তফসীরে

# মা'আরেফুল কোরআন

## ষষ্ঠ খণ্ড

[সূরা মারইয়াম, সূরা তোয়া-হা, সূরা আম্বিয়া, সূরা হজ্জ, সূরা আল-মু'মিনুন, সূরা আন-নূর, সূরা আল-ফুরকান, সূরা আশ-শু'আরা, সূরা আন-নাম্‌ল, সূরা আল-কাসাস, সূরা আল-আনকাবুত ও সূরা রূম]

হযরত মাওলানা মুফতী মুহাম্মদ শফী (র)

অনুবাদ

মাওলানা মুহিউদ্দীন খান



ইসলামিক ফাউন্ডেশন

তফসীরে মা'আরেফুল কোরআন (ষষ্ঠ খণ্ড)
হযরত মাওলানা মুফতী মুহাম্মদ শফী (র)
মাওলানা মুহিউদ্দীন খান অনূদিত
পৃষ্ঠা সংখ্যা ৭৪৮

ইফা প্রকাশনা : ৬৯০/৮
ইফা গ্রন্থাগার : ২৯৭.১২২৭
ISBN : 984-06-0178-4

প্রথম প্রকাশ : ডিসেম্বর ১৯৮৩

নবম সংস্করণ (রাজস্ব)
মার্চ ২০১২
চৈত্র ১৪১৮
রবিউস সানি ১৪৩৩

মহাপরিচালক
**সামীম মোহাম্মদ আফজাল**

প্রকাশক
**আবু হেনা মোস্তফা কামাল**
পরিচালক, প্রকাশনা বিভাগ
ইসলামিক ফাউন্ডেশন
আগারগাঁও, শেরেবাংলা নগর, ঢাকা-১২০৭
ফোন : ৮১৮১৫৩৮

প্রচ্ছদ শিল্পী : জসিম উদ্দিন

মুদ্রণ ও বাঁধাই
**মোঃ আইউব আলী**
প্রকল্প ব্যবস্থাপক
ইসলামিক ফাউন্ডেশন প্রেস
আগারগাঁও, শেরেবাংলা নগর, ঢাকা-১২০৭

মূল্য : ৪১২.০০ টাকা মাত্র

---

TAFSIR-E-MA'REFUL QURAN (6th Vol) : Bangla version by Maulana Muhiuddin Khan of Tafsir-e-Ma'reful Quran, an Urdu Commentary of Al-Quran by Mufti Muhammad Shafi (R) and published by Abu Hena Mustafa Kamal, Director, Publication, Islamic Foundation, Agargaon, Sher-e-Bangla Nagar, Dhaka-1207.
Phone : 8181538 March 2012
E-mail : islamicfoundationbd@yahoo.com
Website: www.islamicfoundation.org.bd

**Price : Tk. 412.00; US Dollar : 25.00**

# মহাপরিচালকের কথা

মহাগ্রন্থ আল-কুরআন সর্বশ্রেষ্ঠ ও সর্বশেষ নবী হযরত মুহাম্মদ (সা)-এর উপর অবতীর্ণ অনন্য মু'জিযাপূর্ণ আসমানি কিতাব। আরবী ভাষায় নাযিলকৃত এই মহাগ্রন্থ অত্যন্ত তাৎপর্যপূর্ণ। মহান রাব্বুল আলামীন বিশ্ব ও বিশ্বাতীত তাবত জ্ঞানের সুবিশাল ভাণ্ডার এ গ্রন্থের মাধ্যমে উপস্থাপন করেছেন। মানুষের ইহকালীন ও পরকালীন জীবনসম্পৃক্ত এমন কোন বিষয় নেই যা পবিত্র কুরআনে উল্লিখিত হয়নি। বস্তুত বিশুদ্ধতম ঐশী গ্রন্থ আল-কুরআনই সত্য ও সঠিক পথে চলার জন্য আল্লাহ্ প্রদত্ত নির্দেশনাগ্রন্থ, ইসলামী জীবন-ব্যবস্থার মূল ভিত্তি। পরিপূর্ণ ইসলামী জীবন গঠন করে দুনিয়া ও আখিরাতে মহান আল্লাহ্ রাব্বুল আলামীনের পূর্ণ সন্তুষ্টি অর্জন করতে হলে পবিত্র কুরআনের দিক-নির্দেশনা ও অন্তর্নিহিত বাণী সম্যকভাবে অনুধাবন এবং সেই মোতাবেক আমল করার কোন বিকল্প নেই।

পবিত্র কুরআনের ভাষা, শব্দচয়ন, বর্ণনাভঙ্গি ও বাক্যবিন্যাস হলো চৌম্বক বৈশিষ্ট্যসম্পন্ন, ইঙ্গিতময় ও ব্যঞ্জনাধর্মী। তাই কোন কোন ক্ষেত্রে সাধারণের পক্ষে এর মর্মবাণী ও নির্দেশাবলী অনুধাবন করা সম্ভব হয়ে ওঠে না। এমন কি ইসলামী বিষয়ে অভিজ্ঞ ব্যক্তিরাও কখনও কখনও এর মর্মবাণী সম্যক উপলব্ধি করতে হিমসিম খেয়ে যান। বস্তুত এই প্রেক্ষাপটেই পবিত্র কুরআনের বিস্তারিত ব্যাখ্যা-বিশ্লেষণ সম্বলিত তাফসীর শাস্ত্রের উদ্ভব ঘটে। তাফসীর শাস্ত্রবিদগণ মহানবী হযরত মুহাম্মদ (সা)-এর পবিত্র হাদীসসমূহকে মূল উপাদান হিসেবে গ্রহণ করে পবিত্র কুরআন ব্যাখ্যায় নিজ নিজ মেধা, প্রজ্ঞা ও বিশ্লেষণ-দক্ষতা প্রয়োগ করেছেন। এভাবে বহু মুফাস্সির পবিত্র কুরআনের শিক্ষাকে বিশ্বব্যাপী সহজবোধ্য করার কাজে অনন্যসাধারণ অবদান রেখে গেছেন। এখনও এই মহতী প্রয়াস অব্যাহত রয়েছে।

হযরত মাওলানা মুফতী মুহাম্মদ শফী (র) উপমহাদেশের অন্যতম শীর্ষস্থানীয় আলিম, ইসলামী চিন্তাবিদ, মুফাস্সিরে কুরআন, লেখক, গ্রন্থকার। ইসলাম সম্পর্কে, বিশেষ করে পবিত্র কুরআনের ব্যাখ্যা-বিশ্লেষণে তাঁর সুগভীর পাণ্ডিত্য উপমহাদেশের সীমা ছাড়িয়ে তাঁকে আন্তর্জাতিক পর্যায়েও খ্যাতিমান করেছে। তাঁর গ্রন্থসমূহের মধ্যে 'তফসীরে মা'আরেফুল কোরআন' একটি অনন্য ও অসাধারণ গ্রন্থ। উর্দু ভাষায় লেখা প্রায় সাড়ে সাত হাজার পৃষ্ঠার বিশ্বনন্দিত এই তফসীর গ্রন্থটি পাঠ করে যাতে বাংলাভাষী পাঠকগণ পবিত্র কুরআন চর্চায় আরো বেশি অনুপ্রাণিত হয় এবং পবিত্র কুরআনের মর্মবাণী ও শিক্ষা অনুধাবন করে নিজেদের জীবনে তা বাস্তবায়ন করতে পারে, এ মহান লক্ষ্য সামনে রেখে ইসলামিক ফাউন্ডেশন ১৯৮০ সাল থেকে এর তরজমার কাজ শুরু করে।

ইসলামিক ফাউন্ডেশনের অনুবাদ প্রকল্পের আওতায় এ গ্রন্থটি তরজমার জন্য দেশের খ্যাতনামা আলিম, ইসলামী চিন্তাবিদ ও লেখক মাওলানা মুহিউদ্দীন খানকে দায়িত্ব দেয়া হয়। তিনি ৮ খণ্ডে তাফসীরটির তরজমার কাজ সম্পন্ন করেন। হযরত মাওলানা মুফতী মুহাম্মদ শফী (র) বিরচিত এই গ্রন্থটির বঙ্গানুবাদ প্রকাশের পরই ব্যাপক পাঠকপ্রিয়তা লাভ করে। পাঠকচাহিদার প্রেক্ষিতে ইতিমধ্যে এ গ্রন্থের আটটি সংস্করণ প্রকাশিত হয়েছে। বর্তমানে এর নবম সংস্করণ প্রকাশ করা হলো। এ গ্রন্থের অনুবাদ-কর্ম থেকে শুরু করে পরিমার্জন ও মুদ্রণের সকল পর্যায়ে যাঁরা সংশ্লিষ্ট রয়েছেন, আল্লাহ্ তা'আলা তাঁদের উত্তম বিনিময় দান করুন। বাংলাভাষী পাঠকগণ গ্রন্থটি পাঠের মাধ্যমে পবিত্র কুরআন চর্চায় আরো বেশি মনোযোগী ও উৎসাহী হবেন বলে আশা করি।

আল্লাহ্ রাব্বুল আলামীন আমাদের এ প্রয়াস কবুল করুন। আমীন!

**সামীম মোহাম্মদ আফজাল**
মহাপরিচালক
ইসলামিক ফাউন্ডেশন

# প্রকাশকের কথা

বাংলা ভাষায় অনূদিত ও প্রকাশিত তাফসীর গ্রন্থাবলীর মধ্যে অন্যতম জনপ্রিয় গ্রন্থ হলো 'তফসীরে মা'আরেফুল কোরআন'। উপমহাদেশের বিদগ্ধ ও শীর্ষস্থানীয় আলিম আল্লামা মুফতী মুহাম্মদ শফী (র) এই তাফসীর রচনা করেন। তিনি এ গ্রন্থে পবিত্র কুরআনের সরল তাফসীর এবং তাফসীর বিষয়ক বিভিন্ন বক্তব্যকে অত্যন্ত দায়িত্বশীলতা ও নির্ভরযোগ্যতার সাথে ব্যাখ্যা করেন।

মুফতী মুহাম্মদ শফী (র) নিজে মাযহাব চতুষ্টয়ের অনুসারীগণের কাছে স্বীকৃত মুফতী ছিলেন বিধায় তাঁর বক্তব্যগুলোতে সকল মাযহাবের নিজস্ব মতামত ও নিজস্ব ব্যাখ্যাগুলো বিশুদ্ধভাবে উপস্থাপিত হয়েছে। তাছাড়া তিনি এই গ্রন্থের তাফসীর বিষয়ে ইতোপূর্বে রচিত প্রাচীন গ্রন্থাবলীর সার-নির্যাস আলোচনা, কালপরিক্রমায় উপস্থাপিত নতুন নতুন জিজ্ঞাসার জবাব প্রদান, দৈনন্দিন জীবনের প্রয়োজনীয় নতুন মাসআলা-মাসাইলের বর্ণনা, বিশেষত মানুষের জীবনযাত্রার সাথে সংশ্লিষ্ট বিজ্ঞান ও প্রযুক্তির অগ্রগতি এবং এ অগ্রগতিকে কাজে লাগানোর বিষয়ে পবিত্র কুরআনের বক্তব্য অত্যন্ত সুস্পষ্ট ও বিদগ্ধতার সাথে পেশ করেছেন। মূল গ্রন্থটি উর্দু ভাষায় রচিত, গ্রন্থটির অনন্য বৈশিষ্ট্যের কারণে ইসলামিক ফাউন্ডেশন এটি মূল উর্দু থেকে বাংলাভাষায় অনুবাদ করে প্রকাশের ব্যবস্থা করে। এটি অনুবাদ করেন বিশিষ্ট আলিমে দীন ও লেখক মাওলানা মুহিউদ্দীন খান।

পূর্ববর্তী সংস্করণে গ্রন্থটির মুদ্রণে কিছু প্রমাদ ছিল। ইফা প্রেসের প্রিন্টার মাওলানা মোঃ ওসমান গণী (ফারূক) প্রমাদগুলো সংশোধন করেন। এরপরও এত বড় তাফসীর গ্রন্থ প্রকাশনায় অনিচ্ছাকৃত কিছু ভুল-ত্রুটি থেকে যাওয়া অস্বাভাবিক নয়। এগুলো নিরসনের জন্য সহৃদয় পাঠকদের দৃষ্টি আকর্ষণ করছি। তাঁদের পরামর্শ সাদরে গৃহীত হবে।

গ্রন্থটির ব্যাপক পাঠক চাহিদার পরিপ্রেক্ষিতে এবার এর নবম সংস্করণ প্রকাশ করা হলো। আশা করি এর চাহিদা উত্তরোত্তর বৃদ্ধি পাবে এবং সুধীমহলে সমাদৃত হবে। মহান আল্লাহ্ তা'আলা আমাদের সকলকে কুরআন বোঝার ও তদনুযায়ী আমল করার তওফীক দিন। আমীন!

আবু হেনা মোস্তফা কামাল
পরিচালক, প্রকাশনা বিভাগ
ইসলামিক ফাউন্ডেশন

প্রথম সংস্করণে

# অনুবাদকের আরয

রাব্বুল আলামীনের আসীম অনুগ্রহে 'তাফসীরে মা'আরেফুল-কোরআন'-এর ষষ্ঠ খণ্ড প্রকাশিত হলো। আলহামদুলিল্লাহ্ ! সমগ্র প্রসংশা আল্লাহ্র। তাঁর তওফীকেই অসহায় বান্দার পক্ষে বড় কাজ সম্পাদন করা সম্ভব। তিনিই সব কাজের নিয়ামক। অবশিষ্ট দুটি খণ্ডের মুদ্রণকার্য দ্রুত সমাপ্ত হওয়ার জন্য তাঁরই তওফীক ভিক্ষা করি।

দরূদ ও সালাম হুযুরে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লামের প্রতি, একমাত্র যার পথ লক্ষ্য করেই কামিয়াবীর মনজিলে-মকসুদে পৌঁছা সম্ভব।

সাম্প্রতিককালে প্রকাশিত সর্বশ্রেষ্ঠ ও সর্ববৃহৎ তাফসীর গ্রন্থ 'মা'আরেফুল কোরআন' যুগশ্রেষ্ঠ সাধক আলেম হযরত মাওলানা মুফতী মুহম্মদ শফী' সাহেবের এক অসাধারণ কীর্তি। এতে পাক কোরআনের প্রথম ব্যাখ্যাতা খোদ হুযুর সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লামের তফসীর সম্পর্কিত বাণীগুলোর উদ্ধৃতি, সাহাবায়ে-কিরাম, তাবেঈন ও তৎপরবর্তী সাধক মনীষীগণের ব্যাখ্যা-বর্ণনার সাথে সাথে আধুনিক জিজ্ঞাসা ও তৎসম্পর্কিত পাক কালামের বিজ্ঞান-ভিত্তিক জবাবও অত্যন্ত আকর্ষণীয়ভাবে প্রদান করা হয়েছে।

এ কারণেই উর্দু ভাষায় রচিত এ তফসীর গ্রন্থটি প্রকাশিত হওয়ার সাথে সাথেই সর্বমহলে বিপুলভাবে সমাদৃত হয়েছে এবং ইতিমধ্যেই পাশ্চাত্যের একাধিক ভাষায় এর অনুবাদও হয়ে গেছে। একই কারণে ইসলামিক ফাউন্ডেশন-এর তরফ থেকে এই অসাধারণ গ্রন্থটি বাংলায় অনুবাদ করে প্রকাশ করার লক্ষ্যে পরিকল্পনা গ্রহণ করা হয়। এই বিরাট প্রকল্প বাস্তবায়নের সার্বিক দায়িত্ব অর্থাৎ অনুবাদ ও মুদ্রণকার্য ফাউন্ডেশন কর্তৃপক্ষ আমার উপর ন্যস্ত করেন। আল্লাহ্র শোকর যে, আট খণ্ডেরই অনুবাদ সমাপ্ত হয়েছে এবং মুদ্রণ কাজ দ্রুত চলছে।

এ বিরাট দায়িত্ব পালন করার লক্ষ্যে আমাকে কয়েকজন বিজ্ঞ আলিম সাহায্য করেছেন, তাঁদের মধ্যে বিজ্ঞ মুহাদ্দিস জনাব মাওলানা আবদুল আজীজ, হাফেজ মওলানা আবু আশরাফ ও জনাব শামীম হাসনাইন ইমতিয়াজের নাম কৃতজ্ঞতার সাথে স্মরণ করতে হয়।

প্রথম থেকে এ পর্যন্ত সবগুলো খণ্ডেরই অনূদিত পাণ্ডুলিপি নিরীক্ষা কার্য সমাধা করেছেন ঢাকা আলীয়া মাদ্রাসার হেড মাওলানা প্রখ্যাত আলিম হযরত মওলানা উবায়দুল হক জালালাবাদী।

ইসলামিক ফাউন্ডেশন-এর প্রাক্তন মহাপরিচালক জনাব আ.জ.ম. শামসুল আলম, প্রাক্তন সচিব জনাব মুহাম্মদ সাদেক উদ্দিন, প্রকাশনা পরিচালক অধ্যাপক আবদুল গফুর প্রমুখ সুধী ব্যক্তি আন্তরিক আগ্রহ সহকারে তফসীরে মা'আরেফুল-কোরআন-এর অনুবাদ ও মুদ্রণ কার্য ত্বরান্বিত করার জন্য আমাকে সর্বক্ষণ তাকিদ ও সহযোগিতা করেছেন। অবশিষ্ট খণ্ডগুলি দ্রুত মুদ্রণের ব্যাপারে মহাপরিচালক জনাব আ.ফ.ম. ইয়াহইয়া নিষ্ঠার সাথে সহযোগিতা করে ছিলেন। আল্লাহ্ পাক এঁদের সবাইকে যোগ্য প্রতিদান দান করবেন। আমীন!

পাঠকগণের খেদমতে আমরা দোয়াপ্রার্থী, আল্লাহ্ পাক যেন আমাদেরকে অবশিষ্ঠ দুটি খণ্ড দ্রুত প্রকাশ করার তওফীক দান করেন।

বিনীত খাদেম
মুহিউদ্দীন খান
সম্পাদক : মাসিক মদীনা. ঢাকা

জমাদিউল আউয়াল, ১৪০৩ হিঃ

# সূচিপত্র


| বিষয় পৃষ্ঠা | বিষয় পৃষ্ঠা |
|---|---|
| **সূরা মারইয়াম/১১** | গোত্রপতি বিভক্তি সামাজিক / ১০২ |
| দোয়া করতে গিয়ে নিজের অভাবগ্রস্ততা/ ১৫ | সমষ্টিগত শৃঙ্খলা বিধানের জন্য / ১০৩ |
| পয়গম্বরগণের সম্পদের উত্তরাধিকার চলেনা/১৫ | মুসলমানদের দলে অনৈক্য থেকে / ১০৩ |
| মৃত্যু কামনার বিধান /২১ | পয়গম্বরসুলভ দাওয়াতের একটি / ১০৪ |
| মৌনতার রোযা ইসলামী শরীয়তে/২১ | মূসা (আ) ফিরাউনকে ঈমানের / ১০৭ |
| পুরুষ ব্যতীত শুধু নারী থেকে সন্তান হওয়া/২১ | আল্লাহ্ তা'আলা প্রত্যেক বস্তু সৃষ্টি / ১০৭ |
| সিদ্দীক কাকে বলে /৩১ | প্রত্যেক মানুষের খামিরে বীর্যের / ১১১ |
| বড়দেরকে নসিহত করার পন্থা ও আদব/৩১ | জাদুর স্বরূপ, প্রকার / ১১৩ |
| ওয়াদা পূরণ করার গুরুত্ব ও মর্তবা/৩৬ | জাদুকরদের প্রতি মূসা (আ) / ১১৭ |
| পরিবার পরিজন থেকে সংস্কার কাজ শুরু/৩৭ | জাদুকররা মুসলমান হয়ে সিজদায় / ১১৯ |
| রাসূল ও নবীর সংজ্ঞার পার্থক্য / ৩৮ | ফিরাউন পত্নী আছিয়ার শুভ পরিণতি / ১২০ |
| কুরআন তিলাওয়াতের সময় কান্না / ৩৯ | ফিরাউনী জাদুকরদের মধ্যে বৈপ্লবিক পরিবর্তন /১২০ |
| নামায অসময়ে অথবা জামাআত ছাড়া / ৪১ | মিসর থেকে বের হওয়ার সময় / ১২৩ |
| **সূরা তোয়া-হা / ৫৭** | ত্বরা করা সম্পর্কে মূসা (আ) / ১২৭ |
| মূসা(আ) আল্লাহ্ তা'আলার শব্দযুক্ত কালাম/৬৫ | সামরী কে ছিল / ১২৮ |
| সম্ভ্রমের স্থানে জুতা খুলে ফেলা আদব/৬৫ | কাফিরদের মাল মুসলমানদের জন্য / ১৩০ |
| কোরআন শ্রবণের আদব / ৬৬ | পয়গম্বরদের মধ্যে মতানৈক্য / ১৩৫ |
| সৎকর্মপরায়ণ সঙ্গী যিকর ও ইবাদতেও / ৭৪ | সামেরীর শাস্তির ব্যাপারে একটি কৌতুক / ১৩৮ |
| নবী ও রাসূল নয় এমন ব্যক্তির কাছে ওহী / ৭৭ | স্ত্রীর জরুরী ভরণ-পোষণ / ১৪৯ |
| মূসা জননীর নাম / ৭৮ | মাত্র চারটি বস্তু জীবন ধারণের / ১৫০ |
| মূসা (আ)-এর বিস্তারিত কাহিনী / ৭৯ | পয়গম্বরদের সম্পর্কে একটি জরুরী / ১৫১ |
| হাদীসুল ফুতুন / ৮০ | কাফির ও পাপাচারীর জীবন / ১৫২ |
| উল্লিখিত কাহিনী থেকে প্রাপ্ত ফলাফল / ৯৮ | শত্রুদের নিপীড়ন থেকে আত্মরক্ষার / ১৫৬ |
| ফিরাউনের বোকাসুলভ চেষ্টা-তদবীর / ৯৮ | দুনিয়ার ক্ষণস্থায়ী ধনসম্পদ / ১৫৬ |
| মূসা জননীর প্রতি অলৌকিক নিয়ামত / ৯৯ | যে ব্যক্তি নামায ও ইবাদতে / ১৫৮ |
| শিল্পপতি, ব্যবসায়ী প্রমুখের জন্য / ৯৯ | **সূরা আম্বিয়া / ১৬০** |
| মূসা (আ)-এর হাতে ফিরাউনী/ ৯৯ | সূরা আম্বিয়ার ফযিলত / ১৬৩ |
| অক্ষমদের সাহায্য ও জনসেবা / ১০০ | কোরআন আরবদের জন্য সম্মান / ১৬৪ |
| দুইপয়গম্বরে মধ্যে চাকর ও মনিবের সম্পর্ক/১০০ | মৃত্যু কি ? / ১৮১ |
| কাউকে কোন পদ বা চাকরী দান / ১০১ | সংসারের প্রত্যেক কষ্ট ও সুখ পরীক্ষা / ১৮২ |
| জাদুকর পয়গম্বরদের কাজে সুস্পষ্ট / ১০২ | ত্বরাপ্রবণতা নিন্দনীয় / ১৮২ |
| ফিরাউনী জাদুকরদের জাদুর স্বরূপ / ১০২ | কিয়ামতে আমলের ওযন ও দাঁড়িপাল্লা / ১৮৩ |

| বিষয় পৃষ্ঠা | বিষয় পৃষ্ঠা |
|---|---|
| আমল কিভাবে ওযন করা হবে / ১৮৪ | জিহাদ ও যুদ্ধের একটি রহস্য / ২৬৬ |
| আমলসমূহের হিসাব-নিকাশ / ১৮৪ | খুলাফালে রাশেদীনের পক্ষে / ২৬৬ |
| ইব্রাহীম (আ)-এর উক্তি মিথ্যা নয় / ১৯২ | শিক্ষা ও দূরদৃষ্টি অর্জনের উদ্দেশ্য / ২৬৯ |
| হাদীসে ইব্রাহীম (আ)-এর দিকে তিনটি/ ১৯৩ | পরকালের দিন এক হাজার বছরের / ২৭০ |
| ইব্রাহীম (আ)-এর মিথ্যা সংক্রান্ত / ১৯৫ | একটি উপমা দ্বারা শিরক ও মূর্তি পূজার / ২৮২ |
| ইব্রাহীম (আ)-এর জন্য নমরূদের / ১৯৬ | সূরা হজ্জের সিজদায়ে তিলাওয়াত / ২৮৫ |
| রায় দানের পর কোন বিচারকের / ২০৩ | উম্মতে মুহাম্মদী আল্লাহ্‌র মনোনিত উম্মত / ২৮৬ |
| দুই মুজতাহিদ যদি দুইটি পরস্পর / ২০৪ | সূরা আল-মুমিনূন / ২৮৯ |
| কারও জন্তু অন্যের জান অথবা / ২০৫ | সূরা মুমিনূনের বৈশিষ্ট্য ও শ্রেষ্ঠত্ব / ২৯০ |
| পর্বত ও পক্ষীকুলের তসবীহ / ২০৫ | সাফল্য কি এবং কোথায় / ২৯০ |
| বর্ম নির্মাণ পদ্ধতি দাউদ (আ)-কে / ২০৬ | নামাযে খুশূর প্রয়োজনীয়তার স্তর / ২৯৩ |
| যে শিল্প দ্বারা সাধারণের লোকের / ২০৬ | মানব সৃষ্টির সপ্তস্তর / ২৯৯ |
| সুলায়মান (আ)-এর জন্য বায়ুকে / ২০৭ | মানব সৃষ্টির শেষ স্তর / ৩০০ |
| সুলায়মান (আ)-এর জন্য জিন / ২০৮ | প্রকৃত রূহ ও জৈব রূহ /৩০০ |
| আইউব (আ)-এর কাহিনী / ২০৯ | মানুষকে পানি সরবরাহের / ৩০১ |
| আইউব (আ)-এর দোয়া / ২১১ | এশারা কিস্সা-কানিহী বলা নিষিদ্ধ / ৩১৯ |
| যুলফিকল নবী ছিলেন না ওলী / ২১২ | মক্কাবাসীদের উপর দূর্ভিক্ষের আযাব / ৩২১ |
| ইউনুছ (আ)-এর কাহিনী / ২১৬ | হাশরে মুমিন ও কাফিরের অবস্থার পার্থক্য / ৩৩১ |
| ইউনুছ (আ)-এর দোয়া প্রত্যেকের জন্য / ২১৮ | আমল ওযনের ব্যবস্থা / ৩৩৩ |
| সূরা হজ্জ / ২৩০ | সূরা আন-নূর / ৩৩৬ |
| কিয়ামতের ভূকম্পন কবে হবে / ২৩১ | সূরা নূরের কতিপয় বৈশিষ্ট্য / ৩৩৬ |
| মাতৃগর্ভের মানব সৃষ্টির স্তর / /২৩৫ | ব্যভিচার একটি মহা অপরাধ / ৩৩৭ |
| মানব সৃষ্টির প্রথম পর্যায়ের পর / ২৩৬ | একশ কষাঘাতের উল্লিখিত শাস্তি / ৩৩৯ |
| সমগ্র সৃষ্ট বস্তুর আনুগত্যশীল / ২৪২ | ব্যভিচারের শাস্তির পর্যায়ক্রমিক তিনস্তর / ৩৪৪ |
| জান্নাতীদের কংকন পরিধান / ২৪৫ | ইসলামের প্রথম পর্যায়ের অপরাধ / ৩৪৫ |
| রেশমী পোশাক পুরুষদের জন্য হারাম / ২৪৫ | ব্যভিচার সম্পর্কিত দ্বিতীয় বিধান / ৩৪৬ |
| মক্কার হেরেমে সব মুসলমানদের / ২৪৮ | ব্যভিচার সম্পর্কিত তৃতীয় বিধান / ৩৪৯ |
| হজ্জের ক্রিয়াকর্মে ক্রমের গুরুত্ব / ২৫৪ | মুহসিনাত কারা / ৩৫০ |
| ইবাদতের বিশেষ পদ্ধতি আমল / ২৬৩ | ব্যভিচার সম্পর্কিত চতুর্থ বিধান লেয়ান / ৩৫২ |

| বিষয় পৃষ্ঠা | বিষয় পৃষ্ঠা |
|---|---|
| মিথ্যা অপবাদের কাহিনী / ৩৬০ | أَمْرٍ جَامِعٍ বলে কি বুঝানো হয়েছে / ৪৪৫ |
| হযরত আয়েশা সিদ্দিকার বিশেষ শ্রেষ্ঠত্ব / ৩৬৬ | সূরা আল-ফুরকান / ৪৪৭ |
| হযরত আয়েশা (রা) কতিপয় বৈশিষ্ট্য / ৩৭০ | প্রত্যেক সৃষ্ট বস্তুর বিশেষ / ৪৪৮ |
| নির্লজ্জতা দমনের কোরআনী ব্যবস্থা / ৩৭৫ | মানব সমাজে অর্থনৈতিক সাম্যের / ৪৫৭ |
| সাহাবায়ে কিরামকে উত্তম চরিত্রের / ৩৭৬ | দুষ্কর্মপরায়ণ ও ধর্মদ্রোহী বন্ধুর / ৪৬১ |
| গৃহ চার প্রকার / ৩৮০ | কোরআনকে কার্যত পরিত্যক্ত করাও / ৪৬২ |
| অনুমতি চাওয়ার রহস্য ও উপকারিতা / ৩৮২ | শরীয়তবিরোধী প্রবৃত্তির অনুসরণ / ৪৬৭ |
| অনুমতি গ্রহণের সুন্নাত তরীকা / ৩৮৩ | কোরআনে দাওয়াত প্রচার করা / ৪৭৫ |
| টেলিফোন সম্পর্কিত কতিপয় মাসআলা / ৩৮৮ | সৃষ্টজগতের স্বরূপ ও কোরআন / ৪৮১ |
| পর্দাপ্রথা নির্লজ্জতা দমন / ৩৯২ | আল্লাহ্ তাআলার প্রিয় বান্দাদের / ৪৯৩ |
| শ্মশ্রুবিহীন বালকদের প্রতি / ৩৯৪ | শরীয়তের বিধানাবালী পাঠ করাই / ৪৯৯ |
| বেগানাকে দেখা হারাম সম্পর্কিত / ৩৯৪ | সূরা আশ-শুআরা / ৫০২ |
| পর্দার বিধানের ব্যতিক্রম / ৩৯৫ | আনুগত্যের জন্য সহায়ক উপকরণ / ৫০৮ |
| আলঙ্কারীর আওয়াজ বেগানা / ৩৯৯ | হযরত মূসা (আ)-এর জন্য ضلال শব্দের /৫০৮ |
| সুগন্ধি লাগিয়ে বাইরে যাওয়া / ৪০০ | পয়গমম্বরসুলভ বিতর্কের একটি নমুনা / ৫০৯ |
| সুশোভিত বোরকা পরিধান / ৪০০ | কিয়ামত পর্যন্ত মানুষের মধ্যে / ৫২২ |
| বিবাহের কতিপয় বিধান / ৪০১ | খ্যাতি ও যশপ্রীতি নিন্দনীয় / ৫২৩ |
| বিবাহ ওয়াজিব না সুন্নাত / ৪০২ | অর্থ-সম্পদ সন্তান-সন্ততি / ৫২৫ |
| অর্থনীতি একটি গুরুত্বপূর্ণ / ৪০৮ | সৎকাজে পারিশ্রমিক গ্রহণ করার বিধান / ৫২৮ |
| নূরের সংজ্ঞা / ৪১৫ | ভদ্রতা ও নীচতার ভিত্তি ও চরিত্র / ৫২৮ |
| মুমিনের নূর / ৪১৫ | বিনা প্রয়োজনে অট্টালিকা নির্মাণ / ৫৩১ |
| নবী করীম (সা)-এর নূর / ৪১৭ | উপকারী পেশা আল্লাহ্র নিয়ামত / ৫৩৪ |
| যয়তুনের তৈলের বৈশিষ্ট্য /৪১৭ | অস্বাভাবিক কর্ম স্ত্রীর সাথেও হারাম / ৫৩৫ |
| মসজিদের কতিপয় ফজিলত / ৪২০ | আল্লাহ্র অপরাধী নিজ পায়ে হেঁটে / ৫৩৮ |
| মসজিদের পনরটি আদব / ৪২১ | শব্দ ও অর্থ সম্ভারের সমষ্টির নাম কোরআন/ ৫৪৫ |
| অধিকাংশ সাহাবায়ে কিরাম ব্যবসাজীবী / ৪২২ | নামাযে কোরআনের অনুবাদ পাঠ / ৫৪৬ |
| সাফল্য লাভের চারটি শর্ত / ৪২৯ | কোরআনের উর্দু অনুবাদকে / ৫৪৬ |
| আত্মীয়স্বজন ও মাহরামদের জন্য / ৪৩৬ | ইসলামী শরীয়তে কাব্যচর্চার মান / ৫৪৯ |
| নারীদের পর্দার তাগিদ / ৪৩৮ | যে জ্ঞান ও শাস্ত্র আল্লাহ্ ও পরকাল / ৫৫০ |
| গৃহে গৃহে প্রবেশের পরবর্তী কতিপয় / ৪৪০ | |

| বিষয় পৃষ্ঠা | বিষয় পৃষ্ঠা |
|---|---|
| **সূরা আন-নামল / ৫৫১** | **সূরা আল-কাসাস / ৬১০** |
| মানুষের নিজে প্রয়োজন মেটানোর / ৫৫৫ | কোন চাকরী অথবা পদ ন্যস্ত / ৬২৬ |
| সাধারণ মজলিসে নির্দিষ্ট করে স্ত্রীর / ৫৫৫ | সৎকর্ম দ্বারা স্থানও বরকতময় হয়ে যায় / ৬৩১ |
| মূসা (আ)-এর আগুন দেখা / ৫৫৫ | তাবলীগ ও দাওয়াতের কতিপয় রীতি / ৬৩৯ |
| পয়গম্বরগণের মধ্যে অর্থ সম্পদের / ৫৬০ | মুসলিম শব্দটি উম্মতে মোহাম্মদীর / ৬৪২ |
| বিহংগকুল ও চতুষ্পদ জন্তুদের / ৫৬১ | মক্কার হরমে প্রত্যেক প্রকার / ৬৪৮ |
| সৎকর্ম মকবুল হওয়া সত্ত্বেও / ৫৬২ | নির্দেশ ও আইন-কানুনে ছোট শহর / ৬৪৯ |
| শাসকের জন্য জনসাধারণের / ৫৬৪ | বুদ্ধিমান তাকেই বলে / ৬৫০ |
| পক্ষীকুলের মধ্যে হুদহুদকে বিশেষভাবে / ৫৬৫ | এক বস্তুকে অপর বস্তুর উপর / ৬৫৪ |
| যে জন্তু কাজে অলসতা করে / ৫৬৬ | গুনাহের দৃঢ় সংকল্পও গুনাহ্ / ৬৬৪ |
| পয়গম্বরগণ আলিমুল গায়েব নন / ৫৬৬ | কোরআন শত্রুর বিরুদ্ধে বিজয় / ৬৬৭ |
| জিন নারীর সাথে মানুষের বিবাহ / ৫৬৭ | **সূরা আল-আনকাবুত / ৬৬৮** |
| নারীর জন্য বাদশা হওয়া / ৫৬৭ | যে পাপের প্রতি দাওয়াত দেয় / ৬৭৪ |
| লেখা এবং পত্রও সাধারণ কাজ /৫৬৮ | দুনিয়ার সর্বপ্রথম হিজরত / ৬৮১ |
| মুশরিকদের কাছে পত্র লিখে পাঠানো / ৫৬৮ | আল্লাহ্র কাছে আলিম কে / ৬৮৭ |
| কাফিরদের মজলিশ হলেও সব / ৫৬৮ | নামায যাবতীয় পাপকর্ম থেকে বিরত রাখে/ ৬৮৯ |
| সুলায়মান (আ)-এর পত্র কোন ভাষায় / ৫৭১ | বর্তমান তওরাত ও ইঞ্জিলকে সত্যও / ৬৯৫ |
| পত্র লেখার কতিপয় আদব / ৫৭১ | নিরক্ষর হওয়া রাসূলুল্লহাহ্ (সা)-এর / ৬৯৬ |
| প্রেরক প্রথমে নিজের নাম লিখবে / ৫৭২ | হিজরতের বিধি-বিধান / ৬৯৯ |
| পত্রের জওয়াব দেওয়া পয়গম্বরগণের / ৫৭২ | হিজরত কখন ফরয অথবা ওয়াজিব হয় / ৭০০ |
| চিঠিপত্রে বিসমিল্লাহ্ লেখা / ৫৭৩ | ইলম অনুযায়ী আমল করলে ইলম বাড়ে/ ৭০৬ |
| পত্র সংক্ষিপ্ত, ভাবপূর্ণ / ৫৭৪ | **সূরা আর-রূম / ৭০৭** |
| গুরুত্বপূর্ণ ব্যাপরাদিতে পরামর্শ / ৫৭৪ | সূরা অবতরণ এবং রোমক / ৭০৮ |
| সুলায়মান (আ)-এর পত্রের জওয়াবে /৫৭৪ | পরকাল থেকে গাফেল হয়ে দুনিয়ার / ৭১২ |
| সুলায়মান (আ) বিলকিসের উপঢৌকন / ৫৭৬ | আল্লাহ্র কুদরতের প্রথম নিদর্শন / ৭২১ |
| কোন কাফিরের উপঢৌকন গ্রহণ / ৫৭৬ | বৈবাহিক জীবনের লক্ষ্য শান্তি /৭২২ |
| মুজিযা ও কারামতের মধ্যে পার্থক্য / ৫৮০ | নিদ্রা ও জীবিকা অন্বেষণ / ৭২৪ |
| বিলকিসের সিংহাসন আনয়নের ঘটনা / ৫৮০ | ফিতরাত বলে কি বুঝানো হয়েছে / ৭০৩ |
| সুলায়মান (আ)-এর সাথে বিলকিসের / ৫৮২ | বাতিলপন্থীদের সংসর্গ / ৭৩২ |
| নিঃসহায়ের দোয়া একান্ত আন্তরিকতার /৫৯০ | দুনিয়াতে বড় বড় বিপদ মানুষের / ৭৩৬ |
| মৃতদের শ্রবণ সম্পর্কে আলোচনা / ৫৯৮ | বিপদের সময় পরীক্ষা / ৭৩৯ |
| ভূগর্ভের জীব কি / ৬০০ | হাশরে আল্লাহ্র সামনে কেউ মিথ্যা / ৭৪৭ |

# سُوْرَةُ مَرْيَمَ

# সূরা মারইয়াম

**মক্কায় অবতীর্ণ, ৯৮ আয়াত, ৬ রুকূ'**

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ○

كٓهٰيٰعٓصٓ ﴿১﴾ ذِكْرُ رَحْمَتِ رَبِّكَ عَبْدَهٗ زَكَرِيَّا ﴿২﴾ اِذْ نَادٰى رَبَّهٗ نِدَآءً
خَفِيًّا ﴿৩﴾ قَالَ رَبِّ اِنِّىْ وَهَنَ الْعَظْمُ مِنِّىْ وَاشْتَعَلَ الرَّاْسُ شَيْبًا وَّلَمْ اَكُنْۢ
بِدُعَآئِكَ رَبِّ شَقِيًّا ﴿৪﴾ وَاِنِّىْ خِفْتُ الْمَوَالِىَ مِنْ وَّرَآءِىْ وَكَانَتِ امْرَاَتِىْ
عَاقِرًا فَهَبْ لِىْ مِنْ لَّدُنْكَ وَلِيًّا ﴿৫﴾ يَّرِثُنِىْ وَيَرِثُ مِنْ اٰلِ يَعْقُوْبَ ۖ وَاجْعَلْهُ
رَبِّ رَضِيًّا ﴿৬﴾ يٰزَكَرِيَّآ اِنَّا نُبَشِّرُكَ بِغُلٰمِ ۨاسْمُهٗ يَحْيٰى ۙ لَمْ نَجْعَلْ لَّهٗ مِنْ قَبْلُ
سَمِيًّا ﴿৭﴾ قَالَ رَبِّ اَنّٰى يَكُوْنُ لِىْ غُلٰمٌ وَّكَانَتِ امْرَاَتِىْ عَاقِرًا وَّقَدْ بَلَغْتُ
مِنَ الْكِبَرِ عِتِيًّا ﴿৮﴾ قَالَ كَذٰلِكَ ۚ قَالَ رَبُّكَ هُوَ عَلَىَّ هَيِّنٌ وَّقَدْ خَلَقْتُكَ
مِنْ قَبْلُ وَلَمْ تَكُ شَيْئًا ﴿৯﴾ قَالَ رَبِّ اجْعَلْ لِّىْٓ اٰيَةً ؕ قَالَ اٰيَتُكَ اَلَّا
تُكَلِّمَ النَّاسَ ثَلٰثَ لَيَالٍ سَوِيًّا ﴿১০﴾ فَخَرَجَ عَلٰى قَوْمِهٖ مِنَ الْمِحْرَابِ فَاَوْحٰٓى
اِلَيْهِمْ اَنْ سَبِّحُوْا بُكْرَةً وَّعَشِيًّا ﴿১১﴾ يٰيَحْيٰى خُذِ الْكِتٰبَ بِقُوَّةٍ ؕ وَاٰتَيْنٰهُ
الْحُكْمَ صَبِيًّا ﴿১২﴾ ۙ وَّحَنَانًا مِّنْ لَّدُنَّا وَزَكٰوةً ؕ وَكَانَ تَقِيًّا ﴿১৩﴾ ۙ وَّبَرًّا
بِوَالِدَيْهِ وَلَمْ يَكُنْ جَبَّارًا عَصِيًّا ﴿১৪﴾ وَسَلٰمٌ عَلَيْهِ يَوْمَ وُلِدَ وَيَوْمَ
يَمُوْتُ وَيَوْمَ يُبْعَثُ حَيًّا ﴿১৫﴾ ع

**পরম করুণাময় দয়ালু আল্লাহ্‌র নামে শুরু করছি।**

**(১) কাফ-হা-ইয়া-আইন-সাদ। (২) এটা আপনার পালনকর্তার অনুগ্রহের বিবরণ তাঁর বান্দা যাকারিয়ার প্রতি। (৩) যখন সে তার পালনকর্তাকে আহ্বান করেছিল নিভৃতে। (৪) সে বলল, হে আমার পালনকর্তা। আমার অস্থি বয়স-ভারাবনত হয়েছে ; বার্ধক্যে মস্তক সুশুভ্র হয়েছে ; হে আমার পালনকর্তা ! আপনাকে ডেকে আমি কখনও বিফল-মনোরথ হইনি। (৫) আমি ভয় করি আমার পর আমার স্বগোত্রকে এবং আমার স্ত্রী বন্ধ্যা ; কাজেই আপনি নিজের পক্ষ থেকে আমাকে একজন কর্তব্য পালনকারী দান করুন। (৬) সে আমার স্থলাভিষিক্ত হবে ইয়াকুব-বংশের এবং হে আমার পালনকর্তা, তাকে করুন সন্তোষভাজন। (৭) হে যাকারিয়্যা, আমি তোমাকে এক পুত্রের সুসংবাদ দিচ্ছি, তার নাম হবে ইয়াহ্‌ইয়া। ইতিপূর্বে এই নামে আমি কারও নামকরণ করিনি। (৮) সে বলল ঃ হে আমার পালনকর্তা, কেমন করে আমার পুত্র হবে অথচ আমার স্ত্রী যে বন্ধ্যা, আর আমি যে বার্ধক্যের শেষ প্রান্তে উপনীত। (৯) তিনি বললেন ঃ এমনিতেই হবে। তোমার পালনকর্তা বলে দিয়েছেন ঃ এটা আমার পক্ষে সহজ। আমি তো পূর্বে তোমাকে সৃষ্টি করেছি এবং তুমি কিছুই ছিলে না। (১০) সে বলল ঃ হে আমার পালনকর্তা, আমাকে একটি নিদর্শন দিন। তিনি বললেন ঃ তোমার নিদর্শন এই যে, তুমি সুস্থ অবস্থায় তিন দিন মানুষের সাথে কথাবার্তা বলবে না। (১১) অতঃপর সে কক্ষ থেকে বের হয়ে তার সম্প্রদায়ের কাছে এল এবং ইঙ্গিতে তাদেরকে সকাল-সন্ধ্যায় আল্লাহ্‌কে স্মরণ করতে বলল ঃ (১২) হে ইয়াহ্‌ইয়া, দৃঢ়তার সাথে এই গ্রন্থ ধারণ কর। আমি তাকে শৈশবেই বিচারবুদ্ধি দান করেছিলাম। (১৩) এবং নিজের পক্ষ থেকে আগ্রহ ও পবিত্রতা দিয়েছি। সে ছিল পরহিযগার, (১৪) পিতামাতার অনুগত এবং সে উদ্ধত, নাফরমান ছিল না। (১৫) তার প্রতি শান্তি— যেদিন সে জন্মগ্রহণ করে এবং যেদিন মৃত্যুবরণ করবে এবং যেদিন জীবিতাবস্থায় পুনরুত্থিত হবে।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

কাফ-হা-ইয়া-আইন-সাদ--(এর মর্ম আল্লাহ্ তা'আলাই জানেন) এটা (অর্থাৎ বর্ণিত কাহিনী) আপনার পালনকর্তার অনুগ্রহের বৃত্তান্ত তাঁর (প্রিয়) বান্দা (হযরত) যাকারিয়া (আ)-এর প্রতি, যখন সে তার পালনকর্তাকে নিভৃতে আহবান করেছিল। (তাতে) সে বলল ঃ হে আমার পরওয়ারদিগার, আমার অস্থি (বার্ধক্যজনিত কারণে) দুর্বল হয়ে পড়েছে এবং (আমার) মাথার চুলের শুভ্রতা ছড়িয়ে পড়েছে (অর্থাৎ সব চুল সাদা হয়ে গেছে। এই অবস্থার দাবি এই যে, আমি সন্তান লাভের অনুরোধ না করি ; কিন্তু আপনার কুদরত ও রহমত অসীম) এবং (আমি এই কুদরত ও রহমত লাভে সদাসর্বদাই অভ্যস্ত। সেমতে ইতিপূর্বে কখনও) আপনার কাছে (কোন বস্তু) চাওয়ার ব্যাপারে হে আমার পালনকর্তা বিফল মনোরথ হইনি। (এ কারণে দুষ্কর থেকেও দুষ্কর উদ্দিষ্ট চাওয়ার ব্যাপারেও

কোন দোষ নেই। এই চাওয়ার পক্ষে একটি বিশেষ কারণ এই দেখা দিয়েছে যে,) আমি আমার (মৃত্যুর পর) স্বজনদের (পক্ষ থেকে) ভয় করি (যে, তারা আমার ইচ্ছামত শরীয়ত ও ধর্মের দায়িত্ব পালন করবে না। সন্তান চাওয়ার পক্ষে এটাই বিশেষ একটা কারণ। এতে করে সন্তান ও এমন ধরনের প্রার্থনা করা হলো, যার মাঝে দীনের খিদমত সম্পন্ন করার মত গুণাবলীও থাকে।) এবং (যেহেতু আমার বার্ধক্যের সাথে সাথে) আমার স্ত্রী (ও) বন্ধ্যা ; (যার দৈহিক সুস্থতা সত্ত্বেও কখনও সন্তান হয়নি, তাই সন্তান হওয়ার প্রাকৃতিক কারণসমূহও অনুপস্থিত।) অতএব (এমতাবস্থায়) আপনি আমাকে বিশেষভাবে নিজের পক্ষ থেকে (অর্থাৎ প্রাকৃতিক কারণাদির মাধ্যম ব্যতিরেকেই) এমন একজন উত্তরাধিকারী (অর্থাৎ পুত্র) দান করুন, যে (আমার বিশেষ জ্ঞানেগুণে) আমার স্থলাভিষিক্ত হতে পারে এবং (আমার পিতামহ) ইয়াকুব (আ)-এর পরিবারের (ঐতিহ্যে তাদের) স্থলাভিষিক্ত হতে পারে। (অর্থাৎ সে পূর্ববর্তী ও পরবর্তী জ্ঞানের অধিকারী হবে) এবং (আমলকারী হওয়ার কারণে) তাকে নিজের সন্তোষভাজন (ও প্রিয়) করুন। হে আমার পালনকর্তা (অর্থাৎ সে আলিমও হবে এবং আমেলও হবে। আল্লাহ্ তা'আলা ফেরেশতাদের মধ্যস্থতায় বললেন) হে যাকারিয়া! আমি তোমাকে এক পুত্রের সুসংবাদ দিচ্ছি, তার নাম হবে ইয়াহ্ইয়া। ইতিপূর্বে (বিশেষ গুণাবলীতে) আমি কাউকে তার সমগুণসম্পন্ন করিনি(অর্থাৎ তুমি যে ইল্ম ও আমলের দোয়া করছ, তা তো এ পুত্রকে অবশ্যই দেব ; তদুপরি বিশেষ গুণও তাকে দান করব। উদাহরণত আল্লাহ্র ভয়ে বিশেষ পর্যায়ের হৃদয়ের কোমলতা ইত্যাদি। এই দোয়া কবূলের মধ্যে সন্তান লাভের বিশেষ কোন অবস্থা হয়নি; তাই তা জানার জন্যে যাকারিয়া (আ) নিবেদন করলেন ঃ হে আমার পালনকর্তা, কেমন করে আমার পুত্র হবে? অথচ আমার স্ত্রী বন্ধ্যা এবং (এদিকে) আমি নিজে তো বার্ধক্যের শেষ প্রান্তে উপনীত হয়েছি? (অতএব জানি না আমরা যৌবন লাভ করব, না আমাকে দ্বিতীয় বিবাহ করতে হবে, না বর্তমান অবস্তাতেই পুত্র হবে।) ইরশাদ হলো (বর্তমান) অবস্থা এমনিই থাকবে, (এরই মধ্যে সন্তান হবে। হে যাকারিয়া,) তোমার পালনকর্তা বলেন, এটা আমার পক্ষে সহজ (শুধু এটি কেন, আমি তো আরও বড় কাজ করেছি। উদাহরণত) আমি পূর্বে তোমাকে সৃষ্টি করেছি, অথচ (সৃষ্টির পূর্বে) তুমি কিছুই ছিলে না। (এমনিভাবে প্রাকৃতিক কারণাদিও কিছুই ছিল না। যখন অনস্তিত্বকে অস্তিত্বে আনা আমার জন্যে সহজ, তখন এক অস্তিত্ব থেকে অন্য অস্তিত্ব আনয়ন করা কঠিন হবে কেন? আল্লাহ্র এসব উক্তির উদ্দেশ্য ছিল হযরত যাকারিয়ার আশাকে জোরদার করা ; সন্দেহ নিরসনের জন্যে নয়। কেননা, যাকারিয়ার মনে কোন সন্দেহ ছিল না। যখন) যাকারিয়া [(আ)-এর আশা জোরদার হয়ে গেল, তখন তিনি] নিবেদন করলেন ঃ হে আমার পালনকর্তা, (আপনার ওয়াদায় আমি পূর্ণরূপে আশ্বস্ত হলাম। এখন এই ওয়াদার বাস্তবায়ন নিকটবর্তী হওয়ার অর্থাৎ গর্ভসঞ্চারেরও) আমাকে একটি নিদর্শন দিন (যাতে আরও অধিক শোকর করি। স্বয়ং বাস্তবায়ন তো বাহ্যিক ইন্দ্রিয়গ্রাহ্য বিষয়ই)। ইরশাদ হলো ঃ তোমার (সে) নিদর্শন হলো এই যে, তুমি তিন রাত (ও তিন দিন) কোন মানুষের সাথে কথাবার্তা বলতে পারবে না, অথচ তুমি সুস্থ অবস্থায় থাকবে (কোন অসুখ বিসুখ হবে না। এ কারণেই আল্লাহ্র যিকিরে মুখ খুলতে সক্ষম হবে। সেমতে আল্লাহ্র নির্দেশে

যাকারিয়ার মুখ বন্ধ হয়ে গেল।) অতঃপর সে কক্ষ থেকে বের হয়ে তার সম্প্রদায়ের কাছে এল এবং ইঙ্গিতে তাদেরকে বলল ঃ (কারণ সে মুখে কথা বলতে সমর্থ ছিল না) তোমরা সকালে ও সন্ধ্যায় আল্লাহ্র পবিত্রতা ঘোষণা কর। (এই পবিত্রতা ঘোষণা ও পবিত্রতা ঘোষণার নির্দেশ হয় নিয়মানুযায়ী ছিল, সর্বদাই তার নবুয়তের কর্তব্য পালনকালে মুখে পবিত্রতা ঘোষণা করতে বলতেন ; কিন্তু আজ ইঙ্গিতে বলছেন, না হয় নতুন নিয়ামত প্রাপ্তির শোকরানায় নিজেও অধিক পরিমাণে তসবীহ্ আদায় করেছেন এবং অন্যদেরকেও তদ্রুপ তসবীহ্ আদায় করতে বলেছেন। মোটকথা, অতঃপর ইয়াহ্ইয়া (আ) জন্মগ্রহণ করলেন এবং পরিণত বয়সে উপনীত হলেন। তখন তাকে আদেশ করা হলো হে ইয়াহ্ইয়া, এ কিতাবকে (অর্থাৎ তওরাতকে, কারণ তখন তওরাতই ছিল শরীয়ত। ইনজীল পরে অবতীর্ণ হয়েছে।) দৃঢ়তার সাথে গ্রহণ কর (অর্থাৎ বিশেষ চেষ্টা সহকারে আমল কর)। আমি তাঁকে শৈশবেই (ধর্মের) জ্ঞানবুদ্ধির এবং নিজের পক্ষ থেকে হৃদয়ের কোমলতা (গুণ) এবং (চারিত্রিক) পবিত্রতা দান করেছিলাম। (حكم বলায় জ্ঞান বুদ্ধি এবং حنان ও زكوة বলায় চরিত্রের প্রতি ইঙ্গিত হয়ে গেছে।) এবং (অতঃপর বাহ্যিক আমলের প্রতি ইঙ্গিত করা হয়েছে যে,) সে বড়ই পরহিযগার এবং পিতামাতার অনুগত ছিল। (এতে আল্লাহ্র হক এবং বান্দার হক উভয়ের প্রতি ইঙ্গিত হয়েছে সে (মানুষের প্রতি) উদ্ধত (অথবা আল্লাহ্ তা'আলার) নাফরমান ছিল না। (সে আল্লাহ্র কাছে এমন গৌরবান্বিত ও সম্মানিত ছিল যে, তার পক্ষে আল্লাহ্র তরফ থেকে বলা হচ্ছে ঃ) তার প্রতি (আল্লাহ্ তা'আলার) শান্তি (বর্ষিত) হোক যেদিন সে জন্মগ্রহণ করেছে, যেদিন সে মৃত্যুবরণ করবে এবং যেদিন সে (কিয়ামতে) পুনরুজ্জীবিত হয়ে উত্থিত হবে।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

সূরা কাহ্ফে ইতিহাসের একটি বিস্ময়কর ঘটনা বর্ণিত হয়েছিল। সূরা মারইয়ামেও এমনি ধরনের অত্যাশ্চর্য একটা বিষয়বস্তু সন্নিবেশিত হয়েছে। সম্ভবত এ সম্পর্কের কারণেই সূরা-কাহ্ফের পরে সূরা মারইয়ামকে স্থান দেয়া হয়েছে। —(রূহুল মা'আনী)

كـهـيـعـص এগুলো খণ্ডিত ও অবোধগম্য বর্ণমালার অন্তর্ভুক্ত। এর অর্থ আল্লাহ্ তা'আলাই জানেন। বান্দার জন্য এর অর্থ অন্বেষণ করাও সমীচীন নয়।

نِدَآءً خَفِيًّا এতে জানা গেল যে, দোয়া অনুচ্চস্বরে ও গোপনে করাই উত্তম। হযরত সা'দ ইবনে আবী ওয়াক্কাসের বর্ণনামতে রাসূলুল্লাহ (সা) বলেন ঃ ان خير الذكر الخفى وخير الرزق ما يكفى অর্থাৎ অনুচ্চ যিকরই সর্বোত্তম এবং যথেষ্ট হয়ে যায় এমন যিকিরই শ্রেষ্ঠ। (অর্থাৎ যা প্রয়োজনের তুলনায় বেশি হয় না এবং কমও হয় না)।—(কুরতুবী)

اِنِّىْ وَهَنَ الْعَظْمُ مِنِّىْ وَاشْتَعَلَ الرَّأْسُ شَيْبًا অস্থির দুর্বলতা উল্লেখ করা হয়েছে। কারণ, অস্থিই দেহের খুঁটি। অস্থির দুর্বলতা সমস্ত দেহের দুর্বলতার নামান্তর। اشتعال-এর শাব্দিক অর্থ প্রজ্বলিত হওয়া। এখানে চুলের শুভ্রতাকে আগুনের আলোর সাথে তুলনা করে তা সমস্ত মস্তকে ছড়িয়ে পড়া বোঝানো হয়েছে।

**দোয়া করতে গিয়ে নিজের অভাবগ্রস্ততা প্রকাশ করা মুস্তাহাব ঃ** এখানে দোয়ার পূর্বে হযরত যাকারিয়া (আ) তাঁর দুর্বলতার কথা উল্লেখ করেছেন। এর একটি কারণ তা-ই, যার প্রতি তফসীরের সার-সংক্ষেপে ইঙ্গিত প্রদান করা হয়েছে যে, এমতাবস্থায় সন্তান কামনা না করাই বিধেয় ছিল। ইমাম কুরতুবী তার তফসীর গ্রন্থে দ্বিতীয় কারণ বর্ণনা করেছেন এই যে, দোয়া করার সময় নিজের দুর্বলতা, দুর্দশা ও অভাবগ্রস্ততা উল্লেখ করা দোয়া কবূল হওয়ার পক্ষে সহায়ক। এ কারণেই আলিমগণ বলেন ঃ দোয়ার পূর্বে আল্লাহ্ তা'আলার নিয়ামত ও নিজের অভাবগ্রস্ততা বর্ণনা করা উচিত।

مَوَالِيَ এটা مَوْلِىٰ-এর বহুবচন। আরবী ভাষায় এর অর্থ বহুবিধ। তন্মধ্যে এক অর্থ চাচাত ভাই ও স্বজন। এখানে উদ্দেশ্য তাই।

**পয়গম্বরগণের ধন-সম্পদে উত্তরাধিকারিত্ব চলে না ঃ** يَرِثُنِىْ وَيَرِثُ مِنْ اٰلِ يَعْقُوْبَ অধিক সংখ্যক আলিমের সর্বসম্মতিক্রমে এখানে উত্তরাধিকারিত্বের অর্থ আর্থিক উত্তরাধিকারিত্ব নয়। কেননা, প্রথমত হযরত যাকারিয়ার কাছে এমন কোন অর্থ-সম্পদ ছিল বলেই প্রমাণ নেই, যে কারণে চিন্তিত হবেন যে, এর উত্তরাধিকারী কে হবে। একজন পয়গম্বরের পক্ষে এরূপ চিন্তা করাও অবান্তর। তাছাড়া সাহাবায়ে কিরামের ইজমা তথা ঐকমত্য সম্বলিত একটি সহীহ্ হাদীসে বলা হয়েছে ঃ

ان العلماء ورثة الانبياء وان الانبياء لم يورثوا دينارا ولا درهما وانما ورثوا العلم فمن اخذه اخذ بحظ وافر -

নিশ্চিতই আলিমগণ পয়গম্বরগণের ওয়ারিস। "পয়গম্বরগণ কোন দীনার ও দিরহাম রেখে যান না; বরং তারা ইলম ও জ্ঞান ছেড়ে যান। যে ব্যক্তি ইল্ম হাসিল করে, সে বিরাট সম্পদ হাসিল করে।" —(আহমদ, আবূ দাঊদ, ইবনে মাজা, তিরমিযী)

এ হাদীসটি কাফী, ফুলায়নী ইত্যাদি শিয়াগ্রন্থেও বিদ্যমান। বুখারীতে হযরত আয়েশা (রা) থেকে বর্ণিত হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ صدقة لانورث ما تركناه আমাদের (অর্থাৎ পয়গম্বরগণের) আর্থিক উত্তরাধিকারিত্ব কেউ পায় না। আমরা যে ধন-সম্পদ ছেড়ে যাই, তা সবই সদকা।

স্বয়ং আলোচ্য আয়াতে يَرِثُنِىْ-এর পর وَيَرِثُ مِنْ اٰلِ يَعْقُوْبَ বাক্যের যোগ এরই প্রমাণ যে, এখানে আর্থিক উত্তরাধিকারিত্ব বোঝানো হয়নি। কেননা, যে পুত্রের জন্মলাভের জন্যে দোয়া করা হচ্ছে, তার পক্ষে ইয়াকুব বংশের আর্থিক উত্তরাধিকারী হবে তাতে তাদের নিকটবর্তী আত্মীয়-স্বজনরা এবং তারা হচ্ছে সেসব مَوَالِىْ তথা স্বজন, যাদের উল্লেখ আয়াতে করা হয়েছে, তারা নিঃসন্দেহে আত্মীয়তায় হযরত ইয়াহ্ইয়া (আ) থেকে অধিক নিকটবর্তী। নিকটবর্তীর বর্তমানে দূরবর্তীর উত্তরাধিকারিত্ব লাভ করা উত্তরাধিকার-আইনের পরিপন্থী।

**রুহুল মা'আনীতে শিয়াগ্রন্থ থেকে আরও বর্ণিত রয়েছে ঃ**

روی الکینی فی الکافی عن ابی البخزی عن ابی عبد الله قال ان سلیمان ورث داؤد وان محمدا ﷺ ورث سلیمان -

সোলায়মান (আ) দাউদ (আ)-এর ওয়ারিস হন এবং মুহাম্মদ (সা) সোলায়মান (আ)-এর ওয়ারিস হন।

বলা বাহুল্য, রাসূলুল্লাহ্ (সা) যে হযরত সোলায়মান (আ)-এর সম্পদের উত্তরাধিকারিত্ব লাভ করবেন, এ বিষয়ের কোন সম্ভবনাই নেই। এখানে নবুয়তের জ্ঞানের উত্তরাধিকারিত্বই বোঝানো হয়েছে। এ থেকে জানা গেল যে, وَرِثَ سُلَيْمَانُ دَاوُدَ আয়াতেও সম্পদের উত্তরাধিকারিত্ব বোঝানো হয়নি। لَمْ نَجْعَلْ لَّهُ مِنْ قَبْلُ سَمِيًّا سَمِىٌّ শব্দের অর্থ সমনামও হয় এবং সমতুল্যও হয়। এখানে প্রথম অর্থ নেয়া হলে আয়াতের উদ্দেশ্য সুস্পষ্ট যে, তার পূর্বে 'ইয়াহইয়া' নামে কারও নামকরণ করা হয়নি। নামের এই অনন্যতা ও অভূতপূর্বতাও কতক বিশেষ গুণে তাঁর অনন্যতার ইঙ্গিতবহ ছিল। তাই তাঁকে তাঁর বিশেষ গুণে উল্লেখ করা হয়েছে। পক্ষান্তরে যদি দ্বিতীয় অর্থ নেয়া হয়, তবে উদ্দেশ্য এই যে, তাঁর কতক বিশেষ গুণ ও অবস্থা পূর্ববর্তী পয়গম্বরগণের কারও মধ্যে ছিল না। সেসব বিশেষ গুণে তিনি তুলনাহীন ছিলেন। উদাহরণত, চিরকুমার হওয়া ইত্যাদি। এতে জরুরী নয় যে, ইয়াহইয়া (আ) পূর্ববর্তী সব পয়গম্বরের চাইতে সর্বাবস্থায় শ্রেষ্ঠ ছিলেন। কেননা, তাদের মধ্যে হযরত ইবরাহীম খলীলুল্লাহ্ ও মূসা কলীমুল্লাহ্র শ্রেষ্ঠত্ব স্বীকৃত ও সুবিদিত। —(মাযহারী)

عِتِيًّا শব্দটি عُتُوٌّ থেকে উদ্ভূত। এর অর্থ প্রভাবান্বিত না হওয়া। এখানে অস্থির শুষ্কতা বোঝানো হয়েছে। سَوِيًّا শব্দের অর্থ সুস্থ। শব্দটি একথা বোঝানোর জন্যে যুক্ত করা হয়েছে যে, যাকারিয়া (আ)-এর কোন মানুষের সাথে কথা না বলার এ অবস্থাটি কোন রোগবশত ছিল না। এ কারণেই আল্লাহ্র যিকর ও ইবাদতে তার জিহবা তিনদিনই পূর্ববৎ খোলা ছিল। বরং এ অবস্থা মু'জিযা ও গর্ভসঞ্চারের নিদর্শন স্বরূপই প্রকাশ পেয়েছিল। حَنَانًا-এর শাব্দিক অর্থ হৃদয়ের কোমলতা ও দয়ার্দ্রতা। এটা হযরত ইয়াহ্ইয়া (আ)-কে স্বতন্ত্রভাবে দান করা হয়েছিল।

وَاذْكُرْ فِي الْكِتٰبِ مَرْيَمَ ۘ إِذِ انْتَبَذَتْ مِنْ أَهْلِهَا مَكَانًا شَرْقِيًّا ﴿١٦﴾ فَاتَّخَذَتْ
مِنْ دُونِهِمْ حِجَابًا ۖ فَأَرْسَلْنَا إِلَيْهَا رُوحَنَا فَتَمَثَّلَ لَهَا بَشَرًا سَوِيًّا ﴿١٧﴾
قَالَتْ إِنِّي أَعُوذُ بِالرَّحْمٰنِ مِنْكَ إِنْ كُنْتَ تَقِيًّا ﴿١٨﴾ قَالَ إِنَّمَا أَنَا رَسُولُ
رَبِّكِ ۖ لِأَهَبَ لَكِ غُلٰمًا زَكِيًّا ﴿١٩﴾ قَالَتْ أَنّٰى يَكُونُ لِي غُلٰمٌ وَلَمْ
يَمْسَسْنِي بَشَرٌ وَلَمْ أَكُ بَغِيًّا ﴿٢٠﴾ قَالَ كَذٰلِكِ ۚ قَالَ رَبُّكِ هُوَ عَلَيَّ

هَيِّنٌ ۚ وَلِنَجْعَلَهُۥٓ ءَايَةً لِّلنَّاسِ وَرَحْمَةً مِّنَّا ۚ وَكَانَ أَمْرًا مَّقْضِيًّا ﴿٢١﴾

**(১৬) এই কিতাবে মারইয়ামের কথা বর্ণনা করুন, যখন সে তাঁর পরিবারের লোকজন থেকে পৃথক হয়ে পূর্বদিকে এক স্থানে আশ্রয় নিল। (১৭) অতঃপর তাদের থেকে নিজেকে আড়াল করার জন্য সে পর্দা করল। অতঃপর আমি তার কাছে আমার রূহ্‌কে প্রেরণ করলাম, সে তার নিকট পূর্ণ মানবাকৃতিতে আত্মপ্রকাশ করল। (১৮) মারইয়াম বলল ঃ আমি তোমা থেকে দয়াময়ের আশ্রয় প্রার্থনা করি যদি তুমি আল্লাহ্-ভীরু হও। (১৯) সে বলল ঃ আমি তো শুধু তোমার পালনকর্তা প্রেরিত, যাতে তোমাকে এক পবিত্র পুত্র দান করে যাই। (২০) মারইয়াম বলল ঃ কিরূপে আমার পুত্র হবে যখন কোন মানব আমাকে স্পর্শ করেনি এবং আমি ব্যভিচারিণীও কখনও ছিলাম না? (২১) সে বলল ঃ এমনিতেই হবে। তোমার পালনকর্তা বলেছেন, এটা আমার জন্য সহজসাধ্য এবং আমি তাকে মানুষের জন্য একটি নিদর্শন ও আমার পক্ষ থেকে অনুগ্রহ স্বরূপ করতে চাই। এটা তো এক স্থিরীকৃত ব্যাপার।**

**তফসীরের সার-সংক্ষেপ**

এবং [হে মুহাম্মদ (সা)] এই কিতাবে (অর্থাৎ কোরআনের এই বিশেষ অংশে অর্থাৎ সূরায় হযরত) মারইয়াম (আ)-এর কাহিনী বর্ণনা করুন, [কারণ, এটা যাকারিয়া (আ)-এর উল্লিখিত কাহিনীর সাথে বিশেষ সম্পর্ক রাখে। এটা তখন ঘটে,] যখন সে পরিবারের লোকজন থেকে পৃথক হয়ে পূর্বদিকের একস্থানে (গোসলের জন্য) গেল। অতঃপর তাদের দৃষ্টি থেকে তিনি (মধ্যস্থলে) পর্দা করে নিলেন,) যাতে এর আড়ালে গোসল করতে পারেন।) অতঃপর (এমতাবস্থায়) আমি আমার ফেরেশতা (জিবরাঈল)-কে প্রেরণ করলাম, তিনি তাঁর সামনে (হাত, পা-সহ আকার-আকৃতিতে একজন পূর্ণ মানুষরূপে আত্মপ্রকাশ করলেন। (হযরত মারইয়াম তাঁকে মানব মনে করলেন, তাই অস্থির হয়ে) বললেন ঃ আমি তোমা থেকে আমার আল্লাহ্‌র আশ্রয় চাই, যদি তুমি (এতটুকুও) আল্লাহ্‌ভীরু হও (তবে এখান থেকে সরে যাবে)। ফেরেশতা বললেন ঃ আমি মানব নই যে, (তুমি আমাকে ভয় করবে) আমি তো তোমার পালনকর্তা প্রেরিত (ফেরেশতা। আমার আগমনের উদ্দেশ্য—) যাতে তোমাকে এক পবিত্র পুত্র দান করি। (অর্থাৎ তোমার মুখে অথবা বুকের উন্মুক্ত অংশে ফুঁ মারি, যার প্রভাবে আল্লাহ্‌র হুকুমে গর্ভ সঞ্চার হয়ে পুত্র জন্মগ্রহণ করবে।) তিনি (বিস্ময়ভরে) বললেন ঃ (অস্বীকারের ভঙ্গিতে নয়) আমার পুত্র কিরূপে হবে, অথচ (এর অপরিহার্য শর্তাবলীর মধ্যে একটি হচ্ছে পুরুষের সাথে সহবাস। এটা সম্পূর্ণই অনুপস্থিত। কেননা) কোন মানব আমাকে স্পর্শ পর্যন্ত করেনি (অর্থাৎ আমার বিয়ে হয়নি) এবং আমি ব্যভিচারিণীও নই। ফেরেশতা বললেন ঃ (ব্যস, কোন মানবের স্পর্শ ব্যতীত) এমনিতেই (পুত্র) হয়ে যাবে। (আমি নিজের পক্ষ থেকে বলছি না ; বরং) তোমার পালনকর্তা বলেছেন ঃ এটা (অর্থাৎ অভ্যস্ত কারণাদি ছাড়াই পুত্র সৃষ্টি করা) আমার পক্ষে সহজ এবং (আরও বলেছেন যে, আমি অপরিহার্য শর্তাবলী ছাড়া) বিশেষভাবে এজন্য সৃষ্টি করব, যাতে আমি এই পুত্রকে মানুষের জন্য (কুদরতের) একটি নিদর্শন ও (এর মাধ্যমে

মানুষের হিদায়েত পাওয়ার জন্য) তাকে আমার পক্ষ থেকে অনুগ্রহের উপকরণ করে দেই। এটা পিতাবিহীন (এই পুত্রের জন্মলাভ) একটি স্থিরীকৃত ব্যাপার (যা অবশ্যই ঘটবে)।

**আনুষাঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

انْتَبَذَتْ শব্দটি نبذ থেকে উদ্ভূত। এর আসল অর্থ দূরে নিক্ষেপ করা। انتباذ-এর অর্থ হলো জনসমাবেশ থেকে সরে দূরে চলে যাওয়া। مَكَانًا شَرْقِيًّا অর্থাৎ পূর্বদিকের কোন নির্জন স্থানে চলে গেলেন। নির্জন স্থানে যাওয়ার কি কারণ ছিল, সে সম্পর্কে সম্ভাবনা ও উক্তি বিভিন্নরূপ বর্ণিত আছে। কেউ বলেন : গোসল করার জন্য নির্জন স্থানে গিয়েছিলেন। কেউ বলেন : অভ্যাস অনুযায়ী ইবাদতে মশগুল হওয়ার জন্য কক্ষের পূর্বদিকস্থ কোন নির্জন স্থানে গমন করেছিলেন। কুরতুবীর মতে দ্বিতীয় সম্ভাবনাটি উত্তম। হযরত ইবনে আব্বাস (রা) থেকে বর্ণিত আছে, এ কারণেই খ্রিস্টানরা পূর্বদিককে তাদের কেবলা করেছে এবং তারা পূর্বদিকের প্রতি সম্মান প্রদর্শন করে থাকে।

فَأَرْسَلْنَا إِلَيْهَا رُوحَنَا অধিক সংখ্যক তফসীরবিদের মতে রূহ্ বলে জিবরাঈলকে বোঝানো হয়েছে। কেউ কেউ বলেন : স্বয়ং ঈসা (আ)-কেই বোঝানো হয়েছে। তখন আল্লাহ্ তা'আলা মারইয়ামের গর্ভ থেকে জন্মগ্রহণকারী মানবের প্রতিকৃতি তার সামনে উপস্থিত করে দেন। কিন্তু এখানে প্রথম উক্তি অগ্রগণ্য। পরবর্তী বাক্যাবলী থেকে এরই সমর্থন পাওয়া যায়।

فَتَمَثَّلَ لَهَا بَشَرًا سَوِيًّا ফেরেশতাকে তার আসল আকৃতিতে দেখা মানুষের জন্য সহজ নয়—ভয়-ভীতি প্রবল হয়ে যায় ; যেমন স্বয়ং রাসূলুল্লাহ্ (সা) হেরা গিরিগুহায় এবং পরবর্তীকালেও এরূপ ভয়-ভীতির সম্মুখীন হয়েছিলেন। এ কারণে হযরত জিবরাঈল মারইয়ামের সামনে মানবাকৃতিতে আত্মপ্রকাশ করেন। মারইয়াম যখন পর্দার ভেতরে আগত একজন মানুষকে নিকটে দেখতে পেলেন, তখন তার উদ্দেশ্য অসৎ বলে আশংকা করলেন। তাই বললেন :

إِنِّي أَعُوذُ بِالرَّحْمَٰنِ مِنْكَ আমি তোমা থেকে আল্লাহ্ রহমানের আশ্রয় প্রার্থনা করি। কোন কোন রেওয়ায়েতে আছে, জিবরাঈল একথা শুনে (আল্লাহ্র কথা শুনে) আল্লাহ্র নামের সম্মানার্থে কিছুটা পেছনে সরে গেলেন।

إِنْ كُنْتَ تَقِيًّا এ বাক্যটি এমন, যেমন কেউ কোন জালিমের কাছে অপারগ হয়ে এভাবে ফরিয়াদ করে : যদি তুমি ঈমানদার হও, তবে আমার প্রতি জুলুম করো না। এ জুলুমে বাধা দেওয়ার জন্য তোমার ঈমান যথেষ্ট হওয়া উচিত। উদ্দেশ্য এই যে, আল্লাহ্কে ভয় করা এবং এই অপকর্ম থেকে বিরত থাকা তোমার জন্য সমীচীন। কোন কোন তফসীরবিদ বলেন : এ বাক্যটি আতিশয্য বোঝাবার জন্য ব্যবহৃত হয়েছে। অর্থাৎ যদি তুমি আল্লাহ্ভীরুও হও, তবুও আমি তোমা থেকে আল্লাহ্র আশ্রয় প্রার্থনা করি। এর বিপরীত হলে ব্যাপার সুস্পষ্ট। —(মাযহারী)

لِأَهَبَ لَكِ এখানে পুত্র সন্তান প্রদানের কাজটি জিবরাঈল নিজের বলে ব্যক্ত করেছেন। কারণ এই যে, আল্লাহ্ তা'আলা তাকে মারইয়ামের বুকের উন্মুক্ত স্থানে ফুঁ মারার জন্য

প্রেরণ করেছিলেন। এই ফুঁ দেয়া পুত্র সন্তান প্রদানের উপায় হয়ে যাবে-যদিও প্রকৃতপক্ষে এ দান আল্লাহ্ তা'আলারই কাজ।

فَحَمَلَتْهُ فَانْتَبَذَتْ بِهِ مَكَانًا قَصِيًّا ﴿٢٢﴾ فَأَجَآءَهَا الْمَخَاضُ إِلَىٰ
جِذْعِ النَّخْلَةِ ۚ قَالَتْ يٰلَيْتَنِيْ مِتُّ قَبْلَ هٰذَا وَكُنْتُ نَسْيًا مَّنْسِيًّا ﴿٢٣﴾
فَنَادٰىهَا مِنْ تَحْتِهَآ أَلَّا تَحْزَنِيْ قَدْ جَعَلَ رَبُّكِ تَحْتَكِ
سَرِيًّا ﴿٢٤﴾ وَهُزِّيْٓ إِلَيْكِ بِجِذْعِ النَّخْلَةِ تُسٰقِطْ عَلَيْكِ رُطَبًا
جَنِيًّا ﴿٢٥﴾ فَكُلِيْ وَاشْرَبِيْ وَقَرِّيْ عَيْنًا ۚ فَإِمَّا تَرَيِنَّ مِنَ الْبَشَرِ أَحَدًا ۙ
فَقُوْلِيْٓ إِنِّيْ نَذَرْتُ لِلرَّحْمٰنِ صَوْمًا فَلَنْ أُكَلِّمَ الْيَوْمَ إِنْسِيًّا ﴿٢٦﴾

**(২২) অতঃপর তিনি গর্ভে সন্তান ধারণ করলেন এবং তৎসহ এক দূরবর্তী স্থানে চলে গেলেন। (২৩) প্রসব বেদনা তাকে এক খেজুরবৃক্ষ-মূলে আশ্রয় নিতে বাধ্য করল। তিনি বললেন ঃ হায়, আমি যদি কোনরূপে এর পূর্বে মরে যেতাম এবং মানুষের স্মৃতি থেকে বিলুপ্ত হয়ে যেতাম। (২৪) অতঃপর ফেরেশতা তাকে নিম্নদিক থেকে আওয়ায দিলেন যে, তুমি দুঃখ করো না। তোমার পালনকর্তা তোমার পাদদেশে একটি নহর জারি করেছেন। (২৫) আর তুমি নিজের দিকে খেজুর গাছের কাণ্ডে নাড়া দাও ; তা থেকে তোমার উপর সুপক্ক খেজুর পতিত হবে। (২৬) এখন আহার কর, পান কর এবং চক্ষু শীতল কর। যদি মানুষের মধ্যে কাউকে তুমি দেখ, তবে বলে দিও ঃ আমি আল্লাহ্র উদ্দেশ্যে রোযা মানত করেছি। সুতরাং আজ আমি কিছুতেই কোন মানুষের সাথে কথা বলব না।**

---

### তফসীরের সার-সংক্ষেপ

অতঃপর (এই কথাবার্তার পর জিবরাঈল তাঁর বুকের উন্মুক্ত স্থানে ফুঁ মারলেন যদ্দরুন) তিনি গর্ভে পুত্র ধারণ করলেন। অতঃপর (যথাসময়ে মারইয়াম যখন গর্ভ ধারণের লক্ষণাদি অনুভব করলেন তখন) সৎসহ (নিজ গৃহ থেকে) কোন দূরবর্তী স্থানে (বন পাহাড়ে) একান্তে চলে গেলেন। এরপর (যখন প্রসব বেদনা শুরু হলো তখন) প্রসব বেদনার কারণে খেজুর গাছের দিকে আশ্রয় নিলেন (যাতে তার উপর ভর দিয়ে ওঠা-বসা করতে পারেন। এ সময় তার কোন সঙ্গী-সহচর ছিল না। তিনি ছিলেন ব্যথায় অস্থির। এমতাবস্থায় আরাম ও প্রয়োজনের যেসব উপকরণাদি থাকা উচিত ছিল, তাও অনুপস্থিত। তদুপরি সন্তান প্রসবের পর দুর্নামের আশংকা। অবশেষে দিশেহারা হয়ে) বলতে লাগলেনঃ

হায়! আমি যদি এ অবস্থার পূর্বে মরে যেতাম এবং মানুষের স্মৃতি থেকে সম্পূর্ণ বিলুপ্ত হয়ে যেতাম। অতঃপর সে সময়েই আল্লাহ্র নির্দেশে (হযরত) জিবরাঈল (পৌঁছে গেলেন এবং তাঁর সম্মানার্থে সম্মুখে উপস্থিত হলেন না; বরং যে জায়গায় মারইয়াম ছিলেন, সেখান থেকে নিম্ন ভূমিতে আড়ালে অবস্থান করলেন এবং তিনি) তাকে নিম্নস্থান থেকে আওয়ায দিলেন (মারইয়াম তাকে চিনলেন যে, তিনি ফেরেশ্তা, যিনি ইতিপূর্বে আত্মপ্রকাশ করেছিলেন) যে, তুমি উপকরণাদি না থাকার কারণে অথবা (দুর্নামের ভয়ে) দুঃখ করো না, (কেননা উপকরণাদির ব্যবস্থা এরূপ হয়েছে যে) তোমার পালনকর্তা তোমার পাদদেশে একটি নহর সৃষ্টি করেছেন (যা দেখলে এবং তার পানি পান করলে স্বাভাবিক প্রফুল্লতা অর্জিত হবে। রূহুল মা'আনীর রেওয়ায়েত অনুযায়ী মারইয়াম তখন পিপাসার্তও ছিলেন। চিকিৎসা শাস্ত্রের নিয়মানুযায়ী প্রসবের পূর্বে বা পরে গরম বস্তুর ব্যবহার প্রসব যন্ত্রণা নিরাময় করে, দূষিত রক্ত দূর করে এবং মনকে সতেজ ও শক্তিশালী রাখে। পানিতে যদি উত্তাপও থাকে—যেমন কোন কোন নহরের পানি এরূপ হয়ে থাকে, তবে তা মেযাজের আরও অনুকূল হবে। এ ছাড়া খেজুরের মধ্যে প্রচুর পরিমাণে খাদ্যপ্রাণ (ভিটামিন) থাকে। খেজুর রক্ত উৎপাদন করে দেহে চর্বি সৃষ্টি করে এবং কোমর ও অস্থির জোড়কে শক্তিশালী করে দেয়। এ কারণে এটা প্রসূতির জন্য সব ঔষধ ও খাদ্য থেকেই উত্তম। গরম হওয়ার কারণে কিছুটা ক্ষতির আশংকা থাকলেও পাকা খেজুরে উত্তাপ কম। যেটুকু থাকে, পানি দ্বারা তা সংশোধিত হয়ে যায়। এ ছাড়া অঙ্গ-প্রত্যঙ্গ দুর্বল হলেই অনিষ্টকারিতা দেখা দিতে পারে। নতুবা কোন বস্তুই অল্প বিস্তর অনিষ্টকারিতা থেকে মুক্ত নয়। এছাড়া অভ্যাসবিরুদ্ধ কারামতের আত্মপ্রকাশ যেহেতু আল্লাহ্র প্রিয়পাত্র হওয়ার আলামত, তাই তা আত্মিক প্রফুল্লতার কারণও বটে)। তুমি এই খেজুর গাছের কাণ্ডকে (ধরে) নিজের দিকে নাড়া দাও ; তা থেকে তোমার উপর সুপক্ক খেজুর ঝরে পড়বে (এ ফল খাওয়ার মধ্যে আহারের স্বাদ এবং কারামত হিসেবে ফলন্ত হওয়ার কারণে আত্মিক স্বাদ উভয়ই একত্রিত আছে)। এখন (এ ফল) আহার কর, (নহরের পানি) পান কর এবং চক্ষু শীতল কর (অর্থাৎ পুত্রকে দেখার কারণে, পানাহারের কারণে এবং আল্লাহ্র প্রিয়পাত্র হওয়ার আলামতপ্রাপ্ত হওয়ার কারণে আনন্দিত থাক)। এরপর (যখন দুর্নামের আশংকার সময় আসে অর্থাৎ কোন মানুষ যদি এ ঘটনা সম্পর্কে অবগত হয়, তখন এর ব্যবস্থাও এরূপ হয়েছে যে) যদি কোন মানুষকে (আসতে এবং আপত্তি করতে) দেখ তবে (তুমি নিজে কিছু বলবে না ; বরং ইঙ্গিতে তাকে) বলে দেবে ঃ আমি আল্লাহ্র উদ্দেশ্যে (এমন রোযার মানত করেছি যাতে কথা বলা নিষিদ্ধ। সুতরাং এ কারণে) আজ আমি (সারাদিন) কোন মানুষের সাথে কথা বলব না। (তবে আল্লাহ্র যিকর ও দোয়ায় মশগুল হয়ে যাওয়া ভিন্ন কথা। ব্যস তুমি এতটুকু জওয়াব দিয়েই নিশ্চিন্ত হয়ে যাবে। আল্লাহ্ তা'আলাই এই সদ্যজাত শিশুকে স্বাভাবিক নিয়মের পরিপন্থী পন্থায় কথা বলতে সক্ষম করে দেবেন। ফলে পবিত্রতা ও সতীত্বের অলৌকিক প্রমাণ আত্মপ্রকাশ করবে। মোটকথা সর্বপ্রকার দুঃখের প্রতিকার হয়ে যাবে।)

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

**মৃত্যু-কামনার বিধান ঃ** মারইয়ামের মৃত্যু-কামনা পার্থিব দুঃখের কারণে হয়ে থাকলে ভাবাবেগের প্রাধান্যকে এর ওযর বলা হবে। এ ক্ষেত্রে মানুষ সর্বতোভাবে আল্লাহ্র আদেশ-নিষেধের আওতাধীন থাকে না। পক্ষান্তরে যদি মারইয়াম ধর্মের দিক চিন্তা করে মৃত্যু কামনা করে থাকেন ; অর্থাৎ মানুষ দুর্নাম রটাবে এবং সম্ভবত এর মুকাবিলায় আমি ধৈর্যধারণ করতে পারব না, ফলে বেসবর হওয়ার গুনাহে লিপ্ত হয়ে পড়ব। মৃত্যু হলে এ গুনাহ থেকে বেঁচে যেতাম, তবে এরূপ মৃত্যু-কামনা নিষিদ্ধ নয়। এখানে প্রশ্ন হতে পারে যে, মারইয়ামকে বলা হয়েছে ঃ তুমি বলে দিও, আমি মৌনতাবলম্বনের মানত করেছি। অথচ বাস্তবে মারইয়াম কোন মানত করেন নি। এটা কি মিথ্যা বলার শিক্ষা নয় ? উত্তর এই যে, এ শিক্ষার অর্থ হচ্ছে তুমি মানতও করে নিও এবং তা প্রকাশ করে দিও।

**মৌনতার রোযা ইসলামী শরীয়তে রহিত হয়ে গেছে ঃ** ইসলাম-পূর্বকালে সকাল থেকে রাত্রি পর্যন্ত মৌনতা অবলম্বন করা এবং কারও সাথে কথা না বলার রোযাও ইবাদতের অন্তর্ভুক্ত ছিল। ইসলাম একে রহিত করে মন্দ কথাবার্তা, গালি-গালাজ, মিথ্যা, পরনিন্দা ইত্যাদি থেকে বেঁচে থাকাকেই জরুরী করে দিয়েছে। সাধারণ কথাবার্তা ত্যাগ করা ইসলামে কোন ইবাদত নয়। তাই এর মানত করাও জায়েয নয়। আবূ দাউদের রেওয়ায়েতে আছে, রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ لا يتم بعد احتلام ولاصمات يوم الى الليل অর্থাৎ সন্তান সাবালক হওয়ার পর পিতা মারা গেলে তাকে এতিম বলা হবে না এবং সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত মৌনতা অবলম্বন করা কোন ইবাদত নয়। প্রসব বেদনায় পানি ও খেজুরের ব্যবহার চিকিৎসাবিজ্ঞানের দৃষ্টিকোণ থেকেও উপকারী। আহার ও পান করার আদেশ বাহ্যত অনুমতি প্রদানের অর্থে বোঝা যায়। وَاللّٰهُ اَعْلَمُ

**পুরুষ ব্যতীত শুধু নারী থেকে সন্তান হওয়া যুক্তিবিরুদ্ধ নয় ঃ** পুরুষের মধ্যস্থতা ব্যতিরেকে গর্ভধারণ ও সন্তান প্রসব করা একটি মু'জিযা। মু'জিযায় যত অসম্ভাব্যতাই থাকুক, তাতে দোষ নেই। বরং এতে অলৌকিকতা গুণটি আরও বেশি করে প্রকাশ পায়। কিন্তু এতে তেমন অসম্ভাব্যতাও নেই। কারণ, চিকিৎসাশাস্ত্রের বর্ণনা অনুযায়ী নারীর বীর্যে ধারণ শক্তির সাথে সাথে কারক শক্তিও রয়েছে। তাই যদি এই কারক শক্তি আরও বেড়ে গিয়ে সন্তান জন্মের কারণ হয়ে যায়, তবে তা তেমন অসম্ভব ব্যাপার নয়।—(বয়ানুল-কোরআন)

আলোচ্য আয়াতে আল্লাহ্ তা'আলা মারইয়ামকে খেজুরের গাছ নাড়া দিতে আদেশ করেছেন। অথচ কোনরূপ নাড়া ছাড়াই আপনা-আপনি কোলে খেজুর পতিত হওয়াও আল্লাহ্র কুদরতের অন্তর্ভুক্ত ছিল। এতে বোঝা যায় যে, রিযিক হাসিলের জন্য চেষ্টা ও পরিশ্রম করা তাওয়াক্কুলের পরিপন্থী নয়।—(রূহুল-মা'আনী)

سَرِيًّا-এর আভিধানিক অর্থ ছোট নহর এ ক্ষেত্রে আল্লাহ্ তা'আলা তাঁর কুদরত দ্বারা প্রত্যক্ষভাবে একটি ছোট নহর জারি করে দেন অথবা জিবরাঈলের মাধ্যমে জারি করিয়ে দেন। উভয় প্রকার রেওয়ায়েতেই বর্তমান আছে। এখানে প্রণিধানযোগ্য বিষয় এই যে, মারইয়ামের সান্ত্বনার উপকরণাদি উল্লেখ করার সময় প্রথমে পানি ও পরে খাদ্য তথা খেজুরের উল্লেখ করা হয়েছে ; কিন্তু এগুলো ব্যবহারের কথা বলতে গিয়ে প্রথমে খাদ্য ও

পরে পানির কথা উল্লেখ করা হয়েছে। كُلِي وَاشْرَبِي কারণ সম্ভবত এই যে, মানুষ স্বভাবগতভাবেই আহারের পূর্বে পানি যোগাড় করে ; বিশেষত ঐ খাদ্যের বেলায়, যা খাওয়ার পর পিপাসিত হওয়া নিশ্চিত। কিন্তু ব্যবহারের ক্ষেত্রে প্রথমে খাদ্যবস্তু আহার করে ও পরে পানি পান করে।—(রূহুল-মা'আনী)

فَأَتَتْ بِهِ قَوْمَهَا تَحْمِلُهُ ۖ قَالُوا يَا مَرْيَمُ لَقَدْ جِئْتِ شَيْئًا فَرِيًّا ﴿٢٧﴾ يَا أُخْتَ هَارُونَ مَا كَانَ أَبُوكِ امْرَأَ سَوْءٍ وَمَا كَانَتْ أُمُّكِ بَغِيًّا ﴿٢٨﴾ فَأَشَارَتْ إِلَيْهِ ۖ قَالُوا كَيْفَ نُكَلِّمُ مَنْ كَانَ فِي الْمَهْدِ صَبِيًّا ﴿٢٩﴾ قَالَ إِنِّي عَبْدُ اللَّهِ آتَانِيَ الْكِتَابَ وَجَعَلَنِي نَبِيًّا ﴿٣٠﴾ وَجَعَلَنِي مُبَارَكًا أَيْنَ مَا كُنْتُ وَأَوْصَانِي بِالصَّلَاةِ وَالزَّكَاةِ مَا دُمْتُ حَيًّا ﴿٣١﴾ وَبَرًّا بِوَالِدَتِي وَلَمْ يَجْعَلْنِي جَبَّارًا شَقِيًّا ﴿٣٢﴾ وَالسَّلَامُ عَلَيَّ يَوْمَ وُلِدْتُ وَيَوْمَ أَمُوتُ وَيَوْمَ أُبْعَثُ حَيًّا ﴿٣٣﴾

**(২৭) অতঃপর তিনি সন্তানকে নিয়ে তার সম্প্রদায়ের কাছে উপস্থিত হলেন। তারা বলল ঃ হে মারইয়াম, তুমি একটি অঘটন ঘটিয়ে বসেছ। (২৮) হে হারুন-ভগিনী, তোমার পিতা অসৎ ব্যক্তি ছিলেন না এবং তোমার মাতাও ছিল না ব্যভিচারিণী। (২৯) অতঃপর তিনি হাতে সন্তানের দিকে ইঙ্গিত করলেন। তারা বলল ঃ যে কোলের শিশু তার সাথে আমরা কেমন করে কথা বলব ? (৩০) সন্তান বলল ঃ আমি তো আল্লাহ্‌র দাস। তিনি আমাকে কিতাব দিয়েছেন এবং আমাকে নবী করেছেন। (৩১) আমি যেখানেই থাকি তিনি আমাকে বরকতময় করেছেন। তিনি আমাকে নির্দেশ দিয়েছেন, যতদিন জীবিত থাকি, ততদিন নামায ও যাকাত আদায় করতে। (৩২) এবং জননীর অনুগত থাকতে এবং আমাকে তিনি উদ্ধত ও হতভাগ্য করেন নি। (৩৩) আমার প্রতি সালাম যেদিন আমি জন্মগ্রহণ করেছি, যেদিন মৃত্যুবরণ করব এবং যেদিন পুনরুজ্জীবিত হয়ে উত্থিত হব।**

**তফসীরের সার-সংক্ষেপ**

[মোটকথা, এ কথায় মারইয়াম সান্ত্বনা লাভ করলেন এবং ঈসা (আ) জন্মগ্রহণ করলেন।] অতঃপর তিনি তাকে কোলে নিয়ে ( সেখান থেকে লোকালয়ের দিকে তিনি চললেন এবং) তার সম্প্রদায়ের কাছে উপস্থিত হলেন। তারা (যখন দেখল যে, অবিবাহিতা মারইয়ামের কোলে সদ্যজাত শিশু, তখন কুধারণা করে) বলল ঃ হে মারইয়াম, তুমি বড় সর্বনাশা কাজ করেছ। (অর্থাৎ নাউযুবিল্লাহ্, অপকর্ম করেছ। এমনিতেও অপকর্ম যে কেউ

করে, তা মন্দ ; কিন্তু তোমার দ্বারা এরূপ হওয়া সর্বনাশের উপর সর্বনাশ। কেননা) হে হারুন-ভগিনী, (তোমার পরিবারে কেউ কোনদিন এরূপ অপকর্ম করেনি। সেমতে) তোমার পিতা অসৎ ব্যক্তি ছিল না (যে, তার প্রভাবে তুমি এরূপ করবে) এবং তোমার জননী ব্যভিচারিণী ছিল না (যে, তার কারণে তুমি এ কাজে লিপ্ত হবে। এরপর হারুন তোমার জ্ঞাতি ভাই। তার নাম হারুন নবীর নামানুসারে রাখা হয়েছে। সে কত ভাল লোক! মোটকথা, যার গোটা পরিবারই শুদ্ধ-পবিত্র, তার দ্বারা এরূপ কাণ্ড হওয়া কত বড় সর্বনাশের কথা!) অতঃপর মারইয়াম (এসব কথাবার্তা শুনে কোন উত্তর দিলেন না। বরং) শিশুর দিকে ইশারা করে দিলেন (যে, যা কিছু বলবার, তাকেই বল। সে উত্তর দেবে।) তারা (মনে করল যে, মারইয়াম তাদের সাথে উপহাস করছে ; তাই) বলল ঃ সে মাত্র কোলের শিশু, তার সাথে আমরা কিরূপে কথা বলব? (কেননা, যে ব্যক্তি নিজে কথাবার্তা বলে, তার সাথেই কথা বলা যায়। সে যখন শিশু, তখন তো সে কথাবার্তাই বলতে সক্ষম নয়। তার সাথে কিরূপে কথা বলব ? ইতোমধ্যে) সন্তান (নিজেই বলে উঠল ঃ আমি আল্লাহ্র (বিশেষ) দাস (আল্লাহ্ নই ; যেমন মূর্খ খ্রিস্টানরা মনে করবে এবং আল্লাহ্র অপ্রিয় নই ; যেমন ইহুদীরা মনে করবে। দাস হওয়ার এবং বিশেষ দাস হওয়ার লক্ষণ এই যে) তিনি আমাকে কিতাব (অর্থাৎ ইঞ্জীল) দিয়েছেন (যদিও ভবিষ্যতে দেবেন ; কিন্তু নিশ্চিত হওয়ার কারণে যেন দিয়ে ফেলেছেন।) এবং তিনি আমাকে নবী করেছেন (অর্থাৎ করবেন) এবং তিনি আমাকে বরকতময় করেছেন (অর্থাৎ মানবজাতি আমা দ্বারা উপকৃত হবে) আমি যেখানেই থাকি না কেন (আমার বরকত পৌঁছতে থাকবে। এ উপকার হচ্ছে ধর্ম প্রচার। কেউ কবুল করুক বা না করুক তিনি উপকার পৌঁছিয়ে দিয়েছেন) এবং তিনি আমাকে নামায ও যাকাতের আদেশ দিয়েছেন যতদিন আমি (দুনিয়াতে) জীবিত থাকি। (বলা বাহুল্য, আকাশে যাওয়ার পর তিনি এসব বিষয়ে আদিষ্ট নন। এটা দাস হওয়ার প্রমাণ ; যেমন বিশেষত্বের আরও প্রমাণাদি আছে)এবং আমাকে আমার জননীর অনুগত করেছেন (পিতা ছাড়া জন্মগ্রহণের কারণে বিশেষ করে জননীর কথা বলেছেন) তিনি আমাকে উদ্ধত হতভাগ্য করেন নি (যে, মানুষের হক ও জননীর হক আদায় করতে অবাধ্য হব কিংবা হক ও আমল বর্জন করে দুর্ভাগ্য ক্রয় করব) এবং আমার প্রতি (আল্লাহ্র পক্ষ থেকে) সালাম যে দিন জন্মগ্রহণ করেছি, যে দিন মৃত্যুবরণ করব (এ সময়টি কিয়ামতের নিকটবর্তী আসমান থেকে অবতরণের পর হবে। এবং যেদিন আমি (কিয়ামতে জীবিত হয়ে উত্থিত হব। (আল্লাহ্র সালাম বিশেষ বান্দা হওয়ার প্রমাণ।)

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

فَأَتَتْ بِهِ قَوْمَهَا تَحْمِلُهُ—এ বাক্য থেকে বাহ্যত এ কথাই বোঝা যায় যে, অদৃশ্য সুসংবাদের মাধ্যমে মারইয়াম যখন নিশ্চিত হয়ে গেলেন যে, আল্লাহ্ তা'আলা তাঁকে দুর্নাম ও লাঞ্ছনা থেকে রক্ষা করবেন, তখন নিজেই সদ্যজাত শিশুকে নিয়ে গৃহে ফিরে এলেন। কতদিন পরে ফিরে এলেন, এ সম্পর্কে ইবনে আসাকির হযরত ইবনে আব্বাস থেকে রেওয়ায়েত করেন যে, মারইয়াম সন্তান প্রসবের চল্লিশ দিন পর নিফাস থেকে পাক হয়ে গৃহে ফিরে আসেন।—(রূহুল মা'আনী)

شَيْئًا فَرِيًّا আরবী ভাষায় فرى শব্দের আসল অর্থ কর্তন করা ও চিরে ফেলা। যে কাজ কিংবা বস্তু প্রকাশ পেলে অসাধারণ কাটাকাটি হয়, তাকে فرى বলা হয়। আবূ হাইয়্যান বলেন ঃ প্রত্যেক বিরাট বিষয়কে فرى বলা হয়-ভালোর দিক দিয়ে বিরাট হোক কিংবা মন্দের দিক দিয়ে। এখানে শব্দটি বিরাট মন্দের অর্থে ব্যবহৃত হয়েছে। মন্দের দিক দিয়ে অনন্য ও বিরাট বস্তুর জন্যই শব্দটির ব্যবহার সুবিদিত।

يَا أُخْتَ هَارُونَ হযরত মূসা (আ)-এর ভাই ও সহচর হযরত হারূন (আ) মারইয়ামের আমলের শত শত বছর পূর্বে দুনিয়া থেকে বিদায় নিয়েছিলেন। এখানে মারইয়ামকে হারূন-ভগ্নি বলা বাহ্যিক অর্থের দিক দিয়ে শুদ্ধ হতে পারে না। হযরত মুগীরা ইবনে শো'বাকে যখন রাসূলুল্লাহ্ (সা) নাজরানবাসীদের কাছে প্রেরণ করেন, তখন তারা প্রশ্ন করে যে, তোমাদের কোরআনে হযরত মারইয়ামকে হারূন-ভগিনী বলা হয়েছে। অথচ হারূন (আ) তার অনেক শতাব্দী পূর্বে দুনিয়া থেকে চলে যান। হযরত মুগীরা এ প্রশ্নের উত্তর জানতেন না। ফিরে এসে রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে ঘটনা ব্যক্ত করলে তিনি বললেন ঃ তুমি বলে দিলেনা কেন যে, বরকতের জন্য পয়গম্বরদের নামে নাম রাখা এবং তাঁদের প্রতি সম্বন্ধ করা ঈমানদারদের সাধারণ অভ্যাস। (মুসলিম, তিরমিযী, নাসায়ী।) এই হাদীসের উদ্দেশ্য দু'রকম হতে পারে। এক, হযরত মারইয়াম হযরত হারূন (আ)-এর বংশধর ছিলেন, তাই তাঁর সাথে সম্বন্ধ করা হয়েছে--যদিও তাদের মধ্যে সময়ের অনেক ব্যবধান রয়েছে ; যেমন আরবদের অভ্যাস এই যে, তারা তামীম গোত্রের ব্যক্তিকে اخا تميم এবং আরবের লোককে اخا عرب বলে অভিহিত করে। দুই. এখানে হারূন বলে মূসা (আ)-এর সহচর হারূন নবীকে বোঝানো হয়নি ; বরং মারইয়ামের ভ্রাতার নাম ছিল হারূন এবং এ নাম হারূন নবীর নামানুসারে বরকতের জন্য রাখা হয়েছিল। এভাবে মারইয়ামকে হারূন-ভগিনী বলা সত্যিকার অর্থেই শুদ্ধ।

مَا كَانَ أَبُوكِ امْرَأَ سَوْءٍ কোরআনের এই বাক্যে ইঙ্গিত রয়েছে যে, ওলী-আল্লাহ্ ও সৎ কর্মপরায়ণ ব্যক্তিদের সন্তান-সন্ততি মন্দ কাজ করলে তাতে সাধারণ লোকদের মন্দ কাজের তুলনায় বেশি গুনাহ্ হয়। কারণ, এতে তাদের বড়দের লাঞ্ছনা ও দুর্নাম হয়। কাজেই বুযুর্গদের সন্তানদের উচিত, সৎ কাজ ও আল্লাহ্ভীতিতে অধিক মনোনিবেশ করা।

إِنِّي عَبْدُ اللَّهِ এক রেওয়ায়েতে রয়েছে, যে সময় পরিবারের লোকজন মারইয়ামকে ভর্ৎসনা করতে শুরু করে, তখন হযরত ঈসা (আ) জননীর স্তন্যপানে রত ছিলেন। তিনি তাদের ভর্ৎসনা শোনে স্তন্য ছেড়ে দেন এবং বামদিকে পাশ ফিরে তাদের দিকে মনোযোগ দেন। অতঃপর তর্জনী খাড়া করে এ-কথা বলেন ঃ إِنِّي عَبْدُ اللَّهِ। অর্থাৎ আমি আল্লাহ্র দাস। এই প্রথম বাক্যেই হযরত ঈসা (আ) এই ভুল বোঝাবুঝির নিরসন করে দেন যে, যদিও আমি অলৌকিক উপায়ে জন্মগ্রহণ করেছি ; কিন্তু আমি আল্লাহ্ নই—আল্লাহ্র দাস। অতএব কেউ যেন আমার উপাসনায় লিপ্ত না হয়ে পড়ে।

آتَانِيَ الْكِتَابَ وَجَعَلَنِي نَبِيًّا এ বাক্যে হযরত ঈসা (আ) তাঁর দুগ্ধ পানের যমানায় আল্লাহ্র পক্ষ থেকে নবুয়ত ও কিতাব লাভের সংবাদ দিয়েছেন, অথচ কোন পয়গম্বর

চল্লিশ বছর বয়সের পূর্বে নবুয়ত ও কিতাব লাভ করেন নি। তাই এর মর্ম এই যে, আল্লাহ্ তা'আলার এটা স্থির সিদ্ধান্ত যে, তিনি যথাসময়ে আমাকে নবুয়ত ও কিতাব দান করবেন। এটা হুবহু এমন, যেমন মহানবী (সা) বলেছেন ঃ আমাকে নবুয়ত তখন দান করা হয়েছিল, যখন আদম (আ)-এর জন্মই হয়নি—তার খামীর তৈরি হচ্ছিল মাত্র। বলা বাহুল্য, এর উদ্দেশ্য হলো এই যে, নবুয়ত দানের ওয়াদা মহানবী (সা)-এর জন্য অকাট্য ও নিশ্চিত ছিল। আলোচ্য আয়াতেও এ নিশ্চয়তাকে 'নবী করেছেন' শব্দে ব্যক্ত করা হয়েছে। নবী করার কথা প্রকাশ করে প্রকারান্তরে তিনি বলেছেন যে, আমার জননীর প্রতি ব্যভিচারের অপবাদ আরোপ সম্পূর্ণ ভ্রান্ত। কেননা আমার নবী হওয়া এবং রিসালত লাভ করা এ বিষয়েরই প্রমাণ যে, আমার জন্মে কোন গুনাহের দখল থাকতে পারে না।

اَوْصَانِىْ بِالصَّلٰوةِ وَالزَّكٰوةِ তাকীদ সহকারে কোন কাজের নির্দেশ দেওয়া হলে তাকে وصيت শব্দ দ্বারা ব্যক্ত করা হয়। ঈসা (আ) এখানে বলেছেন যে, আল্লাহ্ তা'আলা আমাকে নামায ও যাকাতের ওসীয়ত করেছেন। তাই এর অর্থ যে, খুব তাকীদ সহকারে উভয় কাজের নির্দেশ দিয়েছেন।

নামায ও রোযা হযরত আদম (আ) থেকে শুরু করে শেষ নবী (সা) পর্যন্ত প্রত্যেক নবী ও রাসূলের শরীয়তে ফরয রয়েছে। তবে বিভিন্ন শরীয়তে এগুলোর আকার-আকৃতি ও খুঁটিনাটি বিষয়াদি বিভিন্ন রূপ ছিল। হযরত ঈসা (আ)-এর শরীয়তেও নামায ও যাকাত ফরয ছিল। প্রশ্ন হতে পারে যে, ঈসা (আ) কোন সময় মালদার হননি। তিনি গৃহ নির্মাণ করেননি এবং অর্থকড়িও সঞ্চয় করেননি। এমতাবস্থায় তাঁকে যাকাতের আদেশ দেওয়ার কি মানে ? উদ্দেশ্য সুস্পষ্ট যে, মালদারের উপর যাকাত ফরয—এটা ছিল তাঁর শরীয়তের আইন। ঈসা (আ)-ও এই আইনের আওতাভুক্ত ছিলেন যে, কোন সময় নিসাবপরিমাণ মাল একত্রিত হলে তাঁকেও যাকাত আদায় করতে হবে। অতঃপর যদি সারা জীবন মালই সঞ্চিত না হয়, তবে তা এই আইনের পরিপন্থী নয়—(রূহুল মা'আনী)

مَا دُمْتُ حَيًّا অর্থাৎ নামায ও যাকাতের নির্দেশ আমার জন্য সর্বকালীন—যে পর্যন্ত জীবিত থাকি। বলা বাহুল্য, এতে পৃথিবীতে অবস্থানকালীন জীবন বোঝানো হয়েছে। কেননা এসব ক্রিয়াকর্ম এই পৃথিবীতেই হতে পারে এবং পৃথিবীর সাথেই সম্পর্কযুক্ত। আকাশে উঠানোর পর অবতরণের সময় পর্যন্ত অব্যাহতির যমানা।

بَرًّا بِوَالِدَتِىْ এখানে শুধু মাতার কথা বলা হয়েছে, পিতামাতার কথা বলা হয়নি। এতে ইঙ্গিত করেছেন যে, আমি অলৌকিকভাবে পিতা ছাড়াই অস্তিত্ব লাভ করেছি। শৈশবের এহেন অলৌকিক কথাবার্তা এর যথেষ্ট সাক্ষ্য ও প্রমাণ।

ذٰلِكَ عِيْسَى ابْنُ مَرْيَمَ ۚ قَوْلَ الْحَقِّ الَّذِىْ فِيْهِ يَمْتَرُوْنَ ﴿٣٤﴾ مَا كَانَ
لِلّٰهِ اَنْ يَّتَّخِذَ مِنْ وَّلَدٍ ۙ سُبْحٰنَهٗ ۗ اِذَا قَضٰٓى اَمْرًا فَاِنَّمَا يَقُوْلُ لَهٗ كُنْ

فَيَكُونُ ﴿٣٥﴾ وَإِنَّ اللَّهَ رَبِّي وَرَبُّكُمْ فَاعْبُدُوهُ ۚ هَٰذَا صِرَاطٌ مُّسْتَقِيمٌ ﴿٣٦﴾
فَاخْتَلَفَ الْأَحْزَابُ مِن بَيْنِهِمْ ۖ فَوَيْلٌ لِّلَّذِينَ كَفَرُوا مِن مَّشْهَدِ
يَوْمٍ عَظِيمٍ ﴿٣٧﴾ أَسْمِعْ بِهِمْ وَأَبْصِرْ يَوْمَ يَأْتُونَنَا ۖ لَٰكِنِ الظَّالِمُونَ
الْيَوْمَ فِي ضَلَالٍ مُّبِينٍ ﴿٣٨﴾ وَأَنذِرْهُمْ يَوْمَ الْحَسْرَةِ إِذْ قُضِيَ الْأَمْرُ
وَهُمْ فِي غَفْلَةٍ وَهُمْ لَا يُؤْمِنُونَ ﴿٣٩﴾ إِنَّا نَحْنُ نَرِثُ الْأَرْضَ وَمَنْ
عَلَيْهَا وَإِلَيْنَا يُرْجَعُونَ ﴿٤٠﴾

(৩৪) এ-ই ঈসা মারইয়ামের পুত্র। সত্যকথা, সে সম্পর্কে লোকেরা বিতর্ক করে। **(৩৫) আল্লাহ্ এমন নন যে, সন্তান গ্রহণ করবেন, তিনি পবিত্র ও মহিমাময় সত্তা, তিনি যখন কোন কাজ করা স্থির করেন, তখন একথাই বলেন ঃ 'হও' এবং তা হয়ে যায়। (৩৬) তিনি আরও বললেন ঃ নিশ্চয় আল্লাহ্ আমার পালনকর্তা ও তোমাদের পালনকর্তা। অতএব, তোমরা তাঁর ইবাদত কর। এটা সরল পথ। (৩৭) অতঃপর তাদের মধ্যে দলগুলো পৃথক পৃথক পথ অবলম্বন করল। সুতরাং মহাদিবস আগমনকালে কাফিরদের জন্য ধ্বংস। (৩৮) সেদিন তারা কি চমৎকার শুনবে এবং দেখবে, যেদিন তারা আমার কাছে আগমন করবে। কিন্তু আজ যালিমরা প্রকাশ্য বিভ্রান্তিতে রয়েছে। (৩৯) আপনি তাদেরকে পরিতাপের দিবস সম্পর্কে হুঁশিয়ার করে দিন, যখন সব ব্যাপারের মীমাংসা হয়ে যাবে। এখন তারা অনবধানতায় আছে এবং তারা বিশ্বাস স্থাপন করছে না। (৪০) আমিই চূড়ান্ত মালিকানার অধিকারী হব পৃথিবীর এবং তার উপর যারা আছে তাদের এবং আমারই কাছে তারা প্রত্যাবর্তিত হবে।**

### তফসীরের সার-সংক্ষেপ

এ-ই ঈসা মারইয়ামের পুত্র (যার উক্তি ও অবস্থা বর্ণিত হয়েছে। এতে বোঝা যায় যে, সে আল্লাহ্র দাস ছিল। খ্রিস্টানরা যে তাকে দাসদের তালিকা থেকে বের করে আল্লাহ্র স্তরে পৌঁছিয়ে দিয়েছে, তা সত্য নয়। এমনিভাবে ইহুদীরা যে তাঁকে আল্লাহ্র প্রিয় বলে স্বীকার করে না এবং নানাবিধ অপবাদ আরোপ করে, তাও সম্পূর্ণ ভ্রান্ত)। আমি (সম্পূর্ণ) সত্যকথা বলছি, সে সম্পর্কে (বাহুল্য ও স্বল্পতার আশ্রয় গ্রহণকারী) লোকেরা বিতর্ক করছে। সেমতে খ্রিস্টান ও ইহুদীদের উক্তি এইমাত্র জানা গেল। (যেহেতু ইহুদীদের উক্তি বাহ্যত ও পয়গম্বরের মর্যাদা হানিকর হওয়ার কারণে স্বতঃসিদ্ধভাবে বাতিল, তাই তা খণ্ডনের প্রয়োজন অনুভব করা হয়নি। এর বিপরীতে খ্রিস্টানদের উক্তি বাহ্যত পয়গম্বরের

অতিরিক্ত গুণ প্রমাণ করে। কারণ তাঁরা নবীত্বের সাথে সাথে আল্লাহ্র পুত্রত্ব দাবি করে। তাই পরবর্তী আয়াতে তা খণ্ডন করা হচ্ছে। এর সারমর্ম এই যে, এ উক্তির কারণে আল্লাহ্ তা'আলার তওহীদের অস্বীকৃতি অপরিহার্য হয়ে পড়ে। ফলে তা স্বয়ং আল্লাহ্র মর্যাদা হানি করে। অথচ) আল্লাহ্ এরূপ নন যে, তিনি (কাউকে) পুত্ররূপে গ্রহণ করবেন। তিনি (সম্পূর্ণ) পবিত্র। (কারণ) তিনি যখন কোন কাজ করতে চান, তখন তাকে এতটুকু বলে দেন, 'হয়ে যা', অমনি তা হয়ে যায়। (এমন পরা কাষ্ঠাশালীর সন্তান হওয়া যুক্তিগতভাবে ত্রুটি।) এবং (আপনি তওহীদ প্রমাণের জন্য লোকদেরকে বলে দিন, যাতে মুশরিকরাও শুনে নেয় যে, নিশ্চয় আল্লাহ্ আমারও পালনকর্তা এবং তোমাদেরও পালনকর্তা। অতএব (একমাত্র) তাঁরই ইবাদত কর। এটা (অর্থাৎ খাঁটিভাবে আল্লাহ্র ইবাদত তথা তওহীদ অবলম্বন করা) সরল পথ। অতঃপর (তওহীদের এসব যুক্তিগত ও ইতিহাসগত প্রমাণ সত্ত্বেও) বিভিন্ন দল (এ সম্পর্কে) পরস্পরে মতানৈক্য সৃষ্টি করেছে। (অর্থাৎ তওহীদ অস্বীকার করে নানা রকম ধর্ম আবিষ্কার করেছে।) সুতরাং কাফিরদের জন্য মহাদিবসের আগমনকালে খুবই দুর্ভোগ হবে। (অর্থাৎ কিয়ামতের দিবস। এই দিবস এক হাজার বছর দীর্ঘ ও ভয়াবহ হওয়ার কারণে মহাদিবস হবে।) তারা কি চমৎকার শুনবে এবং দেখবে, যেদিন তারা (হিসাব ও প্রতিদানের জন্য) আমার কাছে আগমন করবে। (কেননা কিয়ামতে এসব সত্যাসত্য দৃষ্টির সামনে এসে যাবে এবং সব বিভ্রান্তি দূর হয়ে যাবে।) কিন্তু যালিমরা আজ (দুনিয়াতে কেমন) প্রকাশ্য বিভ্রান্তিতে (পতিত) রয়েছে। আপনি তাদেরকে পরিতাপের দিবস সম্পর্কে হুঁশিয়ার করে দিন যখন (জান্নাত ও দোযখের) চূড়ান্ত মীমাংসা করে দেওয়া হবে। [হাদীসে বর্ণিত আছে, মৃত্যুকে জান্নাত ও দোযখবাসীদের দেখিয়ে জবাই করে দেওয়া হবে এবং উভয় প্রকার লোকদেরকে অনন্তকাল তদবস্থায় জীবিত থাকার নির্দেশ শুনিয়ে দেওয়া হবে। (বুখারী, মুসলিম, তিরমিযী) তখন যে অপরিসীম পরিতাপ হবে, তা বর্ণনার অপেক্ষা রাখে না।] তারা (আজ দুনিয়াতে) অনবধানতায় আছে এবং তারা বিশ্বাস স্থাপন করে না (কিন্তু অবশেষে একদিন মরবে)। পৃথিবী ও তার উপরে যারা রয়েছে, তাদের ওয়ারিস (অর্থাৎ সর্বশেষ মালিক) আমিই থেকে যাব এবং আমারই কাছে তারা প্রত্যাবর্তিত হবে (এরপর তাদের কুফর ও শিরকের সাজা ভোগ করবে)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

ذٰلِكَ عِيْسَى ابْنُ مَرْيَمَ —হযরত ঈসা (আ) সম্পর্কে ইহুদী ও খ্রিস্টানদের অলীক চিন্তাধারার মধ্যে বাহুল্য ও স্বল্পতা বিদ্যমান ছিল। খ্রিস্টানরা তাঁর প্রতি সম্মান প্রদর্শনে বাড়াবাড়ি করে তাঁকে 'খোদার বেটা' বানিয়ে দেয়। পক্ষান্তরে ইহুদীরা তাঁর অবমাননায় এতটুকু ধৃষ্টতা প্রদর্শন করে যে, তাঁকে ইউসুফ মিস্ত্রীর জারজ সন্তানরূপে আখ্যায়িত করে। (নাউযুবিল্লাহ্) আল্লাহ্ তা'আলা আলোচ্য আয়াতে উভয় প্রকার ভ্রান্ত লোকদের ভ্রান্তি বর্ণনা করে তাঁর সঠিক মর্যাদা প্রতিষ্ঠিত করেছেন।—(কুরতুবী)

أَقُوْلُ قَوْلَ الْحَقِّ — قَوْلَ الْحَقِّ —লামের যবরযোগে। এর ব্যাকরণিক রূপ হলো এরূপ কোন কোন কিরাআতে লামের পেশ যোগেও বর্ণিত রয়েছে। তখন অর্থ এই যে, ঈসা (আ) স্বয়ং قَوْلُ الْحَقِّ (সত্য উক্তি) যেমন তাকে كلمة الله (আল্লাহ্‌র উক্তি) উপাধিও দেওয়া হয়েছে। কারণ তাঁর জন্ম বাহ্যিক কারণের মধ্যস্থতা ব্যতিরেকে আল্লাহ্‌র উক্তির মাধ্যমে হয়েছে।—(কুরতুবী)

يَوْمَ الْحَسْرَةِ কিয়ামতের দিবসকে পরিতাপের দিবস বলা হয়েছে। কারণ জাহান্নামীরা সেদিন পরিতাপ করবে যে, তারা ঈমানদার ও সৎকর্মপরায়ণ হলে জান্নাত লাভ করত ; কিন্তু এখন তাদের জাহান্নামের আযাব ভোগ করতে হচ্ছে। পক্ষান্তরে বিশেষ এক প্রকার পরিতাপ জান্নাতীদেরও হবে। হযরত মুআযের রেওয়ায়েতে তাবারানী ও আবূ ইয়ালা বর্ণিত হাদীসে রাসূলে করীম (সা) বলেন ঃ যেসব মুহূর্তে আল্লাহ্‌র যিকর ছাড়া অতিবাহিত হয়েছে, সেগুলোর জন্য পরিতাপ করা ছাড়া জান্নাতীদের আর কোন পরিতাপ হবে না। হযরত আবূ হুরায়রার রেওয়ায়েতে বগভী বর্ণিত হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেন প্রত্যেক মৃত ব্যক্তিই পরিতাপ ও অনুশোচনা করবে, সাহাবায়ে কিরাম প্রশ্ন করলেন ঃ এই পরিতাপ কিসের কারণে হবে? তিনি বললেন ঃ সৎকর্মশীলদের পরিতাপ হবে এই যে, তারা আরও বেশি সৎকর্ম কেন করল না, যাতে জান্নাতের আরও উচ্চস্তর অর্জিত হতো। পক্ষান্তরে কুকর্মীরা পরিতাপ করবে যে, তারা কুকর্ম থেকে কেন বিরত হলো না।

---

وَاذْكُرْ فِي الْكِتٰبِ إِبْرٰهِيمَ ۚ إِنَّهٗ كَانَ صِدِّيقًا نَّبِيًّا (৪১) إِذْ قَالَ لِأَبِيهِ

يٰٓأَبَتِ لِمَ تَعْبُدُ مَا لَا يَسْمَعُ وَلَا يُبْصِرُ وَلَا يُغْنِي عَنْكَ شَيْـًٔا (৪২) يٰٓأَبَتِ إِنِّي

قَدْ جَآءَنِي مِنَ الْعِلْمِ مَا لَمْ يَأْتِكَ فَاتَّبِعْنِيٓ أَهْدِكَ صِرٰطًا سَوِيًّا (৪৩)

يٰٓأَبَتِ لَا تَعْبُدِ الشَّيْطٰنَ ۖ إِنَّ الشَّيْطٰنَ كَانَ لِلرَّحْمٰنِ عَصِيًّا (৪৪) يٰٓأَبَتِ

إِنِّيٓ أَخَافُ أَنْ يَّمَسَّكَ عَذَابٌ مِّنَ الرَّحْمٰنِ فَتَكُونَ لِلشَّيْطٰنِ وَلِيًّا (৪৫)

قَالَ أَرَاغِبٌ أَنْتَ عَنْ اٰلِهَتِي يٰٓإِبْرٰهِيمُ ۚ لَئِنْ لَّمْ تَنْتَهِ لَأَرْجُمَنَّكَ وَاهْجُرْنِي مَلِيًّا (৪৬)

قَالَ سَلٰمٌ عَلَيْكَ ۚ سَأَسْتَغْفِرُ لَكَ رَبِّيٓ ۖ إِنَّهٗ كَانَ بِي حَفِيًّا (৪৭) وَأَعْتَزِلُكُمْ

وَمَا تَدْعُونَ مِنْ دُونِ اللّٰهِ وَأَدْعُوا رَبِّي ۖ عَسٰٓى أَلَّآ أَكُونَ بِدُعَآءِ رَبِّي

شَقِيًّا ﴿٤٨﴾ فَلَمَّا اعْتَزَلَهُمْ وَمَا يَعْبُدُونَ مِنْ دُونِ اللَّهِ ۙ وَهَبْنَا لَهُ
إِسْحَاقَ وَيَعْقُوبَ ۖ وَكُلًّا جَعَلْنَا نَبِيًّا ﴿٤٩﴾ وَوَهَبْنَا لَهُمْ مِنْ رَحْمَتِنَا
وَجَعَلْنَا لَهُمْ لِسَانَ صِدْقٍ عَلِيًّا ﴿٥٠﴾

(৪১) আপনি এই কিতাবে ইবরাহীমের কথা বর্ণনা করুন। নিশ্চয় সে ছিল সত্যবাদী, নবী। (৪২) যখন তিনি তার পিতাকে বললেন ঃ হে আমার পিতা, যে শোনে না, দেখে না এবং তোমার কোন উপকারে আসে না, তার ইবাদত কেন কর? (৪৩) হে আমার পিতা, আমার কাছে এমন জ্ঞান এসেছে ; যা তোমার কাছে আসেনি, সুতরাং আমার অনুসরণ কর, আমি তোমাকে সরল পথ দেখাব। (৪৪) হে আমার পিতা, শয়তানের ইবাদত করো না। নিশ্চয় শয়তান দয়াময়ের অবাধ্য। (৪৫) হে আমার পিতা, আমি আশংকা করি, দয়াময়ের একটি আযাব তোমাকে স্পর্শ করবে, অতঃপর তুমি শয়তানের সঙ্গী হয়ে যাবে। (৪৬) পিতা বলল ঃ হে ইবরাহীম, তুমি কি আমার উপাস্যদের থেকে মুখ ফিরিয়ে নিচ্ছ? যদি তুমি বিরত না হও, আমি অবশ্যই প্রস্তরাঘাতে তোমার প্রাণনাশ করব। তুমি চিরতরে আমার কাছ থেকে দূর হয়ে যাও। (৪৭) ইবরাহীম বললেন ঃ তোমার উপর শান্তি হোক, আমি আমার পালনকর্তার কাছে তোমার জন্য ক্ষমা প্রার্থনা করব। নিশ্চয় তিনি আমার প্রতি মেহেরবান। (৪৮) আমি পরিত্যাগ করছি তোমাদেরকে এবং তোমরা আল্লাহ্ ব্যতীত যাদের ইবাদত কর, তাদেরকে ; আমি আমার পালনকর্তার ইবাদত করব ; আশা করি, আমার পালনকর্তার ইবাদত করে আমি বঞ্চিত হব না। (৪৯) অতঃপর তিনি যখন তাদেরকে এবং তারা আল্লাহ্ ব্যতীত যাদের ইবাদত করত, তাদের সবাইকে পরিত্যাগ করলেন, তখন আমি তাকে দান করলাম ইসহাক ও ইয়াকুব এবং প্রত্যেককে নবী করলাম। (৫০) আমি তাদেরকে দান করলাম আমার অনুগ্রহ এবং তাদেরকে দিলাম সমুচ্চ সুখ্যাতি।

### তফসীরের সার-সংক্ষেপ

এবং (হে মুহাম্মদ) আপনি এই কিতাবে (কোরআনে) ইবরাহীম (আ)-এর কথা বর্ণনা করুন (যাতে তাদের কাছে তওহীদ ও রিসালতের ব্যাপারটি আরও ফুটে ওঠে।) সে (প্রত্যেক কথায় ও কাজে) খুবই সত্যবাদী (ছিল ও) নবী ছিল। (এখানে যে ঘটনাটি বর্ণনা করা উদ্দেশ্য, তা তখন হয়েছিল) যখন তিনি তাঁর (মুশরিক) পিতাকে বললেন ঃ হে আমার পিতা, তুমি এমন বস্তুর ইবাদত কর কেন, যে শোনে না, দেখে না এবং তোমার কোন কাজে আসে না (অর্থাৎ প্রতিমা ; অথচ কোন বস্তু দর্শক, শ্রোতা ও উপকারী হওয়ার পরও যদি 'সদাসর্বদা আছে এবং সদাসর্বদা থাকবে' এরূপ না হয়, তবুও সে ইবাদতের যোগ্য নয়। এমতাবস্থায় যার মধ্যে এসব গুণও নেই, সে উত্তমরূপে ইবাদতের যোগ্য

হতে পারে না।) হে আমার পিতা, আমার কাছে এমন জ্ঞান এসেছে, যা তোমার কাছে আসেনি (অর্থাৎ ওহী ; এতে ভ্রান্তির আশংকা মোটেই নেই। সুতরাং আমি যা কিছু বলছি, তা নিশ্চিতরূপে সত্য। কাজেই) তুমি আমার কথামত চল, আমি তোমাকে সরল পথ দেখাব। (তা হচ্ছে তওহীদ)। হে আমার পিতা, তুমি শয়তানের ইবাদত করো না (অর্থাৎ শয়তানকে এবং তার ইবাদতকে তো তুমিও খারাপ মনে কর। প্রতিমা পূজায় শয়তান পূজা অবশ্যম্ভাবী হয়ে পড়ে। কারণ শয়তানই এ-কাজ করায়। আল্লাহ্‌র বিপরীতেও কারও শিক্ষাকে সত্য মনে করে তার আনুগত্য করাই ইবাদত। কাজেই প্রতিমা পূজার মধ্যে শয়তান পূজা নিহিত রয়েছে।) নিশ্চয় শয়তান দয়াময়ের অবাধ্য। (অতএব সে আনুগত্যের যোগ্য হবে কিরূপে) ? হে আমার পিতা, আমি আশংকা করি (এবং এই আশংকা নিশ্চিত) যে, তোমাকে দয়াময়ের কোন আযাব স্পর্শ করবে (দুনিয়াতে হোক কিংবা পরকালে)। অতঃপর তুমি (আযাবে) শয়তানের সঙ্গী হয়ে যাবে। (অর্থাৎ আনুগত্যে যখন তার সঙ্গী হবে ; তখন সাজায়ও তার সঙ্গী হবে, যদিও দুনিয়াতে শয়তানের কোন আযাব না হয়। শয়তানের এই সঙ্গ ও শাস্তিতে অংশীদার হওয়াকে কোন কল্যাণকামী ব্যক্তি পছন্দ করবে না)।

[ইবরাহীম (আ)-এর এসব উপদেশ শুনে] পিতা বলল ঃ তুমি কি আমার উপাস্যদের থেকে বিমুখ হচ্ছ, হে ইবরাহীম? (এবং এজন্য আমাকেও নিষেধ করছ? মনে রেখ) যদি তুমি (দেবদেবীর নিন্দা থেকে এবং আমাকে তাদের ইবাদতে নিষেধ করা থেকে) বিরত না হও, তবে আমি অবশ্যই প্রস্তরাঘাতে তোমার প্রাণ নাশ করব (কাজেই তুমি এ থেকে বিরত হও) এবং চিরতরে আমা থেকে (অর্থাৎ আমাকে বলা-কওয়া থেকে) দূর হয়ে যাও। ইবরাহীম (আ) বললেন ঃ (উত্তম) আমার সালাম নাও, (এখন তোমাকে বলা-কওয়া নিরর্থক।) এখন আমি তোমার জন্য আমার পালনকর্তার কাছে মাগফিরাতের (এভাবে) দরখাস্ত করব (যে, তিনি তোমাকে হিদায়েত করুন, যাদ্দ্বারা মাগফিরাত অর্জিত হয়) নিশ্চয় তিনি আমার প্রতি অত্যন্ত মেহেরবান। (কাজেই তাঁর কাছেই আবেদন করব, যার কবূল করা না করা উভয়টি বিভিন্ন দিক দিয়ে রহমত ও মেহেরবানী) এবং (তুমি এবং তোমার সহধর্মীরা যখন আমার সত্য কথাও মানতে চাও না, তখন তোমাদের মধ্যে অবস্থান করা অনর্থক। তাই) আমি তোমাদের থেকে এবং আল্লাহ্ ব্যতীত তোমরা যাদের ইবাদত কর, তাদের থেকে (দৈহিকভাবেও) পৃথক হয়ে যাচ্ছি, (যেমন আন্তরিকভাবে পূর্বেই পৃথক রয়েছি। অর্থাৎ এখানে অবস্থানও করব না) এবং সানন্দে পৃথক হয়ে) আমার পালনকর্তার ইবাদত করব (কেননা, এখানে থাকলে এ কাজেও বাধা সৃষ্টি হবে।) আশা (অর্থাৎ নিশ্চিত বিশ্বাস) করি যে, আমার পালনকর্তার ইবাদত করে আমি বঞ্চিত হব না (যেমন মূর্তিপূজারীরা তাদের মিথ্যা উপাস্যের ইবাদত করে বঞ্চিত হয়। মোটকথা, এই কথাবার্তার পর ইবরাহীম তাদের কাছ থেকে পৃথক হয়ে সিরিয়ার দিকে হিজরত করে চলে গেলেন)। অতঃপর সে যখন তাদের কাছ থেকে পৃথক হয়ে গেল, তখন আমি তাকে ইসহাক (পুত্র) ও ইয়াকুব (পৌত্র) দান করলাম (তারা তাঁর সঙ্গলাভের কল্যাণে মূর্তিপূজারী সমাজের চাইতে বহুগুণে উত্তম ছিল।) এবং আমি (উভয়ের মধ্যে) প্রত্যেককে নবী করেছি এবং তাদের সবাইকে আমি (নানা গুণে গুণান্বিত করে) আমার অনুগ্রহের অংশ

দিয়েছি এবং (ভবিষ্যৎ বংশধরের মধ্যে) তাদের সুখ্যাতি আরও সমুচ্চ করেছি। (ফলে সবাই সম্মান ও প্রশংসা সহকারে তাদের নাম উচ্চারণ করে। ইসহাকের পূর্বে ইসমাঈল এমনি সব গুণসমূহ প্রদত্ত হয়েছিল)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

**'সিদ্দীক' কাকে বলে?** صِدِّيقًا نَّبِيًّا — صديق শব্দটি কোরআনের একটি পারিভাষিক শব্দ। এর অর্থ ও সংজ্ঞা সম্পর্কে আলিমদের উক্তি বিভিন্ন রূপ। কেউ বলেন ঃ যে ব্যক্তি সারা জীবনে কখনও মিথ্যা কথা বলেনি, সে সিদ্দীক। কেউ বলেন ঃ যে ব্যক্তি বিশ্বাস এবং কথা ও কর্মে সত্যবাদী, অর্থাৎ অন্তরে যেরূপ বিশ্বাস পোষণ করে, মুখে ঠিক তদ্রূপ প্রকাশ করে এবং তার প্রত্যেক কর্ম ও ওঠাবসা এই বিশ্বাসেরই প্রতীক হয়, সে সিদ্দীক। রূহুল মা'আনী, মাযহারী ইত্যাদি গ্রন্থে শেষোক্ত অর্থকেই অবলম্বন করা হয়েছে। সিদ্দীকের বিভিন্ন স্তর রয়েছে। প্রকৃত সিদ্দীক নবী ও রাসূলই হতে পারেন এবং প্রত্যেক নবী ও রাসূলের জন্য সিদ্দীক হওয়া একটি অপরিহার্য গুণ। কিন্তু এর বিপরীতে যিনি সিদ্দীক হন, তাঁর জন্য নবী ও রাসূল হওয়া জরুরী নয় ; বরং নবী নয়—এমন ব্যক্তি যদি নবী ও রাসূলের অনুসরণ করে সিদ্দিকের স্তর অর্জন করতে পারেন, তবে তিনি-ও সিদ্দীক বলে অভিহিত হবেন। হযরত মারইয়ামকে স্বয়ং কোরআন পাক 'সিদ্দীক' (اُمُّهٗ صِدِّيْقَةٌ) উপাধি দান করেছে। সাধারণ উম্মতের সংখ্যাধিক্যের মতে তিনি নবী নন এবং কোন নারী নবী হতে পারেন না।

**বড়দেরকে নসিহত করার পন্থা ও আদব ঃ** يَٰٓاَبَتِ আরবী অভিধানের দিক দিয়ে এ শব্দটি পিতার জন্য সম্মান ও ভালবাসাসূচক সম্বোধন। হযরত ইবরাহীম খলীলুল্লাহ্‌কে আল্লাহ্ তা'আলা সর্বগুণে গুণান্বিত করেছিলেন। তিনি পিতার সামনে যে বক্তব্য রেখেছিলেন তা মেযাজের সমতা ও বিপরীতমুখী বিষয়বস্তু সন্নিবেশের একটি অনুপম দৃষ্টান্ত। তিনি একদিকে পিতাকে কুফর ও শির্‌কে শুধু লিপ্তই নয়—এর উদ্যোক্তারূপেও দেখেন। এই কুফর ও শির্‌ক মিটানোর জন্যই তিনি সৃজিত হয়েছিলেন। অপরদিকে পিতার আদব, মহত্ত্ব ও ভালবাসা। এ দু'টি বিপরীতমুখী বিষয়কে হযরত খলীলুল্লাহ্ (আ) চমৎকারভাবে সমন্বিত করেছেন।

يَٰٓاَبَتِ শব্দটি পিতার দয়া ও ভালবাসার প্রতীক। প্রথমত তিনি প্রত্যেক বাক্যের শুরুতে এই শব্দ দ্বারা সম্বোধন করেছেন।এরপর কোন বাক্যে এমন কোন শব্দ ব্যবহার করেন নি, যা পিতার অবমাননা অথবা মনোকষ্টের কারণ হতে পারত; অর্থাৎ পিতাকে 'কাফির' গোমরাহ্ ইত্যাদি বলেন নি: বরং পয়গম্বরসুলভ হিকমতের সাথে শুধু তার দেবদেবীর অক্ষমতা ও অচেতনতা ফুটিয়ে তুলেছেন, যাতে সে নিজেই নিজের ভুল বুঝতে পারে। দ্বিতীয় বাক্যে তিনি আল্লাহ্ প্রদত্ত নবুয়তের জ্ঞানগরিমা প্রকাশ করেছেন। তৃতীয় ও চতুর্থ বাক্যে কুফর ও শির্‌কের সম্ভাব্য কুপরিণতি সম্পর্কে পিতাকে হুঁশিয়ার করেছেন। এরপরও পিতা চিন্তাভাবনার পরিবর্তে অথবা পুত্রসুলভ আবেদনের পরিপ্রেক্ষিতে কিছুটা নম্রতা অবলম্বন করার পরিবর্তে কঠোর ভঙ্গিতে পুত্রকে সম্বোধন করল। হযরত খলীলুল্লাহ্ يَٰٓاَبَتِ বলে মিষ্ট ভাষায় পিতাকে সম্বোধন করেছিলেন। এর উত্তরে সাধারণের পরিভাষায় يَا بُنَيَّ (হে

বৎস,) শব্দ প্রয়োগ করা সমীচীন ছিল। কিন্তু আযর তাঁর নাম নিয়ে يَا إِبْرَاهِيمُ বলে সম্বোধন করল। অতঃপর তাঁকে প্রস্তরাঘাতে হত্যা করার হুমকি এবং বাড়ি থেকে বের হয়ে যাওয়ার আদেশ জারি করে দিল। এ ক্ষেত্রে হযরত খলীলুল্লাহ্ এর কি জওয়াব দেন, তা শোনা ও স্মরণ রাখার যোগ্য। তিনি বলেন ঃ

سَلَامٌ عَلَيْكَ এখানে "سَلَامٌ" শব্দটি দ্বিবিধ অর্থের জন্য হতে পারে। এক. বয়কটের সালাম; অর্থাৎ কারও সাথে সম্পর্ক ছিন্ন করার ভদ্রজনোচিত পন্থা হচ্ছে কথার উত্তর না দিয়ে সালাম বলে পৃথক হয়ে যাওয়া। কোরআন পাক আল্লাহ্র প্রিয় ও সৎকর্মপরায়ণ বান্দাদের প্রশংসায় বলে ঃ

وَإِذَا خَاطَبَهُمُ الْجَاهِلُونَ قَالُوا سَلَامًا অর্থাৎ মূর্খরা যখন তাদের সাথে মূর্খসুলভ তর্কবিতর্কে প্রবৃত্ত হয়, তখন তারা তাদের মুকাবিলা করার পরিবর্তে সালাম শব্দ বলে দেয়। এর উদ্দেশ্য এই যে, বিরুদ্ধাচরণ সত্ত্বেও আমি তোমার কোন ক্ষতি করব না। দ্বিতীয় অর্থ এই যে, এখানে প্রচলিত সালাম বোঝানো হয়েছে। এতে আইনগত খটকা এই যে, কোন কাফিরকে প্রথমে সালাম করা হাদীসে নিষিদ্ধ। বুখারী ও মুসলিমে আবূ হুরায়রার রেওয়ায়েতে বর্ণিত হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ لا تبدأوا اليهود والنصارى بالسلام অর্থাৎ খ্রিস্টান ও ইহুদীদের প্রথমে সালাম করো না। কিন্তু এর বিপরীতে কোন কোন হাদীসে কাফির, মুশরিক ও মুসলমানদের এক সমাবেশকে স্বয়ং রাসূলুল্লাহ্ (সা) সালাম করেছেন বলে প্রমাণ রয়েছে। বুখারী ও মুসলিমে হযরত উসামার রেওয়ায়েতে এই হাদীস বর্ণিত হয়েছে।

এ কারণেই কাফিরকে সালাম করার বৈধতা ও অবৈধতা সম্পর্কে ফিকহ্বিদগণ মতভেদ করেছেন। কোন কোন সাহাবী, তাবেয়ী ও মুজতাহিদ ইমামের কথা ও কার্য দ্বারা এর বৈধতা প্রমাণিত হয় এবং কারও কারও কথা ও কার্য দ্বারা অবৈধতা বোঝা যায়। কুরতুবী আহকামুল কোরআন গ্রন্থে এ আয়াতের তফসীর প্রসঙ্গে এর বিস্তারিত বর্ণনা দিয়েছেন। ইমাম নখয়ীর সিদ্ধান্ত এই যে, যদি কোন কাফির ইহুদী ও খ্রিস্টানের দেখা করার ধর্মীয় অথবা পার্থিব প্রয়োজন দেখা দেয়, তবে তাকে প্রথমে সালাম করায় দোষ নেই। বিনা প্রয়োজনে প্রথমে সালাম করা থেকে বেঁচে থাকা উচিত। এভাবে উল্লিখিত হাদীসদ্বয়ের পারস্পরিক বিরোধ দূর হয়ে যায়।—(কুরতুবী)

سَأَسْتَغْفِرُ لَكَ رَبِّي এখানেও উপরোক্ত খটকা বিদ্যমান রয়েছে যে, কোন কাফিরের জন্য আল্লাহ্র কাছে ক্ষমা প্রার্থনা করা শরীয়তের আইনে নিষিদ্ধ ও নাজায়েয। একবার রাসূলে করীম (সা) তাঁর চাচা আবূ তালিবকে বলেছিলেন ঃ والله لا ستغفرن لك مالم انه عنه অর্থাৎ আল্লাহ্র কসম, আমি আপনার জন্য ক্ষমা প্রার্থনা করতে থাকব, যে পর্যন্ত না আল্লাহ্র পক্ষ থেকে আমাকে নিষেধ করে দেয়া হয়। এর পরিপ্রেক্ষিতে এই আয়াত নাযিল হয় مَا كَانَ لِلنَّبِيِّ وَالَّذِينَ آمَنُوا أَنْ يَسْتَغْفِرُوا لِلْمُشْرِكِينَ অর্থাৎ নবী ও ঈমানদারদের মুশরিকদের জন্য ইস্তিগফার করা বৈধ নয়। এ আয়াত নাযিল হওয়ার পর রাসূলুল্লাহ্ (সা) চাচার জন্য ইস্তিগফার পরিত্যাগ করেন।

খট্কার জওয়াব এই যে, হযরত ইবরাহীম (আ)-এর পিতার সাথে ওয়াদা করা যে, আপনার জন্য ইস্তিগফার করব—এটা নিষেধাজ্ঞার পূর্বেকার ঘটনা। নিষেধ পরে করা হয়।

সূরা মুমতাহিনায় আল্লাহ্ তা'আলা এ ঘটনাকে ব্যতিক্রম হিসেবে উল্লেখ করে এ বিষয় জানিয়ে দিয়েছেন। إِلَّا قَوْلَ إِبْرَاهِيمَ لِأَبِيهِ لَأَسْتَغْفِرَنَّ لَكَ সূরা তওবার مَا كَانَ لِلنَّبِيِّ وَالَّذِينَ آمَنُوا أَنْ يَسْتَغْفِرُوا আয়াতের পরবর্তী আয়াতে আরও স্পষ্ট করে বলা হয়েছে যে, وَمَا كَانَ اسْتِغْفَارُ إِبْرَاهِيمَ لِأَبِيهِ إِلَّا عَنْ مَوْعِدَةٍ وَعَدَهَا إِيَّاهُ فَلَمَّا تَبَيَّنَ لَهُ أَنَّهُ عَدُوٌّ لِلَّهِ تَبَرَّأَ مِنْهُ এ থেকে জানা যায় যে, এই ইস্তিগফার ও ওয়াদা পিতার কুফরের উপর প্রতিষ্ঠিত হওয়ার এবং আল্লাহ্র শত্রু প্রমাণিত হওয়ার পূর্বেকার ঘটনা। এই সত্য প্রমাণিত হওয়ার পর তিনি ইস্তিগফার থেকে মুখ ফিরিয়ে নেন।

وَأَعْتَزِلُكُمْ وَمَا تَدْعُونَ مِنْ دُونِ اللَّهِ وَأَدْعُو رَبِّي একদিকে তো হযরত খলীলুল্লাহ্ (আ) পিতার আদব ও মহব্বতের চূড়ান্ত পরাকাষ্ঠা প্রদর্শন করেছেন, যা উপরে বর্ণিত হয়েছে; অপরদিকে সত্য-প্রকাশ ও সত্যের প্রতি অবিচল নিষ্ঠাকে এতটুকুও কলংকিত হতে দেন নি। বাড়ি থেকে বের হয়ে যাওয়ার যে আদেশ পিতা দিয়েছিল, আলোচ্য বাক্যে তা তিনি সানন্দে শিরোধার্য করে নেন এবং সাথে সাথে একথাও বলে দেন যে, আমি তোমার দেবদেবীকে ঘৃণা করি এবং শুধু আমার পালনকর্তার ইবাদত করি।

فَلَمَّا اعْتَزَلَهُمْ وَمَا يَعْبُدُونَ مِنْ دُونِ اللَّهِ وَهَبْنَا لَهُ إِسْحَاقَ وَيَعْقُوبَ

পূর্ববর্তী বাক্যে ইবরাহীম (আ)-এর উক্তি বর্ণিত হয়েছে যে, আমি আশা করি, আমার পালনকর্তার কাছে দোয়া করে আমি বঞ্চিত ও বিফল মনোরথ হব না। বাহ্যত এখানে গৃহ ও পরিবারবর্গ ত্যাগ করার পর নিঃসংগতার আতংক ইত্যাদি থেকে আত্মরক্ষার দোয়া বোঝানো হয়েছিল। আলোচ্য বাক্যে এই দোয়া কবূল করার কথা বর্ণনা প্রসঙ্গে বলা হয়েছে যে, ইবরাহীম (আ) যখন আল্লাহ্র জন্য নিজ গৃহ, পরিবারবর্গ ও তাদের দেবদেবীকে বিসর্জন দিলেন, তখন আল্লাহ্ তা'আলা তাঁর এই ক্ষতিপূরণার্থে তাঁকে পুত্র ইসহাক দান করলেন। এই পুত্র যে দীর্ঘায়ু ও সন্তানের পিতা হয়েছিলেন, তাও 'ইয়াকুব' (পৌত্র) শব্দ যোগ করে বর্ণনা করে দেওয়া হয়েছে। পুত্রদান থেকে বোঝা যায় যে, ইতিপূর্বে ইবরাহীম (আ) বিবাহ করেছিলেন। কাজেই আয়াতের সারমর্ম এই দাঁড়াল যে, আল্লাহ্ তা'আলা তাঁকে পিতার পরিবারের চাইতে উত্তম একটি স্বতন্ত্র পরিবার দান করলেন, যা পয়গম্বর ও সৎকর্মপরায়ণ মহাপুরুষদের সমন্বয়ে গঠিত ছিল।

وَاذْكُرْ فِي الْكِتٰبِ مُوسٰى ۚ إِنَّهُ كَانَ مُخْلَصًا وَّكَانَ رَسُولًا نَّبِيًّا ﴿٥١﴾ وَنَادَيْنٰهُ
مِنْ جَانِبِ الطُّورِ الْأَيْمَنِ وَقَرَّبْنٰهُ نَجِيًّا ﴿٥٢﴾ وَوَهَبْنَا لَهُ مِنْ رَّحْمَتِنَا
أَخَاهُ هٰرُونَ نَبِيًّا ﴿٥٣﴾ وَاذْكُرْ فِي الْكِتٰبِ إِسْمٰعِيلَ ۚ إِنَّهُ كَانَ صَادِقَ

الْوَعْدِ وَكَانَ رَسُولًا نَّبِيًّا (৫৪) وَكَانَ يَأْمُرُ أَهْلَهُ بِالصَّلٰوةِ وَالزَّكٰوةِ ص
وَكَانَ عِنْدَ رَبِّهِ مَرْضِيًّا (৫৫) وَاذْكُرْ فِي الْكِتٰبِ إِدْرِيسَ ز إِنَّهُ كَانَ صِدِّيقًا
نَّبِيًّا (৫৬) وَّرَفَعْنٰهُ مَكَانًا عَلِيًّا (৫৭) أُولٰٓئِكَ الَّذِينَ أَنْعَمَ اللّٰهُ عَلَيْهِمْ مِّنَ
النَّبِيّٖنَ مِنْ ذُرِّيَّةِ اٰدَمَ ق وَمِمَّنْ حَمَلْنَا مَعَ نُوحٍ ز وَّمِنْ ذُرِّيَّةِ إِبْرٰهِيمَ
وَإِسْرَآءِيلَ ز وَمِمَّنْ هَدَيْنَا وَاجْتَبَيْنَا ط إِذَا تُتْلٰى عَلَيْهِمْ اٰيٰتُ الرَّحْمٰنِ
خَرُّوا سُجَّدًا وَّبُكِيًّا (৫৮) সিজদা

(৫১) এই কিতাবে মূসার কথা বর্ণনা করুন, তিনি ছিলেন মনোনীত এবং তিনি ছিলেন রাসূল, নবী। (৫২) আমি তাঁকে আহবান করলাম তূর পাহাড়ের ডান দিক থেকে এবং গূঢ়তত্ত্ব আলোচনার উদ্দেশ্যে তাকে নিকটবর্তী করলাম। (৫৩) আমি নিজ অনুগ্রহে তাঁকে দান করলাম তাঁর ভাই হারুনকে নবীরূপে। (৫৪) এই কিতাবে ইসমাঈলের কথা বর্ণনা করুন, তিনি প্রতিশ্রুতি পালনে সত্যাশ্রয়ী এবং তিনি ছিলেন রাসূল, নবী। (৫৫) তিনি তাঁর পরিবারবর্গকে নামায ও যাকাত আদায়ের নির্দেশ দিতেন এবং তিনি তাঁর পালনকর্তার কাছে পছন্দনীয় ছিলেন। (৫৬) এই কিতাবে ইদরীসের কথা আলোচনা করুন, তিনি ছিলেন সত্যবাদী, নবী। (৫৭) আমি তাকে উচ্চে উন্নীত করেছিলাম। (৫৮) এরাই তারা–নবীগণের মধ্য থেকে যাঁদেরকে আল্লাহ্ তা'আলা নিয়ামত দান করেছেন। এরা আদমের বংশধর এবং যাঁদেরকে আমি নূহের সাথে নৌকায় আরোহণ করিয়েছিলাম, তাদের বংশধর এবং ইবরাহীম ও ইসরাইলের বংশধর এবং যাঁদেরকে আমি পথ প্রদর্শন করেছি ও মনোনীত করেছি, তাদের বংশোদ্ভূত। তাদের কাছে যখন দয়াময় আল্লাহ্র আয়াতসমূহ পাঠ করা হতো, তখন তারা সিজদায় লুটিয়ে পড়ত এবং ক্রন্দন করত।

### তফসীরের সার-সংক্ষেপ

এই কিতাবে (অর্থাৎ কোরআনে) মূসা (আ)-এর কথাও আলোচনা করুন (অর্থাৎ মানুষকে শোনান, নতুবা কিতাবে আলোচনাকারী তো প্রকৃতপক্ষে স্বয়ং আল্লাহ্ তা'আলাই)। নিশ্চয় তিনি আল্লাহ্র বিশিষ্ট (বান্দা) ছিলেন এবং তিনি রাসূল ও নবী ছিলেন। আমি তাঁকে তূর পর্বতের ডানদিক থেকে আহ্বান করলাম এবং 'আমি তাঁকে গূঢ়তত্ত্ব বলার জন্য নিকটবর্তী করলাম। আমি নিজ অনুগ্রহে তাঁকে দান করলাম তার ভাই হারুনকে নবীরূপে (অর্থাৎ তাঁর অনুরোধে তাঁর সাহায্যের জন্য তাঁকে নবী করলাম এই কিতাবে ইসমাঈলের কথাও বর্ণনা করুন, নিশ্চয় তিনি ওয়াদা পালনে খুব সাচ্চা ছিলেন এবং তিনি রাসূল ও

নবী ছিলেন। তিনি তাঁর পরিবারবর্গকে নামায ও যাকাতের (বিশেষভাবে এবং অন্যান্য বিধিবিধানের সাধারণভাবে) নির্দেশ দিতেন এবং তিনি তাঁর পালনকর্তার কাছে পছন্দনীয় ছিলেন। এই কিতাবে ইদরীস (আ)-এর কথা আলোচনা করুন। নিশ্চয় তিনি অত্যন্ত সততাপরায়ণ নবী ছিলেন। আমি তাঁকে (গুণগরিমায়) উচ্চস্তরে উন্নীত করেছিলাম। এরা (সূরার শুরু থেকে এ পর্যন্ত যাদের কথা উল্লেখ করা হলো—যাকারিয়া থেকে ইদরীস পর্যন্ত) এমন, যাঁদের প্রতি আল্লাহ্ (বিশেষ) নিয়ামত নাযিল করেছেন (অর্থাৎ নবুয়ত দান করেছেন। কেননা, নবুয়তের চাইতে বড় নিয়ামত কিছু আর নেই)। এরা সবাই আমাদের বংশধর (ছিলেন) এবং তাদের কেউ কেউ তাদের বংশধর (ছিলেন), যাঁদেরকে আমি নূহ্ (আ)-এর সাথে (নৌকায়) আরোহণ করিয়েছিলাম (সেমতে একমাত্র ইদরীস ছিলেন নূহের পিতৃপুরুষ। অবশিষ্ট সবাই নূহ ও তাঁর সঙ্গীদের বংশধর) এবং (তাদের কেউ কেউ) ইবরাহীম ও ইয়াকুব (আ)-এর বংশধর [ছিলেন। সেমতে হযরত যাকারিয়া, ইয়াহ্ইয়া, ঈসা ও মূসা (আ) তাদের উভয়ের বংশধর। ইসহাক, ইসমাঈল ও ইয়াকুব (আ) ছিলেন শুধু হযরত ইবরাহীমের বংশধর।] তাদের সবাইকে আমি পথ প্রদর্শন করেছি ও মনোনীত করেছি। (এহেন প্রিয়পাত্র ও বৈশিষ্ট্যশীল হওয়া সত্ত্বেও তাদের বন্দেগীর অবস্থা ছিল এই যে) যখন তাদের সামনে রহমানের আয়াতসমূহ পাঠ করা হতো, তখন (চূড়ান্ত মুখাপেক্ষিতা, নম্রতা ও আনুগত্য প্রকাশের উদ্দেশ্যে) তারা সিজদারত ও ক্রন্দনরত অবস্থায় (মাটিতে) লুটিয়ে পড়ত।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

كَانَ مُخْلَصًا—আল্লাহ্ তা'আলা যে ব্যক্তিকে নিজের জন্য খাঁটি করে নেন, অর্থাৎ যে ব্যক্তি আল্লাহ্ ব্যতীত অপর কোন কিছুর দিকে ভ্রূক্ষেপ করে না এবং নিজের সমস্ত কামনা-বাসনাকে আল্লাহ্র জন্য নিবেদিত করে দেয়, তাকে مُخْلَص বলা হয়। পয়গম্বরগণই বিশেষভাবে এ গুণে গুণান্বিত হন ; যেমন কোরআনের অন্যত্র বলা হয়েছে ঃ إِنَّا أَخْلَصْنَاهُمْ بِخَالِصَةٍ ذِكْرَى الدَّارِ—অর্থাৎ আমি পয়গম্বরদেরকে পরকাল স্মরণ করার কাজের জন্য বিশেষভাবে নিয়োজিত করেছি। উম্মতের মধ্যে যেসব কামেল পুরুষ পয়গম্বরদের পদাঙ্ক অনুসরণ করেন, তারাও এই মর্তবা কতক পরিমাণে লাভও করেন। এর আলামত এই যে, তাঁদেরকে গুনাহ্ ও মন্দ কাজ থেকে বাঁচিয়ে রাখা হয় এবং তাঁরা আল্লাহ্র হিফাযতে থাকেন।

مِنْ جَانِبِ الطُّوْرِ—এই সুপ্রসিদ্ধ পাহাড়টি সিরিয়ায় মিসর ও মাদইয়ানের মধ্যস্থলে অবস্থিত। বর্তমানেও পাহাড়টি এই নামেই প্রসিদ্ধ। আল্লাহ্ তা'আলা একেও অনেক বিষয়ে বৈশিষ্ট্য ও স্বাতন্ত্র্য দান করেছেন।

الْأَيْمَنِ—তূর পাহাড়ের ডানদিক হযরত মূসা (আ)-এর দিক দিয়ে বলা হয়েছে। কেননা, তিনি মাদইয়ান থেকে রওয়ানা হয়েছিলেন। তূর পর্বতের বিপরীত দিকে পৌঁছার পর তূর পাহাড় তাঁর ডান দিকে ছিল।

نَجِيًّا—কানাকানি ও বিশেষ কথাবার্তাকে مناجات এবং যার সাথে এরূপ কথাবার্তা বলা হয়, তাকে نجى বলা হয়।

وَوَهَبْنَا لَهُ مِنْ رَّحْمَتِنَا أَخَاهُ هَارُونَ — هبه শব্দের অর্থ দান। হযরত মূসা (আ) দোয়া করেছিলেন যে, তাঁর সাহায্যের জন্য হারূনকেও নবী করা হোক। এই দোয়া কবূল করা হয়। আয়াতে وَهَبْنَا বলে তাই ব্যক্ত করা হয়েছে। অর্থাৎ আমি মূসাকে 'হারূন' দান করেছি। একারণেই হযরত হারূন (আ)-কে هبة الله (আল্লাহ্‌র দান)-ও বলা হয়। (মাযহারী)

وَاذْكُرْ فِي الْكِتَابِ إِسْمَاعِيلَ—বাহ্যত এখানে ইসমাঈল ইবনে ইবরাহীম (আ)-কেই বোঝানো হয়েছে। কিন্তু তাঁর পিতা ইবরাহীম ও ভ্রাতা ইসহাকের সাথে তাঁর কথা উল্লেখ করা হয়নি ; বরং মাঝখানে হযরত মূসার কথা উল্লেখ করার পর তাঁর কথা উল্লেখ করা হয়েছে। সম্ভবত বিশেষ গুরুত্বসহকারে তাঁর কথা উল্লেখ করাই এর উদ্দেশ্য। তাই আনুষঙ্গিকভাবে উল্লেখ না করে স্বতন্ত্রভাবে উল্লেখ করা হয়েছে। এখানে প্রেরণকালের ক্রম অনুসারে পয়গম্বরদের উল্লেখ করা হয়নি। কেননা হযরত ইদরীস (আ)-এর কথা সবার শেষে উল্লেখ করা হয়েছে, অথচ সময়কালের দিক দিয়ে তিনি সবার অগ্রে।

كَانَ صَادِقَ الْوَعْدِ—ওয়াদা পূরণ করা একটি চারিত্রিক গুণ। প্রত্যেক সম্ভ্রান্ত ব্যক্তি একে জরুরী মনে করে। এর বিপরীত করাকে হীন কাজ বলে বিবেচনা করা হয়। হাদীসে ওয়াদা ভঙ্গ করাকে মুনাফেকীর আলামত বলা হয়েছে। এ জন্যই আল্লাহ্‌র প্রত্যেক নবী ও রাসূলই ওয়াদা পালনে সাচ্চা ; কিন্তু এই বর্ণনা পরম্পরায় বিশেষ বিশেষ পয়গম্বরের সাথে বিশেষ বিশেষ গুণ উল্লেখ করা হয়েছে। এর উদ্দেশ্য এরূপ নয় যে, এই গুণ অন্যদের মধ্যে বিদ্যমান নেই ; বরং এ দিকে ইঙ্গিত করা উদ্দেশ্য যে, তাঁর মধ্যে এই গুণটি একটি স্বাতন্ত্র্যমূলক বৈশিষ্ট্যের অধিকারী হয়ে বিদ্যমান আছে। উদাহরণত এইমাত্র হযরত মূসা (আ)-এর আলোচনা প্রসঙ্গে তাঁর মনোনীত হওয়ার কথা উল্লেখ করা হয়েছে ; অথচ এ গুণটিও সব পয়গম্বরের মধ্যে বিদ্যমান আছে। কিন্তু এ ব্যাপারে হযরত মূসা (আ) বিশেষ স্বাতন্ত্র্যের অধিকারী ছিলেন, তাই তাঁর আলোচনায় এর উল্লেখ করা হয়েছে।

ওয়াদা পালনে হযরত ইসমাঈল (আ)-এর স্বাতন্ত্র্যের কারণ এই যে, তিনি আল্লাহ্‌র সাথে কিংবা কোন বান্দার সাথে যে বিষয়ের ওয়াদা করেছেন, অবিচল নিষ্ঠা ও যত্নসহকারে তা পালন করেছেন। তিনি আল্লাহ্‌র সাথে ওয়াদা করেছিলেন যে, নিজেকে জবাই-এর জন্য পেশ করে দেবেন এবং তজ্জন্যে সবর করবেন। তিনি এ ওয়াদায় উত্তীর্ণ হয়েছেন। একবার তিনি জনৈক ব্যক্তির সাথে একস্থানে সাক্ষাতের ওয়াদা করেছিলেন ঃ কিন্তু লোকটি সময়মত আগমন না করায় তিনি সেখানে তিন দিন এবং কোন কোন রেওয়ায়েত মতে এক বছর পর্যন্ত অপেক্ষা করতে থাকেন। (মাযহারী) আবদুল্লাহ্ ইবনে উবাই-এর রেওয়ায়েতে তিরমিযীতে মহানবী (সা) প্রসঙ্গেও ওয়াদা করে সেস্থানে তিন দিন অপেক্ষা করার ঘটনা বর্ণিত আছে।—(কুরতুবী)

**ওয়াদা পূরণ করার গুরুত্ব ও মর্তবা ঃ** ওয়াদা পূরণ করা সকল পয়গম্বর ও সৎকর্মপরায়ণ মনীষীদের বিশেষ গুণ এবং সম্ভ্রান্ত লোকদের অভ্যাস। এর বিপরীত করা পাপাচারী ও হীন লোকদের চরিত্র। রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ العدة دين ওয়াদা একটি ঋণ। অর্থাৎ ঋণ পরিশোধ করা যেমন অপরিহার্য, তেমনি ওয়াদা পূরণে যত্নবান হওয়াও জরুরী। অন্য এক হাদীসে বলা হয়েছে ঃ মু'মিনের ওয়াদা ওয়াজিব।

ফিকাহ্‌বিদগণ বলেছেন ঃ ওয়াদার ঋণ হওয়া এবং ওয়াজিব হওয়ার অর্থ এই যে, শরীয়তসম্মত ওযর ব্যতীত ওয়াদা পূরণ না করা গুনাহ্‌। কিন্তু ওয়াদা এমন ঋণ নয় যে, তজ্জন্য আদালতের শরণাপন্ন হওয়া যায় কিংবা জোরে-জবরে আদায় করা যায়। ফিকাহ্‌বিদদের পরিভাষায় একে বলা হয় ধর্মত ওয়াজিব–বিচারে ওয়াজিব নয়। —(কুরতুবী)

**পরিবার-পরিজন থেকে সংস্কার কাজ শুরু করা সংস্কারকের অবশ্য কর্তব্য :**

كَانَ يَأْمُرُ اَهْلَهٗ بِالصَّلٰوةِ وَالزَّكٰوةِ—হযরত ইসমাঈল (আ)-এর আরও একটি বিশেষ গুণ এই উল্লেখ করা হয়েছে যে, তিনি নিজ পরিবার-পরিজনকে নামায ও যাকাতের নির্দেশ দিতেন। এখানে প্রশ্ন হলো যে, পরিবার-পরিজনকে সৎকাজের নির্দেশ দেওয়া তো প্রত্যেক মুমিন মুসলমানের দায়িত্বে ওয়াজিব। কোরআন পাকে সাধারণ মুসলমানদেরকে বলা হয়েছে ঃ قُوْٓا اَنْفُسَكُمْ وَاَهْلِيْكُمْ نَارًا অর্থাৎ নিজেদেরকে এবং নিজেদের পরিবারবর্গকে অগ্নি থেকে রক্ষা কর। সুতরাং এ ব্যাপারে হযরত ইসমাঈল (আ)-এর বৈশিষ্ট্য কি ? জওয়াব এই যে, বিষয়টি যদিও ব্যাপকভাবে সব মুসলমানের করণীয়; কিন্তু হযরত ইসমাঈল (আ) এ কাজের জন্য বিশেষ গুরুত্ব সহকারে ও সর্বপ্রযত্নে চেষ্টিত ছিলেন ; যেমন মহানবী (সা)-এর প্রতিও বিশেষ নির্দেশ ছিল যে, وَاَنْذِرْ عَشِيْرَتَكَ الْاَقْرَبِيْنَ—অর্থাৎ গোত্রের নিকটতম আত্মীয়দেরকে আল্লাহ্‌র আযাব সম্পর্কে সতর্ক করুন। এ নির্দেশ পালনার্থে তিনি পরিবারবর্গকে একত্র করে বিশেষ ভাষণ দেন।

এখানে দ্বিতীয় প্রণিধানযোগ্য বিষয় এই যে, পয়গম্বরগণ সবাই সমগ্র জাতির হিদায়েতের জন্য প্রেরিত হন। তাঁরা সবাইকে সত্যের পয়গাম পৌঁছান এবং খোদায়ী নির্দেশের অনুগামী করেন। আয়াতে বিশেষভাবে পরিবারবর্গের কথা উল্লেখ করার কারণ কি ? জওয়াব এই যে, পয়গম্বরদের দাওয়াতের বিশেষ কতিপয় মূলনীতি আছে। তন্মধ্যে একটি এই যে, হিদায়েতের কাজ সর্বপ্রথম নিজ গৃহ থেকে শুরু করতে হবে। নিজ পরিবারের লোকজনের পক্ষে হিদায়েত মেনে নেওয়া এবং মানানো অপেক্ষাকৃত সহজও। তাদের দেখাশোনাও সদাসর্বদা করা যায়। তারা যখন কোন বিশেষ রঙে রঞ্জিত হয়ে তাতে পাকাপোক্ত হয়ে যায়, তখন একটি ধর্মীয় পরিবেশ সৃষ্টি হয়ে ব্যাপক দাওয়াত ও অন্যদের সংশোধনে বিরাট সহায়তা করে। মানবজাতির সংশোধনের সর্বাধিক কার্যকরী পন্থা হচ্ছে একটি বিশুদ্ধ ধর্মীয় পরিবেশ অস্তিত্বে আনয়ন করা। অভিজ্ঞতা সাক্ষ্য দেয় যে, প্রত্যেক ভাল অথবা মন্দ বিষয় শিক্ষাদীক্ষা ও উপদেশের চাইতে পরিবেশের মাধ্যমেই অধিক প্রসার লাভ করে।

وَاذْكُرْ فِى الْكِتٰبِ اِدْرِيْسَ—হযরত ইদরীস (আ) নূহ্‌ (আ)-এর এক হাজার বছর পূর্বে তাঁর পিতৃপুরুষদের অন্যতম ছিলেন। (মুস্তাদরাক হাকিম) হযরত আদম (আ)-এর পর তিনিই সর্বপ্রথম নবী ও রাসূল, যার প্রতি আল্লাহ্‌ তা'আলা ত্রিশটি সহীফা নাযিল করেন। (যামাখশারী) হযরত ইদরীস (আ) সর্বপ্রথম মানব, যাকে মু'জিযা হিসেবে জ্যোতির্বিজ্ঞান ও অংকবিজ্ঞান দান করা হয়েছিল। (বাহ্‌রে মুহীত) তিনিই সর্বপ্রথম মানব, যিনি কলমের সাহায্যে লেখা ও বস্ত্র সেলাই আবিষ্কার করেন। তাঁর পূর্বে মানুষ সাধারণত পোশাকের

স্থলে জীবজন্তুর চামড়া ব্যবহার করত। ওযন ও পরিমাপের পদ্ধতিও সর্বপ্রথম তিনিই আবিষ্কার করেন এবং অস্ত্রশস্ত্রের আবিষ্কারও তাঁর আমল থেকেই শুরু হয়। তিনি অস্ত্র নির্মাণ করে কাবিল গোত্রের বিরুদ্ধে জিহাদ করেন।—(বাহ্‌রে মুহীত, কুরতুবী, মাযহারী, রূহুল মা'আনী)

وَرَفَعْنَاهُ مَكَانًا عَلِيًّا—অর্থাৎ আমি ইদরীস (আ)-কে উচ্চ মর্তবায় সমুন্নত করেছি। উদ্দেশ্য এই যে, তাঁকে নবুয়ত, রিসালাত ও নৈকট্যের বিশেষ মর্তবা দান করা হয়েছে। কোন কোন রেওয়ায়েতে আছে যে, ইদরীস (আ)-কে আকাশে তুলে নেওয়া হয়েছে। এ সম্পর্কে ইবনে কাসীর বলেন ঃ

هذا من اخبار كعب الاحبار الاسرائيليات وفى بعضه نكارة

অর্থাৎ এটা কা'বে আহ্‌বারের ইসরাইলী রেওয়ায়েত। এর কোন কোনটি অপরিচিত। কোরআন পাকের আলোচ্য বাক্য থেকে পরিষ্কার বোঝা যায় না যে, এখানে মর্তবা উচ্চ করা বোঝানো হয়েছে, না জীবিত অবস্থায় তাকে আকাশে তুলে নেওয়া বোঝানো হয়েছে। কাজেই আকাশে তুলে নেওয়ার বিষয়টির অস্বীকৃতি অকাট্য নয়। কোরআনের তফসীর এর উপর নির্ভরশীল নয়। (বয়ানুল কোরআন)

**রাসূল ও নবীর সংজ্ঞায় পার্থক্য ও উভয়ের পারস্পরিক সম্পর্ক ঃ** বয়ানুল কোরআন থেকে উদ্ধৃতি ঃ রাসূল ও নবীর সংজ্ঞায় বিভিন্ন উক্তি বর্ণিত আছে। বিভিন্ন আয়াত নিয়ে চিন্তাভাবনার পর আমার কাছে যে বিষয়টি প্রমাণিত হয়েছে, তা এই যে, যিনি উম্মতের কাছে নতুন শরীয়ত প্রচার করেন, তিনি রাসূল। এখন শরীয়তটি স্বয়ং রাসূলের দিক দিয়ে নতুন হোক, যেমন তওরাত ইত্যাদি কিংবা শুধু উম্মতের দিক দিয়েই নতুন হোক, যেমন ইসমাঈল (আ)-এর শরীয়ত ; এটা প্রকৃতপক্ষে হযরত ইবরাহীম (আ)-এর প্রাচীন শরীয়তই ছিল, কিন্তু যে জুরহাম গোত্রের প্রতি তিনি প্রেরিত হয়েছিলেন, তারা পূর্বে এ শরীয়ত সম্পর্কে কিছুই জানত না। হযরত ইসমাঈল (আ)-এর মাধ্যমে তারা এ শরীয়ত সম্পর্কে জ্ঞানলাভ করে। এ অর্থের দিক দিয়ে রাসূলের জন্য নবী হওয়া জরুরী নয় ; যেমন ফেরেশ্‌তা রাসূল, কিন্তু নবী নন। অথবা যেমন ঈসা (আ)-এর প্রেরিত দূত। আয়াতে তাদেরকে إِذْ جَاءَهَا الْمُرْسَلُونَ বলা হয়েছে অথচ তারা নবী ছিলেন না।

যার কাছে ওহী আগমন করে, তিনি নবী; তিনি নতুন শরীয়ত প্রচার করুন কিংবা প্রাচীন শরীয়ত। উদাহরণত বনী ইসরাইলের অধিকাংশ নবী মূসা (আ)-এর শরীয়ত প্রচার করতেন। এ থেকে জানা গেল যে, একদিক দিয়ে রাসূল শব্দটি নবী শব্দের চাইতে ব্যাপক। এবং অন্য দিক দিয়ে নবী শব্দটি রাসূল শব্দের চাইতে ব্যাপক। যে আয়াতে উভয় শব্দ এক্ষেত্রে ব্যবহৃত হয়েছে, যেমন উল্লিখিত আয়াতসমূহে رَسُولًا نَبِيًّا বলা হয়েছে, যেখানে কোন খটকা নেই। কেননা বিশেষ ও ব্যাপকের একত্র সমাবেশ অযৌক্তিক নয় ; কিন্তু যেখানে উভয় শব্দ পরস্পর বিপরীতমুখী হয়ে ব্যবহৃত হয়েছে, যেমন وَمَا أَرْسَلْنَا مِنْ رَسُولٍ وَلَا نَبِيٍّ বাক্যে বলা হয়েছে, সেখানে স্থানের ইঙ্গিতে নবীর অর্থ হবে এমন ব্যক্তি, যিনি পূর্ববর্তী শরীয়ত প্রচার করেন।

أُولَٰئِكَ الَّذِينَ أَنْعَمَ اللَّهُ عَلَيْهِمْ مِنَ النَّبِيِّينَ مِنْ ذُرِّيَّةِ آدَمَ এখানে শুধু হযরত ইদরীস (আ)-কে বোঝানো হয়েছে, وَمِمَّنْ حَمَلْنَا مَعَ نُوحٍ এখানে শুধু হযরত ইবরাহীম (আ)-কে বোঝানো হয়েছে, وَمِنْ ذُرِّيَّةِ إِبْرَاهِيمَ এখানে ইসমাঈল, ইসহাক ও ইয়াকুব (আ)-কে বোঝানো হয়েছে এবং وَإِسْرَائِيلَ–এখানে হযরত মূসা, হারুন, যাকারিয়া, ইয়াহ্ইয়া ও ঈসা (আ)-কে বোঝানো হয়েছে।

إِذَا تُتْلَىٰ عَلَيْهِمْ آيَاتُ الرَّحْمَٰنِ خَرُّوا سُجَّدًا وَبُكِيًّا—পূর্ববর্তী আয়াতসমূহে কয়েকজন প্রধান পয়গম্বরের নাম বিশেষভাবে উল্লেখ করে তাঁদের মাহাত্ম্য বর্ণনা করা হয়েছে। পয়গম্বরদের প্রতি সম্মান প্রদর্শনে জনসাধারণের পক্ষ থেকে বাড়াবাড়ির আশংকা ছিল ; যেমন ইহুদীরা হযরত ওযায়রকে এবং খ্রিস্টানরা হযরত ঈসাকে আল্লাহ্ই বানিয়ে দিয়েছে, তাই এই সমষ্টির পর তারা যে আল্লাহ্র সামনে সিজদাকারী এবং আল্লাহ্র ভয়ে ভীত ছিলেন, এ কথা আলোচ্য আয়াতে উল্লেখ করে দেওয়া হয়েছে, যাতে সম্মান প্রদর্শনে বাড়াবাড়িও না হয় এবং অবমাননাও না হয়। —(বয়ানুল কোরআন)

**কোরআন তিলাওয়াতের সময় কান্না অর্থাৎ অশ্রুসজল হওয়া পয়গম্বরদের সুন্নতঃ** এ আয়াত থেকে জানা গেল যে, কোরআনের আয়াত তিলাওয়াতের সময় কান্নার অবস্থা সৃষ্টি হওয়া প্রশংসনীয় এবং পয়গম্বরদের সুন্নত। রাসূলুল্লাহ্ (সা) সাহাবায়ে কিরাম, তাবেঈন এবং ওলীআল্লাহ্দের থেকে এ ধরনের বহু ঘটনা বর্ণিত আছে।

কুরতুবী বলেন ঃ কোরআন পাকে সিজদার যে আয়াত তিলাওয়াত করা হয়, তার সাথে মিল রেখে সিজদায় দোয়া করা আলিমদের মতে মুস্তাহাব। উদাহরণত সূরা সিজদায় এই দোয়া করা উচিত ঃ

اَللّٰهُمَّ اجْعَلْنِىْ مِنَ السَّاجِدِيْنَ لِوَجْهِكَ الْمُسَبِّحِيْنَ بِحَمْدِكَ وَاَعُوْذُبِكَ اَنْ اَكُوْنَ مِنَ الْمُسْتَكْبِرِيْنَ عَنْ اَمْرِكَ -

সূরা বনী ইসরাইলের সিজদায় এরূপ দোয়া করা উচিত ঃ

اَللّٰهُمَّ اجْعَلْنِىْ مِنَ الْبَاكِيْنَ اِلَيْكَ الْخَاشِعِيْنَ لَكَ—আলোচ্য আয়াতের সিজদায় নিম্নরূপ দোয়া করা দরকার ঃ

اَللّٰهُمَّ اجْعَلْنِىْ مِنْ عِبَادِكَ الْمُنْعَمِ عَلَيْهِمْ اَلْمَهْدِيِّيْنَ السَّاجِدِيْنَ لَكَ الْبَاكِيْنَ عِنْدَ تِلَاوَةِ اٰيَاتِكَ -

فَخَلَفَ مِنْ بَعْدِهِمْ خَلْفٌ أَضَاعُوا الصَّلَوٰةَ وَاتَّبَعُوا الشَّهَوَٰتِ فَسَوْفَ
يَلْقَوْنَ غَيًّا ﴿٥٩﴾ إِلَّا مَنْ تَابَ وَآمَنَ وَعَمِلَ صَالِحًا فَأُولَٰئِكَ

يَدْخُلُوْنَ الْجَنَّةَ وَلَا يُظْلَمُوْنَ شَيْـًٔا ﴿٦٠﴾ جَنّٰتِ عَدْنِ ِۨ الَّتِيْ وَعَدَ
الرَّحْمٰنُ عِبَادَهٗ بِالْغَيْبِ ؕ اِنَّهٗ كَانَ وَعْدُهٗ مَاْتِيًّا ﴿٦١﴾ لَا يَسْمَعُوْنَ فِيْهَا لَغْوًا
اِلَّا سَلٰمًا ؕ وَلَهُمْ رِزْقُهُمْ فِيْهَا بُكْرَةً وَّعَشِيًّا ﴿٦٢﴾ تِلْكَ الْجَنَّةُ الَّتِيْ
نُوْرِثُ مِنْ عِبَادِنَا مَنْ كَانَ تَقِيًّا ﴿٦٣﴾

**(৫৯) অতঃপর তাদের পরে এল অপদার্থ পরবর্তীরা। তারা নামায নষ্ট করল এবং কুপ্রবৃত্তির অনুবর্তী হলো। সুতরাং তারা অচিরেই পথভ্রষ্টতা প্রত্যক্ষ করবে। (৬০) কিন্তু তারা ব্যতীত, যারা তওবা করেছে, বিশ্বাস স্থাপন করেছে। সুতরাং তারা জান্নাতে প্রবেশ করবে এবং তাদের উপর কোন যুলুম করা হবে না। (৬১) তাদের স্থায়ী বসবাস হবে যার ওয়াদা দয়াময় আল্লাহ্ তার বান্দাদেরকে অদৃশ্যভাবে দিয়েছেন। অবশ্যই তার ওয়াদায় তারা পৌঁছবে। (৬২) তারা সেখানে সালাম ব্যতীত কোন অসার কথাবার্তা শুনবে না এবং সেখানে সকাল সন্ধ্যা তাদের জন্য রুযী থাকবে। (৬৩) এটা ঐ জান্নাত যার অধিকারী করব আমার বান্দাদের মধ্যে পরহিযগারদেরকে।**

**তফসীরের সার-সংক্ষেপ**

অতঃপর তাদের (অর্থাৎ উল্লিখিত ব্যক্তিদের) পর (কতক) এমন অপদার্থ জন্মগ্রহণ করল, যারা নামায বরবাদ করে দিল (বিশ্বাসগতভাবে অর্থাৎ অস্বীকার করল অথবা কার্যত অর্থাৎ নামায আদায় করতে অথবা জরুরী হক ও আদবে ত্রুটি করল) এবং (নফসের অবৈধ) খাহেশের অনুবর্তী হলো (যা জরুরী ইবাদত থেকে গাফিল করার মত ছিল।) সুতরাং তারা অচিরেই (পরকালে) অনিষ্ট দেখে নেবে (চিরস্থায়ী অনিষ্ট কিংবা অচিরস্থায়ী) কিন্তু যে (কুফর ও গুনাহ্ থেকে) তওবা করেছে, (কুফর থেকে তওবা করার মতলব এই যে) বিশ্বাস স্থাপন করেছে এবং (গুনাহ্ থেকে তওবা করার অর্থ এই যে,) সৎকর্ম করেছে। সুতরাং তারা (অনিষ্ট না দেখেই) জান্নাতে প্রবেশ করবে। (প্রতিদান পাওয়ার সময়) তাদের কোন ক্ষতি করা হবে না (অর্থাৎ প্রত্যেক সৎকর্মের প্রতিদান পাবে অর্থাৎ) চিরকাল বসবাসের জান্নাতে (যাবে), যার ওয়াদা দয়াময় আল্লাহ্ তাঁর বান্দাদেরকে অদৃশ্যভাবে দিয়েছেন। তাঁর ওয়াদাকৃত বিষয়ে অবশ্যই তারা পৌঁছবে। সেখানে (জান্নাতে) তারা কোন অনর্থক কথাবার্তা শুনতে পাবে না (কেননা সেখানে অনর্থক কথাবার্তাই হবে না। ফেরেশ্তাদের এবং একে অপরকে) সালাম (করা) ব্যতীত। (বলা বাহুল্য, সালাম দ্বারা অনেক আনন্দ ও সুখ লাভ হয়। অতএব তা অনর্থক নয়) তারা সকাল-সন্ধ্যা খানা পাবে। (এটা হবে নির্দিষ্টভাবে। এমনিতে অন্য সময়ও ইচ্ছা করলে পাবে।) এই জান্নাত (যার উল্লেখ করা

হলো) এমন যে, আমি আমার বান্দাদের মধ্যে যাঁরা আল্লাহ্‌ভীরু, তাদেরকে এর অধিকারী করব।

(আল্লাহভীরুতার ভিত্তি হচ্ছে ঈমান ও সৎকর্ম।)

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

خَلْفٌ লামের সাকিন যোগে এ শব্দটির অর্থ মন্দ উত্তরসূরি, মন্দ সন্তান-সন্ততি এবং লামের যবর যোগে এর অর্থ হয় উত্তম উত্তরসূরি এবং উত্তম সন্তান সন্ততি। (মাযহারী) মুজাহিদ বলেন ঃ কিয়ামতের নিকটবর্তী সময়ে যখন সৎকর্মপরায়ণ লোকদের অস্তিত্ব থাকবে না, তখন এরূপ ঘটনা ঘটবে। তখন নামাযের প্রতি কেউ ভ্রূক্ষেপ করবে না এবং প্রকাশ্যে পাপাচার অনুষ্ঠিত হবে।

**নামায অসময়ে অথবা জমা'আত ছাড়া পড়া নামায নষ্ট করার শামিল এবং বড় গুনাহ্ ঃ** আয়াতে 'নামায নষ্ট করা' বলে আবদুল্লাহ্ ইবনে মাসঊদ, নখয়ী, কাসেম, মুজাহিদ, ইবরাহীম, উমর ইবনে আবদুল আজীজ প্রমুখ বিশিষ্ট তফসীরবিদের মতে সময় চলে যাওয়ার পর নামায পড়া বোঝানো হয়েছে। কেউ কেউ বলেন ঃ সময়সহ নামাযের আদব ও শর্তসমূহের মধ্যে কোনটিতে ত্রুটি করা নামায নষ্ট করার শামিল, আবার কারও কারও মতে 'নামায নষ্ট করা' বলে জমাআত ছাড়া নিজ গৃহে নামায পড়া বোঝানো হয়েছে। (কুরতুবী, বাহ্‌রে মুহীত)

খলীফা হযরত উমর ফারূক (রা) সকল সরকারী কর্মচারীদের কাছে এই নির্দেশনামা লিখে প্রেরণ করেছিলেন ঃ

ان اهم امركم عندى الصلوة فمن ضيعها فهو لماسواها اضيع

আমার কাছে তোমাদের সব কাজের মধ্যে নামায সমধিক গুরুত্বপূর্ণ। অতএব যে ব্যক্তি নামায নষ্ট করে, সে ধর্মের অন্যান্য বিধি-বিধান আরও বেশি নষ্ট করবে।—(মুয়াত্তা মালিক)

হযরত হুযায়ফা (রা) এক ব্যক্তিকে দেখলেন যে, সে নামাযের আদব ও রোকন ঠিকমত পালন করছে না। তিনি তাকে জিজ্ঞেস করলেন ঃ তুমি কবে থেকে এভাবে নামায পড়ছ ? লোকটি বলল ঃ চল্লিশ বছর ধরে। হুযায়ফা বললেন ঃ তুমি একটি নামাযও পড়নি। যদি এ ধরনের নামায পড়েই তুমি মারা যাও, তবে মনে রেখো —মুহাম্মদ (সা)-এর স্বভাবধর্মের বিপরীতে তোমার মৃত্যু হবে।

তিরমিযীতে হযরত আবূ মসঊদ আনসারীর বাচনিক বর্ণিত হাদীসে রাসূলে করীম (সা) বলেন ঃ ঐ ব্যক্তির নামায হয় না, যে নামাযে 'একামত' করে না। অর্থাৎ যে ব্যক্তি রুকূ ও সিজদায়, রুকূ থেকে দাঁড়িয়ে অথবা দুই সিজদার মধ্যস্থলে সোজা দাঁড়ানো অথবা সোজা হয়ে বসাকে গুরুত্ব দেয় না, তার নামায হয় না।

মোটকথা এই যে, যে ব্যক্তি ওযুতে ত্রুটি করে অথবা নামাযের রুকূ-সিজদায় তড়িঘড়ি করে, ফলে রুকূর পর সোজা হয়ে দাঁড়ায় না কিংবা দুই সিজদার মধ্যস্থলে সোজা হয়ে বসে না, সে নামাযকে নষ্ট করে দেয়।

হযরত হাসান (রা) নামায নষ্টকরণ ও কুপ্রবৃত্তির অনুসরণ সম্পর্কে বলেন ঃ লোকেরা মসজিদসমূহকে উজাড় করে দিয়েছে এবং শিল্প, বাণিজ্য ও কামনা-বাসনায় লিপ্ত হয়ে পড়েছে।

ইমাম কুরতুবী এসব রেওয়ায়েত উদ্ধৃত করে বলেন ঃ আজ জ্ঞানী ও সুধী সমাজের মধ্যে এমন লোকও দেখা যায়, যারা নামাযের আদব সম্পর্কে উদাসীন হয়ে শুধু ওঠাবসা করে। এটা ছিল ষষ্ঠ হিজরী শতাব্দীর অবস্থা। তখন এ ধরনের লোক কুত্রাপি পাওয়া যেত। আজ নামাযীদের মধ্যে এই পরিস্থিতি ব্যাপক আকার ধারণ করেছে, نعوذ بالله من شرور انفسنا الا ماشاء الله

وَاتَّبَعُوا الشَّهَوَاتِ — شهوات (কুপ্রবৃত্তি) বলে দুনিয়ার সেসব আকর্ষণকে বোঝানো হয়েছে, যেগুলো মানুষকে আল্লাহ্‌র স্মরণ ও নামায থেকে গাফিল করে দেয়। হযরত আলী (রা) বলেনঃ বিলাসবহুল গৃহ নির্মাণ, পথচারীদের দৃষ্টি আকর্ষণকারী যানবাহনে আরোহণ এবং সাধারণ লোকদের থেকে স্বাতন্ত্র্যমূলক পোশাক আয়াতে উল্লিখিত কুপ্রবৃত্তির অন্তর্ভুক্ত।—(কুরতুবী)

فَسَوْفَ يَلْقَوْنَ غَيًّا — আরবী ভাষায় غى শব্দটি رشاد-এর বিপরীত। প্রত্যেক কল্যাণকর বিষয়কে رشاد এবং প্রত্যেক অনিষ্টকর বিষয়কে غى বলা হয়। হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ বলেন ঃ 'গাই' জাহান্নামের একটি গর্তের নাম। এতে সমগ্র জাহান্নামের চাইতে অধিক নানা রকম আযাবের সমাবেশ রয়েছে।

ইবনে আব্বাস (রা) বলেন ঃ 'গাই' জাহান্নামের একটি গুহার নাম। জাহান্নামও এর থেকে আশ্রয় প্রার্থনা করে। আল্লাহ্ তা'আলা যাদের জন্য এই গুহা প্রস্তুত করেছেন, তারা হচ্ছে যে, যিনাকার যিনায় অভ্যস্ত হয়ে পড়েছে, যে মদ্যপায়ী মদ্যপানে অভ্যস্ত হয়ে পড়েছে, যে সুদখোর সুদ গ্রহণ থেকে বিরত হয় না, যারা পিতামাতার অবাধ্যতা করে, যারা মিথ্যা সাক্ষ্য দেয় এবং যে নারী অপরের সন্তানকে তার স্বামীর সন্তানে পরিণত করে দেয়।—(কুরতুবী)

وَلَا يَسْمَعُونَ فِيهَا لَغْوًا — لغو বলে অনর্থক ও অসার কথাবার্তা, গালিগালাজ এবং পীড়াদায়ক বাক্যালাপ বোঝানো হয়েছে। জান্নাতবাসীগণ এ থেকে পাক-পবিত্র থাকবে। কোনরূপ কষ্টদায়ক কথা তাদের কানে ধ্বনিত হবে না।

إلَّا سَلَامًا — এটা পূর্ব বাক্যের ব্যতিক্রম। উদ্দেশ্য এই যে, সেখানে যার যে কথা শোনা যাবে, তা শান্তি, নিরাপত্তা ও আনন্দ বৃদ্ধি করবে। পারিভাষিক সালামও এর অন্তর্ভুক্ত। জান্নাতীগণ একে অপরকে সালাম করবে এবং আল্লাহ্‌র ফেরেশতাগণ তাদের সবাইকে সালাম করবে।—(কুরতুবী)

وَلَهُمْ رِزْقُهُمْ فِيهَا بُكْرَةً وَعَشِيًّا — জান্নাতে সূর্যোদয় সূর্যাস্ত এবং দিন ও রাত্রির অস্তিত্ব থাকবে না। সদাসর্বদা এক প্রকার আলো বিকীর্যমাণ থাকবে। কিন্তু বিশেষ পদ্ধতিতে দিন-রাত্রি ও সকাল-সন্ধ্যার পার্থক্য সূচিত হবে। এই প্রকার সকাল-সন্ধ্যায় জান্নাতীগণ তাদের জীবনোপকরণ লাভ করবে। এ কথা সুস্পষ্ট যে, জান্নাতীগণ যখন যে বস্তু কামনা করবে, তখনই কালবিলম্ব না করে তা পেশ করা হবে, যেমন এক আয়াতে ঘোষণা করা হয়েছে ঃ وَلَهُمْ مَا يَشْتَهُونَ — এমতাবস্থায় মানুষের অভ্যাস ও স্বভাবের ভিত্তিতে সকাল-সন্ধ্যার

কথা বিশেষভাবে উল্লেখ করা হয়েছে। মানুষ সকাল-সন্ধ্যায় আহারে অভ্যস্ত। আরবরা বলে ঃ যে ব্যক্তি সকাল-সন্ধ্যার পূর্ণ আহার্য যোগাড় করতে পারে, সে সুখী ও স্বাচ্ছান্দ্যশীল।

হযরত আনাস ইবনে মালেক এই আয়াত তিলাওয়াত করে বললেন ঃ এ থেকে বোঝা যায় যে, মু'মিনদের আহার দিনে দু'বার হয়—সকাল ও সন্ধ্যায়।

কোন কোন তফসীরবিদ বলেন ঃ আয়াতে সকাল-সন্ধ্যা বলে ব্যাপক সময় বোঝানো হয়েছে, যেমন দিবারাত্রি ও পূর্ব-পশ্চিম শব্দগুলোও ব্যাপক অর্থে বলা হয়ে থাকে। কাজেই আয়াতের উদ্দেশ্য এই যে, জান্নাতীদের খাহেশ অনুযায়ী তাদের খাদ্য সর্বদা উপস্থিত থাকবে। وَاللّٰهُ اَعْلَمُ —(কুরতুবী)

وَمَا نَتَنَزَّلُ اِلَّا بِاَمْرِ رَبِّكَ ۚ لَهٗ مَا بَيْنَ اَيْدِيْنَا وَمَا خَلْفَنَا وَمَا بَيْنَ
ذٰلِكَ ۚ وَمَا كَانَ رَبُّكَ نَسِيًّا ﴿৬৪﴾ رَبُّ السَّمٰوٰتِ وَالْاَرْضِ وَمَا بَيْنَهُمَا
فَاعْبُدْهُ وَاصْطَبِرْ لِعِبَادَتِهٖ ۭ هَلْ تَعْلَمُ لَهٗ سَمِيًّا ﴿৬৫﴾ وَيَقُوْلُ الْاِنْسَانُ
ءَاِذَا مَا مِتُّ لَسَوْفَ اُخْرَجُ حَيًّا ﴿৬৬﴾ اَوَلَا يَذْكُرُ الْاِنْسَانُ اَنَّا خَلَقْنٰهُ مِنْ
قَبْلُ وَلَمْ يَكُ شَيْــًٔا ﴿৬৭﴾ فَوَرَبِّكَ لَنَحْشُرَنَّهُمْ وَالشَّيٰطِيْنَ ثُمَّ لَنُحْضِرَنَّهُمْ
حَوْلَ جَهَنَّمَ جِثِيًّا ﴿৬৮﴾ ثُمَّ لَنَنْزِعَنَّ مِنْ كُلِّ شِيْعَةٍ اَيُّهُمْ اَشَدُّ عَلَى
الرَّحْمٰنِ عِتِيًّا ﴿৬৯﴾ ثُمَّ لَنَحْنُ اَعْلَمُ بِالَّذِيْنَ هُمْ اَوْلٰى بِهَا صِلِيًّا ﴿৭০﴾ وَاِنْ
مِّنْكُمْ اِلَّا وَارِدُهَا ۚ كَانَ عَلٰى رَبِّكَ حَتْمًا مَّقْضِيًّا ﴿৭১﴾ ثُمَّ نُنَجِّى الَّذِيْنَ
اتَّقَوْا وَّنَذَرُ الظّٰلِمِيْنَ فِيْهَا جِثِيًّا ﴿৭২﴾

(৬৪) (জিবরাঈল বলল ঃ) আমি আপনার পালনকর্তার আদেশ ব্যতীত অবতরণ করি না, যা আমাদের সামনে আছে, যা আমাদের পশ্চাতে আছে এবং যা এ দুই-এর মধ্যস্থলে আছে, সবই তার এবং আপনার পালনকর্তার বিস্মৃত হওয়ার নন। (৬৫) তিনি নভোমণ্ডল, ভূমণ্ডল ও এতদুভয়ের মধ্যবর্তী সবার পালনকর্তা। সুতরাং তারই বন্দেগী করুন এবং তাতে দৃঢ় থাকুন। আপনি কি তার সমনাম কাউকে জানেন ? (৬৬) মানুষ বলে ঃ আমার মৃত্যু হলে পর আমি কি জীবিত অবস্থায় পুনরুত্থিত হব ? (৬৭) মানুষ কি স্মরণ করে না যে, আমি তাকে ইতিপূর্বে সৃষ্টি করেছি এবং সে তখন কিছুই ছিল না।

**(৬৮) সুতরাং আপনার পালনকর্তার কসম, আমি অবশ্যই তাদেরকে এবং শয়তানদেরকে একত্রে সমবেত করব, অতঃপর অবশ্যই তাদেরকে নতজানু অবস্থায় জাহান্নামের চতুষ্পার্শ্বে উপস্থিত করব। (৬৯) অতঃপর প্রত্যেক সম্প্রদায়ের মধ্যে যে দয়াময় আল্লাহ্‌র সর্বাধিক অবাধ্য, আমি অবশ্যই তাকে পৃথক করে নেব। (৭০) অতঃপর তাদের মধ্যে যারা জাহান্নামে প্রবেশের অধিক যোগ্য, আমি তাদের বিষয়ে ভালোভাবে জ্ঞাত আছি। (৭১) তোমাদের মধ্যে এমন কেউ নেই, যে তথায় পৌঁছবে না। এটা আপনার পালনকর্তার অনিবার্য ফয়সালা। (৭২) অতঃপর আমি পরহিযগারদেরকে উদ্ধার করব এবং যালিমদেরকে সেখানে নতজানু অবস্থায় ছেড়ে দেব।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

(শানে নযুল ঃ সহীহ্ বুখারীতে বর্ণিত আছে, রাসূলুল্লাহ্ (সা) একবার হযরত জিবরাঈলের কাছে আরও বেশি বেশি অবতরণের বাসনা প্রকাশ করলে এ আয়াত নাযিল হয়। আয়াতে বলা হয়েছে ঃ আমি আপনার অনুরোধের জওয়াব জিবরাঈলের পক্ষ থেকে দিচ্ছি। জওয়াব এই যে,) আমি আপনার পালনকর্তার আদেশ ব্যতীত (যে কোন সময়) অবতরণ করতে পারি না। তাঁরই মালিকানাধীন যা আমাদের সামনে আছে (স্থান হোক কিংবা কাল, স্থান সম্পর্কিত হোক কিংবা কাল সম্পর্কিত) এবং (এমনিভাবে) যা আমাদের পশ্চাতে আছে এবং যা এতদুভয়ের মধ্যস্থলে আছে। (সামনের স্থান হচ্ছে সংশ্লিষ্ট ব্যক্তির মুখমণ্ডলের সামনের স্থান, পশ্চাতের স্থান হচ্ছে তার পিঠের দিকার স্থান এবং এতদুভয়ের মধ্যবর্তী হচ্ছে সংশিষ্ট ব্যক্তি স্বয়ং। সামনের কাল হচ্ছে ভবিষ্যৎকাল, পশ্চাতের কাল হচ্ছে অতীতকাল এবং মধ্যবর্তীকাল হচ্ছে বর্তমানকাল) এবং আপনার পালনকর্তা বিস্মৃত হওয়ার নন। (সেমতে এসব বিষয় আপনি পূর্ব থেকেই জানেন। উদ্দেশ্য এই যে, আমি সৃষ্টিগতভাবে ও আইনগতভাবে আজ্ঞাধীন। নিজের মতে এক স্থান থেকে অন্য স্থানে অথবা যখন ইচ্ছা, তখন কোথাও আসা-যাওয়া করতে পারি না। প্রেরণ করার প্রয়োজন দেখা দিলে আল্লাহ্ তা'আলা আমাকে প্রেরণ করেন। প্রয়োজনের মুহূর্তে তাঁর ভুলে যাওয়ার সম্ভাবনা নেই।) তিনি নভোমণ্ডল ভূমণ্ডল ও এতদুভয়ের মধ্যবর্তী সবকিছুর পালনকর্তা। সুতরাং (তিনি যখন এমন অধিপতি ও মালিক, তখন হে সম্বোধিত ব্যক্তি,) তুমি তাঁর ইবাদত (ও আনুগত্য) কর এবং (দু'একবার নয় বরং) তাঁর ইবাদতে দৃঢ় থাক। (যদি তাঁর ইবাদত না কর, তবে কি অন্যের ইবাদত করবে ?) তুমি কি তাঁর সমগুণসম্পন্ন কাউকে জান ? (অর্থাৎ তাঁর সমগুণসম্পন্ন কেউ নেই। অতএব ইবাদতের যোগ্যও কেউ নেই। সুতরাং তাঁর ইবাদত করাই জরুরী।) (পরকালে অবিশ্বাসী) মানুষ বলে ঃ আমার মৃত্যু হলে পর আমি কি জীবিত হয়ে পুনরুত্থিত হব ? (আল্লাহ্ জওয়াব দেন যে,) মানুষ কি স্মরণ করে না যে, আমি তাকে ইতিপূর্বে (অনস্তিত্ব থেকে) অস্তিত্বে এনেছি এবং সে (তখন কিছুই ছিল না (এমন অবস্থা থেকে অস্তিত্বে আনয়ন করা যখন সহজ, তখন দ্বিতীয়বার জীবিত করা তো আরও বেশি সহজ হবে)। সুতরাং আপনার পালনকর্তার

কসম, আমি তাদেরকে (কিয়ামতে জীবিত করে হাশরের মাঠে) সমবেত করব এবং (তাদের সাথে) শয়তানদেরকেও (যারা দুনিয়াতে তাদের সাথে থেকে তাদেরকে বিভ্রান্ত করত; যেমন অন্য আয়াতে আছে, قَالَ قَرِيْنُهٗ رَبَّنَا مَا اَطْغَيْتُهٗ (অতঃপর তাদের সবাইকে জাহান্নামের চতুষ্পার্শ্বে এমতাবস্থায় উপস্থিত করব যে, তারা (ভয়ের আতিশয্যে) নতজানু হয়ে থাকবে। অতঃপর (কাফিরদের) প্রত্যেক সম্প্রদায়ের মধ্য থেকে (যেমন ইহুদী, খ্রিস্টান, অগ্নিপূজারী, মূর্তিপূজারী) তাদেরকে পৃথক করব, যারা আল্লাহ্ তা'আলার সর্বাধিক অবাধ্য (যাতে তাদেরকে অন্যদের পূর্বে জাহান্নামে নিক্ষেপ করে দেই)। অতঃপর (এই পৃথক করার কাজে কোনরূপ তদন্ত অনুষ্ঠানের প্রয়োজন হবে না। কেননা,) আমি (স্বয়ং) তাদের সম্পর্কে খুব জ্ঞাত আছি, যারা জাহান্নামে প্রবেশের অধিকার (অর্থাৎ প্রথমে) যোগ্য। (সুতরাং নিজ জ্ঞান দ্বারা তাদেরকে পৃথক করে প্রথমে তাদেরকে অতঃপর অন্যান্য কাফিরকে জাহান্নামে নিক্ষেপ করব। এই ক্রম শুধু প্রথমে প্রবেশ করার বেলায়। এরপর সবাই সমান। জাহান্নামের অস্তিত্ব এমন সুনিশ্চিত যে, প্রত্যেক মু'মিন ও কাফিরকে তা প্রত্যক্ষ করানো হবে। তবে প্রত্যক্ষ করার উপায় ও উদ্দেশ্য ভিন্ন ভিন্ন হবে। কাফিরদেরকে প্রবেশ ও চিরকালীন আযাবের জন্য প্রত্যক্ষ করানো হবে এবং মু'মিনদেরকে পুলসিরাত অতিক্রম এবং আনন্দ ও কৃতজ্ঞতা বাড়ানোর জন্য প্রত্যক্ষ করানো হবে। তারা জাহান্নামকে দেখে যখন জান্নাতে পৌঁছবে, তখন আরও বেশি কৃতজ্ঞ ও আনন্দিত হবে।) এবং (কোন কোন পাপীকে অতিক্রমকালে শাস্তি দেয়া হবে। এটা হবে প্রকৃতপক্ষে তাদেরকে গুনাহ্ থেকে পবিত্রকরণ। তাদেরকে ব্যাপক প্রত্যক্ষকরণের সংবাদ দেয়া হচ্ছে যে,) তোমাদের মধ্যে এমন কেউ নেই যে, তথায় পৌঁছবে না (কেউ প্রবেশের জন্য এবং কেউ অতিক্রমের জন্য)। এটা আপনার পালনকর্তার অনিবার্য ফয়সালা, যা (অবশ্যই) পূর্ণ হবেই। অতঃপর (এই জাহান্নাম অতিক্রম করা থেকে এরূপ বোঝা উচিত নয় যে, এতে মু'মিন ও কাফির সব সমান, বরং) আমি তাদেরকে উদ্ধার করে নেব, যারা আল্লাহ্‌কে ভয় (করে বিশ্বাস স্থাপন) করত। (হয় প্রথমেই উদ্ধার করব, যেমন কামিল (ম'মিনদেরকে, না হয় কিছুকাল আযাব ভোগ করার পর উদ্ধার করব, যেমন পাপী মু'মিনদেরকে।) এবং জালিমদেরকে (অর্থাৎ কাফিরদেরকে) সেখানে (চিরকালের জন্য) এমতাবস্থায় ছেড়ে দেব যে, ( দুঃখ ও বিষাদের আতিশয্যে) নতজানু হয়ে থাকবে।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَاصْطَبِرْ لِعِبَادَتِهٖ — اصطبار শব্দের অর্থ পরিশ্রম ও কষ্টের কাজে দৃঢ় থাকা। ইঙ্গিত রয়েছে যে, ইবাদতে স্থায়িত্ব পরিশ্রমসাপেক্ষ। ইবাদতকারীর এর জন্য প্রস্তুত থাকা উচিত।

هَلْ تَعْلَمُ لَهٗ سَمِيًّا — سمى শব্দের প্রসিদ্ধ অর্থ সমনাম। এটা আশ্চর্যের বিষয় বটে যে, মুশরিক ও প্রতিমা পূজারীরা যদিও ইবাদতে আল্লাহ্ তা'আলার সাথে অনেক মানুষ, ফেরেশতা, পাথর ও প্রতিমাকে অংশীদার করেছিল এবং তাদেরকে 'ইলাহ্' তথা উপাস্য বলত ; কিন্তু কেউ কোনদিন কোন মিথ্যা উপাস্যের নাম আল্লাহ্ রাখেনি। সৃষ্টিগত ও

**ফেলি এবং এতে আমার অন্যান্য কাজও চলে। (১৯) আল্লাহ্ বললেন ঃ হে মূসা, তুমি ওটা নিক্ষেপ কর। (২০) অতঃপর তিনি তা নিক্ষেপ করলেন, অমনি তা সাপ হয়ে ছুটাছুটি করতে লাগল। (২১) আল্লাহ্ বললেন ঃ তুমি তাকে ধর এবং ভয় করো না, আমি এখনি একে পূর্বাবস্থায় ফিরিয়ে দেব। (২২) তোমার হাত বগলে রাখ, তা বের হয়ে আসবে নির্মল উজ্জ্বল হয়ে অন্য এক নিদর্শনরূপে ; কোন দোষ ছাড়াই। (২৩) এটা এজন্যে যে, আমি আমার বিরাট নিদর্শনাবলীর কিছু তোমাকে দেখাই। (২৪) ফিরাউনের নিকট যাও, সে দারুণ উদ্ধত হয়ে গেছে।**

---

### তফসীরের সার-সংক্ষেপ

[আল্লাহ্ তা'আলা মূসা (আ)-কে আরও বললেন ঃ] হে মূসা, তোমার ডান হাতে ওটা কি ? তিনি বললেন ঃ এটা আমার লাঠি, আমি (কোন সময়) এর উপর ভর দেই এবং (কোন সময়) এর দ্বারা আমার ছাগপালের জন্য (বৃক্ষের) পাতা ঝেড়ে ফেলি এবং এতে আমার অন্যান্য কাজও চলে। (উদাহরণত কাঁধে রেখে আসবাবপত্র ঝুলিয়ে নেওয়া, এর সাহায্যে ইতর প্রাণীদেরকে সরিয়ে দেওয়া ইত্যাদি ইত্যাদি)। আল্লাহ্ বললেন ঃ একে (অর্থাৎ লাঠিকে) মাটিতে নিক্ষেপ কর হে মূসা। অতঃপর তিনি তা (মাটিতে) নিক্ষেপ করলেন, অমনি তা (আল্লাহ্র কুদরতে) একটি সাপ হয়ে ছুটাছুটি করতে লাগল। [এতে মূসা (আ) ভীত হয়ে পড়লেন]। আল্লাহ্ বললেন ঃ তুমি একে ধর এবং ভয় করো না, আমি এখনি (অর্থাৎ ধরতেই) একে পূর্বাবস্থায় ফিরিয়ে দেব। (অর্থাৎ এটা আবার লাঠি হয়ে যাবে এবং তোমার কোন অনিষ্ট হবে না। এ হচ্ছে এক মু'জিযা।) এবং (দ্বিতীয় মু'জিযা এই দেওয়া হচ্ছে যে) তুমি তোমার (ডান) হাত (বাম) বগলে রাখ (এরপর বের কর) সেটা নির্দোষ (অর্থাৎ কোন ধবলকুষ্ঠ ইত্যাদি রোগ ছাড়াই) উজ্জ্বল হয়ে বের হয়ে আসবে (আমার কুদরত ও তোমার নবুয়তের) অন্য এক নিদর্শনরূপে। (লাঠি নিক্ষেপ করা ও হাত বগলে দেওয়ার নির্দেশ এজন্য) যাতে আমি আমার (কুদরতের) বিরাট নিদর্শনাবলীর কিছু তোমাকে দেখাই। (অতএব এখন এসব নিদর্শন নিয়ে) ফিরাউনের কাছে যাও, সে খুব সীমালঙ্ঘন করেছে—(খোদায়ী দাবি করে। তুমি তার কাছে তওহীদ প্রচার কর। তোমার নবুয়তে সন্দেহ করলে এসব মু'জিযা দেখিয়ে দাও)।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَمَا تِلْكَ بِيَمِينِكَ يَامُوسَىٰ **তোমার হাতে ওটা কি ?** —আল্লাহ্ রাব্বুল আলামীনের পক্ষ থেকে মূসা (আ)-কে এরূপ জিজ্ঞেস করা নিঃসন্দেহে তাঁর প্রতি কৃপা, অনুকম্পা ও মেহেরবানীতে সূচনা ছিল, যাতে বিস্ময়কর দৃশ্যাবলী দেখা ও আল্লাহ্র কালাম শোনার কারণে তাঁর মনে যে ভয়ভীতি ও আতঙ্ক সৃষ্টি হয়েছিল, তা দূর হয়ে যায়। এটা ছিল একটা হৃদ্যতাপূর্ণ সম্বোধন। এ ছাড়া এই প্রশ্নের আরও একটি রহস্য এই যে, পরক্ষণেই তাঁর হাতের লাঠিকে একটি সাপ বা অজগরে রূপান্তরিত করা উদ্দেশ্য ছিল। তাই প্রথমে তাঁকে সতর্ক করা হয়েছে যে, তোমার হাতে কি আছে দেখে নাও। তিনি যখন দেখে নিলেন যে, সেটা কাঠের লাঠি মাত্র, তখন একে সাপে রূপান্তরিত করার মু'জিযা প্রদর্শন

করা হলো। নতুবা মূসা (আ)-এর মনে এরূপ ধারণার সম্ভাবনাও থাকতে পারত যে, আমি বোধ হয় রাতের অন্ধকারে লাঠির স্থলে সাপই ধরে এনেছি।

قَالَ هِيَ عَصَايَ মূসা (আ)-কে শুধু এতটুকু প্রশ্ন করা হয়েছিল যে, হাতে কি ? এর জওয়াবে লাঠি বলাই যথেষ্ট ছিল। কিন্তু মূসা (আ) এখানে আসল জওয়াবের অতিরিক্ত আরও তিনটি বিষয় আরয করেছেন। এক এই যে, আমার. দুই. আমি একে অনেক কাজে লাগাই ; প্রথমত এর উপর ভর দেই ; দ্বিতীয়ত এর দ্বারা আঘাত করে আমার ছাগপালের জন্য বৃক্ষপত্র ঝেড়ে ফেলি এবং তিন. এর দ্বারা আমার অন্যান্য কাজও উদ্ধার হয়। এই দীর্ঘ ও বিস্তারিত জওয়াবে ইশ্‌ক ও মহব্বত এবং পরিপূর্ণ আদবের পরাকাষ্ঠা প্রকাশ পেয়েছে। ইশ্‌ক ও মহব্বতের দাবি এই যে, প্রেমাস্পদ যখন অনুকম্পাবশত মনোযোগ দান করেছেন তখন বক্তব্য দীর্ঘ করা উচিত, যাতে এই সুযোগ দ্বারা অধিকতর উপকৃত হওয়া যায়। কিন্তু সাথে সাথে আদবের দাবি এই যে, সীমাতিরিক্ত নিঃসঙ্কোচ হয়ে বক্তব্য অধিক দীর্ঘও না হওয়া চাই। এই দ্বিতীয় দাবির প্রতি লক্ষ্য রেখে উপসংহারে সংক্ষেপে বলেছেন وَلِيَ فِيهَا مَآرِبُ أُخْرَىٰ—আর্থাৎ আমি এর দ্বারা আরও অনেক কাজ নেই। এরপর তিনি সেইসব কাজের বিস্তারিত বিবরণ দেননি।—(রূহুল-মা'আনী, মাযহারী)

তফসীরে কুরতুবীতে এ আয়াত থেকে এরূপ মাসআলা বের করা হয়েছে যে, প্রয়োজন ও উপযোগিতার কারণে প্রশ্নে যে বিষয়ে জিজ্ঞেস করা হয়নি, জওয়াবে তাও বর্ণনা করে দেওয়া জায়েয।

**মাসআলা ঃ** আয়াত থেকে জানা গেল যে, হাতে লাঠি রাখা পয়গম্বরগণের সুন্নাত। রাসূলুল্লাহ্ (সা)-এরও এই সুন্নাত ছিল। এতে অসংখ্য ইহলৌকিক ও পারলৌকিক উপকার নিহিত আছে।—(কুরতুবী)

فَإِذَا هِيَ حَيَّةٌ تَسْعَىٰ হযরত মূসা (আ)-এর হাতের লাঠি আল্লাহ্‌র নির্দেশে নিক্ষেপ করার পর তা সাপে পরিণত হয়। এই সাপ সম্পর্কে কোরআন পাকের এক জায়গায় বলা হয়েছে, كَأَنَّهَا جَانٌّ আরবী অভিধানে ছোট ও সরু সাপকে جَانٌ বলা হয়। অন্য জায়গায় বলা হয়েছে, فَإِذَا هِيَ ثُعْبَانٌ অজগর ও বৃহৎ মোটা সাপকে ثُعْبَانٌ বলা হয়। আলোচ্য আয়াতে حَيَّةٌ বলা হয়েছে। এটা ব্যাপক শব্দ, প্রত্যেক ছোট, বড় ও মোটা সরু সাপকে حَيَّةٌ বলা হয়। এসব আয়াতের পারস্পারিক বিরোধ নিরসন এভাবে সম্ভবপর যে, সাপটি শুরুতে সরু ও ছোট ছিল, এরপর মোটা ও বড় হয়ে যায় অথবা সাপ তো বড় ও অজগরই ছিল ; কিন্তু বড় সাপ স্বভাবতই দ্রুতগতিসম্পন্ন হয় না। কিন্তু মূসা (আ)-এর এই অজগরটি সাধারণ অভ্যাসের বিপরীতে খুব দ্রুত চলত। তাই দ্রুতগতির দিক দিয়ে একে جَانٌ অর্থাৎ হালকা ছোট সাপ বলা হয়েছে। আয়াতে, كَأَنَّهَا শব্দটি দ্বারা এর প্রতি ইঙ্গিতও হতে পারে। কারণ, এ শব্দটি তুলনার অর্থ দেয়। একটি বিশেষ গুণ অর্থাৎ দ্রুতগতিসম্পন্ন হওয়ার দিক দিয়ে এই অজগরকে جَانٌّ এর সাথে তুলনা করা হয়েছে।—(মাযহারী)

جَنَاحٌ وَاضْمُمْ يَدَكَ اِلٰى جَنَاحِكَ আসলে জন্তুর পাখাকে বলা হয়। এখানে নিজের বাহুতে অর্থাৎ বগলের নিচে হাত রেখে যখন বের করবে তখন তা সূর্যের ন্যায় ঝলমল করতে থাকবে। হযরত ইবনে আব্বাস থেকে تَخْرُجْ بَيْضَاءَ এর এরূপ তফসীরই বর্ণিত আছে।—(মাযহারী)

اِذْهَبْ اِلٰى فِرْعَوْنَ—স্বীয় রাসূলকে দু'টি বিরাট মু'জিযার অস্ত্র দ্বারা সুসজ্জিত করার পর আদেশ করা হয়েছে যে, এখন উদ্ধত ফিরাউনকে ঈমানের দাওয়াত দেওয়ার জন্য চলে যাও।

قَالَ رَبِّ اشْرَحْ لِي صَدْرِي ﴿٢٥﴾ وَيَسِّرْ لِي أَمْرِي ﴿٢٦﴾ وَاحْلُلْ عُقْدَةً مِّن لِّسَانِي ﴿٢٧﴾ يَفْقَهُوا قَوْلِي ﴿٢٨﴾ وَاجْعَل لِّي وَزِيرًا مِّنْ أَهْلِي ﴿٢٩﴾ هَارُونَ أَخِي ﴿٣٠﴾ اشْدُدْ بِهِ أَزْرِي ﴿٣١﴾ وَأَشْرِكْهُ فِي أَمْرِي ﴿٣٢﴾ كَيْ نُسَبِّحَكَ كَثِيرًا ﴿٣٣﴾ وَنَذْكُرَكَ كَثِيرًا ﴿٣٤﴾ إِنَّكَ كُنتَ بِنَا بَصِيرًا ﴿٣٥﴾ قَالَ قَدْ أُوتِيتَ سُؤْلَكَ يَا مُوسَىٰ ﴿٣٦﴾

**(২৫) মূসা বললেন ঃ হে আমার পালনকর্তা, আমার বক্ষ প্রশস্ত করে দিন। (২৬) এবং আমার কাজ সহজ করে দিন। (২৭) এবং আমার জিহবা থেকে জড়তা দূর করে দিন, (২৮) যাতে তারা আমার কথা বুঝতে পারে। (২৯) এবং আমার পরিবারবর্গের মধ্য থেকে আমার একজন সাহায্যকারী করে দিন— (৩০) আমার ভাই হারূনকে। (৩১) তাঁর মাধ্যমে আমার কোমর মজবুত করুন (৩২) এবং তাঁকে আমার কাজে অংশীদার করুন (৩৩) যাতে আমরা বেশি করে আপনার পবিত্রতা ও মহিমা ঘোষণা করতে পারি। (৩৪) এবং বেশি পরিমাণে আপনাকে স্মরণ করতে পারি। (৩৫) আপনি তো আমাদের অবস্থা সবই দেখছেন। (৩৬) আল্লাহ্ বললেন ঃ হে মূসা, তুমি যা চেয়েছ তা তোমাকে দেয়া হলো।**

**তফসীরের সার-সংক্ষেপ**

[মূসা (আ) যখন জানতে পারলেন যে, তাঁকে পয়গম্বর করে ফিরাউনকে দাওয়াত দেওয়ার জন্যে প্রেরণ করা হচ্ছে, তখন এই গুরুদায়িত্বের কঠিন কর্তব্যাদি সহজ করার জন্য তিনি আল্লাহ্ তা'আলার কাছে প্রার্থনা জানালেন এবং] বললেন ঃ হে আমার পালনকর্তা, আমার বক্ষ (মনোবল আরও বেশি) প্রশস্ত করে দিন (যাতে প্রচারকার্যে হীনম্মন্যতা অথবা বিরোধিতায় সংকোচবোধ না করি) এবং আমার (এই প্রচারের) কাজ সহজ করে দিন, (যাতে প্রচারের উপকরণাদি সংগৃহীত এবং বাধাবিপত্তি দূর হয়ে যায়) এবং আমার জিহবা থেকে (তোতলামির) জড়তা দূর করে দিন, যাতে তারা আমার কথা বুঝতে পারে এবং আমার পরিবারবর্গের মধ্য থেকে আমার জন্য একজন সহকারী নিযুক্ত করুন অর্থাৎ আমার ভাই হারূনকে। তাঁর মাধ্যমে আমার শক্তি বৃদ্ধি করুন এবং তাঁকে আমার (এই প্রচারের) কাজে শরীক করুন (অর্থাৎ তাঁকেও পয়গম্বর করে প্রচারকার্যের

আদেশ করুন, যাতে আমরা উভয়েই প্রচার কাজ পরিচালনা করতে পারি এবং আমার অন্তর শক্তিশালী হয়।) যাতে আমরা উভয়েই (প্রচার ও দাওয়াতের সময়) বেশি পরিমাণে (শিরক ও দোষত্রুটি থেকে) আপনার পবিত্রতা বর্ণনা করতে পারি এবং আপনার (গুণাবলীর) প্রচুর পরিমাণে আলোচনা করতে পারি। (কারণ, প্রচারক দু'জন হয়ে গেলে প্রত্যেকের বর্ণনা অপরের সমর্থনে পর্যাপ্ত হয়ে যাবে)। নিশ্চয় আপনি আমাদেরকে (এবং আমাদের অবস্থা) সম্যক অবলোকন করছেন। (এ অবস্থাদৃষ্টে আমাদের একে অপরের সাহায্যকারী হওয়ার প্রয়োজনীয়তা আপনার খুব জানা রয়েছে)। আল্লাহ্ বললেন ঃ হে মূসা, তোমার (প্রত্যেকটি) প্রার্থনা ( যা رَبِّ اشْرَحْ لِيْ থেকে বর্ণিত হয়েছে) মঞ্জুর করা হলো।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

হযরত মূসা (আ) যখন আল্লাহ্র কালামের গৌরব অর্জন করলেন এবং নবুয়ত ও রিসালতের দায়িত্ব লাভ করলেন, তখন নিজ সত্তা ও শক্তির উপর ভরসা ত্যাগ করে স্বয়ং আল্লাহ্ তা'আলারই দ্বারস্থ হলেন। কারণ, তাঁরই সাহায্যে এই মহান পদের দায়িত্ব পালন করা সম্ভবপর। এ কাজে যেসব বিপদাপদ ও বাধাবিপত্তির সম্মুখীন হওয়া অপরিহার্য, সেগুলো হাসিমুখে বরণ করার মনোবলও আল্লাহ্ তা'আলার পক্ষ থেকেই পাওয়া যেতে পারে। তাই তিনি আল্লাহ্র দরবারে পাঁচটি দোয়া চাইলেন। প্রথম দোয়া رَبِّ اشْرَحْ لِيْ অর্থাৎ আমার বক্ষ উন্মোচন করে দিন এবং এতে এমন প্রশস্ততা দান করুন যে, নবুয়তের জ্ঞান বহন করার যোগ্য হয়ে যায়। ঈমানের দাওয়াত মানুষের কাছে পৌঁছানোর ক্ষেত্রে তাদের পক্ষ থেকে যে কটু কথা শুনতে হয়, তা সহ্য করাও এর অন্তর্ভুক্ত।

দ্বিতীয় দোয়া وَيَسِّرْ لِيْ أَمْرِيْ (অর্থাৎ আমার কাজ সহজ করে দিন।) এই উপলব্ধি ও অন্তর্দৃষ্টিও নবুয়তেরই ফলশ্রুতি ছিল যে, কোন কাজের কঠিন হওয়া অথবা সহজ হওয়া বাহ্যিক চেষ্টা-চরিত্রের অধীন নয়। এটাও আল্লাহ্ তা'আলারই দান। তিনি যদি ইচ্ছা করেন, তবে কারও জন্য কঠিনতর ও গুরুতর কাজ সহজ করে দেন এবং তিনি ইচ্ছা করলে সহজতর কাজ কঠিন হয়ে যায়। এ কারণেই হাদীসে মুসলমানদেরকে নিম্নোক্ত দোয়া শিক্ষা দেওয়া হয়েছে। তারা নিজেদের কাজের জন্য আল্লাহ্র কাছে এভাবে দোয়া করবে ঃ

اَللّٰهُمَّ الْطُفْ بِنَافِيْ تَيْسِيْرِ كُلِّ عَسِيْرٍ فَاِنَّ تَيْسِيْرَ كُلِّ عَسِيْرٍ عَلَيْكَ يَسِيْرٌ -

(অর্থাৎ হে আমার আল্লাহ্, প্রত্যেক কঠিন কাজ সহজ করার ব্যাপারে আমাদের প্রতি অনুগ্রহ করুন। কেননা, প্রত্যেক কঠিন কাজ সহজ করে দেয়া আপনার পক্ষে সহজ)।

তৃতীয় দোয়া وَاحْلُلْ عُقْدَةً مِّنْ لِّسَانِيْ يَفْقَهُوْا قَوْلِيْ -(অর্থাৎ আমার জিহবার জড়তা দূর করে দিন, যাতে লোকেরা আমার কথা বুঝতে পারে)। এই জড়তার কাহিনী এই যে, হযরত মূসা (আ) দুগ্ধ পান করার যমানায় তার জননীর কাছেই ছিলেন এবং জননী ফিরাউনের দরবার থেকে দুধ পান করানোর ভাতা পেতে থাকেন। শিশু মূসা দুধ ছেড়ে দিলে ফিরাউন ও তার স্ত্রী আছিয়া তাঁকে পালক পুত্ররূপে নিজেদের কাছে নিয়ে যায়। এ সময়েই একদিন

শিশু মূসা (আ) ফিরাউনের দাড়ি ধরে তার গালে একটি চপেটাঘাত করেন। কোন কোন রেওয়ায়েতে আছে, তিনি একটি ছড়ি হাতে নিয়ে খেলা করছিলেন। এক সময় এই ছড়ি দ্বারা তিনি ফিরাউনের মাথায় আঘাত করে বসেন। ফিরাউন রাগান্বিত হয়ে তাকে হত্যা করার ইচ্ছা করল। স্ত্রী আছিয়া বললেন ঃ রাজাধিরাজ ! আপনি অবুঝ শিশুর অপরাধ ধরবেন না। সে তো এখনও ভাল ও মন্দের পার্থক্যও বোঝে না। আপনি ইচ্ছা করলে পরীক্ষা করে দেখতে পারেন। ফিরাউনকে পরীক্ষা করানোর জন্য আছিয়া একটি বাসনে অগ্নিস্ফুলিঙ্গ ও অপর একটি বাসনে মণিমুক্তা এনে মূসা (আ)-এর সামনে রেখে দিলেন। উদ্দেশ্য এই যে, সে অবুঝ শিশু। শিশুসুলভ অভ্যাস অনুযায়ী সে অগ্নিস্ফুলিঙ্গকে উজ্জ্বল সুন্দর মনে করে তা ধরার জন্য হাত বাড়াবে। মণিমুক্তার চাকচিক্য শিশুদের দৃষ্টি আকর্ষণ করার মত হয় না। এতে ফিরাউন বুঝতে পারবে যে, সে যা করেছে, অজ্ঞতাবশত করেছে, কিন্তু এখানে সাধারণ শিশু ছিল না। আল্লাহ্‌র ভাবী রাসূল ছিলেন, যাঁর স্বভাব-প্রকৃতি জন্মলগ্ন থেকেই অনন্যসাধারণ হয়ে থাকে। মূসা (আ) আগুনের পরিবর্তে মণিমুক্তাকে ধরার জন্য হাত বাড়াতে চাইলেন; কিন্তু জিবরাঈল তাঁর হাত অগ্নিস্ফুলিঙ্গের বাসনে রেখে দিলেন এবং মূসা (আ) তৎক্ষণাৎ আগুনের স্ফুলিঙ্গ তুলে মুখে পুরে নিলেন। ফলে তাঁর জিহবা পুড়ে গেল। এতে ফিরাউন বিশ্বাস করল যে, মূসা (আ)-এর এই কর্ম উদ্দেশ্যপ্রণোদিত নয় ; এটা ছিল নিতান্তই বালকসুলভ অজ্ঞতাবশত। এ ঘটনা থেকেই মূসা (আ)-এর জিহবায় এক প্রকার জড়তা সৃষ্টি হয়ে যায়। কোরআনে একেই عُقْدَةً বলা হয়েছে এবং এটা দূর করার জন্যই মূসা (আ) দোয়া করেন। —(মাযহারী, কুরতুবী)

প্রথমোক্ত দোয়া দুটি সকল কাজে আল্লাহ্‌র সাহায্য হাসিল করার জন্য ছিল। তৃতীয় দোয়ায় নিজের একটি দুর্বলতা নিরসনের জন্য প্রার্থনা জানানো হয়েছে ; কারণ রিসালত ও দাওয়াতের জন্য স্পষ্টভাষী ও বিশুদ্ধভাষী হওয়াও একটি জরুরী বিষয়। পরবর্তী এক আয়াতে বলা হয়েছে যে, মূসা (আ)-এর সব দোয়া কবূল করা হয়েছে। এর বাহ্যিক অর্থ এই যে, জিহ্‌বার তোতলামিও দূরীকরণ হয়ে থাকবে। কিন্তু স্বয়ং মূসা (আ) হযরত হারুন (আ)-কে রিসালতের কাজে সহকারী করার যে দোয়া করেছেন, তাতে একথাও বলেছেন যে, هُوَ اَفْصَحُ مِنِّىْ لِسَانًا অর্থাৎ হারুন আমার চাইতে অধিক বিশুদ্ধভাষী। এ থেকে জানা যায় যে, তোতলামির প্রভাব কিছুটা বাকি ছিল। এছাড়া ফিরাউন হযরত মূসা (আ)-এর চরিত্রে যেসব দোষ আরোপ করেছিল, তন্মধ্যে একটি ছিল এই, وَلَا يَكَادُ يُبِيْنُ —অর্থাৎ সে তার বক্তব্য পরিষ্কার ব্যক্ত করতে পারে না। কোন কোন আলিম এর উত্তরে বলেন ঃ হযরত মূসা (আ) স্বয়ং তাঁর দোয়ায় জিহবার জড়তা এতটুকু দূর করার প্রার্থনা জানিয়েছিলেন, যতটুকু লোকেরা তাঁর কথা বুঝতে পারে। বলা বাহুল্য, সেই পরিমাণ জড়তা দূর করে দেয়া হয়েছিল। এরপরও তোতলামির সামান্য প্রভাব বাকি থাকলে তা দোয়া কবূল হওয়ার পরিপন্থী নয়।

চতুর্থ দোয়া وَاجْعَلْ لِّىْ وَزِيْرًا مِّنْ اَهْلِىْ অর্থাৎ আমার পরিবারবর্গ থেকেই আমার জন্য একজন উজির করুন। পূর্বোক্ত দোয়া তিনটি ছিল নিজ সত্তা সম্পর্কিত। এই চতুর্থ দোয়া রিসালতের করণীয় কাজ আনজাম দেয়ার জন্য উপায়াদি সংগ্রহ করার সাথে সম্পর্ক

রাখে। হযরত মূসা (আ) সাহায্য করতে সক্ষম এমন একজন উজির নিযুক্তিকে সর্বপ্রথম ও সর্বপ্রধান উপায় সাব্যস্ত করেছেন। অভিধানে উজিরের অর্থই বোঝা বহনকারী। রাষ্ট্রের উজির তার বাদশাহ্‌র বোঝা দায়িত্ব সহকারে বহন করেন। তাই তাকে উজির বলা হয়। এ থেকে হযরত মূসা (আ)-এর পরিপূর্ণ বুদ্ধিমত্তার পরিচয় পাওয়া যায় যে, কোন সাংগঠনিক কাজ অথবা আন্দোলন পরিচালনার জন্য সর্বাগ্রে সহকর্মী ও সাহায্যকারীর প্রয়োজনীয়তা অনস্বীকার্য ; পছন্দসই সাহায্যকারী পাওয়া গেলে পরবর্তীতে সব কাজ সহজ হয়ে যায়। সহকর্মীদল ভ্রান্ত হলে যাবতীয় উপায় ও উপকরণাদি অকেজো হয়ে পড়ে। আজ কালকার রাষ্ট্র ও সরকারসমূহে যেসব দোষত্রুটি পরিলক্ষিত হয়, চিন্তা করলে দেখা যাবে যে, এগুলোর আসল কারণ রাষ্ট্র প্রধানের সহকর্মী মন্ত্রী ও দায়িত্বশীলদের কর্তব্যবিমুখতা, দুষ্কর্ম ও আযোগ্যতা ছাড়া কিছুই নয়।

এ কারণেই রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ আল্লাহ্ তা'আলা যখন কোন ব্যক্তির হাতে রাষ্ট্রের শাসনক্ষমতা অর্পণ করেন এবং চান যে, সে ভাল কাজ করুক এবং সুচারুরূপে রাষ্ট্র পরিচালনা করুক, তখন তার সাহায্যের জন্য একজন সৎ উজির দান করেন। রাষ্ট্রপ্রধান কোন জরুরী কাজ ভুলে গেলে তিনি তাকে স্মরণ করিয়ে দেন। তিনি যে কাজ করতে চান, উজির তাতে তাঁকে সাহায্য করেন।—(নাসায়ী)

এই দোয়ায় হযরত মূসা (আ) যে উজির প্রার্থনা করেছেন, তার সাথে مِّنْ اَهْلِىْ কথাটিও যুক্ত করে দিয়েছেন। অর্থাৎ এই উজির পরিবারের মধ্য থেকে হওয়া উচিত। কেননা, পরিবারভুক্ত ব্যক্তির অভ্যাস-আচরণ জানাশোনা এবং তাদের মধ্যে পারস্পরিক সম্প্রীতি ও মিল-মহব্বত থাকে। ফলে কাজে সাহায্য পাওয়া যায় ; তবে তার মধ্যে কাজের যোগ্যতা থাকা এবং অপরের চাইতে উত্তম বিবেচনায় মনোনীত হওয়া শর্ত। নিছক স্বজনপ্রীতির ভিত্তিতে মনোনীত না হওয়া চাই। বর্তমান যুগে সাধারণভাবে সততা ও আন্তরিকতা অনুপস্থিত এবং প্রকৃত কাজের চিন্তা কারও মধ্যে পরিলক্ষিত হয় না। তাই কোন শাসনকর্তার সাথে তার আত্মীয়স্বজনকে মন্ত্রী অথবা উপমন্ত্রী নিযুক্ত করাকে নিন্দনীয় মনে করা হয়। যেক্ষেত্রে ন্যায়পরায়ণতার পুরোপুরি ভরসা থাকে, সেখানে কোন সৎকর্মপরায়ণ আত্মীয়কে কোন উচ্চপদ দান করা দোষের কথা নয় ; বরং গুরুত্বপূর্ণ বিষয়াদির নিষ্পত্তির জন্য অধিক উত্তম। রাসূলুল্লাহ্ (সা)-এর পর খুলাফায়ে রাশিদীন সাধারণত তাঁরাই হয়েছেন, যাঁরা নবী-পরিবারের সাথে আত্মীয়তার সম্পর্কও রাখতেন।

মূসা (আ) তার দোয়ায় প্রথমে তো অনির্দিষ্টভাবেই বলেছেন যে, উজির আমার পরিবারভুক্ত ব্যক্তি হওয়া চাই। অতঃপর নির্দিষ্ট করে বলেছেন যে, আমি যাকে উজির করতে চাই, সে আমার ভাই হারূন–যাতে রিসালতের গুরুত্বপূর্ণ বিষয়াদিতে আমি তার কাছ থেকে শক্তি অর্জন করতে পারি।

হযরত হারূন (আ) হযরত মূসা (আ) থেকে তিন অথবা চার বছরের বয়োজ্যেষ্ঠ ছিলেন এবং তিন বছর পূর্বেই ইন্তিকাল করেন। মূসা (আ) যখন এই দোয়া করেন তখন তিনি মিসরে অবস্থান করছিলেন। আল্লাহ্ তা'আলা মূসা (আ)-এর দোয়ার ফলে তাঁকেও পয়গম্বর করে দেন। ফেরেশতার মাধ্যমে তিনি মিসরেই এ সংবাদ প্রাপ্ত হন। মূসা (আ)-কে যখন মিসরে ফিরাউনের দাওয়াত দেয়ার জন্য প্রেরণ করা হয়, তখন হারূন

(আ)-কে মিসরের বাইরে এসে তাঁকে অভ্যর্থনা করার জন্য আদেশ দেওয়া হয়। তিনি তাই করেন। —(কুরতুবী)

وَأَشْرِكْهُ فِي أَمْرِي হযরত মূসা (আ) হারূন (আ)-কে নিজের উজির করতে চেয়েছিলেন। ইচ্ছা করলে তিনি নিজেই তা করতে পারতেন। এ অধিকার তাঁর ছিল। কিন্তু বরকতের জন্য আল্লাহ্র পক্ষ থেকে মনোনীত করার দোয়া করেছেন। সাথে সাথে তিনি তাঁকে নবুয়ত ও রিসালতে শরীক করতেও চাইলেন। কোন নবী ও রাসূলের এরূপ অধিকার নেই। তাই এর জন্য পৃথক দোয়া করেছেন যে, তাঁকে আমার রিসালতে অংশীদার করে দিন। পরিশেষে বলেছেন ঃ

**সৎকর্মপরায়ণ সঙ্গী যিক্র ও ইবাদতেও সাহায্যকারী হয় ঃ** كَيْ نُسَبِّحَكَ كَثِيرًا وَنَذْكُرَكَ كَثِيرًا অর্থাৎ হযরত হারূনকে উজির ও নবুয়তে অংশীদার করলে এই উপকার হবে যে, আমরা বেশি পরিমাণে আপনার যিক্র ও পবিত্রতা করতে পারব। এখানে প্রশ্ন হতে পারে যে, তসবীহ্ ও যিকর মানুষ একাও যত ইচ্ছা করতে পারে। এতে কোন সঙ্গীর কাজের কি প্রয়োজন আছে? কিন্তু চিন্তা করলে জানা যায় যে, তসবীহ্ ও যিকরের উপযুক্ত পরিবেশ এবং আল্লাহ্ভক্ত সঙ্গীদের অনেক প্রভাব রয়েছে। যার সঙ্গী-সহচর আল্লাহ্ভক্ত নয়, সে ততটুকু ইবাদত করতে পারে না, যতটুকু আল্লাহ্ভক্তদের পরিবেশে একজন করতে পারে। এ থেকে বোঝা যায় যে, যে ব্যক্তি আল্লাহ্র যিকরে মশগুল থাকতে চায়, তার উপযুক্ত পরিবেশও তালাশ করা উচিত।

এ পর্যন্ত পাঁচটি দোয়া সমাপ্ত হলো। পরিশেষে আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে এসব দোয়া কবূল হওয়ার সুসংবাদ দান করা হয়েছে। قَالَ قَدْ أُوتِيتَ سُؤْلَكَ يَا مُوسَىٰ অর্থাৎ হে মূসা, তুমি যা যা চেয়েছ, সবই তোমাকে প্রদান করা হলো।

وَلَقَدْ مَنَنَّا عَلَيْكَ مَرَّةً أُخْرَىٰ ﴿٣٧﴾ إِذْ أَوْحَيْنَا إِلَىٰ أُمِّكَ مَا يُوحَىٰ ﴿٣٨﴾
أَنِ اقْذِفِيهِ فِي التَّابُوتِ فَاقْذِفِيهِ فِي الْيَمِّ فَلْيُلْقِهِ الْيَمُّ بِالسَّاحِلِ
يَأْخُذْهُ عَدُوٌّ لِّي وَعَدُوٌّ لَّهُ ۚ وَأَلْقَيْتُ عَلَيْكَ مَحَبَّةً مِّنِّي ۚ وَلِتُصْنَعَ عَلَىٰ
عَيْنِي ﴿٣٩﴾ إِذْ تَمْشِي أُخْتُكَ فَتَقُولُ هَلْ أَدُلُّكُمْ عَلَىٰ مَن يَكْفُلُهُ ۖ فَرَجَعْنَاكَ
إِلَىٰ أُمِّكَ كَيْ تَقَرَّ عَيْنُهَا وَلَا تَحْزَنَ ۚ وَقَتَلْتَ نَفْسًا فَنَجَّيْنَاكَ مِنَ
الْغَمِّ وَفَتَنَّاكَ فُتُونًا ۚ فَلَبِثْتَ سِنِينَ فِي أَهْلِ مَدْيَنَ ثُمَّ جِئْتَ عَلَىٰ

قَدَرٍ يّٰمُوْسٰى ﴿৪০﴾ وَاصْطَنَعْتُكَ لِنَفْسِيْ ﴿৪১﴾ اِذْهَبْ اَنْتَ وَاَخُوْكَ بِاٰيٰتِيْ وَلَا
تَنِيَا فِيْ ذِكْرِيْ ﴿৪২﴾ اِذْهَبَآ اِلٰى فِرْعَوْنَ اِنَّهٗ طَغٰى ﴿৪৩﴾ فَقُوْلَا لَهٗ قَوْلًا لَّيِّنًا
لَّعَلَّهٗ يَتَذَكَّرُ اَوْ يَخْشٰى ﴿৪৪﴾

(৩৭) আমি তোমার প্রতি আরও একবার অনুগ্রহ করেছিলাম। (৩৮) যখন আমি তোমার মাতাঁকে নির্দেশ দিয়েছিলাম যা অতঃপর বর্ণিত হচ্ছে (৩৯) যে, তুমি তাঁকে (মূসাকে) সিন্দুকে রাখ, অতঃপর তা দরিয়ায় ভাসিয়ে দাও, অতঃপর দরিয়া তাঁকে তীরে ঠেলে দেবে। তাঁকে আমার শত্রু ও তাঁর শত্রু উঠিয়ে নেবে। আমি তোমার প্রতি মহব্বত সঞ্চারিত করেছিলাম আমার নিজের পক্ষ থেকে, যাতে তুমি আমার দৃষ্টির সামনে প্রতিপালিত হও। (৪০) যখন তোমার ভগিনী এসে বলল ঃ আমি কি তোমাদেরকে বলে দেব কে তাঁকে লালন-পালন করবে। অতঃপর আমি তোমাকে তোমার মাতাঁর কাছে ফিরিয়ে দিলাম, যাতে তাঁর চক্ষু শীতল হয় এবং দুঃখ না পায়। তুমি এক ব্যক্তিকে হত্যা করেছিলে, অতঃপর আমি তোমাকে এই দুশ্চিন্তা থেকে মুক্তি দেই ; আমি তোমাকে অনেক পরীক্ষা করেছি। অতঃপর তুমি কয়েক বছর মাদইয়ানবাসীদের মধ্যে অবস্থান করেছিলে ; হে মূসা! অতঃপর তুমি নির্ধারিত সময়ে এসেছ। (৪১) এবং আমি তোমাকে আমার নিজের জন্যে তৈরি করে নিয়েছি। (৪২) তুমি ও তোমার ভাই আমার নিদর্শনাবলীসহ যাও এবং আমার স্মরণে শৈথিল্য করো না। (৪৩) তোমরা উভয়ে ফিরাউনের কাছে যাও, সে খুব উদ্ধত হয়ে গেছে। (৪৪) অতঃপর তোমরা তাঁকে নম্র কথা বল, হয়তো সে চিন্তাভাবনা করবে অথবা ভীত হবে।

**তফসীরের সার-সংক্ষেপ**

আমি তো আরও একবার (অনুরোধ ছাড়াই) তোমার প্রতি অনুগ্রহ করেছিলাম, যখন আমি তোমার মাতাকে সেই ইলহাম করেছিলাম, যা (গুরুত্বপূর্ণ হওয়ার কারণে) ইলহাম দ্বারা বলার (যোগ্য) ছিল। (তা) এই যে, মূসাকে (জল্লাদদের হাত থেকে বাঁচানোর জন্যে) সিন্দুকে রাখ, অতঃপর তাকে (সিন্দুকসহ) দরিয়ায় (যার একটি শাখা ফিরাউনের রাজপ্রাসাদ পর্যন্ত গিয়েছিল) ভাসিয়ে দাও। এরপর দরিয়া তাকে (সিন্দুকসহ) তীরে নিয়ে আসবে। (অবশেষে) তাকে এমন এক ব্যক্তি ধরবে, যে (কাফির হওয়ার কারণে) আমার শত্রু এবং তারও শত্রু (হয় তো উপস্থিত কালেই ; কারণ সে সব পুত্র সন্তানকে হত্যা করত অথবা ভবিষ্যতে তার বিশেষ শত্রু হবে।) এবং (যখন সিন্দুক ধরা হলো এবং তোমাকে তা থেকে বের করা হলো, তখন) আমি তোমার (মুখমণ্ডলের) উপর নিজের পক্ষ থেকে মায়ামমতার চিহ্ন ফুটিয়ে তুললাম (যাতে তোমাকে যে-ই দেখে, সে-ই আদর করে) এবং যাতে তুমি আমার (বিশেষ) তত্ত্বাবধানে লালিত-পালিত হও। (এটা তখনকার কথা,)

যখন তোমার ভগিনী (তোমার খোঁজে ফিরাউনের গৃহে) হেঁটে আসল, অতঃপর (তোমাকে দেখে অপরিচিতা হয়ে) বলল ঃ (যখন তুমি কোন ধাত্রীর দুধ পান করছিলে না) আমি কি তোমাদেরকে এমন ব্যক্তির কথা বলে দেব, যে তাকে (উত্তমরূপে) লালন-পালন করবে? ( সেমতে তারা যেহেতু এমন ব্যক্তি তালাশ করছিল তাই তার কথা মঞ্জুর করল। এবং তোমার ভগিনী তোমার মাতাকে ডেকে আনল।) অতঃপর (এই কৌশলে) আমি তোমাকে তোমার মাতার কাছে আবার পৌঁছিয়ে দিলাম, যাতে তার চক্ষু জুড়ায় এবং তার কোন দুঃখ না থাকে (যেমন বিচ্ছেদের কারণে সে কিছুকাল দুঃখিতা ছিল।) এবং বড় হওয়ার পর আরও একটি অনুগ্রহ করেছি যে,) তুমি ভুলক্রমে এক (কিবতী) ব্যক্তিকে হত্যা করেছিলে (সূরা কাসাসে এই কাহিনী বর্ণিত হয়েছে। হত্যার পর তুমি চিন্তিত হয়েছিলে—শাস্তির ভয়েও এবং প্রতিশোধের ভয়েও) অতঃপর আমি তোমাকে এই চিন্তা থেকে মুক্তি দেই (ক্ষমা প্রার্থনার তওফীক দিয়ে শাস্তির ভয় থেকে এবং মিসর থেকে মাদইয়ানে পৌঁছিয়ে প্রতিশোধের ভয় থেকে মুক্তি দেই) এবং (মাদইয়ান পৌঁছা পর্যন্ত) আমি তোমাকে অনেক পরীক্ষায় ফেলেছি (এবং সেগুলোতে উত্তীর্ণ করেছি। সূরা কাসাসে এর বিস্তারিত বিবরণ আছে। পরীক্ষায় উত্তীর্ণ করা যেমন অনুগ্রহ, তেমনি পরীক্ষায় ফেলাও অনুগ্রহ ; কারণ, এটা উত্তম চরিত্র ও উৎকৃষ্ট নৈপুণ্য লাভের কারণ। সুতরাং তা স্বতন্ত্র অনুগ্রহ)।

অতঃপর তুমি (মাদইয়ান পৌঁছলে এবং) কয়েক বছর মাদইয়ানবাসীদের মধ্যে অবস্থান করলে। হে মূসা, অতঃপর বিশেষ এক সময়ে) যা আমার জ্ঞানে তোমার নবুয়ত ও প্রত্যক্ষ কথাবার্তার জন্যে অবধারিত ছিল, এখানে (এসেছ এবং এখানে আসার পর) আমি তোমাকে নিজের (নবী করার) জন্য মনোনীত করেছি। (অতএব এখন) তুমি ও তোমার ভাই উভয়েই আমার নিদর্শনাবলী (অর্থাৎ দু'টি মূল মু'জিযা—লাঠি ও শ্বেতশুভ্র হাত, প্রত্যেকটিতে অলৌকিকতার বহু প্রকাশ রয়েছে—) নিয়ে ( যে স্থানের জন্য আদেশ হয়ে সেখানে) যাও এবং আমার স্মরণে (নির্জনে অথবা প্রচার ক্ষেত্রে) শৈথিল্য করো না। (এখানে যাওয়ার স্থান বলা হচ্ছে যে) উভয়েই ফিরাউনের কাছে যাও। সে খুব উদ্ধত হয়েছে। অতঃপর (তার কাছে গিয়ে) নম্র কথা বল। হয়ত সে (সাগ্রহে) উপদেশ গ্রহণ করবে অথবা (আল্লাহর শাস্তিকে) ভয় করবে (এবং এ কারণে মেনে নেবে)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَلَقَدْ مَنَنَّا عَلَيْكَ مَرَّةً أُخْرَىٰ, হযরত মূসা (আ)-কে এ সময় বাক্যালাপের গৌরবে ভূষিত করা হয়েছে, নবুয়ত ও রিসালত দান করা হয়েছে এবং বিশেষ বিশেষ মু'জিযা প্রদান করা হয়েছে। এর সাথে সাথে আল্লাহ্ তা'আলা আলোচ্য আয়াতে তাঁকে সেসব নিয়ামতও স্মরণ করিয়ে দিচ্ছেন, যেগুলো জন্মের প্রারম্ভ থেকে এ যাবৎ প্রতিযুগে তাঁর জন্যে ব্যয়িত হয়েছে। উপর্যুপরি পরীক্ষা এবং প্রাণনাশের আশংকার মধ্যে আল্লাহ্ তা'আলা বিস্ময়কর পন্থায় তাঁর জীবন রক্ষা করেছেন। পরবর্তী আয়াতসমূহে যেসব নিয়ামত উল্লিখিত হয়েছে, বাস্তব ঘটনার দিক দিয়ে সেগুলো পূর্ববর্তী। এগুলোকে এখানে أُخْرَىٰ শব্দের

মাধ্যমে ব্যক্ত করার অর্থ এরূপ নয় যে, এই নিয়ামতগুলো পরবর্তীকালের। বরং أُخْرَى শব্দটি কোন সময় শুধু 'অন্য' অর্থ বোঝায়। এতে অগ্রপশ্চাতের কোন অর্থ থাকে না। এখানেও শব্দটি এ অর্থেই ব্যবহৃত হয়েছে। (রূহুল-মা'আনী) মূসা (আ)-এর এই আদ্যোপান্ত কাহিনী হাদীসের বরাত দিয়ে সম্মুখে বর্ণিত হবে।

اِذْ اَوْحَيْنَا اِلٰى اُمِّكَ مَا يُوْحٰى অর্থাৎ যখন আমি তোমার মাতার কাছে এমন ব্যাপারে ওহী করলাম, যা ওহীর মাধ্যমেই জানানো যেতে পারত। তা এই যে, ফিরাউন তার সিপাহীদেরকে ইসরাঈলী নবজাত শিশুদেরকে হত্যা করার আদেশ দিয়ে রেখেছিল। তাই সিপাহীদের কবল থেকে রক্ষা করার জন্যে তাঁর মাতাকে ওহীর মাধ্যমে বলা হলো যে, তাকে একটি সিন্দুকে রেখে দরিয়ায় ভাসিয়ে দাও এবং তার ধ্বংসের আশংকা করো না। আমি তাকে হিফাযতে রাখব এবং শেষে তোমার কাছেই ফিরিয়ে দেব। বলা বাহুল্য, এসব কথা বিবেকগ্রাহ্য নয়। আল্লাহ্ তা'আলার ওয়াদা এবং তাঁর হিফাযতের অবিশ্বাস্য ব্যবস্থা একমাত্র তাঁর পক্ষ থেকে বিবৃতির মাধ্যমেই জানা যেতে পারে।

**নবী রাসূল নয়—এমন ব্যক্তির কাছে ওহী আসতে পারে কি ?** وحى শব্দের আভিধানিক অর্থ এমন গোপন কথা, যা শুধু যাকে বলা হয় সেই জানে—অন্য কেউ জানে না। এই আভিধানিক অর্থের দিক দিয়ে ওহী কারও বিশেষ গুণ নয়—নবী, রাসূল, সাধারণ সৃষ্ট জীব বরং জন্তু-জানোয়ার পর্যন্ত এতে শামিল হতে পারে।

(اَوْحٰى رَبُّكَ اِلَى النَّحْلِ) আয়াতে মৌমাছিকে ওহীর মাধ্যমে শিক্ষাদানের কথা এই অর্থের দিক দিয়েই বলা হয়েছে। আলোচ্য اَوْحَيْنَا اِلٰى اُمِّكَ আয়াতেও আভিধানিক অর্থে 'ওহী' শব্দ ব্যবহার করা হয়েছে। কাজেই এতে মূসা-জননীর নবী অথবা রাসূল হওয়া জরুরী হয় না। যেমন, মারইয়ামের কাছেও এভাবে আল্লাহ্‌র বাণী পৌঁছেছিল, অথচ বিশিষ্ট আলিমদের সর্বসম্মতিক্রমে তিনি নবী অথবা রাসূল ছিলেন না। এ ধরনের আভিধানিক ওহী সাধারণত ইলহামের আকারে হয় ; অর্থাৎ আল্লাহ্ তা'আলা কারও অন্তরে কোন বিষয়বস্তু জাগ্রত করে দেন এবং তাকে নিশ্চিত করে দেন যে, এটা আল্লাহ্‌র পক্ষ থেকেই। ওলী-আল্লাহ্‌গণ সাধারণত এ ধরনের ইলহাম লাভ করেছেন। বরং আবূ হাইয়্যান ও অন্য কিছু সংখ্যক আলিম বলেছেন যে, এ জাতীয় ওহী মাঝে মাঝে ফেরেশতার মাধ্যমেও হতে পারে। উদাহরণত হযরত মারইয়ামের ঘটনায় স্পষ্টত বলা হয়েছে যে, ফেরেশতা জিবরাঈল মানুষের আকৃতি ধারণ করে তাকে শিক্ষা দিয়েছেন। কিন্তু এই ওহী শুধু সংশ্লিষ্ট ব্যক্তির সত্তার সাথেই সম্পর্কযুক্ত থাকে। জনসংস্কার এবং তবলীগ ও দাওয়াতের সাথে এর কোন সম্পর্ক নেই। এর বিপরীতে নবুয়তের ওহীর উদ্দেশ্যই জনসংস্কারের জন্য কাউকে নিয়োগ করা এবং প্রচার ও দাওয়াতের জন্য আদিষ্ট করা। এরূপ ব্যক্তির অপরিহার্য দায়িত্ব হচ্ছে নিজের ওহীর প্রতি নিজেও বিশ্বাস স্থাপন করা এবং অপরকেও তার নবুয়ত ও ওহী মানতে বাধ্য করা ; যারা না মানে, তাদেরকে কাফির আখ্যা দেয়া।

ইলহামী ওহী তথা আভিধানিক ওহী এবং নবুয়তের ওহী তথা পারিভাষিক ওহীর মধ্যে পার্থক্য তাই। আভিধানিক ওহী সর্বকালেই জারি আছে এবং থাকবে। কিন্তু নবুয়ত ও নবুয়তের ওহী শেষনবী মুহাম্মদ (সা) পর্যন্ত এসে শেষ হয়ে গেছে। কোন কোন বুযুর্গের উক্তিতে একেই 'ওহী-তশরীয়ী' ও 'গায়র-তশরীয়ী'র শিরোনামে ব্যক্ত করা হয়েছে। শায়খ মুহিউদ্দীন ইবনে আরাবীর কোন কোন বাক্যের বরাত দিয়ে নবুয়তের দাবিদার কাদিয়ানী তার দাবির বৈধতার প্রমাণ হিসেবে একে উপস্থিত করেছে, যা স্বয়ং ইবনে-আরাবীর সুস্পষ্ট বর্ণনাসমূহের পরিপ্রেক্ষিতে বাতিল। এই প্রশ্নের পুরোপুরি আলোচনা ও ব্যাখ্যা আমার পুস্তক "খতমে-নবুয়তে" বিস্তারিত উল্লেখ করা হয়েছে।

**মূসা-জননীর নাম ঃ** রূহুল-মা'আনীতে আছে যে, তাঁর প্রসিদ্ধ নাম 'ইউহানিব'। 'ইতকান' গ্রন্থে তাঁর নাম "লাহইয়ানা বিনতে ইয়াসমাদ ইবনে লাভী" লিখিত রয়েছে। কেউ তাঁর নাম 'বারেখা' এবং কেউ কেউ 'বাযখত' বলেছেন। যারা তাবিজ ইত্যাদি করে, তাদের কেউ কেউ তাঁর নামের আশ্চর্যজনক বৈশিষ্ট্য বর্ণনা করে। রূহুল-মা'আনীর গ্রন্থকার বলেন ঃ আমরা এর কোন ভিত্তি খুঁজে পাইনি। খুব সম্ভব এগুলো বাজে কথা।

فَلْيُلْقِهِ الْيَمُّ بِالسَّاحِلِ এখানে يم শব্দের অর্থ দরিয়া এবং বাহ্যত নীলনদ বোঝানো হয়েছে। আয়াতে এক আদেশ মূসা (আ)-এর মাতাকে দেয়া হয়েছে যে, এই শিশুকে সিন্দুকে পুরে দরিয়ায় ভাসিয়ে দাও। দ্বিতীয় আদেশ নির্দেশসূচকভাবে দরিয়াকে দেয়া হয়েছে যে, সে যেন এই সিন্দুককে তীরে নিক্ষেপ করে দেয়। দরিয়া বাহ্যত চেতনাহীন ও বোধশক্তিহীন। একে আদেশ দেয়ার মর্ম বুঝে আসে না। তাই কেউ কেউ বলেন যে, এখানে নির্দেশসূচক পদ বলা হলেও আদেশ বোঝানো হয়নি ; বরং খবর দেয়া হয়েছে যে, দরিয়া একে তীরে নিক্ষেপ করবে। কিন্তু সূক্ষ্মদর্শী আলিমদের মতে এখানে আদেশই বোঝানো হয়েছে এবং দরিয়াকে আদেশ প্রদান করা হয়েছে। কেননা, তাদের মতে জগতের কোন সৃষ্টবস্তু বৃক্ষ ও প্রস্তর পর্যন্ত চেতনাহীন ও বোধশক্তিহীন নয় ; বরং সবার মধ্যেই বোধশক্তি ও উপলব্ধি বিদ্যমান। এই বোধশক্তি ও উপলব্ধির কারণেই কোরআনের বর্ণনা অনুযায়ী সব বস্তু আল্লাহ্‌র তসবীহ পাঠে মশগুল আছে। তবে এতটুকু পার্থক্য অবশ্যই আছে যে, মানব, জিন ও ফেরেশতা ছাড়া কোন সৃষ্ট বস্তুর মধ্যে এই পরিমাণ বোধশক্তি ও চেতনা নেই, যে পরিমাণ থাকলে হারাম ও হালালের বিধিবিধান আরোপিত হতে পারে। সাধক রূমী চমৎকার বলেছেন ঃ

خاک و باد و آب و آتش بنده اند
بامن وتومرده باحق زنده اند

(মৃত্তিকা বাতাস পানি ও অগ্নি আল্লাহ্‌র বান্দা। আমার ও তোমার কাছে তারা মৃত ; কিন্তু আল্লাহ্‌র কাছে জীবিত।)

يَأْخُذْهُ عَدُوٌّ لِّي وَعَدُوٌّ لَّهُ অর্থাৎ এই সিন্দুক ও তন্মধ্যস্থিত শিশুকে সমুদ্রের তীর থেকে এমন ব্যক্তি কুড়িয়ে নেবে, যে আমার ও মূসার উভয়ের শত্রু ; অর্থাৎ ফিরাউন। ফিরাউন যে আল্লাহ্‌র দুশমন, তা তার কুফরের কারণে সুস্পষ্ট। কিন্তু মূসা (আ)-এর দুশমন হওয়ার

ব্যাপারটি প্রণিধানযোগ্য। কারণ, তখন ফিরাউন মূসা (আ)-এর দুশমন ছিল না ; বরং তাঁর লালন-পালনে বিরাট অঙ্কের অর্থ ব্যয় করছিল। এতদসত্ত্বেও তাকে মূসা (আ)-এর শত্রু বলা হয় শেষ পরিণামের দিক দিয়ে, অর্থাৎ অবশেষে ফিরাউনের শত্রুতে পরিণত হওয়ার বিষয়টি আল্লাহ্র জ্ঞানে ছিল। একথা বলাও অযৌক্তিক হবে না যে, ফিরাউন ব্যক্তিগত পর্যায়ে তখনও মূসা (আ)-এর শত্রু ছিল। সে স্ত্রী আছিয়ার মন রক্ষার্থেই শিশু মূসার লালন-পালনের দায়িত্ব গ্রহণ করেছিল। তাই পরে যখন তার মনে সন্দেহ দেখা দিল, তখনই তাকে হত্যার আদেশ জারি করে দিল, যা আসিয়ার প্রত্যুৎপন্নমতিত্বের ফলে বানচাল হয়ে যায়।—(রূহুল মা'আনী, মাযহারী)

وَاَلْقَيْتُ عَلَيْكَ مَحَبَّةً مِّنِّيْ এখানে محبة ধাতু শব্দটি-আদরণীয় হওয়ার অর্থে ব্যবহৃত হয়েছে। আল্লাহ্ বলেন ঃ আমি নিজ কৃপা ও অনুগ্রহে তোমার অস্তিত্বের মধ্যে আদরণীয় হওয়ার গুণ নিহিত রেখেছি। ফলে যে-ই তোমাকে দেখত সে-ই আদর করতে বাধ্য হতো। হযরত ইবনে আব্বাস ও ইকরামা থেকে এরূপ তফসীরই বর্ণিত আছে।—(মাযহারী)

وَلِتُصْنَعَ عَلٰى عَيْنِيْ — صنعت শব্দ বলে এখানে উত্তম লালন-পালন বোঝান হয়েছে। আরবে صنعت فرسى বাকপদ্ধতিটি এ অর্থেই বলা হয়, অর্থাৎ আমি আমার ঘোড়ার উত্তম লালন-পালন করেছি। عَلٰى عَيْنِيْ বলে على حفظى বোঝানো হয়েছে। অর্থাৎ আল্লাহ্ তা'আলার ইচ্ছা ছিল যে, মূসা (আ)-এর উত্তম লালন-পালন সরাসরি আল্লাহ্র তত্ত্বধানে হবে। তাই মিসরের সর্ববৃহৎ ব্যক্তিত্ব ফিরাউনের গৃহে এই উদ্দেশ্য এমনভাবে সাধন করা হয়েছে যে, সে জানত না নিজের হাতে নিজেরই দুশমনকে লালন-পালন করছে।—(মাযহারী)

اِذْ تَمْشِىْٓ اُخْتُكَ। মূসা (আ)-এর ভগিনী সিন্দুকের পশ্চাদ্ধাবন করেছিল। এর পরবর্তী ঘটনা সংক্ষেপে বর্ণনা করে আয়াতের শেষে বলা হয়েছে وَفَتَنّٰكَ فُتُوْنًا অর্থাৎ আমি বারবার তোমাকে পরীক্ষা করেছি—(ইবনে আব্বাস)। অথবা তোমাকে বারবার পরীক্ষায় ফেলেছি—(যাহ্হাক)। এই সংক্ষিপ্ত বর্ণনার বিস্তারিত বিবরণ নাসায়ীর একটি দীর্ঘ হাদীসে হযরত ইবনে আব্বাসের রেওয়ায়েতে উদ্ধৃত হয়েছে। তা এই ঃ

**মূসা (আ)-এর বিস্তারিত কাহিনী ঃ** নাসায়ীর তফসীর অধ্যায় 'হাদীসুল ফুতুন' নামে ইবনে-আব্বাসের রেওয়ায়েতে যে দীর্ঘ হাদীস বর্ণিত হয়েছে, ইবনে কাসীরেও তা পুরোপুরি উদ্ধৃত করার পর বলা হয়েছে, হযরত ইবনে আব্বাস এই রেওয়ায়েতটিকে মরফূ' অর্থাৎ বিরতিহীন বর্ণনার মাধ্যমে প্রাপ্ত রাসূলুল্লাহ্ (সা)-এর বর্ণনা আখ্যা দিয়েছেন। ইবনে কাসীর নিজেও তা সমর্থন করেছেন ঃ وصدق ذلك عندى অর্থাৎ এ হাদীসটির মরফূ' হওয়া আমার মতে ঠিক। অতঃপর তিনি একটি প্রমাণও উল্লেখ করেছেন। কিন্তু এরপর একথাও লিখেছেন যে, ইবনে-জারীর এবং ইবনে আ'বী হাতেমও তাঁদের তফসীর গ্রন্থে এই রেওয়ায়েতটি বর্ণনা করেছেন ; কিন্তু একে মওকুফ অর্থাৎ ইবনে-আব্বাসের নিজের বর্ণনা বলেছেন। মরফূ' হাদীসের বাক্য এতে কুত্রাপি ব্যবহৃত হয়েছে। মনে হয়, ইবনে আব্বাস এই রেওয়ায়েতটি কা'বে-আহবারের কাছ থেকে লাভ করেছেন ঃ যেমন অনেক জায়গায় এরূপ হয়েছে। কিন্তু হাদীসের সমালোচক ইবনে-কাসীর এবং হাদীসের ইমাম নাসায়ী

একে 'মরফূ' স্বীকার করেন। যারা মরফূ' স্বীকার করেন না, তারাও এর বিষয়বস্তু অস্বীকার করেন না। অধিকাংশ বিষয়বস্তু স্বয়ং কোরআনের আয়াতে বিধৃত হয়েছে। তাই আগাগোড়া হাদীসের অনুবাদ লেখা হচ্ছে। এতে মূসা (আ)-এর বিস্তারিত ঘটনার সাথে সাথে অনেক শিক্ষণীয় ও করণীয় বিষয়বস্তুও জানা যাবে।

**হাদীসুল ফুতুন ঃ** ইমাম নাসায়ীর সনদে কাসেম ইবনে আবূ আইয়ূবের বর্ণনা ঃ আমাকে সাঈদ ইবনে জুবায়র জানিয়েছেন, আমি হযরত ইবনে আব্বাসের কাছে মূসা (আ) সম্পর্কে কোরআনের وَفَتَنَّاكَ فُتُونًا আয়াতের তফসীর জিজ্ঞেস করলাম যে, এখানে فتون বলে কি বোঝানো হয়েছে? ইবনে আব্বাস বললেন ঃ এই ঘটনা অতিদীর্ঘ। প্রত্যুষে আমার কাছে এস--বলে দেব। পরদিন খুব ভোরেই আমি তাঁর কাছে হাজির হলাম, যাতে গতকালের ওয়াদা পুরা করিয়ে নেই। হযরত ইবনে আব্বাস বললেন ঃ শোন, একদিন ফিরাউন ও তার পারিষদবর্গ আলোচনা প্রসঙ্গে বলাবলি করল ঃ আল্লাহ্ তা'আলা হযরত ইব্রাহীমের কাছে ওয়াদা করেছেন যে, তাঁর বংশধরদের মধ্যে পয়গম্বর ও বাদশাহ্ পয়দা করবেন। একথা শুনে উপস্থিত লোকদের মধ্যে কেউ কেউ বলল, হ্যাঁ, বনী ইসরাইল অপেক্ষা করছে যে, তাদের মধ্যে কোন নবী ও রাসূল জন্মগ্রহণ করবেন। এ বিষয়ে তারা বিন্দুমাত্রও দ্বিধাগ্রস্ত নয়। পূর্বে তাদের ধারণা ছিল যে, সে নবী হলেন ইউসুফ ইবনে ইয়াকুব (আ)। তাঁর ইন্তেকালের পর তারা বলতে শুরু করেছে যে, ইউসুফ (আ) ওয়াদাকৃত পয়গম্বর নন। (অন্য কোন নবী ও রাসূলের মাধ্যমে এই ওয়াদা পূর্ণ হবে।) ফিরাউন এ কথা শুনে চিন্তান্বিত হয়ে পড়ল যে, বনী ইসরাইল তো এখন তার গোলাম। যদি তাদের মধ্যে কোন নবী ও রাসূল পয়দা হয়, তবে বনী ইসরাইলকে অবশ্যই মুক্ত করবে। তাই সে সভাসদদেরকে জিজ্ঞেস করল ঃ এই সম্ভাব্য বিপদ থেকে বাঁচার উপায় কি? সভাসদরা পরস্পর পরামর্শ করতে লাগল। অবশেষে সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত গৃহীত হলো যে, ইসরাইল বংশে কোন ছেলে-সন্তান জন্মগ্রহণ করলে তাকে হত্যা করতে হবে। সেমতে এ কাজে বিশেষ বাহিনী নিযুক্ত করা হলো। তাদের প্রত্যেকের হাতে ছুরি থাকত। তারা বনী ইসরাইলের ঘরে ঘরে তল্লাশী চালিয়ে ছেলে সন্তান দৃষ্টিগোচর হলেই তাকে হত্যা করে ফেলত।

বেশ কিছুকাল পর্যন্ত এই কর্মপদ্ধতি অব্যাহত থাকার পর তাদের চৈতন্যোদয় হলো। তারা দেখল যে, দেশের যাবতীয় মেহনত-মজুরি ও শ্রমসাপেক্ষ কাজকর্ম তো বনী-ইসরাইলই আন্জাম দেয়। এভাবে হত্যাযজ্ঞ অব্যাহত থাকলে তাদের বৃদ্ধদের মৃত্যুর পর ভবিষ্যতে বনী-ইসরাইলের মধ্যে কোন পুরুষও অবশিষ্ট থাকবে না, যে দেশের কাজকর্ম আনজাম দেবে। ফলে পরিশ্রমসাপেক্ষ কাজকর্ম আমাদেরই সম্পন্ন করতে হবে। তাই পুনঃসিদ্ধান্ত গ্রহণ করা হলো যে, প্রথম বছর যেসব ছেলে-সন্তান জন্মগ্রহণ করবে, তাদেরকে ছেড়ে দেয়া হবে এবং দ্বিতীয় বছর যারা জন্মগ্রহণ করবে, তাদেরকে হত্যা করা হবে। ছেড়ে দেয়া ও হত্যা করার ধারা এই নিয়মেই চলবে। এভাবে বনী ইসরাইলের মধ্যে কিছুসংখ্যক যুবকও থাকবে, যারা বৃদ্ধদের স্থলাভিষিক্ত হবে এবং তাদের সংখ্যা এত বেশিও হবে না,

যা ফিরাউনী রাষ্ট্রের জন্য বিপজ্জনক হতে পারে। সেমতে এ আইনই রাজ্যময় জারি করে দেয়া হলো। এ দিকে আল্লাহ্‌র কুদরত এভাবে প্রকাশ পেল যে, মূসা-জননীর গর্ভে এক সন্তান তখনই জন্মগ্রহণ করল যখন সন্তানদেরকে জীবিত ছেড়ে দেয়ার বছর ছিল। এ সন্তান ছিল হযরত হারূন (আ)। ফিরাউনী আইনের দৃষ্টিতে তাঁর কোন বিপদাশঙ্কা ছিল না। এর পরবর্তী পুত্রসন্তান হত্যার বছরে হযরত মূসা (আ)-এর মাতার গর্ভসঞ্চার হলে তিনি দুঃখ বিষাদে মুহ্যমান হয়ে পড়লেন। কারণ, এই সন্তান জন্মগ্রহণ করলেই তাকে হত্যা করতে হবে। হযরত ইবনে-আব্বাস এ পর্যন্ত কাহিনী বর্ণনা করে বলেন ঃ হে ইবনে-জুবায়র, فـتـون অর্থাৎ পরীক্ষার এ হচ্ছে প্রথম পর্ব। মূসা (আ) তখনও দুনিয়াতে জন্মগ্রহণ করেননি, এমতাবস্থায় তাঁর হত্যার পরিকল্পনা প্রস্তুত ছিল। তখন আল্লাহ্ তা'আলা মূসা-জননীকে ইলহামী ইশারার মাধ্যমে এরূপ সান্ত্বনা দিলেন ঃ

لَا تَخَافِىْ وَلَا تَحْزَنِىْ اِنَّا رَادُّوْهُ اِلَيْكِ وَجَاعِلُوْهُ مِنَ الْمُرْسَلِيْنَ অর্থাৎ তুমি ভয় ও দুঃখ করো না। আমি তার হিফাযত করব এবং কিছুদিন বিচ্ছিন্ন থাকার পর আমি তাকে তোমার কোলে ফিরিয়ে দেব। অতঃপর তাকে আমার রাসূলগণের অন্তর্ভুক্ত করে নেব। যখন মূসা (আ) জন্মগ্রহণ করলেন, তখন আল্লাহ্ তা'আলা তাঁর মাতাকে আদেশ দিলেন, বাচ্চাকে একটি সিন্দুকে রেখে নীল দরিয়ায় ভাসিয়ে দাও। মূসা-জননী এ আদেশ পালন করলেন। তিনি যখন সিন্দুকটি দরিয়ায় ভাসিয়ে দিলেন, তখন শয়তান তাঁর মনে এরূপ কুমন্ত্রণা নিক্ষেপ করল যে, তুমি এ কি করলে? যদি বাচ্চা তোমার কাছে থেকে নিহতও হতো, তবে তুমি নিজ হাতে তার কাফন-দাফন করে কিছুটা সান্ত্বনা পেতে। এখন তো তাকে সামুদ্রিক জন্তুরা খেয়ে ফেলবে। মূসা-জননী এই দুঃখ ও বিষাদে মুহ্যমান ছিলেন, এমন সময় দরিয়ার ঢেউ সিন্দুকটিকে একটি প্রস্তর খণ্ডের উপর নিক্ষেপ করল। সেখানে ফিরাউনের বাঁদী-দাসীরা গোসল করতে যেত। তারা সিন্দুকটি দেখে তা কুড়িয়ে আনল এবং খোলার ইচ্ছা করল। তখন তাদের একজন বললঃ যদি এতে টাকাকড়ি থাকে এবং আমরা খুলে ফেলি, তবে ফিরাউন-পত্নী সন্দেহ করবে যে, আমরা কিছু টাকাকড়ি সরিয়ে ফেলেছি। এরপর আমরা যাই বলি না কেন, সে বিশ্বাস করবে না। তাই সবাই একমত হলো যে, সিন্দুকটি যেমন আছে, তেমনিই ফিরাউন-পত্নীর সামনে পেশ করা হবে।

ফিরাউন-পত্নী সিন্দুক খুলেই তাতে একটি নবজাত শিশুকে দেখতে পেলেন। দেখা মাত্রই শিশুর প্রতি তাঁর মনে গভীর মায়ামমতা মাথা চাড়া দিয়ে উঠল, যা ইতিপূর্বে কোন শিশুর প্রতি হয়নি। এটা প্রকৃতপক্ষে আল্লাহ্‌র وَاَلْقَيْتُ عَلَيْكَ مَحَبَّةً مِّنِّىْ উক্তিরই বহিঃপ্রকাশ ছিল। অপরদিকে মূসা-জননী শয়তানের কুমন্ত্রণার ফলে আল্লাহ্ তা'আলার উপরোক্ত ওয়াদা ভুলে গেলেন এবং কোরআনের ভাষায় তাঁর অবস্থা দাঁড়াল فَاَصْبَحَ فُؤَادُ اُمِّ مُوْسٰى فَارِغًا অর্থাৎ মূসা-জননীর অন্তর যাবতীয় আনন্দ ও কল্পনা থেকে শূন্য হয়ে গেল। পুত্রের চিন্তা ছাড়া তাঁর অন্তরে আর কোন কিছুই ছিল না। এদিকে পুত্রসন্তানের হত্যাকার্যে আদিষ্ট সিপাহীরা যখন জানতে পারল যে, ফিরাউনের গৃহে একটি ছেলে-সন্তান আগমন করেছে,

তখন তারা ছুরি নিয়ে ফিরাউন পত্নীর কাছে উপস্থিত হলো এবং দাবি করল যে, ছেলেটিকে আমাদের হাতে সোপর্দ করুন। আমরা তাকে হত্যা করব।

এ পর্যন্ত পৌঁছে হযরত ইবনে-আব্বাস ইবনে জুবায়রকে আবার বললেন ঃ হে ইবনে জুবায়র, এটা হযরত মূসা (আ)-এর পরীক্ষার দ্বিতীয় পর্ব।

ফিরাউন-পত্নী সিপাহীদেরকে বললেন ঃ একটু থাম। একটিমাত্র ছেলের কারণে তো বনী ইসরাইলের শক্তি বেড়ে যাবে না। আমি ফিরাউনের কাছে যাচ্ছি। দেখি, তিনি ছেলেটির প্রাণভিক্ষা দেন কিনা! ফিরাউন তাকে ক্ষমা করলে উত্তম, নতুবা তোমাদের কাজে আমি বাধা দেব না ; ছেলেটিকে তোমাদের হাতেই তুলে দেব। একথা বলে তিনি ফিরাউনের কাছে গেলেন এবং বললেন ঃ এই শিশুটি আমার ও তোমার চোখের মণি। ফিরাউন বলল ঃ হ্যাঁ, তোমার চোখের মণি হওয়া তো বোঝাই যায় ; কিন্তু আমি এরূপ মণির প্রয়োজন অনুভব করি না।

অতঃপর ইবনে-আব্বাস বললেন ঃ রাসূলুল্লাহ (সা) বলেছেন, আল্লাহ্র কসম, যদি ফিরাউন তখন নিজের চোখের মণি হওয়া স্বীকার করে নিত, তবে আল্লাহ্ তা'আলা তাকেও হিদায়েত করতেন, যেমন তার পত্নী আছিয়াকে হিদায়েত করেছেন।

মোটকথা, স্ত্রীর কথায় ফিরাউন শিশুকে হত্যার কবল থেকে মুক্ত করে দিল। এখন ফিরাউন-পত্নী তাকে দুধ পান করানোর জন্য আশেপাশের মহিলাদেরকে ডাকল। সবাই এ কাজ আনজাম দেয়ার ইচ্ছা প্রকাশ করল। কিন্তু আশ্চর্যের বিষয়, শিশুটি কারও স্তন পান করল না। وَحَرَّمْنَا عَلَيْهِ الْمَرَاضِعَ مِنْ قَبْلُ এখন ফিরাউন পত্নী মহাভাবনায় পড়লেন যে, যদি শিশুটি কারও দুধ গ্রহণ না করে, তবে জীবিত থাকবে কিরূপে? তিনি শিশুটিকে বাঁদীদের হাতে দিয়ে বললেন ঃ একে বাজারে এবং জনসমাবেশে নিয়ে যাও। সম্ভবত, সে কোন মহিলার দুধ কবূল করবে।

এদিকে মূসা-জননী পাগলপারা হয়ে নিজ কন্যাকে বললেন ঃ বাইরে গিয়ে তার একটু খোঁজ নাও এবং লোকদের কাছে জিজ্ঞেস কর যে ঐ সিন্দুক ও নবজাত শিশুর কি দশা হয়েছে, সে জীবিত আছে, না সামুদ্রিক জন্তুর আহারে পরিণত হয়েছে ? মূসা (আ)-এর হিফাযত ও কয়েকদিন পর তাঁর কাছে ফিরিয়ে দেয়ার যে ওয়াদা আল্লাহ্ তা'আলা গর্ভাবস্থায় তাঁর সাথে করেছিলেন, তখন পর্যন্ত সেই ওয়াদা তাঁর স্মরণে ছিল না। হযরত মূসার ভগিনী বাইরে গিয়ে আল্লাহ্র কুদরতের এই লীলা দেখতে পেলেন যে, ফিরাউনের বাঁদীরা শিশুটিকে কোলে নিয়ে ধাত্রীর খোঁজে ঘোরাফেরা করছে। সে যখন জানতে পারল যে, শিশুটি কারও দুধ গ্রহণ করছে না এবং এজন্য বাঁদীরা খুব উদ্বিগ্ন, তখন তাদেরকে বলল ঃ আমি তোমাদেরকে এমন এক পরিবারের সন্ধান দেব যেখানে আশা করা যায় যে, সে তাদের দুধ গ্রহণ করবে এবং তারাও একে শুভেচ্ছা ও আদর-যত্ন সহকারে লালন-পালন করবে। একথা শুনে বাঁদীরা তাকে পাকড়াও করল। তাদের সন্দেহ হলো যে, বোধ হয় এই মহিলাই শিশুটির জননী অথবা কোন নিকট-আত্মীয়া। ফলে সে আত্মবিশ্বাসের সাথে বলতে পারছে যে, ঐ পরিবার তার হিতাকাঙ্ক্ষী। তখন ভগিনীও কিংকর্তব্যবিমূঢ় হয়ে পড়ল।

এখানে পৌঁছে ইবনে আব্বাস আবার ইবনে জুবায়রকে বললেন ঃ এটা ছিল পরীক্ষার তৃতীয় পর্ব।

তখন মূসা-ভগিনী নতুন কথা উদ্ভাবন করে বলল ঃ ঐ পরিবারটি শিশুর হিতাকাঙ্ক্ষী বলায় আমার উদ্দেশ্য ছিল এই যে, তারা রাজদরবারে পৌঁছতে পারবে এবং আর্থিক দিক দিয়ে অনেক লাভবান হবে—এই আশায় তারা শিশুটির আদর-যত্নে ও শুভেচ্ছায় কোন ত্রুটি করবে না। এই ব্যাখ্যা শুনে বাঁদীরা তাকে ছেড়ে দিল। সে গৃহে ফিরে মাতাকে আদ্যোপান্ত ঘটনার সংবাদ দিল। মাতা তাকে নিয়ে বাঁদীরা যেখানে সমবেত ছিল, সেখানে পৌঁছলেন। বাঁদীদের কথায় তিনি শিশুকে কোলে তুলে নিলেন। মূসা (আ) তৎক্ষণাৎ তাঁর স্তনের সাথে একাত্ম হয়ে দুধ পান করতে লাগলেন এবং পেট ভরে দুধ পান করলেন। শিশুর জন্য উপযুক্ত ধাত্রী পাওয়া গেছে এই সংবাদ শুনে ফিরাউন-পত্নী মূসা-জননীকে ডেকে পাঠালেন। তিনি যখন দেখলেন এবং বুঝলেন যে, ফিরাউন-পত্নী তাঁর তীব্র প্রয়োজন অনুভব করছে, তখন তিনি আত্মপ্রত্যয়ে বলীয়ান হয়ে গেলেন। ফিরাউন-পত্নী বললেন ঃ তুমি এখানে থেকেই শিশুকে দুধ পান করাবে। কেননা, অপরিসীম মহব্বতের কারণে তাকে আমি আমার দৃষ্টির আড়ালে রাখতে পারব না। মূসা-জননী বললেন ঃ আমি তো নিজের বাড়িঘর ছেড়ে এখানে থাকতে পারি না। কারণ আমার কোলে একটি শিশু আছে। আমি তাকে দুধ পান করাই। তাকে আমি কিরূপে ছেড়ে দিতে পারি ? হ্যাঁ, আপনি যদি সম্মত হয়ে শিশুকে আমার হাতে সমর্পণ করেন এবং আমি নিজ বাড়িতে তাঁকে দুধ পান করাতে পারি তবে অঙ্গীকার করছি যে, এই শিশুর হিফাযত ও দেখাশোনায় বিন্দুমাত্রও ত্রুটি করব না। বলা বাহুল্য, তখন মূসা-জননীর মনে আল্লাহ্ তা'আলার ওয়াদাও জেগে উঠেছিল, যাতে বলা হয়েছিল যে, কয়েকদিন বিচ্ছেদের পর আমি তাকে তোমার কাছে ফিরিয়ে দেব। তাই তিনি নিজের কথায় অটল রইলেন। অবশেষে ফিরাউন-পত্নী বাধ্য হয়ে তাঁর কথা মেনে নিলেন। মূসা-জননী সেদিনই মূসা (আ)-কে সাথে নিয়ে নিজ গৃহে ফিরে এলেন এবং আল্লাহ্ তা'আলা বিশেষ পদ্ধতিতে তাঁর লালন-পালন করলেন।

মূসা (আ) যখন একটু শক্ত-সমর্থ হয়ে গেলেন, তখন ফিরাউন-পত্নী তাঁর মাতাকে খবর পাঠাল যে, শিশুকে এনে আমাকে দেখিয়ে যাও। আমি তাকে দেখার জন্য ব্যাকুল হয়ে গেছি। ফিরাউন-পত্নী দরবারের লোকদেরকে আদেশ দিল যে, আমার আদরের শিশু আজ আমার গৃহে আসছে। তোমাদেরকে তার প্রতি যথাযথ সম্মান প্রদর্শন করতে হবে এবং তাঁকে উপযুক্ত উপঢৌকন দিতে হবে। এ ব্যাপারে তোমরা কি করছ, আমি নিজে তা তদারক করব। এই আদেশ জারির ফলে মূসা (আ) যখন মাতার সাথে গৃহ থেকে বের হলেন, তখন থেকেই তাঁর উপর হাদীয়া ও উপঢৌকনের বৃষ্টি বর্ষিত হতে লাগল। অবশেষে তিনি যখন ফিরাউন-পত্নীর কাছে পৌঁছলেন, তিনি তখন স্বয়ং নিজের পক্ষ থেকে মূল্যবান উপঢৌকন পৃথকভাবে পেশ করলেন। ফিরাউন-পত্নী তাঁকে দেখে খুবই আনন্দিত হলেন এবং সমস্ত উপঢৌকন মূসা-জননীকে দান করে দিলেন। অতঃপর ফিরাউন-

পত্নী বললেন ঃ এখন আমি ছেলেকে নিয়ে ফিরাউনের কাছে যাচ্ছি। সে-ও তাকে পুরস্কার ও উপঢৌকন দান করবে। সেমতে তাকে ফিরাউনের কাছে উপস্থিত করা হলে সে তাকে আদর করে কোলে তুলে নিল। মূসা (আ) ফিরাউনের দাঁড়ি ধরে নিচের দিকে হেচকা টান দিলে তখন সভাসদরা সুযোগ পেয়ে ফিরাউনকে বলল ঃ আল্লাহ্ তা'আলা পয়গম্বর ইব্রাহীম (আ)-এর সাথে ওয়াদা করেছিলেন যে, বনী ইসরাইলের মধ্যে একজন নবী পয়দা হবে এবং আপনার দেশ ও সম্পত্তির মালিক হবে। আপনার বিরুদ্ধে জয়ী হয়ে আপনাকে ধরাশায়ী করবে। সেই ওয়াদা কিভাবে পূর্ণ হচ্ছে আপনি লক্ষ্য করেছেন কি ?

ফিরাউন যেন সম্বিৎ ফিরে পেল। তৎক্ষণাৎ সন্তান হত্যাকারী সিপাহীদেরকে ডেকে পাঠাল, যাতে তাকে হত্যা করা হয়।

ইবনে-আব্বাস এখানে পৌঁছে পুনরায় ইবনে জুবায়রকে বললেন ঃ এটা পরীক্ষার চতুর্থ পর্ব। মৃত্যু আবার মূসা (আ)-এর মস্তকের উপর ছায়াপাত করল।

এই পরিস্থিতি দেখে ফিরাউন-পত্নী বলল ঃ তুমি তো এই বাচ্চা আমাকে দিয়ে ফেলেছ। এখন এ কি হচ্ছে? ফিরাউন বলল ঃ তুমি দেখ না, ছেলেটি কর্মের মাধ্যমে যেন দাবি করছে যে, সে আমাকে ধরাশায়ী করে দেবে, আমার বিরুদ্ধে জয়লাভ করবে। ফিরাউন-পত্নী বলল ঃ এ ব্যাপারে ফয়সালা করার জন্য তুমি একটি মূলনীতি মেনে নাও। এতে বাস্তব সত্য ফুটে উঠবে এবং বোঝা যাবে যে, ছেলেটি একাজ বালকসুলভ অজ্ঞতাবশত করেছে, না জেনেশুনে ইচ্ছাকৃতভাবে করেছে। দু'টি অঙ্গার এবং দু'টি মোতি আনা হোক এবং তার সামনে পেশ করা হোক। যদি সে মোতির দিকে হাত বাড়ায় এবং অঙ্গার থেকে আত্মরক্ষা করে, তবে বুঝতে হবে যে, তার কাজকর্ম জ্ঞানপ্রসূত ও ইচ্ছাকৃত। পক্ষান্তরে যদি সে মোতির পরিবর্তে অঙ্গারের দিকে হাত বাড়ায়, তবে বিশ্বাস করতে হবে যে, সে এ কাজটি জ্ঞানের অধীনে করেনি। কেননা, কোন জ্ঞানবান ব্যক্তি আগুন হাতে নিতে পারে না। ফিরাউন এই প্রস্তাব মেনে নিল। দু'টি অঙ্গার এবং দুটি মোতি মূসা (আ)-এর সামনে পেশ করা হলো। তিনি হাত বাড়িয়ে অঙ্গার তুলে নিলেন। কোন কোন রিওয়ায়েতে রয়েছে যে, মূসা (আ) মোতির দিকে হাত বাড়াতে চেয়েছিলেন ; কিন্তু জিবরাঈল তাঁর হাত অঙ্গারের দিকে ফিরিয়ে দেন। ব্যাপার দেখে ফিরাউন কালবিলম্ব না করে অঙ্গার তার হাত থেকে ছিনিয়ে নিয়ে গেল, যাতে তার হাত পুড়ে না যায়। এবার ফিরাউন-পত্নী সুযোগ পেলেন। তিনি বললেন ঃ ঘটনার আসল স্বরূপ দেখলে তো ! এভাবে আল্লাহ্ তা'আলার কৃপায় মূসা (আ) প্রাণে বেঁচে গেলেন। কারণ, ভবিষ্যতে তাঁকে যে অনেক মহৎ কাজ করতে হবে। মূসা (আ) এমনিভাবে ফিরাউনের রাজকীয় সম্মান-সম্ভ্রমে ও রাজকীয় ভরণ-পোষণে মাতার কাছে লালিত-পালিত হয়ে যৌবনে পদার্পণ করলেন।

তাঁর রাজকীয় সম্মান-সম্ভ্রম দেখে ফিরাউন বংশীয় লোকদের মধ্যে বনী ইসরাইলের প্রতি যুলুম, নির্যাতন, অপমান ও অবজ্ঞা করার সাহস রইল না, যা ইতিপূর্বে তাদের পক্ষ থেকে বনী ইসরাইলের উপর অহরহ চলত। একদিন মূসা (আ) শহরের এক পার্শ্ব দিয়ে গমন করার সময় দু'ব্যক্তিকে বিবদমান দেখতে পেলেন। তাদের একজন ছিল ফিরাউন

বংশীয় অপর ব্যক্তি ইসরাইল বংশীয়। ইসরাইল বংশীয় ব্যক্তি মূসা (আ)-কে দেখে সাহায্যের জন্য ডাক দিল। ফিরাউন বংশীয় লোকটির ধৃষ্টতা দেখে মূসা (আ) নিরতিশয় রাগান্বিত হলেন। কারণ রাজদরবারে মূসা (আ)-এর অসাধারণ সম্মান ও প্রভাব-প্রতিপত্তির বিষয় অবগত হওয়া সত্ত্বেও সে তাঁর সামনে ইসরাইলীকে বলপূর্বক ধরে রেখেছিল। সে আরও জানত যে, মূসা (আ) ইসরাইলীদের হিফাযত করেন। সাধারণভাবে সবাই একথা জানত যে, ইসরাইলীদের সাথে তাঁর পক্ষপাতমূলক সম্পর্ক শুধু দুধ পান করার কারণেই। অবশ্য এটাও অসম্ভব নয় যে, আল্লাহ্ তা'আলা মূসা (আ)-কে তাঁর মাতার মাধ্যমে অথবা অন্য কোন উপায়ে জানিয়ে দিয়েছিলেন যে, তিনি ধাত্রীমায়ের গর্ভে জন্মগ্রহণ করেছেন এবং তিনি একজন ইসরাইলী।

মোটকথা, মূসা (আ) রাগান্বিত হয়ে ফিরাউন বংশীয় লোকটিকে একটি ঘুষি মারলেন। ঘুষির তীব্রতা সহ্য করতে না পেরে সে অকুস্থলেই প্রাণত্যাগ করল। ঘটনাক্রমে সেখানে মূসা (আ) ও বিবদমান দুই ব্যক্তি ছাড়া অন্য কেউ উপস্থিত ছিল না। ফিরাউন বংশীয় ব্যক্তি তো নিহতই হলো। ইসরাইলী নিজের লোক ছিল, তাই ঘটনা ফাঁস হয়ে যাওয়ার আশঙ্কা ছিল না।

যখন ফিরাউন বংশীয় লোকটি মূসা (আ)-এর হাতে মারা গেল, তখন তিনি বললেনঃ "هٰذَا مِنْ عَمَلِ الشَّيْطٰنِ اِنَّهٗ عَدُوٌّ مُّضِلٌّ مُّبِيْنٌ" অর্থাৎ এ-কাজটি শয়তানের পক্ষ থেকে হয়েছে। সে প্রকাশ্য বিভ্রান্তকারী শত্রু। অতঃপর তিনি আল্লাহ্র দরবারে আরয করলেন : رَبِّ اِنِّيْ ظَلَمْتُ نَفْسِيْ فَاغْفِرْ لِيْ فَغَفَرَ لَهٗ اِنَّهٗ هُوَ الْغَفُوْرُ الرَّحِيْمُ হে আমার পালনকর্তা, আমি নিজের প্রতি জুলুম করেছি—আমার হাতে ভুলক্রমে ফিরাউন বংশীয় লোকটি নিহত হয়েছে। অতএব আমাকে ক্ষমা করুন। আল্লাহ্ তা'আলা তাকে ক্ষমা করলেন। কারণ তিনি অত্যন্ত ক্ষমাশীল, পরম দয়ালু।

এ ঘটনার পর মূসা (আ) ভীতচকিত হয়ে এ ধরনের সংবাদ সংগ্রহ করতে থাকেন যে, ফিরাউন বংশীয় লোকদের উপর এ হত্যাকাণ্ডের কি প্রতিক্রিয়া হয়েছে এবং ফিরাউনের দরবার পর্যন্ত বিষয়টি পৌঁছল কি না। জানা গেল যে, ঘটনার যে প্রতিবেদন ফিরাউনের কাছে পৌঁছেছে, তা এই : জনৈক ইসরাইলী ফিরাউন বংশের এক ব্যক্তিকে হত্যা করেছে। তাই ইসরাইলীদের কাছ থেকে এর প্রতিশোধ নেওয়া হোক এবং এ ব্যাপারে তাদেরকে মোটেই অবকাশ না দেওয়া হোক। ফিরাউন উত্তরে বলল : হত্যাকারীকে সনাক্ত করে প্রমাণসহ উপস্থিত কর। কারণ বাদশাহ্ যদিও তোমাদের আপন লোক ; কিন্তু সাক্ষ্য-প্রমাণ ছাড়া কাউকে বিনিময়ে হত্যা করা তার পক্ষে মোটেই শোভনীয় নয়। কাজেই হত্যাকারীকে তালাশ কর এবং প্রমাণাদি সংগ্রহ কর। আমি অবশ্যই তার কাছ থেকে তোমাদের প্রতিশোধ হত্যার আকারে গ্রহণ করব। একথা শুনে ফিরাউন বংশীয়রা হত্যাকারীর সন্ধানে অলিতে-গলিতে ও বাজারে চক্কর দিতে লাগল ; কিন্তু হত্যাকারীকে কোথাও খুঁজে পাওয়া যাচ্ছিল না।

হঠাৎ একটি ঘটনা সংঘটিত হলো। পরের দিন মূসা (আ) গৃহ থেকে বের হয়ে সেই ইসরাইলীকে অন্য একজন ফিরাউন বংশীয় ব্যক্তির সাথে লড়াইরত দেখতে পেলেন।

ইসরাইলী আবার তাঁকে দেখামাত্রই সাহায্যের জন্য ডাক দিল। কিন্তু মূসা (আ) বিগত ঘটনার জন্যই অনুতপ্ত ছিলেন। এক্ষণে সেই ইসরাইলীকেই আবার লড়াইরত দেখে তার প্রতি অসন্তুষ্ট হলেন। তিনি বুঝতে পারলেন যে, মূলত ইসরাইলীই অপরাধী এবং কলহপ্রিয়। এতদসত্ত্বেও মূসা (আ) ফিরাউন বংশীয় ব্যক্তিকে বাধা দিতে চাইলেন এবং ইসরাইলীকেও সতর্ক করে বললেন ঃ তুই গতকল্যও ঝগড়া করেছিলি, আজও তাই করছিস। কাজেই তুই-ই অপরাধী। ইসরাইলী মূসা (আ)-কে গতকালের ন্যায় রাগান্বিত দেখে এবং একথা শুনে সন্দেহ করল যে, সে আজ আমাকেই হত্যা করবে। তখন সে কালবিলম্ব না করে বলে ফেলল ঃ হে মূসা, তুমি কি আমাকেও হত্যা করতে চাও, যেমন গতকাল একজনকে হত্যা করেছিলে।

এসব কথাবার্তার পর উভয়েই সেখান থেকে প্রস্থান করল। কিন্তু ফিরাউন বংশীয় লোকটি হত্যাকারী অন্বেষণকারীদেরকে খবর দিল যে, স্বয়ং ইসরাইলী মূসা (আ)-কে বলেছে যে, গতকাল তুমি একজনকে হত্যা করেছিলে। সংবাদটি তৎক্ষণাৎ রাজদরবারে পৌঁছানো হলো। ফিরাউন একদল সিপাহী মূসা (আ)-কে হত্যা করার জন্য প্রেরণ করল। সিপাহীদের বিশ্বাস ছিল যে, মূসা তাদের দৃষ্টি এড়িয়ে কোথাও যেতে পারবে না। তাই তারা ধীরে-সুস্থে শহরের মহাসড়ক ধরে তাঁর খোঁজে বের হলো। এদিকে শহরের দূরবর্তী অংশে বসবাসকারী মূসা (আ)-এর জনৈক অনুসারী এ সংবাদ জানতে পারল যে, ফিরাউনের সিপাহী মূসা (আ)-এর খোঁজে বের হয়ে পড়েছে। সে একটি ছোট গলির পথে অগ্রসর হয়ে মূসা (আ)-কে সংবাদ পৌঁছিয়ে দিল।

এখানে পৌঁছে ইবনে আব্বাস আবার ইবনে জুবায়রকে বললেন ঃ হে ইবনে জুবায়র, এটা হচ্ছে পরীক্ষার পঞ্চম পর্ব। মৃত্যু মাথার উপর ছায়াপাত করেছিল। আল্লাহ্ তা'আলা মূসা (আ)-কে এ থেকেও উদ্ধারের ব্যবস্থা করে দিলেন।

সংবাদ শুনে মূসা (আ) তৎক্ষণাৎ শহর থেকে বের হয়ে পড়লেন এবং মাদইয়ান অভিমুখে রওয়ানা হলেন। তিনি আজ পর্যন্ত রাজকীয় বিলাসিতায় লালিত-পালিত হয়েছিলেন। কষ্ট ও পরিশ্রমের সাথে তাঁর পরিচয় ছিল না। মিসর থেকে বের হয়ে পড়েছেন বটে ; কিন্তু পথঘাট অজানা। একমাত্র পালনকর্তা আল্লাহ্র উপর ভরসা ছিল যে, عَسٰى رَبِّىْ اَنْ يَّهْدِيَنِىْ سَوَآءَ السَّبِيْلِ আশা করা যায় আমার পালনকর্তা আমাকে পথ প্রদর্শন করবেন।

মাদইয়ানের নিকটে পৌঁছে মূসা (আ) শহরের বাইরে একটি কূপের ধারে একটি জনসমাবেশ দেখতে পেলেন। তারা কূপে জন্তুদেরকে পানি পান করাচ্ছিল। তিনি আরও দেখলেন যে, দু'জন কিশোরী তাদের মেষপালকে আগলিয়ে পৃথক এক জায়গায় দণ্ডায়মান রয়েছে। মূসা (আ) কিশোরীদ্বয়কে জিজ্ঞেস করলেন ঃ আপনারা পৃথক জায়গায় দণ্ডায়মান কেন ? তারা বলল ঃ এত লোকের ভিড়ভাড় ঠেলে কূপের ধারে যাওয়া আমাদের পক্ষে সম্ভবপর নয়। তাই আমরা অপেক্ষা করছি, যখন লোকেরা চলে যাবে, তখন যে পানিটুকু অবশিষ্ট থাকবে, তাই আমরা মেষপালকে পান করাব।

মূসা (আ) তাদের আভিজাত্যে মুগ্ধ হয়ে নিজেই কূপ থেকে পানি তুলতে লাগলেন, আল্লাহ্ তা'আলা তাঁকে প্রচুর শক্তিসামর্থ্য দান করেছিলেন। তিনি দ্রুত তাদের মেষপালকে

তৃপ্তি সহকারে পানি পান করিয়ে দিলেন। কিশোরীদ্বয় তাদের মেষপাল নিয়ে গৃহে পৌঁছল এবং মূসা (আ) একটি বৃক্ষের ছায়ায় আশ্রয় নিলেন। তিনি আল্লাহ্‌র কাছে দোয়া করলেন ঃ "رَبِّ اِنِّىْ لِمَا اَنْزَلْتَ اِلَىَّ مِنْ خَيْرٍ فَقِيْرٌ" অর্থাৎ হে আমার পালনকর্তা, আমি সে নিয়ামতের প্রত্যাশী, যা আপনি আমার প্রতি নাযিল করবেন। উদ্দেশ্য এই যে, আহার ও বাসস্থানের কোন ব্যবস্থা হওয়া চাই। কিশোরীদ্বয় যখন দৈনন্দিন সময়ের পূর্বেই মেষপালকে পানি পান করিয়ে গৃহে পৌঁছল, তখন তাদের পিতা আশ্চর্যান্বিত হয়ে বললেন ঃ আজ তো মনে হয় নতুন কোন ব্যাপার হয়েছে। কিশোরীদ্বয় মূসা (আ)-এর পানি তোলা এবং পান করানোর কাহিনী পিতাকে বলে দিল। পিতা তাদের একজনকে আদেশ দিলেন ঃ যে ব্যক্তি এই অনুগ্রহ করেছে, তাঁকে এখানে ডেকে আন। কিশোরী তাঁকে ডেকে আনল। পিতা মূসা (আ) -এর বৃত্তান্ত জেনে বললেন ঃ لَا تَخَفْ نَجَوْتَ مِنَ الْقَوْمِ الظّٰلِمِيْنَ অর্থাৎ এখন যাবতীয় ভয়ভীতি মন থেকে মুছে ফেলুন। আপনি যালিমদের নাগালের বাইরে চলে এসেছেন। আমরা ফিরাউনের রাজত্বে বাস করি না। আমাদের উপর তার কোন জোরও চলতে পারে না।

তখন কিশোরীদ্বয়ের একজন তার পিতাকে বলল ঃ يٰاَبَتِ اسْتَأْجِرْهُ اِنَّ خَيْرَ مَنِ اسْتَأْجَرْتَ الْقَوِىُّ الْاَمِيْنُ অর্থাৎ আব্বাজান, আপনি তাকে চাকর নিযুক্ত করুন। কেননা শক্ত সুঠামদেহী ও বিশ্বস্ত ব্যক্তি চাকরীর জন্য অধিক উপযুক্ত।কন্যার মুখে একথা শুনে পিতা আত্মসম্মানে কিছুটা আঘাত অনুভব করলেন যে, আমার মেয়ে কিরূপে জানতে পারল যে, সে শক্তিশালী ও বিশ্বস্ত। তাই তিনি প্রশ্ন করলেন ঃ তুমি কিরূপে অনুমান করলে যে, সে শক্তিশালী ও বিশ্বস্ত? কন্যা বলল ঃ তাঁর শক্তি তখনই প্রত্যক্ষ করেছি, যখন সে কূপ থেকে পানি তুলে সব রাখালের পূর্বে নিজের কাজ সম্পন্ন করেছে। অন্য কেউ তার সমকক্ষ হতে পারেনি। বিশ্বস্ততার বিষয়টি এভাবে জানতে পেরেছি যে, যখন আমি তাকে ডেকে আনতে গেলাম, তখন প্রথম নজরে সে আমাকে একজন নারী দেখতে পেয়ে তৎক্ষণাৎ দৃষ্টি নিচু করে ফেলল। অতঃপর যতক্ষণ আমি আপনার পয়গাম তার গোচরীভূত করিনি, ততক্ষণ সে দৃষ্টি উপরে তুলেনি। এরপর সে আমাকে বলল ঃ আপনি আমার পিছে পিছে চলুন ; কিন্তু পেছনে থেকেই গৃহের পথ বলে দেবেন। একমাত্র বিশ্বস্ত ব্যক্তিই এরূপ কাজ করতে পারে। পিতা কন্যার এই বিজ্ঞজনোচিত কথায় আনন্দিত হলেন, তার কথার সত্যায়ন করলেন এবং নিজেও তার শক্তি ও বিশ্বস্ততার ব্যাপারে নিশ্চিত হলেন। তখন কিশোরীদের পিতা [যিনি ছিলেন আল্লাহ্‌র পয়গম্বর হযরত শুআয়ব (আ)] মূসা (আ)-কে বললেন ঃ আমি আমার এক কন্যাকে এই শর্তে আপনার সাথে পরিণয়সূত্রে আবদ্ধ করতে চাই যে, আপনি আট বছর পর্যন্ত আমার এখানে চাকরী করবেন। যদি আপনি স্বেচ্ছায় দশ বছর পূর্ণ করে দেন, তবে তা আরও উত্তম হবে ; কিন্তু আমি এই শর্ত আপনার প্রতি আরোপ করতে চাই না—যাতে আপনার কষ্ট বেশি না হয়। আপনি এই প্রস্তাব মঞ্জুর করেন কি? হযরত মূসা (আ) এ প্রস্তাব মেনে নিলেন। ফলে আট বছরের চাকরী অনুযায়ী জরুরী হয়ে গেল, অবশিষ্ট দু'বছরের ওয়াদা তাঁর ইচ্ছাধীন রয়ে গেল। আল্লাহ্ তা'আলা তাঁর পয়গম্বর মূসা (আ)-কে দিয়ে এই ওয়াদাও পূর্ণ করিয়ে দেন এবং তিনি চাকরীর দশ বছরই পূর্ণ করেন।

সাঈদ ইবনে জুবায়র বলেন ঃ একবার জনৈক খ্রিস্টান আলিমের সাথে আমার দেখা হলে তিনি প্রশ্ন করলেন, আপনার জানা আছে কি, মূসা (আ) উভয় মেয়াদের মধ্য থেকে কোন্‌টি পূর্ণ করেছিলেন? আমি—বললাম ঃ আমার জানা নেই। কারণ তখন পর্যন্ত হযরত ইবনে আব্বাসের এই হাদীস আমার জানা ছিল না। অতঃপর আমি হযরত ইবনে আব্বাসের সাথে সাক্ষাৎ করে এ বিষয়ে প্রশ্ন রাখলাম। তিনি বললেন ঃ আট বছরের মেয়াদ পূর্ণ করা তো চুক্তি অনুযায়ী জরুরীই ছিল। সাথে সাথে একথাও জানা দরকার যে, আল্লাহ্ তা'আলার ইচ্ছা ছিল তাঁর রাসূল ইচ্ছাধীন ওয়াদাও পূর্ণ করুক। তাই তিনি দশ বছরের মেয়াদ পূর্ণ করেছেন। এরপর আমি খ্রিস্টান আলিমের সাথে দেখা করে এ সংবাদ দিলাম। তিনি বললেন ঃ আপনি যার কাছ থেকে এ তথ্য অবগত হয়েছেন, তিনি কি আপনাদের মধ্যে শ্রেষ্ঠ আলিম? আমি বললাম ঃ হ্যাঁ, তিনি অত্যন্ত জ্ঞানী এবং সবার সেরা।

দশ বছর চাকরীর মেয়াদ পূর্ণ করার পর যখন মূসা (আ) স্ত্রীকে সাথে নিয়ে শুআয়ব (আ)-এর দেশ মাদইয়ান থেকে রওয়ানা হলেন, তখন কনকনে শীত, গভীর অন্ধকার, অজ্ঞাত রাস্তা এবং নিঃসঙ্গ অসহায় অবস্থায় পথ চলতে চলতে হঠাৎ তিনি তূর পর্বতের উপর আগুন দেখতে পেলেন। অতঃপর তিনি সেখানে গেলেন, বিস্ময়কর দৃশ্যাবলী দেখার পর লাঠি ও সুশুভ্র হাতের মু'জিযা এবং রিসালত ও নবুয়তের পদ লাভ করলেন। এর পূর্ণ কাহিনী ইতিপূর্বে বর্ণিত হয়েছে। হযরত মূসা (আ) মনে মনে চিন্তা করতে লাগলেন যে, আমি রাজদরবারের পলাতক আসামী সাব্যস্ত হয়েছি। কিবতীকে খুন করার অভিযোগে আমার বিরুদ্ধে পাল্টা হত্যার আদেশ জারি হয়েছে। এক্ষণে ফিরাউনের কাছেই রিসালতের দাওয়াত পৌঁছানোর আদেশপ্রাপ্ত হয়েছি। এছাড়া জিহ্বার দিক দিয়েও আমি তোতলা। এসব চিন্তাভাবনা করে তিনি আল্লাহ্ তা'আলার দরবারে আবেদন-নিবেদন করলেন। আল্লাহ্ তা'আলা তাঁর প্রার্থনা অনুযায়ী তাঁর ভাই হারূনকে রিসালতে অংশীদার করে তাঁর কাছে ওহী প্রেরণ করলেন এবং আদেশ দিলেন যে, মিসর শহরের বাইরে এসে মূসা (আ)-কে অভ্যর্থনা জানাও। অতঃপর মূসা (আ) সেখানে পৌঁছলেন। হারূন (আ)-এর সাথে সাক্ষাৎ হলো। উভয় ভ্রাতা নির্দেশ অনুযায়ী ফিরাউনকে সত্যের দাওয়াত দেওয়ার জন্য তার দরবারে পৌঁছলেন। কিছুক্ষণ পর্যন্ত তাঁরা দরবারে হাযির হওয়ার সুযোগ পেলেন না। তাঁরা প্রবেশদ্বারে অপেক্ষা করতে লাগলেন। এরপর অনেক পর্দা ডিঙ্গিয়ে হাযির হওয়ার অনুমতি পেলেন। উভয়েই ফিরাউনকে বললেন ঃ إِنَّا رَسُولَا رَبِّكَ অর্থাৎ আমরা উভয়েই তোমার পালনকর্তার পক্ষ থেকে দূত ও বার্তাবাহী। ফিরাউন জিজ্ঞেস করল ঃ فَمَنْ رَبُّكُمَا তোমাদের পালনকর্তা কে? মূসা ও হারূন (আ) কোরআনে উল্লিখিত উত্তর দিলেনঃ رَبُّنَا الَّذِي أَعْطَىٰ كُلَّ شَيْءٍ خَلْقَهُ ثُمَّ هَدَىٰ এরপর ফিরাউন বলল ঃ তাহলে তোমরা কি চাও? সাথে সাথে সে নিহত কিবতীর কথা উল্লেখ করে মূসা (আ)-কে অপরাধী সাব্যস্ত করল এবং নিজ গৃহে মূসা (আ)-কে লালন-পালন করার অনুগ্রহের কথা প্রকাশ করল। মূসা (আ) উভয় কথার যে জওয়াব দিয়েছেন, তা কোরআনে বর্ণিত হয়েছে।

অর্থাৎ নিহত ব্যক্তি সম্পর্কে ত্রুটি স্বীকার করে অজ্ঞতার ওযর পেশ করলেন এবং গৃহে লালিত-পালিত হওয়ার অনুগ্রহের জওয়াবে বললেন ঃ তুমি সমগ্র বনী ইসরাইলকে দাসে পরিণত করে রেখেছ। তাদের উপর নানা রকম অকথ্য নির্যাতন চালাচ্ছ। এরই ফলশ্রুতিতে ভাগ্যলিপির খেলায় আমাকে তোমার গৃহে পৌঁছানো হয়েছে। আল্লাহ্ তা'আলার যা ইচ্ছা ছিল, পূর্ণ হয়েছে। এতে তোমার কোন অনুগ্রহ নেই। অতঃপর তিনি ফিরাউনকে জিজ্ঞেস করলেন ঃ তুমি কি আল্লাহ্ তা'আলায় বিশ্বাস স্থাপন করতে এবং বনী ইসরাইলকে মুক্তি দিতে সম্মত আছ ? ফিরাউন অস্বীকার করে বলল ঃ তোমার কাছে রাসূল হওয়ার কোন আলামত থাকলে দেখাও। মূসা (আ) তাঁর লাঠি মাটিতে ফেলে দিলেন। অমনি তা অজগর সাপ হয়ে মুখ খুলে ফিরাউনের দিকে ধাবিত হলো। ফিরাউন ভীত হয়ে সিংহাসনের নিচে আত্মগোপন করল এবং সাপটিকে বিরত রাখার জন্য মূসা (আ)-এর কাছে কাকুতি-মিনতি করতে লাগল। মূসা (আ) তাকে ধরে ফেললেন। অতঃপর তিনি বগলে হাত রেখে তা বের করতেই হাত ঝলমল করতে লাগল। ফিরাউনের সামনে এটা ছিল দ্বিতীয় মু'জিযা। এরপর হাত পুনরায় বগলে রাখতেই তা পূর্বাবস্থায় ফিরে এল।

ফিরাউন আতঙ্কগ্রস্ত হয়ে সভাসদদের সাথে পরামর্শ করল যে, ব্যাপার তোমরা দেখতেই পাচ্ছ। এখন আমাদের করণীয় কি ? সভাসদরা সম্মিলিতভাবে বলল ঃ চিন্তার কোন কারণ নেই। তারা উভয়েই জাদুকর। জাদুর সাহায্যে তারা আপনাকে দেশ থেকে উচ্ছেদ করতে চায় এবং আপনার সর্বোত্তম ধর্ম (তাদের মতে ফিরাউনের পূজা) মিটিয়ে দিতে চায়। আপনি তাদের কোন দাবির কাছে নতি স্বীকার করবেন না এবং চিন্তিতও হবেন না। কারণ আপনার রাজ্যে বড় বড় জাদুকর রয়েছে। তাদেরকে আহ্বান করুন। তারা তাদের জাদু দ্বারা তাদের জাদুকে নস্যাৎ করে দেবে।

ফিরাউন রাজ্যময় হুকুম জারি করে দিল যে, যারা জাদুবিদ্যায় পারদর্শী তাদের সবাইকে রাজদরবারে হাযির হতে হবে। সারা দেশের জাদুকররা সমবেত হলে তারা ফিরাউনকে জিজ্ঞেস করল ঃ যে জাদুকরের সাথে আপনি আমাদের মুকাবিলা করতে চান, সে কি করে ? ফিরাউন বলল ঃ সে তার লাঠিকে সাপে পরিণত করে দেয়। জাদুকররা অত্যন্ত নিরুদ্বেগের স্বরে বলল ঃ এটা কিছুই নয়। লাঠি ও রশিকে সাপে পরিণত করার যে জাদু, তা পুরোপুরি আমাদের করায়ত্ত। আমাদের জাদুর মুকাবিলা করার শক্তি কারও নেই। কিন্তু প্রথমে মীমাংসা হওয়া দরকার যে, আমরা জয়ী হলে আপনি আমাদেরকে কি পুরস্কার দেবেন।

ফিরাউন বলল ঃ জয়ী হলে তোমরা আমার পরিবারের সদস্য এবং বিশেষ নৈকট্যশীলদের অন্তর্ভুক্ত হয়ে যাবে। এরপর তোমরা যা চাইবে, তাই পাবে।

তখন জাদুকররা মুকাবিলার সময় ও স্থান মূসা (আ)-এর সাথে পরামর্শক্রমে স্থির করল। তাদের ঈদের দিন দ্বিপ্রহরের সময় নির্ধারিত হলো। ইবনে-জুবায়ের বলেন ঃ হযরত ইবনে-আব্বাস আমার কাছে বর্ণনা করেছেন যে, তাদের يوم الزينة (ঈদের দিন) ছিল আশুরা অর্থাৎ মুহাররমের দশ তারিখ। এই দিনেই আল্লাহ্ তা'আলা মূসা (আ)-কে ফিরাউন ও তার জাদুকরদের বিরুদ্ধে বিজয় দান করেন। যখন সবাই একটি বিস্তৃত মাঠে

মুকাবিলা দেখার জন্য সমবেত হয়ে গেল, তখন ফিরাউনের লোকেরা পরস্পরে বলাবলি করতে লাগল ঃ لَعَلَّنَا نَتَّبِعُ السَّحَرَةَ اِنْ كَانُوْا هُمُ الْغَالِبِيْنَ অর্থাৎ এখানে আমাদের অবশ্যই থাকা উচিত, যাতে জাদুকররা অর্থাৎ মূসা ও হারূন বিজয়ী হলে আমরা তাদের প্রতি বিশ্বাস স্থাপন করতে পারি। তাদের এই কথাবার্তা পয়গম্বরদ্বয়ের প্রতি বিদ্রূপের ছলে ছিল। তাদের দৃঢ় বিশ্বাস ছিল যে, তাদের জাদুকরের বিরুদ্ধে মূসা ও হারূন (আ) জয়লাভ করতে পারবেন না।

মুকাবিলার ময়দান জমজমাট হয়ে গেল। জাদুকররা মূসা (আ)-কে বলল ঃ প্রথমে আপনি কিছু নিক্ষেপ করবেন (অর্থাৎ জাদু প্রদর্শন করবেন), না আমরা নিক্ষেপ করে সূচনা করব? মূসা (আ) বললেন ঃ তোমরাই সূচনা কর এবং তোমাদের জাদু প্রদর্শন কর। তারা بِعِزَّةِ فِرْعَوْنَ اِنَّا لَنَحْنُ الْغَالِبُوْنَ (অর্থাৎ ফিরাউনের আনুকূল্যে আমরা অবশ্যই জয়ী হব।) বলে কিছু সংখ্যক লাঠি ও রশি মাটিতে নিক্ষেপ করল। লাঠি ও রশিগুলো দৃশ্যত সাপ হয়ে ছুটাছুটি করতে লাগল। এ দৃশ্য দেখে মূসা (আ) কিছুটা ভয় পেলেন। فَاَوْجَسَ فِىْ نَفْسِهٖ خِيْفَةً مُّوْسٰى মূসা (আ) মনে মনে ভীত হলেন।

একজন মানুষ হিসেবে এই ভয় স্বভাবগতও হতে পারে। পয়গম্বরগণও এরূপ স্বভাবগত ভয় থেকে মুক্ত নন। এছাড়া ভয়ের কারণ এরূপও হতে পারে যে, এখন ইসলামের দাওয়াতের পথে বাধা বিপত্তি সৃষ্টি হয়ে যাবে।

আল্লাহ্ তা'আলা মূসা (আ)-কে ওহীর মাধ্যমে তাঁর লাঠি নিক্ষেপ করার আদেশ দিলেন। মূসা (আ) লাঠি নিক্ষেপ করতেই তা অজগর সাপ হয়ে গেল। সাপটির মুখ খোলা ছিল। সাপটি জাদুকরদের নিক্ষিপ্ত লাঠি ও রশির সাপগুলোকে মুহূর্তের মধ্যেই গলধঃকরণ করে ফেলল।

ফিরাউনের জাদুকররা জাদুবিদ্যায় পারদর্শী ছিল। এই দৃশ্য দেখে তাদের নিশ্চিত বিশ্বাস হলো যে, মূসা (আ)-এর অজগরটি জাদুর ফলশ্রুতি নয় ; বরং আল্লাহ্র দান। সেমতে জাদুকররা তাৎক্ষণিকভাবে ঘোষণা করল যে, আমরা আল্লাহ্র প্রতি এবং মূসা (আ)-এর আনীত ধর্মের প্রতি বিশ্বাস স্থাপন করলাম। আমরা বিগত ধ্যান-ধারণা ও ধর্মবিশ্বাস থেকে তওবা করছি। এভাবে আল্লাহ্ তা'আলা ফিরাউন ও তার সাঙ্গপাঙ্গদের কোমর ভেঙ্গে দিলেন। তারা যেসব জাল বিস্তার করেছিল, সবই ছিন্নবিচ্ছিন্ন হয়ে গেল। فَغُلِبُوْا هُنَالِكَ وَانْقَلَبُوْا صَاغِرِيْنَ তারা সেখানে পর্যুদস্ত ও লাঞ্ছিত হয়ে মাঠ ত্যাগ করল।

যে সময় এই মুকাবিলা হচ্ছিল, তখন ফিরাউনের স্ত্রী আছিয়া ছিন্নবাস পরিহিতা হয়ে আল্লাহ্র দরবারে মূসা (আ)-এর সাহায্যের জন্য দোয়া করছিলেন। ফিরাউন বংশীয়রা মনে করছিল যে, তিনি ফিরাউনের চিন্তায় ছিন্নবাস পরিধান করেছেন, তার জন্য দোয়া করছেন। অথচ তাঁর সমস্ত ভাবনা ও চিন্তা মূসা (আ)-এর জন্য নিবেদিত ছিল এবং তিনি তাঁরই বিজয় প্রার্থনা করছিলেন।

এ ঘটনার পর মূসা (আ) যখনই কোন মু'জিযা প্রদর্শন করতেন এবং আল্লাহ্র প্রমাণ চূড়ান্তরূপ পরিগ্রহ করত, তখনই ফিরাউন ওয়াদা করত ঃ এখন আমি বনী ইসরাঈলকে আপনার কর্তৃত্বে সমর্পণ করব। কিন্তু যখন মূসা (আ)-এর দোয়ার ফলে আযাবের আশঙ্কা

টলে যেত, তখনই সে তার ওয়াদা ভুলে যেত। সে বলত ঃ আপনার পালনকর্তা আরও কোন নিদর্শন দেখাতে পারেন কি ? দিন এভাবেই অতিবাহিত হতে লাগল। অবশেষে আল্লাহ্ তা'আলা ফিরাউন-গোষ্ঠির উপর ঝড়ঝঞ্ঝা, পঙ্গপাল, পরিধেয় বস্ত্রে উকুন, পাত্র ও খাদ্যদ্রব্যে ব্যাঙ, রক্ত ইত্যাদি আযাব চাপিয়ে দিলেন। কোরআন পাকে এগুলোকে "বিস্তারিত নিদর্শনাবলী" শিরোনামে বর্ণনা করা হয়েছে। ফিরাউনের অবস্থা ছিল এই যে, যখনই কোন আযাব আসত এবং তা দূর করতে সে অক্ষম হতো, তখনই মূসা (আ)-এর কাছে ফরিয়াদ করে বলত ঃ কোন রকমে আযাবটি দূরীভূত করে দিন। আমি ওয়াদা করছি, বনী ইসলাইলকে মুক্ত করে দেব। অতঃপর আযাব দূরীভূত হলে সে ওয়াদা ভঙ্গ করত। অবশেষে আল্লাহ্ তা'আলা মূসা (আ)-কে আদেশ দিলেন ঃ বনী ইসরাইলকে সাথে নিয়ে মিসর ত্যাগ কর। মূসা (আ) সবাইকে নিয়ে রাতের অন্ধকারে শহর ত্যাগ করলেন। প্রত্যুষে ফিরাউন টের পেয়ে গোটা সেনাবাহিনী নিয়ে পশ্চাদ্ধাবন করল। এদিকে মূসা (আ) ও বনী ইসরাইলের গমন পথে যে নদী অবস্থিত ছিল, আল্লাহ্ তা'আলা তাকে আদেশ দিলেন ঃ যখন মূসা (আ) তোকে লাঠি দ্বারা আঘাত করে, তখন তোর মধ্যে বারটি রাস্তা হয়ে যাওয়া উচিত। বনী ইসলাইলের বারটি গোত্র এগুলো দিয়ে পৃথক পৃথকভাবে পার হয়ে যাবে। তারা পার হয়ে গেলে পশ্চাদ্ধাবনকারীদের সমেত নদীর বারটি পথ আবার একাকার হয়ে মিশে যাবে।

মূসা (আ) দরিয়ার নিকটে পৌছে দরিয়াকে লাঠি দ্বারা আঘাত হানার কথাটি বেমালুম ভুলে গেলেন। বনী ইসরাইল ভীত-সন্ত্রস্ত হয়ে বলতে লাগল ঃ اِنَّا لَمُدْرَكُوْنَ। অর্থাৎ আমরা তো ধরা পড়ে যাব। কারণ পেছন দিক থেকে ফিরাউনী বাহিনীর পশ্চাদ্ধাবন তাদের নজরে পড়ছিল। তাদের সামনে দরিয়া বাধার প্রাচীর হয়ে দাঁড়িয়েছিল। এহেন সংকট মুহূর্তে আল্লাহ্ তা'আলার ওয়াদা মূসা (আ)-এর মনে পড়ল যে, দরিয়াকে লাঠি দ্বারা আঘাত করলে তাতে বারটি রাস্তা সৃষ্টি হয়ে যাবে। তিনি তৎক্ষণাৎ লাঠি দ্বারা আঘাত হানলেন। এ সময়টি এমনি সংকটময় ছিল যে, বনী ইসরাইলের পশ্চাৎবর্তী অংশকে ফিরাউনী সেনাবাহিনীর অগ্রবর্তী দল প্রায় ধরেই ফেলেছিল। হযরত মূসা (আ)-এর মু'জিযায় দরিয়া পৃথক পৃথক ভাগে বিভক্ত হয়ে বারটি রাস্তা হয়ে গেল। মূসা (আ) বনী ইসরাইলসহ এসব রাস্তা দিয়ে দরিয়া পার হয়ে গেলেন। পশ্চাদ্ধাবনকারী ফিরাউনী বাহিনী এসব রাস্তা দেখে গোটা অশ্বারোহী ও পদাতিক বাহিনী হাঁকিয়ে দিল। তারা সবাই যখন দরিয়ার মধ্যে ধাবমান ছিল, ঠিক তখনই আল্লাহ্র নির্দেশে দরিয়ার বিভিন্ন অংশ পরস্পর সংযুক্ত হয়ে গেল। দরিয়ার অপর পারে পৌছে মূসা (আ)-এর সঙ্গীরা বলল ঃ আমাদের আশঙ্কা হয় যে ফিরাউন বোধ হয় এদের সাথে সলিল সমাধি লাভ করেনি এবং সে নিজেকে বাঁচিয়ে নিয়েছে। তখন মূসা (আ) দোয়া করলেন যে, ফিরাউনের নিপাত আমাদের সামনে জাহির করা হোক। সে মতে আল্লাহ্র অপার শক্তি ফিরাউনের মৃতদেহকে দরিয়ার বাইরে নিক্ষেপ করল। ফলে বনী ইসরাইলীদের সবাই তার মৃত্যু স্বচক্ষে প্রত্যক্ষ করল।

এরপর বনী ইসরাইল সম্মুখে অগ্রসর হয়ে পথিমধ্যে এক সম্প্রদায়ের কাছ দিয়ে গমন করল। তারা স্বহস্তে নির্মিত প্রতিমার ইবাদত ও পূজায় লিপ্ত ছিল। এ দৃশ্য দেখে বনী ইসরাইল মূসা (আ)-কে বলতে লাগল ঃ يَامُوْسَى اجْعَلْ لَّنَا اِلٰهًا كَمَا لَهُمْ اٰلِهَةٌ قَالَ اِنَّكُمْ قَوْمٌ تَجْهَلُوْنَ ঃ اِنَّ هٰؤُلَاءِ مُتَبَّرٌ مَّا هُمْ فِيْهِ — হে মূসা, আমাদের জন্যও মাবুদ তৈরি করে দাও, যেমন তারা অনেক মাবুদ করে নিয়েছে। মূসা (আ) বললেন ঃ তোমরা এসব কি মূর্খতার কথাবার্তা বলছ? এরা যে প্রতিমার ইবাদত করছে, তাদের ইবাদত নিষ্ফল হবে। মূসা (আ) আরও বললেন ঃ তোমরা পালনকর্তার এতসব মু'জিযা ও অনুগ্রহ দেখার পরও তোমাদের মূর্খতাসুলভ চিন্তাধারা বদলায়নি? এরপর মূসা (আ) তাদেরকে নিয়ে সামনে অগ্রসর হলেন। এক জায়গায় পৌঁছে তিনি বললেন ঃ তোমরা সবাই এখানে অবস্থান কর। আমি পালনকর্তার কাছে যাচ্ছি। ত্রিশদিন পর প্রত্যাবর্তন করব। আমার অনুপস্থিতিতে হারূন (আ) আমার স্থলাভিষিক্ত হবেন। তোমরা প্রতি কাজে তাঁর আনুগত্য করবে।

মূসা (আ) তাদের কাছ থেকে বিদায় নিয়ে তূর পর্বতে গমন করলেন এবং আল্লাহ্র ইঙ্গিতে উপর্যুপরি ত্রিশ দিবারাত্রির রোযা রাখলেন, যাতে এরপর আল্লাহ্র সাথে বাক্যালাপের গৌরব অর্জন করতে পারেন। কিন্তু ত্রিশ দিবারাত্র উপর্যুপরি রোযার কারণে স্বভাবত তাঁর মুখে এক প্রকার গন্ধ দেখা দেয়। ফলে তিনি ভাবতে লাগলেন যে, এই গন্ধ নিয়ে আল্লাহ্র সাথে বাক্যালাপ অনুচিত। তিনি পাহাড়ী ঘাস দ্বারা মিসওয়াক করে মুখ পরিষ্কার করলেন। এরপর আল্লাহ্র দরবারে উপস্থিত হলে আল্লাহ্র পক্ষ থেকে ইরশাদ হলো ঃ মূসা, তুমি ইফতার করলে কেন ? [আল্লাহ্ তা'আলার জানা ছিল যে, মূসা (আ) কোন কিছু পানাহার করেন নি, শুধু ঘাস দ্বারা মুখ পরিষ্কার করেছেন ; কিন্তু পয়গম্বরসুলভ বিশেষ মর্যাদার কারণে একেই ইফতার বলে ব্যক্ত করা হয়েছে।] মূসা (আ) এই সত্য উপলব্ধি করে আরয করলেন ঃ হে আমার পালনকর্তা, আমি মনে করলাম যে, আপনার সাথে আলাপরত হওয়ার পূর্বে মুখের দুর্গন্ধ দূর করে দেই। আল্লাহ্ তা'আলা বললেন ঃ তুমি কি জান না যে, রোযাদারের মুখের গন্ধ আমার কাছে মিশকের সুগন্ধি থেকেও অধিক প্রিয়? এখন তুমি ফিরে যাও এবং আরও দশদিন রোযা রাখ। এরপর আমার কাছে এস। মূসা (আ) তাই করলেন।

এদিকে মূসা (আ)-এর সম্প্রদায় বনী ইসরাইল যখন দেখল যে, ত্রিশদিন অতিবাহিত হওয়ার পরও মূসা (আ) ফিরে এলেন না, তখন তারা চিন্তিত হলো। এদিকে হারূন (আ) মূসা (আ)-এর চলে যাওয়ার পর বনী ইসরাইলকে লক্ষ্য করে একটি ভাষণ দেন এবং বলেন যে, মিসরে অবস্থানকালে তোমরা ফিরাউনী সম্প্রদায়ের অনেক আসবাবপত্র ধার করেছিলে অথবা তারা তোমাদের কাছে গচ্ছিত রেখেছিল। সেগুলো তোমরা সাথে নিয়ে এসেছ। তোমাদেরও অনেক আসবাবপত্র ফিরাউনীদের কাছে ধার অথবা গচ্ছিত আছে। এখন তোমরা মনে করছ যে, তাদের আসবাবপত্র তোমাদের আসবাবপত্রের বিনিময়ে তোমরা হস্তগত করে রেখেছ। কিন্তু তাদের ধার অথবা আমানতের জিনিস তোমরা ব্যবহার করবে—আমি এটা হালাল মনে করি না। কিন্তু অসুবিধা এই যে, এগুলো ফেরত

দেবারও কোন উপায় নেই। তাই একটি গর্ত খনন করে সমস্ত অলংকার ও অন্যান্য ব্যবহারিক সামগ্রী তাতে ফেলে দাও। বনী ইসরাইল এই আদেশ পালন করল। হারূন (আ) সব আসবাবপত্রে আগুন ধরিয়ে দিলেন। ফলে সব পুড়ে ছাই-ভস্ম হয়ে গেল। অতঃপর হারূন (আ) বললেন ঃ এখন এগুলো আমাদেরও নয়, তাদেরও নয়।

বনী ইসরাইলের সাথে গাভী পূজারী সম্প্রদায়ের সামেরী নামক জনৈক ব্যক্তিও ছিল। সে বনী ইসরাইলের অন্তর্ভুক্ত ছিল না, কিন্তু মিসর ত্যাগ করার সময় সে-ও মূসা (আ) ও বনী ইসরাইলের সাথে চলে এসেছিল। ঘটনাক্রমে সে জিবরাঈল (আ)-এর একটি বিশেষ অলৌকিক প্রভাব দেখতে পেল (অর্থাৎ যেখানেই তিনি পা রাখেন, সেখানেই জীবনী-শক্তি সঞ্চারিত হয়ে যায়। জিবরাঈলের পা পড়েছে, এমন এক জায়গা থেকে সে এক মুষ্টি মাটি হাতে নিয়ে আসার পথে হযরত হারূন (আ)-এর সাথে তার দেখা হলো। হারূন (আ) মনে করলেন যে, তার হাতে বোধ হয় কোন ফিরাউনী অলংকার রয়েছে। তাই বললেন ঃ সবার মত তুমিও একে গর্তে ফেলে দাও। সামেরী বলল ঃ এটা তো সেই রাসূলের পদচিহ্নের মাটি, যিনি আপনাদেরকে দরিয়া পার করিয়েছেন। আমি একে কিছুতেই গর্তে ফেলব না ; তবে এই শর্তে ফেলব যে, আপনি আমার উদ্দেশ্য সিদ্ধির জন্য দোয়া করবেন। হারূন (আ) দোয়ার ওয়াদা করলেন। সে ঐ মাটি গর্তে ফেলে দিল। ওয়াদা অনুযায়ী হারূন (আ) দোয়া করলেন ঃ হে আল্লাহ্, সামেরীর উদ্দেশ্য পূর্ণ করুন। দোয়া শেষ হতেই সামেরী বলল ঃ আমার উদ্দেশ্য এই যে, গর্তে যেসব সোনা, রূপা, লোহা, পিতল ইত্যাদি নিক্ষেপ করা হয়েছে, সেগুলো একটি গো-বৎসতে পরিণত হোক। হারূন (আ)-এর দোয়া কবূল হয়ে গিয়েছিল। ফলে গর্তের সমস্ত অলঙ্কার, লোহা, তামা, পিতল ইত্যাদি একটি গো-বৎসের আকার ধারণ করল। তাতে কোন আত্মা ছিল না ; কিন্তু গাভীর মত শব্দ করত। হযরত ইবনে আব্বাস বলেন ঃ আল্লাহ্র কসম, এটা কোন জীবিত আওয়াজ ছিল না। বরং তার পশ্চাদ্ভাগ দিয়ে বায়ু প্রবেশ করে মুখ দিয়ে নির্গত হয়ে যেত। এর ফলে আওয়াজ শোনা যেত।

এই অত্যাশ্চর্য ঘটনা প্রত্যক্ষ করে বনী ইসরাইল কয়েক ভাগে বিভক্ত হয়ে গেল। একদল সামেরীকে জিজ্ঞেস করল : এটা কি ? সে বলল : এটাই তো তোমাদের খোদা। কিন্তু মূসা (আ) পথ ভুলে এই খোদার কাছে না গিয়ে অন্য দিকে চলে গেছেন। একদল বলল : মূসা (আ) যে পর্যন্ত আসল সত্য বর্ণনা না করেন, সে পর্যন্ত আমরা সামেরীর কথা অবিশ্বাস করতে পারি না। যদি বাস্তবে এটাই আমাদের খোদা হয়, তবে তার বিরোধিতা করে আমরা পাপী হব না। আর যদি এটা খোদা না হয়, তবে আমরা মূসা (আ)-এর কথাই মেনে চলব।

অন্য একদল বলল : এগুলো সব শয়তানী ধোঁকা। এই গো-বৎস আমাদের পালনকর্তা হতে পারে না। আমরা এর প্রতি বিশ্বাস স্থাপন করতে পারি না। অপর একদলের কাছে সামেরীর উক্তি চমৎকার বলে মনে হলো। তারা সামেরীকে সত্য বিশ্বাস করে গো-বৎসকে খোদা হিসেবে মেনে নিল।

এই মহা অনর্থ দেখে হারূন (আ) বললেন :

يَاقَوْمِ اِنَّمَا فُتِنْتُمْ بِهٖ وَاِنَّ رَبَّكُمُ الرَّحْمٰنُ فَاتَّبِعُوْنِىْ وَاَطِيْعُوْا اَمْرِىْ

অর্থাৎ হে আমার সম্প্রদায়, তোমরা পরীক্ষায় পতিত হয়েছ। তোমাদের পালনকর্তা দয়াময় আল্লাহ্। তোমরা আমার অনুসরণ কর এবং আমার কথা মেনে চল। বনী ইসরাইল বলল : বলুন তো দেখি মূসা (আ)-এর কি হলো, তিনি আমাদের কাছে ত্রিশ দিনের ওয়াদা করে গিয়েছিলেন ; এখন চল্লিশ দিন অতিবাহিত হচ্ছে তবুও তাঁর দেখা নেই। কোন কোন নির্বোধ বলল : মূসা (আ) পালনকর্তাকে হারিয়ে বোধ হয় তাঁর খোঁজে ঘোরাফেরা করছেন।

এদিকে চল্লিশ দিন পূর্ণ হওয়ার পর মূসা (আ) বাক্যালাপের গৌরব অর্জন করলেন। আল্লাহ্ তা'আলা তাঁকে এই অনর্থের সংবাদ দিলেন, যাতে সম্প্রদায় লিপ্ত হয়ে পড়েছিল فَرَجَعَ مُوْسٰى اِلٰى قَوْمِهٖ غَضْبَانَ اَسِفًا মূসা (আ) সেখান থেকে ক্রোধান্বিত ও পরিতপ্ত অবস্থায় ফিরে এলেন এবং ফিরে এসে যা বললেন, তা তুমি কোরআন পাকে পাঠ করেছ وَاَلْقَى الْاَلْوَاحَ وَاَخَذَ بِرَاْسِ اَخِيْهِ يَجُرُّهٗ اِلَيْهِ অর্থাৎ মূসা (আ) ক্রুদ্ধ হয়ে তার ভাই হারূনের মাথার চুল ধরে টান দিলেন এবং সাথে করে আনা তওরাতের ফলকগুলো হাত থেকে রেখে দিলেন। এরপর রাগ স্তিমিত হলে ভাইয়ের সত্যিকার ওযর জেনে তাকে ক্ষমা করলেন আর আল্লাহ্ তা'আলার কাছে তাঁর জন্য ক্ষমা প্রার্থনা করলেন। এরপর সামেরীকে জিজ্ঞেস করলেন : তুমি এ কাণ্ড করলে কেন? সে উত্তর দিল ঃ

قَبَضْتُ قَبْضَةً مِّنْ اَثَرِ الرَّسُوْلِ অর্থাৎ আমি রাসূল জিবরাঈলের পদচিহ্নের মাটি কুড়িয়ে নিয়েছিলাম এবং আমি বুঝেছিলাম যে, এই মাটি যে বস্তুর মধ্যেই রাখা হবে, তাতেই জীবনের চিহ্ন সৃষ্টি হয়ে যাবে। কিন্তু আমি আপনাদের কাছ থেকে বিষয়টি গোপন রেখেছিলাম।

فَنَبَذْتُهَا وَكَذٰلِكَ سَوَّلَتْ لِىْ نَفْسِىْ অর্থাৎ আমি এই মাটি অলঙ্কার ইত্যাদির স্তূপে রেখে দিলাম। আমার মন আমার সামনে এ কাজটি পছন্দনীয় আকারে উপস্থিত করেছিল।

قَالَ فَاذْهَبْ فَاِنَّ لَكَ فِى الْحَيٰوةِ اَنْ تَقُوْلَ لَامِسَاسَ وَاِنَّ لَكَ مَوْعِدًا لَّنْ تُخْلَفَهٗ وَانْظُرْ اِلٰى اِلٰهِكَ الَّذِىْ ظَلْتَ عَلَيْهِ عَاكِفًا لَنُحَرِّقَنَّهٗ ثُمَّ لَنَنْسِفَنَّهٗ فِى الْيَمِّ نَسْفًا -

অর্থাৎ মূসা (আ) সামেরীকে বললেন : যাও, এখন তোমার শাস্তি এই যে, তুমি সারা জীবন একথা বলে বেড়াবে : আমাকে কেউ স্পর্শ করো না। নতুবা সে-ও আযাবে গ্রেফতার হয়ে যাবে। তোমার জন্য একটি মেয়াদ নির্দিষ্ট রয়েছে, যার খেলাফ হবে না। তুমি যে উপাস্যের আরাধনা করেছ, তার পরিণাম দেখ, আমি একে আগুনে ভস্ম করব। অতঃপর এর ভস্ম দরিয়ায় ভাসিয়ে দেব। সে খোদা হলে তার সাথে এরূপ ব্যবহারের শক্তি আমাদের হতো না।

তখন বনী ইসরাইল স্থির বিশ্বাসে উপনীত হলো যে, তারা পরীক্ষায় পতিত হয়েছিল। ফলে যে দলটি হযরত হারূন (আ)-এর মতাবলম্বী ছিল, তাদের প্রতি সবারই ঈর্ষা হতে

লাগল (অর্থাৎ যারা মনে করত যে, গো-বৎস আমাদের খোদা হতে পারে না)। বনী ইসরাইল এই মহাপাপ বুঝতে পেরে মূসা (আ)-কে বলল : আপনার পালনকর্তার কাছে দোয়া করুন, তিনি যেন আমাদের পাপমোচনের জন্য তওবার দ্বার উন্মুক্ত করে দেন।

মূসা (আ) এ কাজের জন্যে বনী ইসরাইলের মধ্য থেকে সৎকর্মপরায়ণ সত্তরজন বিশিষ্ট ব্যক্তিকে মনোনীত করলেন। তারা সজ্ঞানে গো-বৎস পূজা থেকেও বিরত ছিল। তিনি খুব যাচাই-বাছাই করে তাদেরকে মনোনীত করলেন। এই সত্তরজন মনোনীত সৎকর্মপরায়ণ ব্যক্তিকে সাথে নিয়ে মূসা (আ) তূর পর্বতের দিকে রওয়ানা হয়ে গেলেন, যাতে আল্লাহ্ তা'আলার কাছে তাদের তওবা কবূল করার বিষয়ে আবেদন পেশ করতে পারেন। মূসা (আ) তূর পর্বতে পৌঁছলে ভূপৃষ্ঠে প্রবল ভূমিকম্প সংঘটিত হলো। এতে তিনি প্রতিনিধি দলের সামনে এবং স্বীয় কওম বনী ইসরাইলের সামনে খুবই লজ্জিত হলেন। তাই আরয করলেন ঃ

رَبِّ لَوْشِئْتَ اَهْلَكْتَهُمْ مِّنْ قَبْلُ وَاِيَّایَ اَتُهْلِكُنَا بِمَا فَعَلَ السُّفَهَاءُ مِنَّا۔

অর্থাৎ হে আমার পালনকর্তা, যদি আপনি তাদেরকে ধ্বংসই করতে চাইলেন, তো এই প্রতিনিধি দল আগমনের পূর্বেই ধ্বংস করে দিতেন এবং আমাকেও তাদের সাথে ধ্বংস করে দিতেন। আপনি কি আমাদের সবাইকে এ কারণে ধ্বংস করবেন যে, আমাদের কিছু নির্বোধ লোক পাপ করেছে ? প্রকৃতপক্ষে এই ভূমিকম্পের কারণ ছিল এই যে, মূসা (আ)-এর সূক্ষ্ম যাচাই-বাছাই সত্ত্বেও এমন কিছু লোক কৌশলে এই প্রতিনিধি দলে শামিল হয়ে গিয়েছিল, যারা পূর্বে গো-বৎসের পূজা করেছিল এবং তাদের অন্তরে গো-বৎসের মাহাত্ম্য বিরাজমান ছিল।

মূসা (আ)-এর এই দোয়া ও ফরিয়াদের জওয়াবে ইরশাদ হলো ঃ

وَرَحْمَتِى وَسِعَتْ كُلَّ شَيْءٍ فَسَاَكْتُبُهَا لِلَّذِيْنَ يَتَّقُوْنَ وَيُؤْتُوْنَ الزَّكٰوةَ وَالَّذِيْنَ هُمْ بِاٰيَاتِنَا يُؤْمِنُوْنَ الَّذِيْنَ يَتَّبِعُوْنَ الرَّسُوْلَ النَّبِىَّ الْاُمِّىَّ يَجِدُوْنَهٗ مَكْتُوْبًا عِنْدَهُمْ فِى التَّوْرَاةِ وَالْاِنْجِيْلِ .

অর্থাৎ আল্লাহ্ বলেন : আমার অনুগ্রহ সবকিছুতে পরিব্যাপ্ত। আমি অচিরেই আমার রহমতের পরওয়ানা তাদের জন্যে লিখে দেব, যারা আল্লাহ্ভীতি অবলম্বন করে, যাকাত আদায় করে, আমার নিদর্শনাবলীর প্রতি বিশ্বাস স্থাপন করে এবং যারা সে নিরক্ষর রাসূলের অনুসরণ করে, যার কথা তারা তাদের তওরাত ও ইন্জীল গ্রন্থে লিখিত দেখে।

একথা শুনে মূসা (আ) আরয করলেন ঃ পরওয়ারদিগার, আমি আপনার কাছে আমার সম্প্রদায়ের তওবা সম্পর্কে আরয করেছিলাম। আপনি জওয়াবে আমার কওমসহ অন্য কওমকে রহমত দান করার কথা বলেছেন। আপনি আমার জন্ম আরও পিছিয়ে আমাকেও সে নিরক্ষর পয়গম্বরের উম্মতের অন্তর্ভুক্ত করলেন না কেন ? অতঃপর আল্লাহ্ তা'আলার তরফ থেকে বনী ইসরাইলের তওবা কবূল হওয়ার একটি পদ্ধতি বলে দেওয়া হলো। তা এই যে, তাদের মধ্যে প্রত্যেকেই তার পিতা, পুত্র ইত্যাদি স্বজনের মধ্যে যার সাক্ষাৎ পাবে,

তাকেই তরবারি দ্বারা হত্যা করবে। যেস্থানে গো-বৎসের পূজা হয়েছে, সেখানেই এই পাইকারী হত্যাকাণ্ড চালাতে হবে।

প্রতিনিধিদলের যেসব সদস্যের অবস্থা মূসা (আ)-এর জানা ছিল না। এবং তাদেরকে নির্দোষ মনে করে প্রতিনিধিদলে শামিল করা হয়েছিল ; কিন্তু প্রকৃতপক্ষে তাদের মনে গোবৎস-পূজার আগ্রহ ছিল, এ সময় তারাও মনে অনুতপ্ত হয়ে তাওবা করে নিল। তারা এই কঠোর আদেশ পালন করল, যা তাদের তওবা কবূল হওয়ার জন্য জারি করা হয়েছিল, অর্থাৎ আত্মীয়স্বজনকে হত্যা। এই আদেশ বাস্তবায়িত হওয়ার পর আল্লাহ্ তা'আলা হত্যাকারী ও নিহত ব্যক্তি—সবার পাপ মার্জনা করে দিলেন। এরপর মূসা (আ) তওরাতের যেসব ফলক রাগান্বিত অবস্থায় রেখে দিয়েছিলেন, সেগুলো তুলে নিলেন এবং বনী ইসরাইলকে সাথে নিয়ে পবিত্র ভূমি সিরিয়া অভিমুখে রওয়ানা হয়ে গেলেন। পথিমধ্যে এমন এক শহরে উপনীত হলেন, যা 'জাব্বারীন' অর্থাৎ প্রবল প্রতাপান্বিত সম্প্রদায়ের অধিকারভুক্ত ছিল। তাদের আকার-আকৃতি ও দৈহিক গড়ন ভয়াবহ ছিল। তাদের অত্যাচার-উৎপীড়ন, শক্তি ও শান-শওকতের লোমহর্ষক কাহিনী বনী ইসরাইলের শ্রুতিগোচর হলো। মূসা (আ)-এর ইচ্ছা ছিল যে, তিনি এই শহরে প্রবেশ করবেন ; কিন্তু এই প্রতাপান্বিত সম্প্রদায়ের অবস্থা শুনে বনী ইসরাইল আতঙ্কগ্রস্ত হয়ে পড়ল এবং বলতে লাগল ঃ হে মূসা, এই শহরে ভয়ানক প্রতাপশালী অত্যাচারী সম্প্রদায় বাস করে। তাদের মুকাবিলা করার শক্তি আমাদের নেই। যতক্ষণ তারা এই শহরে বর্তমান থাকবে, ততক্ষণ আমরা শহরে প্রবেশ করব না। হ্যাঁ, তারা যদি ত্যাগ করে কোথাও চলে যায়, তবে আমরা শহরে প্রবেশ করতে পারি।

قَالَ رَجُلَانِ مِنَ الَّذِيْنَ يَخَافُوْنَ—আলোচ্য রেওয়ায়েতের একজন রাবী ইয়াযিদ ইবনে হারূনকে জিজ্ঞেস করা হয় যে, হযরত ইবনে আব্বাস এই আয়াতের কিরাআত এভাবেই করেছেন কি ? ইয়াযিদ বললেন : হ্যাঁ, তিনি আয়াতটি এভাবেই পাঠ করেছেন। আয়াতে رَجُلَانِ (দুই ব্যক্তি) বলে প্রতাপান্বিত সম্প্রদায়ের দু'ব্যক্তিকে বোঝানো হয়েছে। তারা শহর থেকে এসে মূসা (আ)-এর প্রতি বিশ্বাস স্থাপন করেছিল। বনী ইসরাইলকে আতঙ্কগ্রস্ত দেখে তারা বলল : আমরা আমাদের সম্প্রদায়ের অবস্থা সম্পর্কে সম্যক ওয়াকিফহাল। তোমরা তাদের দৈহিক গড়ন, বিশাল বপু ও সংখ্যাধিক্য দেখে ভয় পাচ্ছ। প্রকৃত সত্য এই যে, তাদের মধ্যে মনোবল বলতে মোটেই নেই। তারা মুকাবিলায় হীনবল। তোমরা শহরের ফটক পর্যন্ত অগ্রসর হলেই দেখবে যে, তারা অস্ত্র সংবরণ করে নিয়েছে। ফলে তোমরাই তাদের বিরুদ্ধে জয়ী হবে।

কেউ কেউ رَجُلَانِ مِنَ الَّذِيْنَ يَخَافُوْنَ—আয়াতের তফসীর এরূপ করেছেন যে, এই দুই ব্যক্তি মূসা (আ)-এর সম্প্রদায় বনী ইসরাইলের ছিল।

قَالُوْا يَا مُوْسٰى اِنَّا لَنْ نَّدْخُلَهَا اَبَدًا مَّادَامُوْا فِيْهَا فَاذْهَبْ اَنْتَ وَرَبُّكَ فَقَاتِلَا اِنَّا هٰهُنَا قَاعِدُوْنَ -

অর্থাৎ বনী ইসরাইল এ দুই ব্যক্তির উপদেশ শোনার পরও মূসা (আ)-কে কর্কশ ভাষায় অশোভন ভঙ্গিতে জওয়াব দিল ঃ হে মূসা, আমরা তো এই শহরে ততক্ষণ পর্যন্ত

কিছুতেই প্রবেশ করব না, যতক্ষণ এই শক্তিশালী কওম এখানে থাকবে। যদি আপনি তাদের মুকাবিলাই করতে চান, তবে আপনি এবং আপনার পালনকর্তা গিয়ে তাদের সাথে লড়াই করে নিন। আমরা তো এখানেই বসলাম।

মূসা (আ) তাঁর সম্প্রদায় বনী ইসরাইলের প্রতি আল্লাহ্ তা'আলার অগণিত নিয়ামত সত্ত্বেও প্রতি পদক্ষেপে তাদের অবাধ্যতা ও উচ্ছৃঙ্খলতা প্রত্যক্ষ করে আসছিলেন। কিন্তু এ পর্যন্ত তিনি অপরিসীম ধৈর্য ও সহনশীলতার পরিচয় দিয়েছেন। কখনও তাদের জন্য বদদোয়া করেন নি। কিন্তু এবার তাঁর ধৈর্যের বাঁধ ভেঙ্গে গেল। তাদের এই অনর্থক জওয়াব শুনে তিনি নিরতিশয় মনক্ষুণ্ন এবং দুঃখিত হলেন এবং তাদের জন্য বদদোয়া করলেন। তিনি তাদের সম্পর্কে 'ফাসেক' (পাপাচারী) শব্দ ব্যবহার করলেন। সাজা হিসাবে আল্লাহ্র পক্ষ থেকেও তাদেরকে ফাসেক নাম দেওয়া হলো এবং পবিত্র ভূমি থেকে চল্লিশ বছরের জন্য বঞ্চিত করে দেওয়া হলো। এছাড়া তাদেরকে উন্মুক্ত প্রান্তরে এমনভাবে আবদ্ধ করে দেওয়া হলো যে, অস্থির হয়ে সকাল থেকে বিকেল পর্যন্ত তারা কেবল চলতেই থাকত। কিন্তু আল্লাহ্র রাসূল হযরত মূসা (আ)-ও তাদের সাথে ছিলেন। তাঁর বরকতে এই ফাসেক সম্প্রদায়ের প্রতি শাস্তির দিনগুলোতেও আল্লাহ্ তা'আলার অনেক নিয়ামত বর্ষিত হতে থাকে। তারা তীহ্ প্রান্তরে যেদিকেই যেত, মেঘমালা তাদের মাথার উপর ছায়া দান করত। তাদের আহারের জন্য 'মান্না' ও 'সালওয়া' নাযিল হতো। তাদের পোশাক অলৌকিকভাবে ময়লাযুক্ত হতো না এবং ছিন্ন হতো না। তাদেরকে একটি চৌকোণ পাথর দান করে মূসা (আ)-কে আদেশ দেওয়া হয়েছিল যে, যখন তাদের পানির প্রয়োজন হয়, তখন এই পাথরে লাঠি দ্বারা আঘাত করবে। আঘাত করার সাথে সাথে পাথর বারটি ঝরনা প্রবাহিত হয়ে যেত। পাথরের প্রত্যেক দিক থেকে তিনটি করে ঝরনা প্রবাহিত হতো। বনী ইসরাইলের বারটি গোত্রের মধ্যে ঝরনাগুলো নির্দিষ্টভাবে ভাগ করে দেওয়া হয়েছিল, যাতে বিবাদ সৃষ্টি না হয়। তারা যখনই এক জায়গা থেকে সফর করে অন্য জায়গায় তাঁবু ফেলত, তখন পাথরটিকেও সেখানে বিদ্যমান দেখতে পেত।—(কুরতুবী)

হযরত ইবনে আব্বাস এই হাদীসটিকে রাসূলুল্লাহ্ (সা)-এর উক্তিরূপে বর্ণনা করেছেন। আমার মতে এটা সঠিক। কেননা মুআবিয়া (রা) ইবনে আব্বাসকে এই হাদীস বর্ণনা করতে শুনে হাদীসে বর্ণিত এই বিষয়বস্তু অস্বীকার করলেন যে, কিবতীর হত্যাকারীর সন্ধান ঐ দ্বিতীয় কিবতী বলে দিয়েছিল, যার সাথে ইসরাইলী ব্যক্তি দ্বিতীয় দিন লড়াইরত ছিল। কারণ এই যে, গতকালকের হত্যাকাণ্ড সম্পর্কে দ্বিতীয় কিবতী কিছুই জানত না। এমতাবস্থায় সে এর খবর কিরূপে দিতে পারে। এ খবর তো একমাত্র ঝগড়াকারী ইসরাইলী ব্যক্তিই জানত।

মুআবিয়া (রা) হাদীসে বর্ণিত এ ঘটনা মেনে নিতে অস্বীকৃত হলে ইবনে আব্বাস (রা) রাগান্বিত হলেন এবং মুআবিয়ার হাত ধরে তাকে সা'দ ইবনে মালেক যুহরীর কাছে নিয়ে গেলেন। অতঃপর তাকে বললেন ঃ হে আবূ ইসহাক, তোমার স্মরণ আছে কি, যখন আমাদের কাছে রাসূলুল্লাহ্ (সা) মূসা (আ)-এর হাতে নিহত কিবতীর হাদীস বর্ণনা করছিলেন, তখন এই গোপন ভেদ ফাঁসকারী ও হত্যাকারীর সন্ধানদাতা ইসরাইলী ছিল, না দ্বিতীয় কিবতী? সা'দ ইবনে মালেক বললেন ঃ দ্বিতীয় কিবতীই ঘটনা ফাঁস করেছিল।

কেননা সে ইসরাইলীর মুখে এ কথা শুনেছিল যে, গতকালকের হত্যাকাণ্ড মূসা (আ) কর্তৃক সংঘটিত হয়েছে। সেই ফিরাউনের কাছে এই সংবাদ পৌঁছে দিয়েছিল। ইমাম নাসায়ী এই বিস্তারিত হাদীসটি 'সুনানে কুবরা' গ্রন্থে তফসীর অধ্যায়ে উদ্ধৃত করেছেন।

এই হাদীসটি ইবনে জারীর তাবারী তাঁর তফসীর গ্রন্থে এবং ইবনে আবী হাতেম তাঁর তফসীর গ্রন্থে ইয়াযিদ ইবনে হারূনের সনদ দ্বারাই উদ্ধৃত করে বলেছেন ঃ হাদীসটি রাসূলুল্লাহ্ (সা)-এর ভাষ্য নয় ; বরং ইবনে আব্বাসের নিজের কথা। তিনি একে কা'ব আহ্বারের ঐ সব ইসরাইলী রেওয়ায়েত থেকে গ্রহণ করেছেন, যেগুলো উদ্ধৃত করা ও বর্ণনা করা বৈধ রাখা হয়েছে। তবে এতে কোথাও কোথাও রাসূলুল্লাহ্ (সা)-এর বাক্যাবলীও সংযুক্ত হয়েছে। ইমাম ইবনে কাসীর তাঁর তফসীর গ্রন্থে আদ্যোপান্ত হাদীস ও তার উপর গবেষণা ও সত্যায়ন লিপিবদ্ধ করার পর বলেন ঃ আমাদের শ্রদ্ধেয় শায়খ আবুল হাজ্জাজ মিযসী, ইবনে জারীর ও ইবনে আবী হাতেমের ন্যায় হাদীসটিকে মওকূফ অর্থাৎ ইবনে আব্বাসের ভাষ্য বলতেন।

**উল্লিখিত কাহিনী থেকে প্রাপ্ত ফলাফল, শিক্ষা ও জরুরী জ্ঞাতব্য বিষয় :** কোরআন পাক মূসা (আ)-এর কাহিনীকে এত গুরুত্ব দিয়েছে যে, অধিকাংশ সূরায় এর কিছু না কিছু অংশ বর্ণিত হয়েছে। এর কারণ এই যে, এই কাহিনীতে হাজার হাজার শিক্ষা, রহস্য ও আল্লাহ্ তা'আলার অপার শক্তির বিস্ময়কর বহিঃপ্রকাশ শামিল হয়েছে। এগুলোর মাধ্যমে মানুষের ঈমান সুদৃঢ় হয়। এগুলোতে কর্মোদ্দীপনা ও চারিত্রিক সংশোধনের নির্দেশাবলীও প্রচুর পরিমাণে বিদ্যমান রয়েছে। আলোচ্য সূরায় কাহিনীটি বিশদভাবে বর্ণিত হয়েছে; তাই এর শিক্ষা, উপদেশ ও নির্দেশাবলীর কিছু অংশও প্রসঙ্গক্রমে লিপিবদ্ধ করা যুক্তিযুক্ত মনে হয়।

**ফিরাউনের বোকাসুলভ চেষ্টা-তদবীর এবং প্রত্যুত্তরে আল্লাহ্ তা'আলার বিস্ময়কর প্রতিক্রিয়া ঃ** ফিরাউন যখন জানতে পারল যে, বনী ইসরাইলের মধ্যে একটি ছেলে জন্মগ্রহণ করে তার সাম্রাজ্যের পতনের কারণ হবে, তখন সে ইসরাইলী ছেলে সন্তানদের জন্মরোধ করার উদ্দেশ্যে ব্যাপক হত্যাকাণ্ডের আদেশ জারি করে দিল। এরপর জাতীয় ও ব্যক্তিগত প্রয়োজনের প্রতি লক্ষ্য করে এক বছরের ছেলেমেয়েদেরকে জীবিত রাখার এবং পরবর্তী বছরের ছেলেমেয়েদেরকে হত্যা করার সিদ্ধান্ত গ্রহণ করল। যে বছর ছেলেদেরকে জীবিত ছেড়ে দেওয়া হতো, সেই বছর মূসা (আ)-কে জননীর গর্ভ থেকে ভূমিষ্ঠ করার ক্ষমতা আল্লাহ্ তা'আলার ছিল ; কিন্তু নির্বোধ ফিরাউনের উৎপীড়নমূলক পরিকল্পনা পূর্ণরূপে নস্যাৎ করা ও তাকে বোকা বানানোর ইচ্ছায় সন্তান হত্যার বছরেই মূসা (আ)-কে ভূমিষ্ঠ করলেন। আল্লাহ্ তা'আলা এমন পরিস্থিতির উদ্ভব ঘটালেন, যাতে মূসা (আ) স্বয়ং এই আল্লাহ্দ্রোহী জালিমের গৃহে লালিত-পালিত হন। ফিরাউন ও তার স্ত্রী পরম ঔৎসুক্যের সাথে তাকে নিজেদের গৃহে লালন-পালন করল। সারা দেশের ইসরাইলী ছেলে-সন্তানরা মূসা সন্দেহে নিহত হচ্ছিল, আর মূসা (আ) স্বয়ং ফিরাউনের গৃহে আরাম-আয়েশ ও আদর-যত্নের সাথে বয়সের সিড়ি অতিক্রম করছিলেন।

در بہ بند ودشمن اندرخانہ بود
حیلۂ فرعون زیں افسانہ بود

(দরজা বন্ধ করে দিল, অথচ শত্রু ভিতরেই রয়ে গেল। ফিরাউনের পরিকল্পনা এই কাহিনীরই প্রতিচ্ছবি।)

**মূসা-জননীর প্রতি অলৌকিক নিয়ামত এবং ফিরাউনী পরিকল্পনার আরও একটি প্রতিশোধ :** মূসা (আ) যদি সাধারণ শিশুদের ন্যায় কোন ধাত্রীর দুধ কবূল করতেন, তবে তাঁর লালন-পালন শত্রু ফিরাউনের গৃহে এরপরও সুখে স্বাচ্ছন্দ্যে হতো। কিন্তু তাঁর মাতা তাঁর বিরহে ব্যাকুল থাকতেন এবং মূসা (আ)-ও কোন কাফির মহিলার দুধ পেতেন। আল্লাহ্ তা'আলা একদিকে তাঁর পয়গম্বরকে কাফির মহিলার দুধ থেকেও বাঁচিয়ে নিলেন এবং অপরদিকে তাঁর মাতাকেও বিরহের জ্বালাযন্ত্রণা থেকে মুক্তি দিলেন ; মুক্তিও এমনভাবে দিলেন যে, ফিরাউনের পরিবার তাঁর কাছে ঋণী হয়ে রইল এবং উপঢৌকন ও উপহারের বৃষ্টিও বর্ষিত হলো। নিজেরই প্রাণপ্রতিম সন্তানকে দুগ্ধ পান করানোর বিনিময়ে মূসা-জননী ফিরাউনের রাজদরবার থেকে ভাতাও পেলেন এবং ফিরাউনের গৃহে সাধারণ কর্মচারীদের ন্যায় থাকতে হলো না। فتبارك الله احسن الخالقين

**শিল্পপতি, ব্যবসায়ী প্রমুখদের জন্যে একটি সুসংবাদ :** এক হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেন : যে শিল্পপতি তার শিল্পকাজে সওয়াবের নিয়ত রাখে, সে মূসা (আ)-এর জননীর ন্যায়। তিনি আপন শিশুকেই দুধ পান করিয়ে অপরের কাছ থেকে ভাতা পেয়েছেন। (ইবনে কাসীর) উদ্দেশ্য এই যে, কোন রাজমিস্ত্রী মসজিদ, খানকাহ্, মাদ্রাসা অথবা কোন জনহিতকর প্রতিষ্ঠান নির্মাণকালে যদি শুধু মজুরী ও পয়সা উপার্জনের নিয়ত করে, তবে সে তাই পাবে। কিন্তু যদি সে এরূপ নিয়তও করে যে, এই নির্মাণকাজ সৎ কাজে নিয়োজিত হবে, এর দ্বারা ধার্মিক ব্যক্তিরা উপকৃত হবে—এজন্য এ কাজকে সে অন্য কাজের ওপর অগ্রাধিকার দেয় তবে সে মূসা জননীর ন্যায় মজুরীও পাবে এবং ধর্মীয় উপকারও লাভ করবে।

আল্লাহ্র বিশেষ বান্দারা প্রেমাস্পদসুলভ মাধুর্য প্রাপ্ত হন, তাদেরকে যে-ই দেখে, সে-ই মহব্বত করে ঃ وَاَلْقَيْتُ عَلَيْكَ مَحَبَّةً مِّنِّىْ—আয়াতে ইঙ্গিত করা হয়েছে যে, আল্লাহ্ তা'আলা তাঁর বিশেষ বান্দাদেরকে বিশেষ এক প্রকার প্রেমাস্পদসুলভ সৌন্দর্য দান করেন। ফলে তাদেরকে দেখে আপন, পর, শত্রু, মিত্র সবাই মহব্বত করতে থাকে। পয়গম্বরদের স্তর অনেক উর্ধ্বে, অনেক ওলীর মধ্যেও এই অবস্থা প্রত্যক্ষ করা হয়েছে।

**মূসা (আ)-এর হাতে ফিরাউনী কাফিরের হত্যাকে 'ভুলক্রমে হত্যা' কেন সাব্যস্ত করা হলো :** মূসা (আ) জনৈক ইসরাইলী মুসলমানকে ফিরাউনী কাফিরের সাথে লড়াইরত দেখে ফিরাউনীকে ঘুষি মারলেন ; ফলে সে প্রাণত্যাগ করল। মূসা (আ) নিজেও এ কাজকে 'শয়তানের কাজ' আখ্যা দিয়ে আল্লাহ্ তা'আলার কাছে ক্ষমা প্রার্থনা করেছেন এবং আল্লাহ্র পক্ষ থেকে ক্ষমাও করা হয়েছে।

কিন্তু এখানে একটি আইনগত প্রশ্ন এই দেখা দেয় যে, ফিরাউনী ব্যক্তি কাফির হরবী ছিল। তার সাথে মূসা (আ)-এর কোন শান্তিচুক্তি ছিল না এবং তাকে যিম্মী কাফিরদের তালিকাভুক্তও করা যেত না, যাদের জানমাল ও সম্মানের হিফাযত করা মুসলমানদের

দায়িত্বে ওয়াজিব। সে ছিল একান্তই হরবী কাফির। ইসলামী শরীয়তের আইনে এরূপ ব্যক্তিকে হত্যা করা গুনাহ্ নয়। এমতাবস্থায় এ হত্যাকে শয়তানের কাজ ও ভুল কি কারণে সাব্যস্ত করা হলো ?

বিশিষ্ট তফসীর গ্রন্থসমূহে কেউ কেউ এ প্রশ্নের প্রতি ভ্রূক্ষেপ করেন নি। আমি যখন হাকীমুল উম্মত মাওলানা আশরাফ আলী থানভী (র)-এর নির্দেশে 'আহ্কামুল কোরআন' গ্রন্থের রচনায় ব্যস্ত ছিলাম, তখন এ প্রশ্ন উত্থাপন করায় তিনি উত্তরে বললেন ঃ এ কথা ঠিক যে, এই ফিরাউনী কাফিরের সাথে সারাসরি ও প্রকাশ্য কোন শান্তি-চুক্তি অথবা যিম্মী হওয়ার চুক্তি ছিল না ; কিন্তু তখন মূসা (আ)-এরও রাজত্ব ছিল না এবং সেই ফিরাউনীরও ছিল না। বরং তারা উভয়েই ফিরাউনের রাজত্বে নাগরিক ছিল এবং একজন অপরজনের পক্ষ থেকে নিরাপদ ছিল। এটা ছিল এক প্রকার অলিখিত কার্যগত চুক্তি। ফিরাউনীকে হত্যার ফলে এই কার্যগত চুক্তির বিরুদ্ধাচরণ হয়েছে। তাই একে 'ভুলক্রমে হত্যা' সাব্যস্ত করা হয়েছে। ভুলটি যেহেতু ইচ্ছাকৃত নয়—ঘটনাক্রমে সংঘটিত হয়েছে, তাই এটা মূসা (আ)-এর নবুয়তের পবিত্রতার পরিপন্থী নয়।

এ কারণেই মাওলানা থানভী (র) অবিভক্ত ভারতে কোন মুসলমানের পক্ষে কোন হিন্দুর আনমালের ক্ষতি করা বৈধ মনে করতেন না। কেননা মুসলমান ও হিন্দু এ উভয় সম্প্রদায়ই ইংরেজদের রাজত্বে বাস করত।

**অক্ষমদের সাহায্য ও জনসেবা ইহকাল ও পরকালে উপকারী :** হযরত মূসা (আ) মাদইয়ান শহরের উপকণ্ঠে দুইজন মহিলাকে দেখলেন যে, তারা অক্ষমতার কারণে তাদের ছাগলকে পানি পান করাতে পারছে না। মহিলাদ্বয় সম্পূর্ণ অপরিচিত এবং মূসা (আ) একজন মুসাফির ছিলেন। কিন্তু অক্ষমদের সেবা ভদ্রতা ছাড়া আল্লাহ্ তা'আলার কাছেও পছন্দনীয় কাজ ছিল। তাই তিনি তাদের জন্য পরিশ্রম স্বীকার করলেন এবং তাদের ছাগলকে পানি পান করিয়ে দিলেন। এ কাজের সওয়াব ও পুরস্কার আল্লাহ্র কাছে বিরাট। দুনিয়াতেও তাঁর এ কাজকেই প্রবাস জীবনের অসহায়ত্ব ও সম্বলহীনতার প্রতিকার সাব্যস্ত হয়েছে। পরবর্তীকালে নিজের শান অনুযায়ী জীবন গঠন করার সুযোগ তিনি এর মাধ্যমেই লাভ করেন এবং হযরত শুআয়ব (আ)-এর সেবা ও তাঁর জামাতা হওয়ার গৌরব অর্জন করেন। যৌবনে পদার্পণ করার পর তাঁর মাতাকে যে দায়িত্ব পালন করতে হতো, আল্লাহ্ তা'আলা প্রবাস জীবনে তা একজন পয়গম্বরের হাতে সম্পন্ন করিয়ে দিয়েছেন।

**দুই পয়গম্বরের মধ্যে চাকর ও মনিবের সম্পর্ক ঃ এর রহস্য ও অভাবনীয় উপকারিতা :** মূসা (আ) শুআয়ব (আ)-এর গৃহে অতিথি হয়ে ফিরাউনী সিপাহীদের কবল থেকে নিশ্চিন্ত হলে শুআয়ব (আ) কন্যার পরামর্শক্রমে তাঁকে চাকর রাখার অভিপ্রায় ব্যক্ত করলেন। এতে আল্লাহ্র অনেক হিকমত এবং মানবজাতির জন্য গুরুত্বপূর্ণ হিদায়েত নিহিত আছে।

প্রথমত শুআয়ব (আ) আল্লাহ্র নবী ও রাসূল ছিলেন। একজন প্রবাসী মুসাফিরকে চাকরীর বিনিময় ছাড়াই কিছুদিন নিজ গৃহে আশ্রয় দেওয়া তাঁর পক্ষে মোটেই দুষ্কর ছিল না। কিন্তু তিনি সম্ভবত পয়গম্বরসুলভ অন্তর্দৃষ্টির সাহায্যে এ কথা বুঝে নিয়েছিলেন যে, সৎসাহসী মূসা (আ) এ ধরনের আতিথ্য কবূল করবেন না এবং অন্যত্র চলে গেলে

বিপদগ্রস্ত হবেন। তাই সকল প্রকার লৌকিকতা পরিহার করে লেনদেনের পথ বেছে নিলেন। এতে অপরের জন্যেও নির্দেশ রয়েছে যে, অন্যের গৃহে গিয়ে তার গলগ্রহ হয়ে যাওয়া ভদ্রতার খেলাপ।

দ্বিতীয়ত আল্লাহ্ তা'আলা মূসা (আ)-কে রিসালত ও নবুয়ত দ্বারা ভূষিত করতে চাইতেন। এর জন্য যদিও কোনরূপ সাধনা ও কর্ম শর্ত নয় এবং কোন সাধনা ও কর্ম দ্বারা তা অর্জনও করা যায় না, কিন্তু আল্লাহ্র চিরাচরিত রীতি এই যে, তিনি পয়গম্বরদেরকেও সাধনা, অধ্যবসায় ও পরিশ্রমের পথে পরিচালনা করেন। কেননা এটা মানব চরিত্রের উৎকর্ষের উপায় এবং অপরের সংশোধনের প্রধান কারণ হয়ে থাকে। মূসা (আ)-এর জীবন এ পর্যন্ত রাজকীয় সম্মান ও জাঁকজমকের মধ্যে অতিবাহিত হয়েছিল। ভবিষ্যতে তাঁকে জনগণের পথপ্রদর্শক ও সংস্কারকের গুরুত্বপূর্ণ পদ গ্রহণ করতে হবে। শুআয়ব (আ)-এর সাথে শ্রম ও মজুরীর এই চুক্তিতে তাঁর চারিত্রিক লালন-পালনের গোপন ভেদও নিহিত ছিল। সাধক শিরাজী তাই বলেন :

شبان وادی ایمن گہے رسد بمراد
که چند سال بجاں خدمت شعیب کند

তৃতীয়ত মূসা (আ)-এর কাছ থেকে ছাগল চরানোর কাজ নেওয়া হয়েছে। আশ্চর্যের বিষয় এই যে, অধিকাংশ পয়গম্বরকে এ কাজে নিয়োজিত করা হয়েছে। ছাগল সাধারণত পাল থেকে আলাদা হয়ে এদিক-ওদিক ছুটাছুটি করে। ফলে রাখালের মনে বারবার ক্রোধের উদ্রেক হয়। ক্রোধের বশবর্তী হয়ে সে যদি পলাতক ছাগল থেকে দৃষ্টি ফিরিয়ে নেয়, তবে ছাগল হাতছাড়া হয়ে কোন ব্যাঘ্রের খোরাকে পরিণত হবে। পক্ষান্তরে ইচ্ছামত পরিচালনা করার জন্য যদি রাখাল ছাগলকে মারপিট করে, ক্ষীণকায় জন্তু হওয়ার কারণে হাত-পা ভেঙ্গে যাওয়া বিচিত্র নয়। এ কারণে রাখালকে অত্যধিক ধৈর্য ও সহনশীলতার পরিচয় দিতে হয়। পয়গম্বরগণের সাথে সাধারণ মানব সমাজের ব্যবহারও তদ্রূপ হয়ে থাকে। এতে পয়গম্বরগণ তাদের তরফ থেকে দৃষ্টি ফিরিয়ে নিতেও পারেন না এবং তাদেরকে কঠোরতার মাধ্যমেও পথে আনতে পারেন না। ফলে ধৈর্য ও সহনশীলতার অভ্যাসের পথই তাদেরকে অবলম্বন করতে হয়।

**কাউকে কোন পদ ও চাকরী দান করার চমৎকার মাপকাঠি :** এই কাহিনীতে শুআয়ব (আ)-এর কন্যা পিতাকে পরামর্শ দিয়েছে যে, তাকে চাকর রাখা হোক। এর পক্ষে যুক্তি প্রদর্শন করতে গিয়ে সে বলেছে যে, শক্তিশালী ও বিশ্বস্ত ব্যক্তিই সর্বোত্তম চাকর হতে পারে। 'শক্তিশালী' বলে এখানে অর্পিত কাজের শক্তি ও যোগ্যতা বোঝানো হয়েছে এবং 'বিশ্বস্ত' বলে বোঝানো হয়েছে যে, তার সাবেক জীবনের অবস্থা তার সততা ও বিশ্বস্ততার সাক্ষ্য দেয়। আজকাল বিভিন্ন চাকরী এবং সরকারী ও বেসরকারী পদের জন্য প্রার্থী বাছাই করার ক্ষেত্রে আবেদনকারীর মধ্যে যেসব গুণের প্রতি লক্ষ্য রাখা হয়, চিন্তা করলে দেখা যায় যে, তা সবই উপরোক্ত দু'টি শব্দের মধ্যে নিহিত রয়েছে। বরং প্রচলিত বাছাই পদ্ধতির বিস্তারিত শর্তাবলীর মধ্যে উপরোক্ত বিষয়াদি সাধারণত পূর্ণরূপে অনুসরণ করা হয় না। কেননা সততা ও বিশ্বস্ততা আজকাল কোথাও বিবেচ্য বিষয়রূপে পরিগণিত হয় না; শুধু শিক্ষাগত যোগ্যতার ডিগ্রীকেই মাপকাঠি ধরা হয়। আজকাল সরকারী ও বেসরকারী

প্রতিষ্ঠানসমূহের ব্যবস্থাপনায় যেসব ত্রুটি-বিচ্যুতি পরিদৃষ্ট হয়, তার অধিকাংশই এই সততা বিষয়ক মূলনীতির প্রতি উপেক্ষা প্রদর্শনেরই ফল। শিক্ষার দিক দিয়ে যোগ্য ও বুদ্ধিমান ব্যক্তির মধ্যে যদি সততা ও বিশ্বস্ততা গুণ না থাকে, তবে সে কারচুপি ও ঘুষখোরীর এমন অভিনব পদ্ধতি আবিষ্কার করতে সিদ্ধহস্ত হয়, যা আইনের আওতায় পড়ে না। এ দোষটিই আজ বিশ্বের অধিকাংশ সরকারী বেসরকারী প্রতিষ্ঠানসমূহকে অকেজো বরং ক্ষতিকর করে রেখেছে। এ কারণেই ইসলামী ব্যবস্থায় এর প্রতি অত্যধিক গুরুত্ব আরোপ করা হয়েছে, যার সুফল বহু শতাব্দী পর্যন্ত বিশ্ববাসী প্রত্যক্ষ করেছে।

**জাদুকর ও পয়গম্বরদের কাজে সুস্পষ্ট পার্থক্য ঃ** ফিরাউন সমবেত জাদুকরদেরকে দেশ ও জাতির বিপদাশংকা সামনে রেখে কাজ করতে বলেছিল। এর পরিপ্রেক্ষিতে একে নিজের কাজ মনে করে আপ্রাণ চেষ্টা সহকারে দায়িত্ব পালন করা তাদের কর্তব্য ছিল। কিন্তু তারা কি করেছে ? কাজ শুরু করার আগেই পারিশ্রমিকের ব্যাপারে দর-কষাকষি আরম্ভ করে দিয়েছে।

এর বিপরীতে আল্লাহ্-প্রেরিত পয়গম্বরগণ সব মানুষের সামনে এই ঘোষণা রাখেন : وَلَا أَسْئَلُكُمْ عَلَيْهِ مِنْ أَجْرٍ—অর্থাৎ আমি তোমাদের কাছে কোন পারিশ্রমিক চাই না। পয়গম্বগণের প্রচার ও দাওয়াত কার্যকরী হওয়ার ক্ষেত্রে এ বিষয়টির প্রভাব অত্যধিক। ইসলামী বায়তুল মাল থেকে আলিম, মুফতী ও ওয়ায়েযদের ভাতা প্রদানের ব্যবস্থা বিলুপ্ত হওয়ার পর থেকে তারা শিক্ষাদান, ওয়ায ও ইমামতির বেতন গ্রহণ করতে বাধ্য হয়েছেন। এই বেতন গ্রহণ পরবর্তী ফিকাহ্বিদদের মতে অপারগ অবস্থায় জায়েয হলেও জনগণের সংস্কারের ক্ষেত্রে এর কুফল অস্বীকার করার উপায় নেই। বলা বাহুল্য বিনিময় গ্রহণের ফলে তাদের প্রচেষ্টার উপকারিতা অনেকাংশে হ্রাস পেয়েছে।

**ফিরাউনী জাদুকরদের জাদুর স্বরূপ :** ফিরাউনী জাদুকররা তাদের লাঠি ও রশিগুলোকে বাহ্যত সাপ বানিয়ে দেখিয়েছিল। প্রশ্ন এই যে, এগুলো কি বাস্তবিকই সাপ হয়ে গিয়েছিল ? এ সম্পর্কে কোরআন পাকের ভাষা يُخَيَّلُ إِلَيْهِ مِنْ سِحْرِهِمْ أَنَّهَا تَسْعَى—(জাদুর কারণে এগুলো ইতস্তত ছুটাছুটি করছে বলে মনে হচ্ছিল) থেকে জানা যায় যে, এগুলো সত্যিকার সাপ হয়ে যায় নি; বরং জাদুকররা এক প্রকার মেসমেরিজমের মাধ্যমে দর্শকদের কল্পনাশক্তিকে ক্রিয়াশীল করে নজরবন্দী করে দিয়েছিল। ফলে এগুলো দর্শকদের কাছে ছুটাছুটিরত সাপ মনে হচ্ছিল।

অবশ্য এ দ্বারা এটা জরুরী নয় যে, জাদুবলে বস্তুর স্বরূপ পরিবর্তিত হতে পারে না। এখানে শুধু এতটুকু জানা যায় যে, ফিরাউনী জাদুকরদের জাদু বস্তুর স্বরূপ পরিবর্তন করার মত শক্তিশালী ছিল না।

**গোত্রগত বিভক্তি সামাজিক কাজ-কারবারের সীমা পর্যন্ত নিন্দনীয় নয় ঃ** ইসলাম দেশগত, ভাষাগত, বর্ণগত ও গোত্রগত বিভেদকে জাতীয়তার ভিত্তি স্থির করার তীব্র নিন্দা করেছে এবং এসব বিভেদ মিটানোর জন্যে প্রতি কাজে ও প্রতি পদক্ষেপে প্রচেষ্টা চালিয়েছে। পক্ষান্তরে ইসলামী রাজনীতির ভিত্তিই হচ্ছে ধর্মভিত্তিক জাতীয়তাবাদ। এতে আরবী, আজমী, ফারসী, হিন্দী ও সিন্ধী সবাই এক জাতির ব্যক্তিবর্গ। বিশ্বনবী (সা) মদীনায় ইসলামী রাষ্ট্রের ভিত্তি রচনা করার জন্যে সর্বপ্রথম মুহাজির ও আনসারদের মধ্যে

একাত্মতা ও ভ্রাতৃত্বন্ধন প্রতিষ্ঠিত করেন। তিনি বিদায় হজ্জের ভাষণে কিয়ামত পর্যন্ত সময়ের জন্যে এই কর্মপদ্ধতি ব্যক্ত করেন যে, আঞ্চলিক, বংশগত ও ভাষাগত বিভেদের মূর্তিকে ইসলাম ভেঙ্গে চুরমার করে দিয়েছে। এতদসত্ত্বেও সামাজিক কাজ-কারবারের সীমা পর্যন্ত এসব পার্থক্যকে মূল্য দেওয়ার অনুমতি ইসলামে আছে। কেননা, বিভিন্ন দেশ ও বিভিন্ন গোত্রের পানাহার ও বসবাসের পদ্ধতি বিভিন্ন রূপ হয়ে থাকে। এগুলোর বিপরীত করা খুবই কষ্টকর কাজ।

হযরত মূসা (আ) যে বনী ইসরাইলকে সাথে নিয়ে মিসর ত্যাগ করেছিলেন, তারা বারটি গোত্রে বিভক্ত ছিল। আল্লাহ্ তা'আলা এসব গোত্রের পার্থক্যকে সামাজিক কাজ-কারবারে বৈধ রাখেন। ফলে দরিয়ার মধ্যেও প্রত্যেক গোত্রের জন্য অলৌকিকভাবে আলাদা বারটি রাস্তা প্রকাশ করে দেন। এমনিভাবে তীহ্ প্রান্তরে পাথর থেকেও অলৌকিকভাবে আলাদা আলাদা বারটি ঝরনা প্রবাহিত করে দেন, যাতে গোত্রসমূহের মধ্যে ধাক্কাধাক্কি না হয় এবং প্রত্যেক গোত্র তার নির্ধারিত পানি লাভ করতে পারে। وَاللّٰهُ اَعْلَمُ

**সমষ্টিগত শৃঙ্খলা বিধানের জন্য স্থলাভিষিক্ত নিযুক্ত করা ঃ** মূসা (আ) এক মাসের জন্য তার সম্প্রদায়ের কাছ থেকে পৃথক হয়ে তূর পর্বতে ইবাদতে মশগুল হতে চেয়েছিলেন। তখন হারূন (আ)-কে তাঁর স্থলাভিষিক্ত নিযুক্ত করে সবাইকে নির্দেশ দিলেন যে, আমার অনুপস্থিতিতে তোমরা তার আনুগত্য করবে। পারস্পরিক মতভেদ ও অনৈক্য রোধ করাই ছিল এই কার্যক্রমের উদ্দেশ্য। এ থেকে জানা যায় যে, কোন রাষ্ট্র, দল ও পরিবারের প্রধান যদি বিদেশ সফরে গমন করে, তবে প্রশাসনযন্ত্র চালু রাখার জন্য কাউকে স্থলাভিষিক্ত নিযুক্ত করে যাওয়া পয়গম্বরদের সুন্নত।

**মুসলমানদের দলে অনৈক্য থেকে বেঁচে থাকার জন্য বিরাটতম মন্দকে সাময়িকভাবে বরদাশত করা যায় ঃ** মূসা (আ)-এর অনুপস্থিতিতে বনী ইসরাইলের মধ্যে গোবৎস পূজা অনর্থ মাথাচাড়া দিয়ে উঠেছিল এবং তারা তিন দলে বিভক্ত হয়ে পড়েছিল। হারূন (আ) সবাইকে সত্যের দাওয়াত দেন, কিন্তু মূসা (আ)-এর ফিরে আসা পর্যন্ত তিনি কোন দলের সাথে পুরোপুরি সম্পর্কচ্ছেদের কথা ঘোষণা করেন নি। এতে মূসা (আ) ক্রুদ্ধ হলে তিনি এই অজুহাতই পেশ করেন যে, আমি কঠোরতায় অবতীর্ণ হলে বনী ইসরাইল শতধাবিচ্ছিন্ন হয়ে পড়ত।

اِنِّىْ خَشِيْتُ اَنْ تَقُوْلَ فَرَّقْتَ بَيْنَ بَنِىْ اِسْرَائِيْلَ وَلَمْ تَرْقُبْ قَوْلِىْ ـ

—অর্থাৎ আমি কোন দল থেকেই কঠোরভাবে বিভিন্নতা ও নিস্পৃহতার কথা ঘোষণা করিনি; কারণ তাহলে আপনি ফিরে এসে আমাকে অভিযুক্ত করে বলতেন যে, তুমি বনী ইসরাইলের মধ্যে অনৈক্য সৃষ্টি করেছ এবং আমার নির্দেশ পালন কর নি।

মূসা (আ)-ও তাঁর অজুহাতকে ভ্রান্ত সাব্যস্ত করেন নি, বরং সঠিক মেনে নিয়ে তাঁর জন্য দোয়া ও ইস্তেগফার করলেন। এ থেকে বোঝা যায় যে, মুসলমানদের মধ্যে অনৈক্য থেকে বেঁচে থাকার জন্য সাময়িকভাবে কোন মন্দ কাজের ব্যাপারে নম্রতা প্রদর্শন করলে তা দুরস্ত হবে। وَاللّٰهُ سُبْحَانَهٗ اَعْلَمُ

মূসা (আ)-এর কাহিনীর উপরোল্লিখিত হিদায়েতসমূহের শেষে মূসা ও হারূন (আ)-কে একটি বিশেষ নিদর্শন সহকারে ফিরাউনকে পথ প্রদর্শনের জন্য প্রেরণ করা হয়েছে। নির্দেশটি এই ঃ فَقُوْلَا لَهٗ قَوْلًا لَّيِّنًا لَّعَلَّهٗ يَتَذَكَّرُ اَوْ يَخْشٰى

**পয়গম্বরসুলভ দাওয়াতের একটি গুরুত্বপূর্ণ মূলনীতি :** এতে বলা হয়েছে যে, প্রতিপক্ষ যতই অবাধ্য এবং ভ্রান্ত বিশ্বাস ও চিন্তাধারার বাহক হোক না কেন, তার সাথেও সংস্কার ও পথপ্রদর্শনের কর্তব্য পালনকারীদের হিতাকাঙক্ষার ভঙ্গিতে নম্রভাবে কথাবার্তা বলতে হবে। এরই ফলশ্রুতিতে সে কিছু চিন্তাভাবনা করতে বাধ্য হতে পারে এবং তার অন্তরে আল্লাহ্র ভয় সৃষ্টি হতে পারে।

ফিরাউন খোদায়ী-দাবিদার অত্যাচারী বাদশাহ্ ছিল এবং আপন সত্তার হিফাযতের জন্য বনী ইসরাইলের হাজারো ছেলে-সন্তান হত্যার অপরাধে অপরাধী ছিল। তার কাছেও আল্লাহ্ তা'আলা তাঁর বিশেষ পয়গম্বরদ্বয়কে নম্রভাবে কথা বলার নির্দেশ দিয়ে প্রেরণ করেছেন, যাতে সে চিন্তাভাবনার সুযোগ পায়। অথচ আল্লাহ্ তা'আলা পূর্বেই জানতেন যে, ফিরাউন তার অবাধ্যতা ও পথভ্রষ্টতা থেকে বিরত হবে না ; কিন্তু যে নীতির মাধ্যমে মানবজাতি চিন্তাভাবনা করতে বাধ্য হয় এবং আল্লাহ্ভীতির দিকে ফিরে আসে, পয়গম্বরগণকে সেই নীতির অনুসারী করা এখানে প্রধান উদ্দেশ্য ছিল। ফিরাউন হিদায়েত লাভ করুক বা না করুক ; কিন্তু নীতি এমন হওয়া চাই, যা হিদায়েত ও সংস্কারের উপায় হতে পারে।

আজকাল অনেক আলিম নিজেদের মতপার্থক্যের ক্ষেত্রে একে অপরের বিরুদ্ধে গালিগালাজ ও দোষারোপকে ইসলামের সেবা মনে করে বসেছে। তাদের এ বিষয়ে বিশদ চিন্তাভাবনা করা উচিত।

---

قَالَا رَبَّنَآ اِنَّنَا نَخَافُ اَنْ يَّفْرُطَ عَلَيْنَآ اَوْ اَنْ يَّطْغٰى ﴿٤٥﴾ قَالَ لَا تَخَافَآ اِنَّنِىْ

مَعَكُمَآ اَسْمَعُ وَاَرٰى ﴿٤٦﴾ فَاْتِيٰهُ فَقُوْلَآ اِنَّا رَسُوْلَا رَبِّكَ فَاَرْسِلْ مَعَنَا

بَنِىْٓ اِسْرَآءِيْلَ ۙ وَلَا تُعَذِّبْهُمْ ؕ قَدْ جِئْنٰكَ بِاٰيَةٍ مِّنْ رَّبِّكَ ؕ وَالسَّلٰمُ عَلٰى

مَنِ اتَّبَعَ الْهُدٰى ﴿٤٧﴾ اِنَّا قَدْ اُوْحِىَ اِلَيْنَآ اَنَّ الْعَذَابَ عَلٰى مَنْ كَذَّبَ

وَتَوَلّٰى ﴿٤٨﴾ قَالَ فَمَنْ رَّبُّكُمَا يٰمُوْسٰى ﴿٤٩﴾ قَالَ رَبُّنَا الَّذِىْٓ اَعْطٰى كُلَّ شَىْءٍ

خَلْقَهٗ ثُمَّ هَدٰى ﴿٥٠﴾

---

**(৪৫) তাঁরা বলল ঃ হে আমাদের পালনকর্তা, আমরা আশংকা করি যে, সে আমাদের প্রতি যুলুম করবে কিংবা উত্তেজিত হয়ে উঠবে। (৪৬) আল্লাহ্ বললেন ঃ তোমরা ভয় করো না, আমি তোমাদের সাথে আছি, আমি শুনি ও আমি দেখি। (৪৭) অতএব তোমরা**

**তাঁর কাছে যাও এবং বল ঃ আমরা উভয়েই তোমার পালনকর্তার প্রেরিত রাসূল, অতএব আমাদের সাথে বনী ইসরাইলকে যেতে দাও এবং তাদেরকে নিপীড়ন করো না। আমরা তোমার পালনকর্তার কাছ থেকে নিদর্শন নিয়ে তোমার কাছে আগমন করেছি। এবং যে সৎপথ অনুসরণ করে, তাঁর প্রতি শান্তি। (৪৮) আমরা ওহী লাভ করেছি যে, যে ব্যক্তি মিথ্যারোপ করে এবং মুখ ফিরিয়ে নেয়, তাঁর উপর আযাব পড়বে। (৪৯) সে বলল ঃ তবে হে মূসা, তোমাদের পালনকর্তা কে ? (৫০) মূসা বললেন ঃ আমাদের পালনকর্তা তিনি, যিনি প্রত্যেক বস্তুকে তাঁর যোগ্য আকৃতি দান করেছেন, অতঃপর পথপ্রদর্শন করেছেন।**

---

### তফসীরের সার-সংক্ষেপ

(যখন মূসা ও হারুন এই নির্দেশ পেলেন, তখন) উভয়ে আরয করলেন : হে আমাদের পালনকর্তা, (আমরা প্রচারের জন্য হাযির আছি ; কিন্তু) আমরা আশংকা করি যে, (কোথাও) সে আমাদের প্রতি (প্রচারের পূর্বেই) যুলুম না করে বসে (ফলে প্রচারই না হয়) অথবা (ঠিক প্রচারের সময় কুফরে) মাত্রাতিরিক্ত সীমালংঘন না করতে থাকে (যেন সার্তসতেরো কথা বলে প্রচারিত বক্তব্য নিজেও না শোনে এবং অন্যকেও শুনতে না দেয় ; যাতে তা প্রচার না করার অনুরূপ হয়ে যায়।) ইরশাদ হলো ঃ (এ বিষয়ে) ভয় করো না, (কেননা) আমি তোমাদের সাথে আছি—সব শুনি এবং দেখি। (আমি তোমাদের হিফাযত করব এবং তাকে ভীত-সন্ত্রস্ত করে দেব। ফলে তোমরা পূর্ণরূপে প্রচার করতে পারবে। অন্য আয়াতে রয়েছে ঃ نَجْعَلُ لَكُمَا سُلْطَانًا অতএব তোমরা (নির্ভয়ে ও নিঃসংকোচে) তার কাছে যাও এবং (তাকে) বল ঃ আমরা উভয়েই তোমার পালনকর্তার প্রেরিত রাসূল (তিনি আমাদেরকে নবী করে প্রেরণ করেছেন)। অতএব (তুমি আমাদের আনুগত্য কর। তওহীদ মেনে নিয়ে বিশ্বাস সংশোধন কর এবং যুলুম থেকে বিরত হয়ে চরিত্র সংশোধন কর এবং) বনী ইসরাইলকে (যাদের প্রতি তুমি অন্যায় যুলুম কর—যুলুমের কবল থেকে মুক্তি দিয়ে) আমাদের সাথে যেতে দাও (তারা যেখানে ইচ্ছা, যেভাবে ইচ্ছা থাকবে) এবং তাদেরকে নিপীড়ন করো না। আমরা (শুধু শুধুই নবুয়ত দাবি করি না ; বরং আমরা) তোমার কাছে তোমার পালনকর্তার পক্ষ থেকে (নবুয়তের) নিদর্শন (অর্থাৎ মু'জিযাও) নিয়ে আগমন করেছি। (সত্যায়ন ও সত্য গ্রহণের সুফল এই সামগ্রিক নীতি দ্বারা জানা যাবে যে,) যে (সরল) পথ অনুসরণ করে, তার প্রতি (খোদায়ী আযাব থেকে) শান্তি। (এবং মিথ্যারোপ ও সত্য প্রত্যাখ্যানের ব্যাপারে) আমরা ওহী লাভ করেছি যে, (আল্লাহ্‌র) আযাব ঐ ব্যক্তির উপর পতিত হবে, যে (সত্যকে) মিথ্যারোপ করে এবং (তা থেকে) মুখ ফিরিয়ে নেয়। (মোটকথা, এই পূর্ণ বিষয়বস্তু তাকে গিয়ে বল। সেমতে তাঁরা ফিরাউনের কাছে গেলেন এবং তাকে সব শুনিয়ে দিলেন।) সে বলল ঃ তবে হে মূসা (বল তো শুনি) তোমাদের পালনকর্তা কে (তোমরা যার প্রেরিত রাসূল বলে দাবি করছ ? জওয়াবে) মূসা (আ) বললেন ঃ আমাদের (বরং সবার) পালনকর্তা তিনি, যিনি প্রত্যেক বস্তুকে তার উপযুক্ত আকৃতি দান করেছেন, অতঃপর (তাদের মধ্যে যারা প্রাণী ছিল, তাদেরকে তাদের

উপকারিতা ও উপযোগিতার প্রতি) পথ প্রদর্শন করেছেন। (তাই প্রত্যেক জন্তু তার উপযুক্ত খাদ্য, যুগল, বাসস্থান ইত্যাদি খুঁজে নেয়। সুতরাং তিনিই আমাদেরও পালনকর্তা।)

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

হযরত মূসা (আ) কেন ভয় পেলেন ? اِنَّنَا نَخَافُ —মূসা ও হারুন (আ) এখানে আল্লাহ্ তা'আলার সামনে দুই প্রকার ভয় প্রকাশ করেছেন। এক ভয় اَنْ يَّفْرُطَ শব্দের মাধ্যমে ব্যক্ত করেছেন। এর অর্থ সীমালঙ্ঘন করা। উদ্দেশ্য এই যে, ফিরাউন সম্ভবত আমাদের বক্তব্য শ্রবণ করার পূর্বেই আমাদেরকে আক্রমণ করে বসবে। দ্বিতীয় ভয় اَنْ يَّطْغٰى শব্দ দ্বারা বর্ণনা করেছেন। এর উদ্দেশ্য এই যে, সম্ভবত সে আপনার শানে অসমীচীন কথাবার্তা বলে আরও বেশি অবাধ্যতা প্রদর্শন করবে।

এখানে প্রশ্ন দেখা দেয় যে, কথাবার্তার শুরুতে মূসা (আ)-কে নবুয়ত ও রিসালত দান করা হলে তিনি হারুন (আ)-কে তাঁর সাথে শরীক করার আবেদন করেন। তাঁর এ আবেদন কবূল করার সাথে সাথে আল্লাহ্ তা'আলা তাঁকে বলে দেন ঃ

سَنَشُدُّ عَضُدَكَ بِاَخِيْكَ وَنَجْعَلُ لَكُمَا سُلْطَانًا فَلَا يَصِلُوْنَ اِلَيْكُمَا -

অর্থাৎ আমি তোমার ভাইয়ের মাধ্যমে তোমার বাহু সবল করব এবং তোমাদেরকে আধিপত্য দান করব। ফলে শত্রুরা তোমাদের কাছে পৌঁছতে পারবে না। এছাড়া এ আশ্বাসও দান করেন যে, তুমি যা যা প্রার্থনা করেছ, সবই তোমাকে দান করলাম।

قَدْ اُوْتِيْتَ سُؤْلَكَ يَا مُوْسٰى –এসব প্রার্থিত বিষয়ের মধ্যে বক্ষ উন্মোচনও ছিল। বক্ষ উন্মোচনের সারমর্ম এই যে, শত্রুর সম্মুখীন হয়ে অন্তরে কোনরূপ সংকীর্ণতা ও ভয়ভীতি সৃষ্টি হবে না।

আল্লাহ্ তা'আলার এসব ওয়াদার পর এই ভয় প্রকাশের অর্থ কি ? এর এক উত্তর এই যে, তোমাদেরকে আধিপত্য দান করব, ফলে শত্রুরা তোমাদের কাছে পৌঁছতে পারবে না। এই প্রথম ওয়াদাটি অস্পষ্ট। এর অর্থ প্রমাণ ও যুক্তির আধিপত্যও হতে পারে এবং বৈষয়িক আধিপত্যও হতে পারে। এছাড়া এ ধারণাও হতে পারে যে, প্রমাণাদি শোনা ও মু'জিযা দেখার পরই আধিপত্য হবে। কিন্তু আশংকা এই যে, ফিরাউন কথা শোনার আগেই তাদেরকে আক্রমণ করে বসবে। বক্ষ উন্মোচনের জন্য স্বভাবগত ভয় দূর হয়ে যাওয়াও জরুরী নয়।

দ্বিতীয়ত, ভয়ের বস্তু দেখে স্বভাবগতভাবে ভয় করা সব পয়গম্বরের সুন্নত। এ ভয় পূর্ণ ঈমান ও বিশ্বাস থাকা সত্ত্বেও হয়। স্বয়ং মূসা (আ) তাঁরই লাঠি সাপে রূপান্তরিত হওয়ার পর তাকে ধরতে ভয় পাচ্ছিলেন, তখন আল্লাহ্ বললেন ঃ لَا تَخَفْ ভয় করো না। অন্যান্য সব ভয়ের ক্ষেত্রে এমনিভাবে স্বভাবগত ও মানবগত ভয় দেখা দিয়েছে, যা আল্লাহ্ তা'আলা সুসংবাদের মাধ্যমে দূর করেছেন। এই ঘটনা প্রসঙ্গেই فَاَصْبَحَ فِى الْمَدِيْنَةِ خَائِفًا يَتَرَقَّبُ — فَخَرَجَ مِنْهَا خَائِفًا এবং فَاَوْجَسَ فِىْ نَفْسِهٖ خِيْفَةً مُّوْسٰى আয়াতসমূহ এর পক্ষে সাক্ষ্য দেয়। এই মানবগত ভয়ের কারণেই শেষনবী (সা) মদীনার দিকে এবং কিছু সংখ্যক

সাহাবী প্রথমে আবিসিনিয়ায় ও পরে মদীনার দিকে হিজরত করেন। আহ্যাব যুদ্ধে এই ভয় থেকেই আত্মরক্ষার জন্য পরিখা খনন করা হয়। অথচ আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে সাহায্য ও বিজয়ের ওয়াদা বারবার এসেছিল। কিন্তু সত্য এই যে, আল্লাহ্র ওয়াদার প্রতি তারা সবাই পুরোপুরি বিশ্বাসী ছিলেন, কিন্তু মানবের স্বভাবগত তাকীদ অনুযায়ী যে স্বভাবজাত ভয় পয়গম্বরদের মধ্যেও দেখা দেয়, তা এই বিশ্বাসের পরিপন্থী নয়।

اِنَّنِیْ مَعَكُمَا اَسْمَعُ وَاَرٰی—আল্লাহ্ তা'আলা বললেন ঃ আমি তোমাদের সাথে আছি। আমি সব শুনব এবং দেখব। সঙ্গে থাকার অর্থ সাহায্য করা। এর পূর্ণ স্বরূপ ও গুণ মানবের উপলব্ধির বাইরে।

**মূসা (আ) ফিরাউনকে ঈমানের দাওয়াতসহ বনী ইসরাইলকে অর্থনৈতিক দুর্গতি থেকে মুক্তি দেওয়ারও আহ্বান জানান ঃ** এ থেকে জানা গেল যে, পয়গম্বরগণ যেমন মানবজাতিকে ঈমানের প্রতি পথ প্রদর্শনের দায়িত্ব বহন করেন, তেমনি স্ব স্ব উম্মতকে পার্থিব ও অর্থনৈতিক দুর্গতির কবল থেকে মুক্ত করাও তাঁদের অন্যতম কর্তব্য। তাই কোরআন পাকে মূসা (আ)-এর দাওয়াতে উভয় বস্তুটিই উল্লেখ করা হয়েছে।

**আল্লাহ্ তা'আলা প্রত্যেক বস্তু সৃষ্টি করে প্রত্যেকের অস্তিত্বের উপযোগী নির্দেশ দিয়েছেন, ফলে সে তাঁর কাজে নিয়োজিত হয়েছে ঃ** এর বিস্তারিত ব্যাখ্যা এই যে, এক প্রকার বিশেষ নির্দেশ হচ্ছে পয়গম্বরদের দায়িত্ব ও পরম কর্তব্য। জ্ঞানশীল মানব ও জিনই এই নির্দেশের পাত্র ও প্রতিপক্ষ। এছাড়া অন্য এক প্রকার সৃষ্টিগত নির্দেশও আছে। এই নির্দেশ সৃষ্ট জগতের প্রত্যেক বস্তুর মধ্যে পরিব্যাপ্ত। অগ্নি, পানি, মৃত্তিকা, বাতাস ও এদের সমন্বয়ে গঠিত প্রত্যেক বস্তুকে আল্লাহ্ তা'আলা বিশেষ এক প্রকার চেতনা ও অনুভূতি দান করেছেন। এই চেতনা ও অনুভূতি মানব ও জিনের সমান নয়। এ কারণেই এই চেতনার অধিকারীদের উপর হালাল ও হারামের বিধি-বিধান আরোপিত হয় না। এই অপূর্ণ চেতনা ও অনুভূতির পথেই আল্লাহ্ তা'আলা প্রত্যেক বস্তুকে নির্দেশ দিয়েছেন যে, তোকে এ কাজের জন্য সৃষ্টি করা হয়েছে এবং তোকে অমুক কাজ করতে হবে। এই সৃষ্টিগত নির্দেশ অনুসরণ করে ভূমণ্ডল, নভোমণ্ডল ও এতদুভয়ের সব সৃজিত বস্তু নিজ নিজ কাজে ও আপন আপন কর্তব্যে নিয়োজত রয়েছে। চন্দ্র, সূর্য তাদের কাজ করছে। গ্রহ, উপগ্রহ ও অন্যান্য তারকা আপন আপন কাজে এমনভাবে মশ্গুল আছে যে, এক মিনিট অথবা এক সেকেণ্ডও পার্থক্য হয় না। বাতাস, পানি, অগ্নি, মৃত্তিকা তাদের সৃষ্টির উদ্দেশ্য পূরণে ব্যাপৃত আছে এবং আল্লাহ্র নির্দেশ ব্যতীত তাতে কেশাগ্র পরিমাণও ব্যতিক্রম করছে না। হাঁ, ব্যতিক্রমের নির্দেশ হলে কখনও অগ্নিও পুষ্পোদ্যানে পরিণত হয়। যেমন হযরত ইবরাহীম (আ)-এর জন্যে হয়েছিল এবং কখনও পানি অগ্নির কাজ করতে থাকে, যেমন কওমে নূহের জন্য করেছিল। اُغْرِقُوْا فَاُدْخِلُوْا نَارًا (তাদেরকে পানিতে ডুবিয়ে অগ্নিতে নিক্ষেপ করা হয়েছিল)। জন্মের শুরুতে শিশুকে কথাবার্তা শিক্ষা দেওয়ার সাধ্য কারও নেই। এমতাবস্থায় তাকে কে শিক্ষা দিল যে, মায়ের স্তন থেকে খাদ্য হাসিল করতে হবে এবং মায়ের স্তন চেপে ধরে দুধ চুষে নেওয়ার কৌশল তাকে কে বলে দিল ?

কোন ব্যক্তি জন্মগতভাবে ভাগ্যবান না হলে তার লালন-পালনকারীদের বিবেকও হতভম্ব হয়ে যায় এবং তার প্রতি প্রত্যাশা পোষণকারী ব্যক্তিও নিরাশ হয়ে পড়ে। দেখ, যে মূসাকে জিবরাঈল লালন-পালন করেছেন, সে তো কাফির হয়ে গেল এবং যে মূসাকে অভিশপ্ত ফিরাউন লালন-পালন করেছে, সে আল্লাহ্র রাসূল হয়ে গেল।

أَلَمْ يَعِدْكُمْ رَبُّكُمْ وَعْدًا حَسَنًا হযরত মূসা (আ) ক্রুদ্ধ ও ক্ষুব্ধ অবস্থায় ফিরে এসে জাতিকে সম্বোধন করলেন এবং প্রথমে তাদেরকে আল্লাহ্ তা'আলার ওয়াদা স্মরণ করালেন। এই ওয়াদার জন্য তিনি বনী ইসরাইলকে নিয়ে তূর পর্বতের দক্ষিণ পার্শ্বে রওয়ানা হয়েছিলেন। সেখানে পৌঁছার পর আল্লাহ্র পক্ষ থেকে তওরাত প্রাপ্তির কথা ছিল। বলা বাহুল্য, তওরাত লাভ করলে বনী ইসরাইলের ইহলৌকিক ও পারলৌকিক সকল উদ্দেশ্যই পূর্ণ হয়ে যেত।

أَفَطَالَ عَلَيْكُمُ الْعَهْدُ --অর্থাৎ আল্লাহ্ তা'আলার এই ওয়াদার পর তেমন কোন দীর্ঘ মেয়াদও তো অতিক্রান্ত হয়নি যে, তোমরা তা ভুলে যেতে পার। এমন তো নয় যে, সুদীর্ঘকাল অপেক্ষার পর তোমরা নিরাশ হয়ে ভিন্ন পথ অবলম্বন করেছ।

أَمْ أَرَدْتُمْ أَنْ يَحِلَّ عَلَيْكُمْ غَضَبٌ مِّنْ رَّبِّكُمْ—অর্থাৎ ভুলে যাওয়ার অথবা অপেক্ষা করে ক্লান্ত হয়ে যাওয়ার তো কোন সম্ভাবনা নেই ; এখন এছাড়া আর কি বলা যায় যে, তোমরা নিজেরাই স্বেচ্ছায় পালনকর্তার গযব ডেকে আনছ।

قَالُوْا مَا أَخْلَفْنَا مَوْعِدَكَ بِمَلْكِنَا — ملك শব্দটি মীমের যবর এবং মীমের পেশযোগে ব্যবহৃত হয়। উভয়ের অর্থ এখানে স্ব-ইচ্ছা। উদ্দেশ্য এই যে, আমরা গো-বৎস পূজায় স্বেচ্ছায় লিপ্ত হই নি ; বরং সামেরীর কাজ দেখে বাধ্য হয়েছি। বলা বাহুল্য, তাদের এই দাবি সর্বৈব মিথ্যা ও ভিত্তিহীন। সামেরী অথবা তার কর্ম তাদেরকে বাধ্য করে নি। বরং তারা নিজেরাই চিন্তাভাবনার অভাবে তাতে লিপ্ত হয়েছে। অতঃপর তারা সামেরীর কর্মের ঘটনা বর্ণনা করেছে ঃ

وَلٰكِنَّا حُمِّلْنَا أَوْزَارًا مِّنْ زِيْنَةِ الْقَوْمِ — اوزار শব্দটি وزر এর বহুবচন। অর্থ বোঝা। মানুষের পাপও কিয়ামতের দিন বোঝার আকারে পিঠে সওয়ার হবে, তাই পাপকে وزر এবং পাপরাশিকে اوزار বলা হয়। زينت শব্দের অর্থ এখানে অলংকার এবং কওম বলে ফিরাউনের কওমকে বোঝানো হয়েছে। বনী ইসরাইল ঈদের বাহানায় তাদের কাছ থেকে কিছু অলংকার ধার করেছিল এবং সেগুলো তাদের সাথে ছিল। এগুলোকে اوزار তথা পাপের বোঝা বলার কারণ এই যে, ধারের কথা বলে গৃহীত এসব অলংকার ফেরৎ দেওয়া কর্তব্য ছিল। যেহেতু ফেরৎ দেওয়া হয় নি, তাই এগুলোকে পাপ বলা হয়েছে। 'হাদীসুল ফুতূন' নামে যে বিস্তারিত হাদীস ইতিপূর্বে উল্লেখ করা হয়েছে, তা থেকে জানা যায় যে, হযরত হারূন (আ) তাদেরকে এগুলো যে পাপ, সে সম্পর্কে হুঁশিয়ার করে সেগুলোকে একটি গর্তে ফেলে দিতে আদেশ দিয়েছিলেন। কোন কোন রেওয়ায়েতে আছে সামেরী তার কুমতলব চরিতার্থ করার জন্য তাদেরকে বলেছিলঃ এসব অলংকার অপরের ধন। এগুলো রাখা তোমাদের জন্য বিপদস্বরূপ। তার এই কথা শুনে অলংকারগুলো গর্তে নিক্ষেপ করা হয়।

**কাফিরদের মাল মুসলমানদের জন্য কখন হালাল ?** ঃ এখানে প্রশ্ন হয় যে, যেসব কাফির মুসলিম রাষ্ট্রে আইন মান্য করে বসবাস করে এবং যেসব কাফিরের সাথে জান ও মালের নিরাপত্তা সম্পর্কিত কোন চুক্তি হয়, তাদের মাল তো মুসলমানদের জন্য হালাল নয়; কিন্তু যেসব কাফির ইসলামী রাষ্ট্রের যিম্মী নয় এবং যাদের সাথে কোন চুক্তিও হয়নি—ফিকাহ্‌বিদদের পরিভাষায় যাদেরকে 'কাফির হরবী' বলা হয়, তাদের মাল মুসলমানদের জন্য মূলতই হালাল। এমতাবস্থায় হারূন (আ) এই মালকে وزر তথা পাপ কেন বললেন এবং তাদের কব্জা থেকে বের করে গর্তে নিক্ষেপ করার আদেশ কেন দিলেন? এর একটি প্রসিদ্ধ জওয়াব বিশিষ্ট তফসীরবিদগণ লিখেছেন যে, কাফির হরবীর মাল যদিও মুসলমানদের জন্য হালাল; কিন্তু তা গনীমতের মালের (যুদ্ধলব্ধ মালের) মতই বিধান রাখে। ইসলামপূর্ব-কালে গনীমতের মাল সম্পর্কে এ আইন ছিল যে, তা কাফিরদের কবজা থেকে বের করে আনা জায়েয ছিল, কিন্তু মুসলমানদের জন্য তা ব্যবহার করা ও ভোগ করা জায়েয নয়। বরং গনীমতের মাল একত্র করে কোন টিলা ইত্যাদির উপর রেখে দেওয়া হতো এবং আসমানী আগুন (বজ্র ইত্যাদি) এসে তা গ্রাস করে ফেলত। এটাই ছিল তাদের জিহাদ কবূল হওয়ার আলামত। পক্ষান্তরে যে গনীমতের মালকে আসমানী আগুন গ্রাস করত না, সেই মাল জিহাদ কবূল না হওয়ার লক্ষণরূপে গণ্য হতো। ফলে এরূপ মালকে অশুভ মনে করে কেউই তার কাছে যেত না। রাসূলে করীম (সা)-এর শরীয়তে যেসব বিশেষ সুবিধা ও রেয়াত দেওয়া হয়েছে, তন্মধ্যে গনীমতের মাল মুসলমানদের জন্য হালাল করে দেওয়াও অন্যতম। সহীহ্ মুসলিমের হাদীসে একথা স্পষ্টভাবে বর্ণিত হয়েছে।

এই নীতি অনুযায়ী কিবতীদের যেসব মাল বনী ইসরাইলের অধিকারভুক্ত ছিল, সেগুলোকে গনীমতের মাল সাব্যস্ত করা হলেও তাদের জন্য সেগুলো ভোগ করা বৈধ ছিল না। এ কারণেই এই মালকে اوزار (পাপরাশি) শব্দ ব্যক্ত করা হয়েছে এবং হযরত হারূন (আ)-এর আদেশে সেগুলো গর্তে নিক্ষিপ্ত হয়েছে।

**জরুরী জ্ঞাতব্য ঃ** কিন্তু ফিকাহ্‌র দৃষ্টিভঙ্গিতে ইমাম মুহাম্মদ প্রণীত সিয়ার ও তার টীকা সুরখসী গ্রন্থে এ ব্যাপারে যে পুঙ্খানুপুঙ্খ আলোচনা করা হয়েছে, তা অত্যন্ত গুরুত্বপূর্ণ ও অধিক সত্যাশ্রয়ী। তা এই যে, কাফির হরবীর মালও সর্বাবস্থায় গনীমতের মাল হয় না; বরং যথারীতি জিহাদ ও যুদ্ধের মাধ্যমে তরবারির জোরে এই মাল অর্জন করা শর্ত। একারণেই সুরখসী গ্রন্থে مغالبه بالمحاربه অর্থাৎ যুদ্ধের মাধ্যমে অধিকারভুক্ত করাকে শর্ত সাব্যস্ত করা হয়েছে। কাফির হরবীর যে মাল যুদ্ধের মাধ্যমে অর্জিত হয় না, তা গনীমতের মাল নয়; বরং একে مال فيئ অর্থাৎ অনায়াসলব্ধ মাল বলা হয়। এরূপ মাল হালাল হওয়ার জন্য কাফিরদের সম্মতি ও অনুমতি শর্ত; যেমন কোন ইসলামী রাষ্ট্র কাফিরদের উপর কর ধার্য করে দেয় এবং আরা তা দিতে সম্মত হয়। এরূপ ক্ষেত্রে যদিও কোন জিহাদ ও যুদ্ধ নেই; কিন্তু সম্মতিক্রমে প্রদত্ত এই মালও অনায়াসলব্ধ মালের অন্তর্ভুক্ত হয়ে হালাল।

এখানে কিবতীদের কাছ থেকে নেওয়া অলংকারপাতি যুদ্ধলব্ধ মাল নয়। কারণ এখানে কোন জিহাদ ও যুদ্ধ হয় নি এবং অনায়াসলব্ধ মালও নয়; কারণ এগুলো তাদের কাজ

থেকে ধারের কথা বলে গ্রহণ করা হয়েছিল। তারা এগুলো বনী ইসরাইলের মালিকানায় দিতে সম্মত ছিল না। তাই ইসলামী শরীয়তের আইনেও এই মাল তাদের জন্য হালাল ছিল না।

রাসূলুল্লাহ্ (সা) যখন মক্কা থেকে মদীনায় হিজরত করতে মনস্থ করেন, তখন আরবের কাফিরদের অনেক আমানত তাঁর কাছে গচ্ছিত ছিল। কেননা সমগ্র আরব তাঁকে আমানতদাররূপে বিশ্বাস করত এবং তাঁকে 'আমীন' (বিশ্বস্ত) বলে সম্বোধন করত। রাসূলে করীম (সা) তাদের আমানত ফেরত দেওয়ার জন্য সযত্ন তৎপরতা প্রদর্শন করেন এবং সবগুলো আমানত হযরত আলী (রা)-এর হাতে সোপর্দ করে আদেশ দেন যে, প্রত্যেকের আমানত ফেরতদানের কাজ সম্পন্ন করেই তুমি মদীনায় হিজরত করবে। রাসূলুল্লাহ্ (সা) এই মালকে গনীমতের মাল হিসেবে হালাল সাব্যস্ত করেন নি। এরূপ করলে তা মুসলমানদের মাল হয়ে যেত এবং ফেরতদানের প্রশ্নই উঠত না। وَاللّٰهُ اَعْلَمُ

فَقَذَفْنَاهَا অর্থাৎ আমরা এসব অলংকারপাতি নিক্ষেপ করে দিয়েছি। উল্লিখিত হাদীসুল ফুতূনের বর্ণনা অনুযায়ী এই কাজ হযরত হারূন (আ)-এর নির্দেশে করা হয়েছিল। কোন কোন রেওয়ায়েতে আছে, সামেরী তাদেরকে প্ররোচিত করে অলংকারপাতি গর্তে নিক্ষেপ করিয়ে দেয়। এখানে উভয় কারণের সমাবেশ হওয়াও অবান্তর নয়।

فَكَذٰلِكَ اَلْقَى السَّامِرِيُّ হাদীসে ফুতূনে আবদুল্লাহ্ ইবনে আব্বাসের রেওয়ায়েত থেকে জানা যায় যে, হারূন (আ) সব অলংকার গর্তে নিক্ষেপ করিয়ে আগুন লাগিয়ে দেন, যাতে সবগুলো গলে এক অবয়বে পরিণত হয় এবং মূসা (আ)-এর ফিরে আসার পর এ সম্পর্কে পরবর্তী পদক্ষেপ নির্ধারণ করা যায়। সবাই যখন নিজ নিজ অলংকার গর্তে নিক্ষেপ করে দিল, তখন সামেরীও হাতের মুঠি বন্ধ করে সেখানে পৌঁছল এবং হারূন (আ)-কে জিজ্ঞেস করল ঃ আমিও নিক্ষেপ করব ? হারূন (আ) মনে করলেন যে, তার হাতেও কোন অলংকার আছে, তাই তিনি নিক্ষেপ করার আদেশ দিয়ে দিলেন। তখন সামেরী হারূন (আ)-কে বলল ঃ আমার মনোবাঞ্ছা পূর্ণ হোক—আপনি আমার জন্য এই মর্মে দোয়া করলেই আমি নিক্ষেপ করব–নতুবা নয়। তার কপটতা ও কুফর হারূন (আ)-এর জানা ছিল না। তিনি দোয়া করলেন। তখন সে হাত থেকে যা নিক্ষেপ করল, তা অলঙ্কারের পরিবর্তে মাটি ছিল। সে এই মাটি জিবরাঈল ফেরেশতার ঘোড়ার পায়ের নিচ থেকে সংগ্রহ করেছিল। কারণ একদা সে এই বিস্ময়কর ঘটনা প্রত্যক্ষ করেছিল যে, যে মাটিকে জিবরাঈলের ঘোড়ার পা স্পর্শ করে, সেখানেই সজীবতা ও জীবনের স্পন্দন সৃষ্টি হয়ে যায়। এতে সে বুঝে নিয়েছিল যে, এই মাটিতে জীবনের স্পন্দন নিহিত আছে। শয়তানের প্ররোচনায় সে এই মাটি দ্বারা একটি জীবিত গো-বৎস তৈরি করতে উদ্যত হলো। মোটকথা, এই মাটির নিজস্ব প্রতিক্রিয়া হোক কিংবা হারূন (আ)-এর দোয়ার বরকতে হোক—অলংকারাদির গলিত স্তূপ এই মাটি নিক্ষেপের এবং হারূন (আ)-এর দোয়া করার সাথে সাথেই একটি জীবিত গো-বৎসে পরিণত হয়ে আওয়াজ করতে লাগল। রেওয়ায়েতে রয়েছে যে, সামেরীই বনী ইসরাইলকে অলঙ্কারাদি গর্তে নিক্ষেপ করতে প্ররোচিত করেছিল,

(৯০) হারুন তাদেরকে পূর্বেই বলেছিলেন ঃ হে আমার কওম, তোমরা তো এই গো-বৎস দ্বারা পরীক্ষায় নিপতিত হয়েছ এবং তোমাদের পালনকর্তা দয়াময়। অতএব তোমরা আমার অনুসরণ কর এবং আমার আদেশ মেনে চল। (৯১) তারা বলল ঃ মূসা আমাদের কাছে ফিরে না আসা পর্যন্ত আমরা সর্বদা এর সাথেই সংযুক্ত হয়ে বসে থাকব। (৯২) মূসা বললেন ঃ হে হারুন, তুমি যখন তাদেরকে পথভ্রষ্ট হতে দেখলে, তখন তোমাকে কিসে নিবৃত্ত করল (৯৩) আমার পদাঙ্ক অনুসরণ করা থেকে? তবে তুমি কি আমার আদেশ অমান্য করেছ? (৯৪) তিনি বললেন ঃ হে আমার জননী-তনয়, আমার শ্মশ্রু ও মাথার চুল ধরে আকর্ষণ করো না ; আমি আশংকা করলাম যে, তুমি বলবে ঃ তুমি বনী-ইসরাইলের মধ্যে বিভেদ সৃষ্টি করেছ এবং আমার কথা স্মরণে রাখ নি।

---

### তফসীরের সার-সংক্ষেপ

তাদেরকে হারুন [(আ) মূসা (আ)-এর ফিরে আসার] পূর্বেই বলেছিলেন ঃ হে আমার সম্প্রদায়, তোমরা এর (অর্থাৎ গো-বৎসের) কারণে পথভ্রষ্টতায় পতিত হয়েছ (অর্থাৎ এর পূজা কোনরূপেই দুরস্ত হতে পারে না। এটা প্রকাশ্য পথভ্রষ্টতা)। এবং তোমাদের (সত্যিকার) পালনকর্তা দয়াময় আল্লাহ্ (—এ গোবৎস নয়)। অতএব তোমরা (ধর্মের ব্যাপারে) আমার পথে চল এবং (এ সম্পর্কে) আমার আদেশ মেনে চল (অর্থাৎ আমার কথা ও কাজের অনুসরণ কর) তারা উত্তর দিল ঃ আমরা তো যে পর্যন্ত মূসা (আ) ফিরে না আসেন, এরই (পূজার) সাথে সর্বদা অবিচল হয়ে বসে থাকব। [মোটকথা, তারা হারুন (আ)-এর উপদেশ কানে তুলল না। অবশেষে মূসা (আ) ফিরে এলেন এবং প্রথমে কওমকে সম্বোধন করলেন, যা উপরে বর্ণিত হয়েছে। এরপর হারুন (আ)-কে সম্বোধন করে] বললেন ঃ হে হারুন, যখন তুমি দেখলে যে, তারা (সম্পূর্ণ) পথভ্রষ্ট হয়ে গেছে, তখন আমার কাছে চলে আসতে তোমাকে কিসে নিবৃত্ত করল ? (অর্থাৎ তখন আমার কাছে তোমার চলে আসা উচিত ছিল, যাতে তারা পুরোপুরি বিশ্বাস করত যে, তুমি তাদের কাজকে অপছন্দ কর। এছাড়া এমন বিদ্রোহীদের সাথে যত বেশি সম্পর্ক ছিন্ন করা যায়, ততই ভাল)। তুমি কি আমার আদেশ অমান্য করেছ ? (আমি বলেছিলাম যে, لَا تَتَّبِعْ سَبِيلَ الْمُفْسِدِينَ।—নবম পারায় উল্লিখিত এ বাক্যের অর্থ এই যে, তুমি দুষ্কৃতিকারীদের অনুসরণ করো না। দুষ্কৃতিকারীদের সাথে সম্পর্ক না রাখা এবং পৃথক হয়ে যাওয়াও এর ব্যাপকতার অন্তর্ভুক্ত)। হারুন (আ) বললেন ঃ হে আমার জননী-তনয় (অর্থাৎ আমার ভাই), তুমি আমার শ্মশ্রু এবং মাথার চুল ধরো না (এবং আমার ওযর শুনে নাও। তোমার কাছে চলে না আসার কারণ ছিল এই যে) আমি আশংকা করলাম যে, (আমি তোমার কাছে রওয়ানা হলে আমার সাথে তারাও রওয়ানা হবে, যারা গো-বৎস পূজায় শরীক হয় নি। ফলে বনী ইসরাইল দুই-ভাগে বিভক্ত হয়ে পড়বে। কারণ গো-বৎস পূজার নিন্দাকারীরা আমার সাথে থাকবে এবং অন্যরা এর পূজারই অবিচল হয়ে থাকবে। এমতাবস্থায়) তুমি বলবে ঃ তুমি বনী ইসরাইলের মধ্যে বিভেদ সৃষ্টি করেছ (এটা কোন কোন ক্ষেত্রে সহ-অবস্থানের চাইতে অধিক ক্ষতিকর হয়। কেননা দুষ্কৃতিকারীরা খালি মাঠ পেয়ে নিঃসংকোচে দুষ্কৃতি

বাড়িয়ে যেতে থাকে।) এবং তুমি (আমার) আদেশকে মর্যাদা দাও নি। (আমি তোমাকে সংস্কারের আদেশ দিয়েছিলাম। অর্থাৎ এমতাবস্থায় তুমি আমাকে অভিযুক্ত করতে যে, আমি তো তোমাকে সংস্কারের আদেশ দিয়েছিলাম ; কিন্তু তুমি বনী ইসরাইলের মধ্যে বিভেদ সৃষ্টি করে অনর্থ খাড়া করেছ)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

বনী ইসরাইলের মধ্যে গো-বৎস পূজার ফিতনা মাথাচাড়া দিয়ে উঠলে হারূন (আ) মূসা (আ)-এর ন্যস্ত দায়িত্ব পালন করে তাদেরকে অনেক হিতোপদেশ দিলেন ; কিন্তু পূর্বেই বর্ণিত হয়েছে যে, তারা তিন দলে বিভক্ত হয়ে পড়ল। একদল হারূন (আ)-এর অনুগত থেকে গো-বৎস পূজাকে ভ্রষ্টতা মনে করল। তাদের সংখ্যা বার হাজার বর্ণিত আছে।—(কুরতুবী) অবশিষ্ট দুই দল গো-বৎস পূজায় যোগ দিল। তবে পার্থক্য এতটুকু যে, একদল স্বীকার করল, মূসা (আ) ফিরে এসে নিষেধ করলে আমরা গো-বৎস পূজা ত্যাগ করব। অপর দলের অটল বিশ্বাস ছিল যে, মূসা (আ)ও ফিরে এসে গো-বৎসকেই উপাস্যরূপে গ্রহণ করবেন এবং আমরা যে ভাবেই হোক এ পন্থা ত্যাগ করব না। উভয়দলের বক্তব্য শ্রবণ করে হারূন (আ) সমমনা বার হাজার সঙ্গী নিয়ে তাদের থেকে পৃথক হয়ে গেলেন ; কিন্তু বসবাসের স্থান ইত্যাদি ক্ষেত্রে তাদের সাথে সহ-অবস্থান অব্যাহত রইল।

মূসা (আ) ফিরে এসে প্রথমে বনী ইসরাইলকে যা যা বললেন, তা পূর্ববর্তী আয়াতসমূহে ব্যক্ত হয়েছে। এরপর তাঁর খলীফা হারূন (আ)-কে সম্বোধন করে তাঁর প্রতি তীব্র ক্রোধ ও অসন্তুষ্টি প্রকাশ করলেন। তাঁর শ্মশ্রু ও মাথার কেশ ধরে টান দিলেন এবং বললেন ঃ তুমি যখন দেখলে যে, বনী ইসরাইল প্রকাশ্যে গোমরাহী অর্থাৎ শিরক ও কুফরে লিপ্ত হয়ে পড়েছে, তখন আমার অনুসরণ করলে না কেন এবং আমার আদেশ অমান্য করলে কেন ?

مَا مَنَعَكَ اِذْ رَاَيْتَهُمْ ضَلُّوْٓا اَلَّا تَتَّبِعَنِ এখানে অনুসরণের এক অর্থ তো তাই, যা তফসীরের সার-সংক্ষেপে উল্লেখ করা হয়েছে অর্থাৎ মূসা (আ)-এর কাছে তূর পর্বতে চলে যাওয়া। কোন কোন তফসীরবিদ অনুসরণের এরূপ অর্থও করেছেন যে, তারা যখন পথভ্রষ্ট হয়ে গেল, তখন তুমি তাদের মুকাবিলা করলে না কেন? কেননা আমার উপস্থিতিতে এরূপ হলে আমি নিশ্চিতই তাদের বিরুদ্ধে জিহাদ ও যুদ্ধ করতাম। তোমারও এরূপ করা উচিত ছিল।

উভয় অর্থের দিক দিয়ে হারূন (আ)-এর বিরুদ্ধে মূসা (আ)-এর অভিযোগ ছিল এই যে, এহেন পথভ্রষ্টতায় হয় তাদের বিরুদ্ধে যুদ্ধ ও জিহাদ করতে, না হয় তাদের থেকে পৃথক হয়ে আমার কাছে চলে আসতে। তাদের সাথে সহ-অবস্থান মূসা (আ)-এর মতে ভ্রান্ত ও অন্যায় ছিল। হারূন (আ) এই কঠোর ব্যবহার সত্ত্বেও শিষ্টাচারের প্রতি পুরোপুরি লক্ষ্য রেখে মূসা (আ)-কে নরম করার জন্য 'হে আমার জননীতনয়' বলে সম্বোধন করলেন। এতে কঠোর ব্যবহার না করার প্রতি বিশেষ ইঙ্গিত ছিল। অর্থাৎ আমি তো তোমার ভ্রাতা বৈ শত্রু নই। তাই আমার ওযর শুনে নাও। অতঃপর হারূন (আ) এরূপ ওযর বর্ণনা করলেন ঃ আমি আশংকা করলাম যে, তোমরা ফিরে আসার পূর্বে যদি আমি তাদের বিরুদ্ধে জিহাদে অবতীর্ণ হই অথবা তাদেরকে ত্যাগ করে বার হাজার সঙ্গী নিয়ে

তোমার কাছে চলে যাই, তবে বনী ইসরাঈলের মধ্যে বিভেদ দেখা দেবে। তুমি রওয়ানা হওয়ার সময় اخلفنى فى قـــومى واصلح বলে আমাকে সংস্কারের নির্দেশ দিয়েছিলে। এর পরিপ্রেক্ষিতে আমি তাদের মধ্যে বিভেদ সৃষ্টি হতে দেইনি। (কারণ এরূপ সম্ভাবনা ছিল যে, তুমি ফিরে এলে তারা সবাই সত্য উপলব্ধি করবে এবং ঈমান ও তওহীদে ফিরে আসবে)। কোরআন পাকের অন্যত্র হারূন (আ)-এর ওযরের মধ্যে এ কথাও রয়েছে ঃ إِنَّ الْقَوْمَ اسْتَضْعَفُونِي وَكَادُوا يَقْتُلُونَنِي অর্থাৎ বনী ইসরাইল আমাকে শক্তিহীন ও দুর্বল মনে করেছে। কেননা অন্যদের মুকাবিলায় আমার সঙ্গী-সাথী নগণ্য সংখ্যক ছিল। তাই তারা আমাকে হত্যা করতে উদ্যত হয়েছিল।

ওযরের সার-সংক্ষেপ এই যে, আমি তাদের পথভ্রষ্টতার সাথী ছিলাম না। যতটুকু উপদেশ দেওয়া আমার সাধ্যে ছিল, আমি তা পূর্ণ করেছি। কিন্তু তারা আমার আদেশ অমান্য করে আমাকে হত্যা করতে উদ্যত হয়। এমতাবস্থায় যদি তাদের বিরুদ্ধে যুদ্ধ করতাম অথবা তাদেরকে পরিত্যাগ করে তোমার কাছে চলে যেতাম, তবে মাত্র বার হাজার বনী ইসরাইলই আমার সাথে থাকত ; অবশিষ্টরা তখন যুদ্ধে প্রবৃত্ত হতো এবং পারস্পরিক সংঘর্ষ তুঙ্গে উঠত। এই অবাঞ্ছিত পরিস্থিতি এড়ানোর জন্য তোমার ফিরে আসা পর্যন্ত আমি কিছুটা নম্রতা অবলম্বন করেছি। এই ওযর শুনে মূসা (আ) হারূন (আ)-কে ছেড়ে দিলেন এবং এ অনর্থের আসল উদ্গাতা সামেরীর খবর নিলেন। কোরআনের কোথাও একথা বলা হয়নি যে, মূসা (আ) হযরত হারূন (আ)-এর মতামতকে বিশুদ্ধ মেনে নেন অথবা নিছক ইজতিহাদী ভুল মনে করে ছেড়ে দেন।

**পয়গম্বরদ্বয়ের মধ্যে মতানৈক্য এবং উভয় পক্ষে যথার্থতার দিক ঃ** এ ঘটনায় মূসা (আ)-এর মত ইজতিহাদের দৃষ্টিভঙ্গিতে এই ছিল যে, উদ্ভূত পরিস্থিতিতে হারূন (আ) ও তাঁর সঙ্গীদের মুশরিক কওমের সাথে সহ-অবস্থান উচিত ছিল না। তাদেরকে ছেড়ে মূসা (আ)-এর কাছে চলে আসা সঙ্গত ছিল। এতে তাদের কর্মের প্রতি পরিপূর্ণ অসন্তুষ্টি প্রকাশ পেয়ে যেত।

অপরপক্ষে হারূন (আ)-এর মত ইজতিহাদের দৃষ্টিকোণ অনুসারে ছিল এই যে, ত্যাগ করে চলে গেলে চিরকালের জন্য বনী ইসরাইল দ্বিখণ্ডিত হয়ে যাবে এবং বিভেদ প্রতিষ্ঠা লাভ করবে। তাদের সংশোধনের এই সম্ভাব্য পথ বিদ্যমান ছিল যে, মূসা (আ) ফিরে এলে তাঁর প্রভাবে তারা পুনরায় ঈমান ও তওহীদে ফিরে আসবে। তাই সংশোধন কামনার সীমা পর্যন্ত কিছুদিন তাদের সাথে নম্রতা ও একত্রে বসবাস সহ্য করা দরকার। উভয়ের উদ্দেশ্য ছিল আল্লাহ্ তা'আলার নির্দেশাবলী পালন এবং জনগণকে ঈমান ও তওহীদে প্রতিষ্ঠা করা। কিন্তু একজন বয়কট ও বিচ্ছিন্নতা এর উপায় মনে করেছেন এবং অপরজন সংশোধন কামনার সীমা পর্যন্ত তাদের সাথে নম্রতা প্রদর্শনকে এ উদ্দেশ্যের জন্য উপকারী জ্ঞান করেছেন। উভয় পক্ষ সুধী, সমঝদার ও চিন্তাশীলদের জন্য চিন্তাভাবনার পাত্র। কোন এক পক্ষকে ভুল বলা সহজ নয়। মুজতাহিদ ইমামদের ইজতিহাদী মতানৈক্য সাধারণত এমনি ধরনের হয়ে থাকে। এতে কাউকে গুনাহ্গার অথবা নাফরমান বলা যায় না। মূসা (আ) কর্তৃক হারূন (আ)-এর চুল ধরে টান দেওয়ার বিষয়টি ধর্মের ব্যাপারে আল্লাহ্ তা'আলার খাতিরে তীব্র ক্ষোভ ও ক্রোধের প্রতি- ক্রিয়া ছিল। বাস্তব অবস্থা

জানার পূর্বে তিনি হারূন (আ)-কে প্রকাশ্য ভুলে লিপ্ত মনে করেছিলেন। তাঁর পক্ষ থেকে ওযর জেনে নেওয়ার পর তিনি নিজের জন্য ও তাঁর জন্য মাগফিরাতের দোয়া করেন।

قَالَ فَمَا خَطْبُكَ يٰسَامِرِيُّ ﴿٩٥﴾ قَالَ بَصُرْتُ بِمَا لَمْ يَبْصُرُوا بِهٖ
فَقَبَضْتُ قَبْضَةً مِّنْ اَثَرِ الرَّسُوْلِ فَنَبَذْتُهَا وَكَذٰلِكَ سَوَّلَتْ لِيْ نَفْسِيْ ﴿٩٦﴾
قَالَ فَاذْهَبْ فَاِنَّ لَكَ فِي الْحَيٰوةِ اَنْ تَقُوْلَ لَا مِسَاسَ ۪ وَاِنَّ لَكَ
مَوْعِدًا لَّنْ تُخْلَفَهٗ ۚ وَانْظُرْ اِلٰٓى اِلٰهِكَ الَّذِيْ ظَلْتَ عَلَيْهِ عَاكِفًا ؕ لَنُحَرِّقَنَّهٗ
ثُمَّ لَنَنْسِفَنَّهٗ فِي الْيَمِّ نَسْفًا ﴿٩٧﴾ اِنَّمَآ اِلٰهُكُمُ اللّٰهُ الَّذِيْ لَآ اِلٰهَ اِلَّا هُوَ ؕ
وَسِعَ كُلَّ شَيْءٍ عِلْمًا ﴿٩٨﴾

**(৯৫) মূসা বললেন ঃ হে সামেরী, এখন তোমার ব্যাপার কি ? (৯৬) সে বলল ঃ আমি দেখলাম যা অন্যেরা দেখেনি। অতঃপর আমি সেই প্রেরিত ব্যক্তির পদচিহ্নের নিচ থেকে এক মুঠি মাটি নিয়ে নিলাম। অতঃপর আমি তা নিক্ষেপ করলাম। আমাকে আমার মন এই মন্ত্রণাই দিল। (৯৭) মূসা বললেন ঃ দূর হ, তোর জন্য সারা জীবন এ শাস্তিই রইল যে, তুই বলবি ঃ 'আমাকে স্পর্শ করো না' এবং তোর জন্য একটি নির্দিষ্ট ওয়াদা আছে, যার ব্যতিক্রম হবে না। তুই তোর সেই ইলাহের প্রতি লক্ষ্য কর, যাকে তুই ঘিরে থাকতি। আমরা একে জ্বালিয়ে দেবই। অতঃপর একে বিক্ষিপ্ত করে সাগরে ছড়িয়ে দেবই। (৯৮) তোমাদের ইলাহ তো কেবল আল্লাহ্ই, যিনি ব্যতীত অন্য কোন ইলাহ্ নেই। সব বিষয় তার জ্ঞানের পরিধিভুক্ত।**

**তফসীরের সার-সংক্ষেপ**

[অতঃপর মূসা (আ) সামেরীর দিকে মুখ করলেন এবং] বললেন ঃ তোমার কি ব্যাপার হে সামেরী ? (তুমি এ কাণ্ড করলে কেন?) সে বলল ঃ এমন বস্তু আমার দৃষ্টিগোচর হয়েছে, যা অন্যের দৃষ্টিগোচর হয় নি। (অর্থাৎ হযরত জিবরাঈল ঘোড়ায় চড়ে যেদিন সাগরপারে অবতরণ করেন—সম্ভবত মু'মনদের সাহায্য ও কাফিরদেরকে ধ্বংস করার উদ্দেশ্যে এসে থাকবেন ; তারীখে তাবারীতে বর্ণিত আছে, জিবরাঈল মূসা (আ)-এর কাছে এই নির্দেশ নিয়ে এসেছিলেন যে, আপনি তূর পর্বতে গমন করুন—সেদিন সামেরী তাঁকে দেখেছিল।) অতঃপর আমি প্রেরিত ব্যক্তির (সওয়ারীর) পায়ের নিচ থেকে এক মুঠি (মাটি) নিয়ে নিলাম (এবং আমার মনে আপনা-আপনি একথা জাগ্রত হলো যে, এতে জীবনের প্রভাব থেকে থাকবে এবং যে জিনিসের উপর নিক্ষেপ করা হবে, তা সজীব হয়ে

যাবে।) সুতরাং আমি এই মুষ্ঠি (এই গো-বৎসের অবয়বে) নিক্ষেপ করলাম। আমার মনে তাই ভাল লেগেছে এবং পছন্দনীয় ঠেকেছে। মূসা বললেন ঃ ব্যস, তোর এই (পার্থিব) জীবনে এই শাস্তি (নির্ধারিত) আছে যে, তুই বলবি ঃ আমাকে স্পর্শ করো না এবং তোর জন্য (এটা শাস্তি ছাড়াও) আরও একটি ওয়াদা (আল্লাহ্ তা'আলার আযাবের) আছে, যা টলবে না (অর্থাৎ পরকালে ভিন্ন আযাব হবে)। তুই তোর মাবুদের প্রতি লক্ষ্য কর, যার ইবাদতে তুই অটল ছিলি ; (দেখ) আমরা একে জ্বালিয়ে দেব, এরপর একে (অর্থাৎ এর ভস্মকে) সাগরে বিক্ষিপ্ত করে ছড়িয়ে দেব, যাতে এর নাম-নিশানা না থাকে। তোমাদের প্রকৃত মাবুদ তো কেবল আল্লাহ্, যিনি ব্যতীত ইবাদতের যোগ্য কেউ নেই। সব বিষয় তাঁর জ্ঞানের পরিধিভুক্ত।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

بَصُرْتُ بِمَا لَمْ يَبْصُرُوْا بِهٖ (অর্থাৎ অন্যেরা যা দেখেনি, আমি তা দেখেছি) এখানে জিবরাঈল ফেরেশতাকে বোঝানো হয়েছে। তাঁকে দেখার ঘটনা সম্পর্কে এক রেওয়ায়েত এই যে, যেদিন মূসা (আ)-এর মু'জিযায় ভূমধ্যসাগরে শুষ্ক রাস্তা হয়ে যায়, বনী ইসরাইল এই রাস্তা দিয়ে সমুদ্র পার হয়ে যান এবং ফিরাউনী সৈন্যবাহিনী সাগরে নিমজ্জিত হয়, সেদিন জিবরাঈল ঘোড়ায় সওয়ার হয়ে ঘটনাস্থলে উপস্থিত ছিলেন। দ্বিতীয় রেওয়ায়েত এই যে, সাগর পাড়ি দেওয়ার পর মূসা (আ)-কে তূর পর্বতে গমনের আদেশ শোনানোর জন্য জিবরাঈল ঘোড়ায় সওয়ার হয়ে এসেছিলেন। সামেরী তাঁকে দেখেছিল, অন্যেরা দেখেনি। ইবনে আব্বাসের এক রেওয়ায়েত অনুযায়ী এর কারণ এই যে, সামেরী স্বয়ং জিবরাঈলের হাতে লালিত-পালিত হয়েছিল। তার জননী তাকে গর্তে নিক্ষেপ করলে জিবরাঈল প্রত্যহ তাকে খাদ্য পৌঁছানোর জন্য আগমন করতেন। ফলে সে জিবরাঈলের পরিচিত ও ঘনিষ্ঠ ছিল। অন্যদের সাথে পরিচিত ছিল না। —(বায়ানুল কোরআন)

فَقَبَضْتُ قَبْضَةً مِّنْ اَثَرِ الرَّسُوْلِ রাসূল বলে এখানে আল্লাহ্র প্রেরিত জিবরাঈলকে বোঝানো হয়েছে। সামেরীর মনে শয়তান একথা জাগ্রত করে দেয় যে, জিবরাঈলের ঘোড়ার পা যেখানে পড়ে, সেখানকার মাটিতে জীবনের বিশেষ প্রভাব থাকবে। তুমি এই মাটি তুলে নাও। সে পদচিহ্নের মাটি তুলে নিল। ইবনে আব্বাসের রেওয়ায়েতে একথা বর্ণিত হয়েছে ঃ القى فى روعه انه لا يلقيها على شيى فيقول كن كذا الاكان অর্থাৎ সামেরীর মনে আপনা-আপনি জাগল যে, পদচিহ্নের মাটি যে বস্তুর উপর নিক্ষেপ করে বলা হবে যে, অমুক বস্তু হয়ে যা, তা তাই হয়ে যাবে। কেউ কেউ বলেন ঃ সামেরী ঘোড়ার পদচিহ্নের এই প্রভাব প্রত্যক্ষ করেছিল যে, যেখানেই এর পা পড়ে, সেখানেই অনতিবিলম্বে সবুজ বনানী সৃষ্টি হয়ে যায়। এ থেকেই সে বুঝে নেয় যে, এই মাটিতে জীবনের প্রভাব রয়েছে। (কামালায়ন) তফসীর রূহুল মা'আনীতে এ তফসীরকেই সাহাবী, তাবেয়ী এবং বিশিষ্ট ও নির্ভরযোগ্য তফসীরবিদদের থেকে বর্ণিত রেওয়ায়েতে বলা হয়েছে, অতঃপর এর বিরুদ্ধে আজকালকার বাহ্যদর্শীদের পক্ষ থেকে যেসব আপত্তি উত্থাপন করা হয়েছে, সেগুলো খণ্ডন করা হয়েছে। فجزاه الله خير الجزاء (বয়ানুল কোরআন)।

এরপর বনী ইসরাইলের স্তূপীকৃত অলঙ্কারাদি দ্বারা যখন সে একটি গো-বৎসের অবয়ব তৈরি করল, তখন নিজ বিশ্বাস অনুযায়ী এই মাটি গো-বৎসের ভিতরে নিক্ষেপ করল। আল্লাহ্র কুদরতে তাতে জীবনের চিহ্ন ফুটে উঠল এবং গো-বৎসটি হাম্বা রব করতে লাগল। হাদীসে ফুতূনে বলা হয়েছে যে, সামেরী হারূন (আ)-কে বলেছিল ঃ আমি মুঠির ভিতরের বস্তু নিক্ষেপ করব ; কিন্তু শর্ত এই যে, আপনি আমার মনোবাঞ্ছা পূর্ণ হওয়ার দোয়া করবেন। হরূন (আ) তার কপটতা ও গো-বৎস পূজার বিষয়ে অবগত ছিলেন না, তাই দোয়া করলেন। সে পদচিহ্নের মাটি তাতে নিক্ষেপ করল। তখন হারূন (আ)-এর দোয়ার বরকতে তাতে জীবনের চিহ্ন দেখা দিল। এক রেওয়ায়েতের বরাত দিয়ে পূর্বেই বলা হয়েছে যে, পারস্য অথবা ভারতবর্ষের অধিবাসী এই সামেরী গো-পূজারী সম্প্রদায়ের লোক ছিল। মিসরে পৌঁছে সে মূসা (আ)-এর প্রতি বিশ্বাস স্থাপন করে, অতঃপর ধর্মত্যাগী হয়ে যায় অথবা পূর্বেই কপটতা করে বিশ্বাস স্থাপন করে, এরপর তার কপটতা প্রকাশ হয়ে পড়ে। এই বিশ্বাস প্রকাশের বদৌলতে সে বনী ইসরাইলের সাথে সাগর পার হয়ে যায়।

فَاِنَّ لَكَ فِى الْحَيٰوةِ اَنْ تَقُوْلَ لَا مِسَاسَ — হযরত মূসা (আ) সামেরীর জন্য পার্থিব জীবনে এই শাস্তি ধার্য করেন যে, সবাই তাঁকে বয়কট করবে এবং কেউ তার কাছে ঘেঁষবে না। তিনি তাকেও নির্দেশ দেন যে, কারও গায়ে হাত লাগাবে না। সারা জীবনে এভাবেই বন্য জন্তুদের ন্যায় সবার কাছ থেকে আলাদা থাকবে। সম্ভবত এই শাস্তিটি একটি আইনের আকারে ছিল, যা পালন করা তার জন্য এবং অন্যান্য বনী ইসরাইলীর জন্য মূসা (আ)-এর তরফ থেকে অপরিহার্য করে দেওয়া হয়েছিল। এটাও সম্ভবপর যে, আইনগত শাস্তির উর্ধ্বে স্বয়ং তার সত্তার আল্লাহ্র কুদরতে এমন বিষয় সৃষ্টি হয়েছিল, যদ্দরুন সে নিজেও অন্যকে স্পর্শ করতে পারত না এবং অন্যেরাও তাকে স্পর্শ করতে পারত না ; যেমন এক রেওয়ায়েতে রয়েছে, মূসা (আ)-এর বদদোয়ায় তার মধ্যে এমন অবস্থা সৃষ্টি হয়েছিল যে, সে কাউকে হাত লাগালে অথবা কেউ তাকে হাত লাগালে উভয়েই জ্বরাক্রান্ত হয়ে যেত। —(মা'আলিম) এই ভয়ে সে সবার কাছ থেকে আলাদা হয়ে উদ্‌ভ্রান্তের মত ঘোরাফেরা করত। কাউকে নিকটে আসতে দেখলেই সে চিৎকার করে বলত ঃ لَا مِسَاسَ অর্থাৎ আমাকে কেউ স্পর্শ করো না।

**সামেরীর শাস্তির ব্যাপারে একটি কৌতুক ঃ** রূহুল মা'আনী গ্রন্থে বাহ্‌রে মুহীতের বরাত দিয়ে বর্ণিত হয়েছে, মূসা (আ) সামেরীকে হত্যা করার সংকল্প করেছিলেন ; কিন্তু তার বদান্যতা ও জনসেবার কারণে আল্লাহ্ তা'আলা তাকে হত্যা করতে নিষেধ করে দেন। —(বয়ানুল কোরআন)

لَنُحَرِّقَنَّهٗ (অর্থাৎ আমরা একে আগুনে পুড়িয়ে দেব।) এখানে প্রশ্ন হয় যে, এই গো-বৎসটি স্বর্ণ-রৌপ্যের অলঙ্কারাদি দ্বারা নির্মিত ছিল। এমতাবস্থায় একে আগুনে পোড়ানো হবে কিরূপে ? কেননা স্বর্ণ-রৌপ্য গলিত ধাতু—দগ্ধ হওয়ার নয়। উত্তর এই, প্রথমত এ বিষয়ে মতভেদ আছে যে, গো-বৎসের মধ্যে জীবনের চিহ্ন ফুটে ওঠার পরও তা স্বর্ণ-রৌপ্যই রয়ে গেছে, না এর স্বরূপ পরিবর্তিত হয়ে রক্তমাংসসম্পন্ন হয়ে গেছে। রক্তমাংসের গো-বৎস হয়ে থাকলে তাকে পোড়ানোর অর্থ হবে জবাই করে পুড়িয়ে দেওয়া এবং

স্বর্ণ-রৌপ্যের গো-বৎস হলে পোড়ানোর অর্থ হবে রেতি দ্বারা ঘষে ঘষে কণা কণা করে দেওয়া (দুররে মনসূর) অথবা কোন রাসায়নিক প্রক্রিয়ায় পোড়ানো। (রূহুল মা'আনী) অলৌকিকভাবে দগ্ধ করাও অবান্তর নয়। —(বয়ানুল কোরআন)

كَذٰلِكَ نَقُصُّ عَلَيْكَ مِنْ اَنْۢبَآءِ مَا قَدْ سَبَقَ ۚ وَقَدْ اٰتَيْنٰكَ مِنْ لَّدُنَّا ذِكْرًا ﴿৯৯﴾
مَنْ اَعْرَضَ عَنْهُ فَاِنَّهٗ يَحْمِلُ يَوْمَ الْقِيٰمَةِ وِزْرًا ﴿১০০﴾ خٰلِدِيْنَ فِيْهِ ؕ وَسَآءَ لَهُمْ
يَوْمَ الْقِيٰمَةِ حِمْلًا ﴿১০১﴾ يَّوْمَ يُنْفَخُ فِى الصُّوْرِ وَنَحْشُرُ الْمُجْرِمِيْنَ يَوْمَئِذٍ
زُرْقًا ﴿১০২﴾ يَّتَخَافَتُوْنَ بَيْنَهُمْ اِنْ لَّبِثْتُمْ اِلَّا عَشْرًا ﴿১০৩﴾ نَحْنُ اَعْلَمُ بِمَا
يَقُوْلُوْنَ اِذْ يَقُوْلُ اَمْثَلُهُمْ طَرِيْقَةً اِنْ لَّبِثْتُمْ اِلَّا يَوْمًا ﴿১০৪﴾ وَيَسْئَلُوْنَكَ عَنِ
الْجِبَالِ فَقُلْ يَنْسِفُهَا رَبِّىْ نَسْفًا ﴿১০৫﴾ فَيَذَرُهَا قَاعًا صَفْصَفًا ﴿১০৬﴾ لَّا تَرٰى فِيْهَا عِوَجًا
وَّلَاۤ اَمْتًا ﴿১০৭﴾ يَوْمَئِذٍ يَّتَّبِعُوْنَ الدَّاعِىَ لَا عِوَجَ لَهٗ ۚ وَخَشَعَتِ الْاَصْوَاتُ
لِلرَّحْمٰنِ فَلَا تَسْمَعُ اِلَّا هَمْسًا ﴿১০৮﴾ يَوْمَئِذٍ لَّا تَنْفَعُ الشَّفَاعَةُ اِلَّا مَنْ
اَذِنَ لَهُ الرَّحْمٰنُ وَرَضِىَ لَهٗ قَوْلًا ﴿১০৯﴾ يَعْلَمُ مَا بَيْنَ اَيْدِيْهِمْ وَمَا خَلْفَهُمْ وَلَا
يُحِيْطُوْنَ بِهٖ عِلْمًا ﴿১১০﴾ وَعَنَتِ الْوُجُوْهُ لِلْحَىِّ الْقَيُّوْمِ ؕ وَقَدْ خَابَ مَنْ
حَمَلَ ظُلْمًا ﴿১১১﴾ وَمَنْ يَّعْمَلْ مِنَ الصّٰلِحٰتِ وَهُوَ مُؤْمِنٌ فَلَا يَخٰفُ ظُلْمًا وَّلَا
هَضْمًا ﴿১১২﴾ وَكَذٰلِكَ اَنْزَلْنٰهُ قُرْاٰنًا عَرَبِيًّا وَّصَرَّفْنَا فِيْهِ مِنَ الْوَعِيْدِ
لَعَلَّهُمْ يَتَّقُوْنَ اَوْ يُحْدِثُ لَهُمْ ذِكْرًا ﴿১১৩﴾ فَتَعٰلَى اللّٰهُ الْمَلِكُ الْحَقُّ ۚ وَلَا
تَعْجَلْ بِالْقُرْاٰنِ مِنْ قَبْلِ اَنْ يُّقْضٰۤى اِلَيْكَ وَحْيُهٗ ؗ وَقُلْ رَّبِّ زِدْنِىْ عِلْمًا ﴿১১৪﴾

(৯৯) এমনিভাবে আমি পূর্বে যা ঘটেছে, তার সংবাদ আপনার কাছে বর্ণনা করি। আমি আমার কাছ থেকে আপনাকে দান করেছি পড়ার গ্রন্থ। (১০০) যে এ থেকে মুখ

**ফিরিয়ে নেবে, সে কিয়ামতের দিন বোঝা বহন করবে। (১০১) তারা তাতে চিরকাল থাকবে এবং কিয়ামতের দিন এই বোঝা তাদের জন্য মন্দ হবে। (১০২) যেদিন শিঙ্গায় ফুঁৎকার দেওয়া হবে সেদিন আমি অপরাধীদেরকে সমবেত করব নীল চক্ষু অবস্থায়। (১০৩) তারা চুপিসারে পরস্পরে বলাবলি করবে ঃ তোমরা মাত্র দশ দিন অবস্থান করেছিলে। (১০৪) তারা কি বলে, তা আমি ভালোভাবে জানি, তাদের মধ্যে যে অপেক্ষাকৃত উত্তম পথের অনুসারী সে বলবে ঃ তোমরা মাত্র একদিন অবস্থান করেছিলে। (১০৫) তারা আপনাকে পাহাড় সম্পর্কে প্রশ্ন করে। অতএব আপনি বলুন ঃ আমার পালনকর্তা পাহাড়সমূহকে সমূলে উৎপাটন করে বিক্ষিপ্ত করে দিবেন। (১০৬) অতঃপর পৃথিবীকে মসৃণ সমতলভূমি করে ছাড়বেন। (১০৭) তুমি তাতে মোড় ও টিলা দেখবে না। (১০৮) সেই দিন তারা আহবানকারীর অনুসরণ করবে, যার কথা এদিক-সেদিক হবে না এবং দয়াময় আল্লাহর ভয়ে সব শব্দ ক্ষীণ হয়ে যাবে। সুতরাং মৃদু গুঞ্জন ব্যতীত তুমি কিছুই শুনবে না। (১০৯) দয়াময় আল্লাহ্ যাকে অনুমতি দেবেন এবং যার কথায় সন্তুষ্ট হবেন সে ছাড়া কারও সুপারিশ সেদিন কোন উপকারে আসবে না। (১১০) তিনি জানেন যা কিছু তাদের সামনে ও পশ্চাতে আছে এবং তারা তাকে জ্ঞান দ্বারা আয়ত্ত করতে পারে না। (১১১) সেই চিরঞ্জীব চিরস্থায়ীর সামনে সব মুখ মণ্ডল অবনমিত হবে এবং সে ব্যর্থ হবে যে যুলুমের বোঝা বহন করবে। (১১২) যে, ঈমানদার অবস্থায় সৎকর্ম সম্পাদন করে, সে যুলুম ও ক্ষতির আশংকা করবে না। (১১৩) এমনিভাবে আমি আরবী ভাষায় কোরআন নাযিল করেছি এবং এতে নানাভাবে সতর্কবাণী ব্যক্ত করেছি, যাতে তারা আল্লাহ্ভীরু হয় অথবা তাদের অন্তরে চিন্তার খোরাক যোগায়। (১১৪) সত্যিকার অধীশ্বর আল্লাহ্ মহান। আপনার প্রতি আল্লাহর ওহী সম্পূর্ণ হওয়ার পূর্বে আপনি কোরআনে গ্রহণের ব্যাপারে তাড়াহুড়া করবেন না এবং বলুন ঃ হে আমার পালনকর্তা, আমার জ্ঞান বৃদ্ধি করুন।**

---

### তফসীরের সার-সংক্ষেপ

(পূর্বাপর সম্পর্ক ঃ সূরা তোয়া-হায় আসলে তওহীদ, রিসালত ও পরকালের মৌলিক বিষয়াদি বর্ণিত হয়েছে। এই বর্ণনা পরম্পরার মধ্যে পয়গম্বরদের ঘটনাবলী এবং মূসা (আ)-এর কাহিনী বিশদভাবে উল্লেখ করা হয়েছে। প্রসঙ্গক্রমে মুহাম্মদ (সা)-এর রিসালতও সপ্রমাণ করা হয়েছে। সেই রিসালতে মুহাম্মদী সপ্রমাণের অংশ বিশেষ আলোচ্য আয়াতসমূহে বিবৃত হয়েছে যে, একজন উম্মী নবীর মুখে এ ঘটনা ও কাহিনী ব্যক্ত হওয়া রিসালত, নবুয়ত ও ওহীর প্রমাণ। কোরআনই এসবের উৎস। কোরআনের স্বরূপ প্রসঙ্গে পরকালেরও কিছু বিবরণ এসে গেছে।)

[আমি যেমন মূসা (আ)-এর কাহিনী বর্ণনা করেছি] এমনিভাবে আমি পূর্বে যা ঘটেছে, তার সংবাদও আপনার কাছে বর্ণনা করি ( যাতে নবুয়তের প্রমাণাদি বৃদ্ধি পেতে থাকে। আমি নিজের কাছ থেকে আপনাকে একটি নসীহতনামা দান করেছি; (অর্থাৎ কোরআন এতে উপরোক্ত সংবাদাদি আছে । অলৌকিকতার কারণে এই কোরআন নিজেও স্বতন্ত্রদৃষ্টিতে নবুয়তের প্রমাণ। এই নসীহতনামাটি এমন যে) যে এ থেকে (অর্থাৎ এর

বিষয়বস্তু মেনে নেওয়া থেকে) মুখ ফিরিয়ে নেবে, সে কিয়ামতের দিন (আযাবের) ভারী বোঝা বহন করবে। তারা তাতে (অর্থাৎ আযাবে চিরকাল থাকবে এবং এই বোঝা কিয়ামতের দিন তাদের জন্য মন্দ বোঝা হবে। যেদিন সিঙ্গায় ফুঁক দেওয়া হবে (ফলে মৃতরা জীবিত হয়ে যাবে এবং আমি সেদিন অপরাধী (অর্থাৎ কাফির)-দেরকে (কিয়ামতের মাঠে) নীল-চক্ষু অবস্থায় (বিশ্রীরূপে) সমবেত করব (নীলাভ হওয়া চোখের শূন্যতার রঙ। তারা সন্ত্রস্ত হয়ে) পরস্পরে চুপিসারে কথা বলবে (এবং একে অপরকে বলবে) তোমরা (কবরে) মাত্র দশদিন অবস্থান করেছ। (উদ্দেশ্য এই যে, আমরা মনে করতাম মরার পর পুনরায় জীবিত হব না। এই ধারণা সম্পূর্ণ ভ্রান্ত প্রমাণিত হয়েছে। জীবিত না হওয়া তো দূরের কথা, দেরীতে জীবিত হওয়াও তো হলো না। আমরা এত দ্রুত জীবিত হয়ে গেছি যে, মনে হয় মাত্র দশদিন অবস্থান করেছি। কিয়ামত দিবসের দৈর্ঘ্য, আতঙ্ক ও পেরেশানীই এরূপ মনে হওয়ার কারণ। এর সামনে কবরে অবস্থানের সময় খুবই কম মনে হবে। আল্লাহ্ বলেন ) যে (সময়) সম্পর্কে তারা বলাবলি করে, তা আমি ভালভাবে জানি (যে, তা কতটুকু) যখন তাদের মধ্যে যে অপেক্ষাকৃত সঠিক সে বলবেঃ না, তোমরা মাত্র একদিন (কবরে) অবস্থান করেছ। (তাকে সঠিক বলার কারণ এই যে, এই দিবসের দৈর্ঘ্য ও আতঙ্কের দিক দিয়ে একথাই সত্যের অধিক নিকটবর্তী। সে ভয়াবহতার স্বরূপ সম্যক উপলব্ধি করেছে। কাজেই তার অভিমত প্রথমোক্ত ব্যক্তির চাইতে উত্তম। এর কথা সম্পূর্ণ নির্ভুল—এটা বলা উদ্দেশ্য নয়। কেননা আসল সময়সীমার দিকে দিয়ে বর্ণিত উভয় পরিমাণই ভুল এবং বক্তাদের উদ্দেশ্যও তা নয়।) এবং [হে নবী (সা) কিয়ামতের অবস্থা শুনে] তারা (অর্থাৎ কেউ কেউ) আপনাকে পাহাড় সম্পর্কে প্রশ্ন করে (যে, কিয়ামতে এদের কি অবস্থা হবে)। অতএব আপনি বলুনঃ আমার পালনকর্তা এগুলোকে (চূর্ণ-বিচূর্ণ করে) সমূলে উড়িয়ে দেবেন অতঃপর পৃথিবীকে সমতল মাঠ করে দেবেন, যাতে তুমি (হে সম্বোধিত ব্যক্তি) অসমতা ও (পাহাড় টিলা ইত্যাদির) উচ্চতা দেখবে না। সেই দিন সবাই (আল্লাহ্র) আহ্বানকারীর (অর্থাৎ শিঙ্গায় ফুঁকরত ফেরেশতার) অনুসরণ করবে (অর্থাৎ সে শিঙ্গার আওয়াজ দ্বারা সবাইকে কবর থেকে আহ্বান করবে। তখন সবাই বের হয়ে পড়বে)। তার সামনে (কারও) কোন বক্রতা থাকবে না (অর্থাৎ দুনিয়াতে যেমন পয়গম্বরদের সামনে বক্র হয়ে থাকত—বিশ্বাস স্থাপন করত না, কিয়ামতে ফেরেশতার সামনে কবর থেকে জীবিত বের হবে না, তারা এমন বক্রতা করতে পারবে না।) এবং (আতঙ্কের আতিশয্যে) আল্লাহ্র সামনে সব শব্দই ক্ষীণ হয়ে যাবে। অতএব (হে সম্বোধিত ব্যক্তি) তুমি হাশরের মাঠের দিকে চুপে চুপে চলার পদশব্দ ব্যতীত অন্য কিছু (আওয়াজ) শুনবে না। (হয় এ কারণে যে, তখন তারা কথাই বলবে না ; তবে উপরে বর্ণিত يَتَخَافَتُونَ থেকে বোঝা যায় যে, অন্য জায়গায় তারা আস্তে আস্তে কথা বলবে। না হয় এ কারণে যে, তারা খুবই ক্ষীণস্বরে কথা বলবে, যা একটু দূর থেকেও শোনা যাবে না।) সেদিন (কারও) সুপারিশ (কারও) উপকারে আসবে না ; কিন্তু (পয়গম্বর ও নেক লোকদের সুপারিশ ) এমন ব্যক্তির (উপকারে আসবে) যার জন্য (সুপারিশ করার জন্য) আল্লাহ্ তা'আলা (সুপারিশকারীদেরকে) অনুমতি দেবেন এবং যার জন্য (সুপারিশকারীর) কথা পছন্দ করবেন। (অর্থাৎ মু'মিন ব্যক্তি। সুপারিশকারীদেরকে মু'মিনের জন্য সুপারিশ

করার অনুমতি দেবেন এবং এ সম্পর্কে সুপারিশকারীর কথা আল্লাহ্ তা'আলার কাছে পছন্দনীয় হবে। কাফিরদের জন্য সুপারিশ করার অনুমতি কাউকে দেওয়া হবে না। সুতরাং উপকারে না আসার কারণ হবে সুপারিশ না করা। এ আয়াতে আপত্তিকারী কাফিরদেরকে ভয় প্রদর্শন করা হয়েছে যে, তোমরা তো সুপারিশ থেকেও বঞ্চিত থাকবে।) তিনি (আল্লাহ্) জানেন যা কিছু তাদের সামনে ও পশ্চাতে আছে এবং তাঁকে (অর্থাৎ তাঁর জ্ঞাত বিষয়কে) এদের জ্ঞান আয়ত্ত করতে পারে না। (অর্থাৎ এমন কোন বিষয় নেই, যা সৃষ্টজীব জানে এবং আল্লাহ্ তা'আলা জানেন না ; কিন্তু এমন অনেক বিষয় আছে, যা আল্লাহ্ তা'আলা জানেন এবং সৃষ্টজীব জানে না। সুতরাং যেসব অবস্থার কারণে সৃষ্টজীব সুপারিশের যোগ্য ও আযোগ্য হয়, সেগুলোও তিনি জানেন। অতএব যোগ্য লোকদের জন্য সুপারিশ করার অনুমতি সুপারিশকারীদেরকে দেওয়া হবে এবং অযোগ্য লোকদের জন্য এ ক্ষমতা দেওয়া হবে না।) এবং (সেদিন) সব মুখমণ্ডল সেই চিরঞ্জীব, চিরস্থায়ীর সামনে অবনমিত হবে (এবং সব অহঙ্কারী ও অবিশ্বাসীর অহঙ্কার ও অবিশ্বাস খতম হয়ে যাবে) এবং (এ ব্যাপারে সবার অবস্থা একইরূপ হবে। অতঃপর তাদের মধ্যে এরূপ পার্থক্য হবে যে) সে ব্যক্তি (সর্বতোভাবে) ব্যর্থ হবে, যে জুলুম (অর্থাৎ শিরক) নিয়ে আসবে আর যে ঈমানদার অবস্থায় সৎকর্ম করেছে, সে (পূর্ণ সওয়াব পাবে) কোন অবিচার ও ক্ষতির আশংকা করবে না যেমন আমলনামায় কোন গুনাহ্ বেশি লিখে দেওয়া অথবা কোন সৎকর্ম লিপিবদ্ধ না করা। এ কথা বলে পূর্ণ সওয়াব বোঝানো হয়েছে। সুতরাং এর বিপরীতে কাফিরদের যে সওয়াব হবে না—একথা বলা উদ্দেশ্য। কারণ সওয়াব প্রাপ্য হওয়ার মত কোন কাজ তাদের নেই। তবে যুলুম ও অবিচার কাফিরদের সাথেও করা হবে না। তবে তাদের সৎকর্মসমূহ হিসেবে লিপিবদ্ধ না করা কোন যুলুম নয়। বরং তাদের কাজ ঈমানের শর্তমুক্ত হওয়ার কারণে ধর্তব্য নয়। আমি (যেমন উল্লিখিত বিষয়বস্তুসমূহ পরিষ্কারভাবে বর্ণনা করেছি) এমনিভাবে একে (এ সবকিছুকে) আরবী ভাষায় কোরআনরূপে নাযিল করেছি। (যার ভাষা সুস্পষ্ট)। আমি এতে (কিয়ামত ও আযাবের) সতর্কবানী নানাভাবে বর্ণনা করেছি (ফলে, এর অর্থ ফুটে উঠেছে ; উদ্দেশ্য এই যে, আমি সমগ্র কোরআনের বিষয়বস্তু পরিষ্কার বর্ণনা করেছি) যাতে তারা (শ্রোতারা এর মাধ্যমে পুরোপুরি) ভয় পায় ( এবং অনতিবিলম্বে বিশ্বাস স্থাপন করে অথবা সম্পর্ণ ভয় না পেলেও এই কোরআন দ্বারা তাদের কিছুটা বোধোদয় হয়। অর্থাৎ পূর্ণ প্রতিক্রিয়া না হলে অল্পই হোক। এমনিভাবে কয়েকবার অল্প অল্প একত্রিত হয়ে পরিমাণে যথেষ্ট হয়ে যায় এবং তা পরে কোন সময় মুসলমান হয়ে যায়) সত্যিকার অধীশ্বর আল্লাহ্ মহান (যিনি এমন উপকারী কালাম নাযিল করেছেন।) আর (উপরোল্লিখিত সৎকর্ম করা ও উপদেশ মেনে নেওয়া যেমন কোরআন প্রচারের একটি জরুরী হক, যা আদায় করা প্রত্যেক মুসলমানের উপর ফরয, তেমনিভাবে কোরআন অবতরণের সাথে সংশ্লিষ্ট কতিপয় আদবের প্রতি যত্নবান হওয়াও আপনার দায়িত্ব। তন্মধ্যে একটি এই যে, আপনার প্রতি এর ওহী সম্পূর্ণ হওয়ার পূর্বে আপনি কোরআন (পাঠে) তৎপর হবেন না। (কারণ এতে আপনার কষ্ট হয়। জিবরাঈলের কাছ থেকে শোনা এবং পাঠ করা একই সাথে করতে হয়। অতএব এরূপ করবেন না এবং ভুলে যাওয়ার আশঙ্কাও করবেন না। মুখস্থ করানো আমার

কাজ। এবং আপনি (মুখস্থ হওয়ার জন্য আমার কাছে) এই দোয়া করুন ঃ হে আমার পালনকর্তা, আমার জ্ঞান বৃদ্ধি করুন। (এর মধ্যে অর্জিত জ্ঞান স্মরণ থাকার, যে জ্ঞান অর্জিত হয়নি তা অর্জিত হওয়ার, যে জ্ঞান অর্জিত হওয়ার নয় তা অর্জিত না হওয়াকেই উত্তম ও উপযোগী মনে করার এবং সব জ্ঞানে সুবুদ্ধির দোয়া শামিল রয়েছে। অতএব لَا تَعْجَلْ এর পর এর বর্ণনা খুবই সমীচীন হয়েছে। মোটকথা এই যে, মুখস্থ করার উপায়াদির মধ্য থেকে ত্বরা পাঠ করার উপায় বর্জন করুন এবং দোয়া করার উপায় অবলম্বন করুন।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

قَدْ اٰتَيْنٰكَ مِنْ لَّدُنَّا ذِكْرًا বিশিষ্ট তফসীরবিদদের সর্বসম্মত মতে এখানে ذِكْرًا বলে কোরআন বোঝানো হয়েছে।

مَنْ اَعْرَضَ عَنْهُ فَاِنَّهٗ يَحْمِلُ يَوْمَ الْقِيٰمَةِ وِزْرًا অর্থাৎ যে ব্যক্তি কোরআন থেকে মুখ ফিরিয়ে নেয়, কিয়ামতের দিন সে বিরাট পাপের বোঝা বহন করবে। কোরআন থেকে মুখ ফিরিয়ে নেওয়া বিভিন্নভাবে হতে পারে ; যথা কোরআন তিলাওয়াত না করা, কোরআন পাঠ শিক্ষা করার চেষ্টা না করা, কোরআন ভুল পাঠ করা, অক্ষরসমূহের উচ্চারণ শুদ্ধ না করা, শুদ্ধ পড়লেও উদাসীন হয়ে কিংবা অযত্নে পাঠ করা, জাগতিক অর্থ ও সম্মান লাভের বাসনায় পাঠ করা। এমনিভাবে কোরআনের বিধানাবলী বোঝার চেষ্টা না করাও কোরআন থেকে মুখ ফিরানোর শামিল। বোঝার পর তা আমলে না আনা কিংবা বিধানাবলীর বিরুদ্ধাচরণ করা চূড়ান্ত পর্যায়ের মুখ ফিরানো। মোটকথা, কোরআনের হকের প্রতি বেপরওয়া হওয়া খুব বড় গুনাহ্। কিয়ামতের দিন এই গুনাহ্ ভারী বোঝা হয়ে সংশ্লিষ্ট ব্যক্তির পিঠে চেপে বসবে। হাদীসে বলা হয়েছে, মানুষের মন্দকর্ম ও গুনাহ্‌কে কিয়ামতের দিন ভারী বোঝার আকারে পিঠে চাপানো হবে।

يُنْفَخُ فِى الصُّوْرِ হযরত ইবনে উমর (রা) বলেন ঃ জনৈক গ্রাম্য ব্যক্তি রাসূলুল্লাহ্ (সা)-কে প্রশ্ন করল ঃ صور (ছূর) কি ? তিনি বললেন ঃ শিং। এতে ফুঁৎকার দেওয়া হবে। অর্থ এই যে, صور শিং এর মতই কোন বস্তু হবে। এতে ফেরেশতা ফুঁৎকার দিলে সব মৃত জীবিত হয়ে যাবে। এর প্রকৃত স্বরূপ আল্লাহ্ তা'আলাই জানেন।

وَلَا تَعْجَلْ بِالْقُرْاٰنِ مِنْ قَبْلِ اَنْ يُّقْضٰى اِلَيْكَ وَحْيُهٗ সহীহ্ হাদীসে হযরত ইবনে আব্বাস থেকে বর্ণিত আছে যে, ওহীর প্রারম্ভিককালে যখন জিবরাঈল কোন আয়াত নিয়ে এসে রাসূলুল্লাহ্ (সা)-কে শুনাতেন, তখন তিনি তাঁর সাথে সাথে আয়াতটি পাঠ করারও চেষ্টা করতেন, যাতে আয়াতটি স্মৃতি থেকে উধাও না হয়ে যায়। এতে তাঁর দ্বিগুণ কষ্ট হতো—আয়াতকে জিবরাঈলের কাছ থেকে শোনা ও বোঝার কষ্ট এবং সাথে সাথে মনে রাখার জন্য মুখে পাঠ করার কষ্ট। আল্লাহ্ তা'আলা আলোচ্য আয়াতে এবং সূরা কিয়ামতের لَا تُحَرِّكْ بِهٖ لِسَانَكَ আয়াতে রাসূলুল্লাহ্ (সা)-এর জন্য ব্যাপারটি সহজ করে দিয়েছেন যে, অবতীর্ণ আয়াতসমূহ মুখস্থ করা আপনার দায়িত্ব নয়—এটা আমার দায়িত্ব। আমি নিজেই আপনাকে মুখস্থ করিয়ে দেব। তাই জিবরাঈলের সাথে সাথে পাঠ করার এবং জিহবা নাড়াচাড়া করার প্রয়োজন নেই। আপনি শুধু নিবিষ্ট মনে শুনে যাবেন। তবে এরূপ

দোয়া করে যাবেন رَبِّ زِدْنِي عِلْمًا —হে আমার পালনকর্তা, আমার জ্ঞান বাড়িয়ে দিন। কোরআনের যে অংশ অবতীর্ণ হয়েছে, তা স্মরণ রাখা, যে অংশ অবতীর্ণ হয়নি, তা প্রার্থনা করা এবং কোরআন বোঝার তওফীকও এই দোয়ার অন্তর্ভুক্ত।

وَلَقَدْ عَهِدْنَآ إِلَىٰٓ ءَادَمَ مِن قَبْلُ فَنَسِىَ وَلَمْ نَجِدْ لَهُۥ عَزْمًا ﴿১১৫﴾ وَإِذْ قُلْنَا
لِلْمَلَـٰٓئِكَةِ ٱسْجُدُوا۟ لِـَٔادَمَ فَسَجَدُوٓا۟ إِلَّآ إِبْلِيسَ ۖ أَبَىٰ ﴿১১৬﴾ فَقُلْنَا يَـٰٓـَٔادَمُ إِنَّ
هَـٰذَا عَدُوٌّ لَّكَ وَلِزَوْجِكَ فَلَا يُخْرِجَنَّكُمَا مِنَ ٱلْجَنَّةِ فَتَشْقَىٰٓ ﴿১১৭﴾ إِنَّ لَكَ
أَلَّا تَجُوعَ فِيهَا وَلَا تَعْرَىٰ ﴿১১৮﴾ وَأَنَّكَ لَا تَظْمَؤُا۟ فِيهَا وَلَا تَضْحَىٰ ﴿১১৯﴾ فَوَسْوَسَ
إِلَيْهِ ٱلشَّيْطَـٰنُ قَالَ يَـٰٓـَٔادَمُ هَلْ أَدُلُّكَ عَلَىٰ شَجَرَةِ ٱلْخُلْدِ وَمُلْكٍ لَّا
يَبْلَىٰ ﴿১২০﴾ فَأَكَلَا مِنْهَا فَبَدَتْ لَهُمَا سَوْءَٰتُهُمَا وَطَفِقَا يَخْصِفَانِ عَلَيْهِمَا
مِن وَرَقِ ٱلْجَنَّةِ ۚ وَعَصَىٰٓ ءَادَمُ رَبَّهُۥ فَغَوَىٰ ﴿১২১﴾ ثُمَّ ٱجْتَبَـٰهُ رَبُّهُۥ فَتَابَ
عَلَيْهِ وَهَدَىٰ ﴿১২২﴾ قَالَ ٱهْبِطَا مِنْهَا جَمِيعًۢا ۖ بَعْضُكُمْ لِبَعْضٍ عَدُوٌّ ۖ فَإِمَّا
يَأْتِيَنَّكُم مِّنِّى هُدًى فَمَنِ ٱتَّبَعَ هُدَاىَ فَلَا يَضِلُّ وَلَا يَشْقَىٰ ﴿১২৩﴾
وَمَنْ أَعْرَضَ عَن ذِكْرِى فَإِنَّ لَهُۥ مَعِيشَةً ضَنكًا وَنَحْشُرُهُۥ يَوْمَ
ٱلْقِيَـٰمَةِ أَعْمَىٰ ﴿১২৪﴾ قَالَ رَبِّ لِمَ حَشَرْتَنِىٓ أَعْمَىٰ وَقَدْ كُنتُ بَصِيرًا ﴿১২৫﴾
قَالَ كَذَٰلِكَ أَتَتْكَ ءَايَـٰتُنَا فَنَسِيتَهَا ۖ وَكَذَٰلِكَ ٱلْيَوْمَ تُنسَىٰ ﴿১২৬﴾ وَكَذَٰلِكَ
نَجْزِى مَنْ أَسْرَفَ وَلَمْ يُؤْمِنۢ بِـَٔايَـٰتِ رَبِّهِۦ ۚ وَلَعَذَابُ ٱلْـَٔاخِرَةِ أَشَدُّ وَأَبْقَىٰٓ ﴿১২৭﴾

(১১৫) আমি ইতিপূর্বে আদমকে নির্দেশ দিয়েছিলাম। অতঃপর সে ভুলে গিয়েছিল এবং আমি তার মধ্যে দৃঢ়তা পাইনি। (১১৬) যখন আমি ফেরেশতাদেরকে বললাম : তোমরা আদমকে সিজদা কর তখন ইবলীস ব্যতীত সবাই সিজদা করল। সে অমান্য করল। (১১৭) অতঃপর আমি বললাম : হে আদম, এ তোমার ও তোমার স্ত্রীর শত্রু,

**সুতরাং সে যেন বের করে না দেয়। তোমাদেরকে জান্নাত থেকে ; তাহলে তোমরা কষ্টে পতিত হবে। (১১৮) তোমাকে এই দেয়া হলো যে, তুমি এতে ক্ষুধার্ত হবে না এবং বস্ত্রহীন হবে না। (১১৯) এবং তোমার পিপাসাও হবে না এবং রৌদ্রেও কষ্ট পাবে না। (১২০) অতঃপর শয়তান তাকে কুমন্ত্রণা দিল, বলল ঃ হে আদম, আমি কি তোমাকে বলে দেব অনন্তকাল জীবিত থাকার বৃক্ষের কথা এবং অবিনশ্বর রাজত্বের কথা ? (১২১) অতঃপর তারা উভয়েই এর ফল ভক্ষণ করল, তখন তাদের সামনে তাদের লজ্জাস্থান খুলে গেল এবং তারা জান্নাতের বৃক্ষ-পত্র দ্বারা নিজেদেরকে আবৃত করতে শুরু করল। আদম তার পালনকর্তার অবাধ্যতা করল, ফলে সে পথভ্রান্ত হয়ে গেল। (১২২) এরপর তার পালনকর্তা তাকে মনোনীত করলেন, তার প্রতি মনোযোগী হলেন এবং তাকে সুপথে আনয়ন করলেন। (১২৩) তিনি বললেন ঃ তোমরা উভয়েই এখান থেকে একসঙ্গে নেমে যাও। তোমরা একে অপরের শত্রু। এরপর যদি আমার পক্ষ থেকে তোমাদের কাছে হিদায়েত আসে, তখন যে আমার বর্ণিত পথ অনুসরণ করবে, সে পথভ্রষ্ট হবে না এবং কষ্টে পতিত হবে না। (১২৪) এবং যে আমার স্মরণ থেকে মুখ ফিরিয়ে নেবে, তার জীবিকা সংকীর্ণ হবে এবং আমি তাকে কিয়ামতের দিন অন্ধ অবস্থায় উত্থিত করব। (১২৫) সে বলবে ঃ হে আমার পালনকর্তা, আমাকে কেন অন্ধ অবস্থায় উত্থিত করলেন ? আমি তো চক্ষুষ্মান ছিলাম। (১২৬) আল্লাহ্ বললেন ঃ এমনিভাবে তোমার কাছে আমার আয়াতসমূহ এসেছিল, অতঃপর তুমি সেগুলো ভুলে গিয়েছিলে। তেমনিভাবে আজ তোমাকে ভুলে যাব। (১২৭) এমনিভাবে আমি তাকে প্রতিফল দেব, যে সীমালংঘন করে এবং পালনকর্তার কথায় বিশ্বাস স্থাপন না করে। আর পরকালের শাস্তি কঠোরতর এবং অনেক স্থায়ী।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

এবং আমি ইতিপূর্বে (অর্থাৎ অনেকদিন আগে) আদম (আ)-কে একটি নির্দেশ দিয়েছিলাম (একটু পরেই তা বর্ণিত হবে)। অতঃপর তার পক্ষ থেকে গাফিলতি (ও অসাবধানতা) হয়ে গিয়েছিল এবং আমি (এই নির্দেশ পালনে) তার মধ্যে দৃঢ়তা (ও অবিচলতা পাইনি। (এর বিবরণ জানতে হলে) স্মরণ কর যখন আমি ফেরেশতাগণকে বললাম ঃ তোমরা আদমের সামনে (অভিবাদনের) সিজদা কর। তখন ইবলীস ব্যতীত সবাই সিজদা করল। সে অস্বীকার করল। অতঃপর আমি (আদমকে) বললাম ঃ হে আদম, (স্মরণ রাখ,) এ তোমার ও তোমার স্ত্রীর (এ কারণে) শত্রু (যে, তোমাদের ব্যাপারে বিতাড়িত হয়েছে)। সুতরাং সে যেন তোমাদেরকে জান্নাত থেকে বের করে না দেয় (অর্থাৎ তার কথায় এমন কোন কাজ করো না, যার কারণে জান্নাত থেকে বহিষ্কৃত হও।) তাহলে তোমরা (জীবিকা উপার্জনের ব্যাপারে) কষ্টে পতিত হবে। (তোমার স্ত্রীও কষ্টে পড়বে ; কিন্তু বেশির ভাগ কষ্ট তোমাকেই ভোগ করতে হবে আর) এখানে জান্নাতে তো তোমাদেরকে এই (আরাম) দেওয়া হলো যে, তুমি কখনও ক্ষুধার্ত হবে না (যদ্দরুন কষ্ট হবে অথবা তা উপার্জনে বিলম্ব ও পেরেশানী হবে।) এবং উলঙ্গ হবে না (যে কাপড় পাবে না কিংবা প্রয়োজনের সময় থেকে বিলম্বে পাবে) এবং তোমরা পিপাসিতও হবে না (যে, পানি

পাবে না কিংবা দেরীতে পাওয়ার কারণে কষ্ট হবে) এবং রৌদ্রক্লিষ্টও হবে না। (কেননা জান্নাতে, রৌদ্র নেই এবং গৃহও সুরক্ষিত আশ্রয়স্থল। কিন্তু জান্নাত থেকে বের হয়ে পৃথিবীতে গেলে এ সমস্ত বিপদাপদের সম্মুখীন হবে। সুতরাং এসব বিষয়ের প্রতি লক্ষ্য রেখে খুব হুঁশিয়ার ও সজাগ থাকবে।) অতঃপর শয়তান তাদেরকে কুমন্ত্রণা দিল। সে বলল ঃ হে আদম, আমি কি তোমাকে অনন্ত জীবনের (বৈশিষ্ট্যসম্পন্ন) বৃক্ষের কথা বলে দেব) এটা আহার করলে চিরকাল প্রফুল্ল ও আনন্দিত থাকবে) এবং এমন রাজত্বের কথা, যাতে কখনও দুর্বলতা আসবে না? অতঃপর (তার কুমন্ত্রণায় পড়ে) উভয়েই (নিষিদ্ধ) বৃক্ষের ফল আহার করল, তখন (অর্থাৎ আহার করতেই) তাদের সামনে তাদের লজ্জাস্থান খুলে গেল এবং তারা (দেহ আবৃত করার জন্য) উভয়েই (বৃক্ষের) পত্র (দেহে) জড়াতে লাগল। আদম তাঁর পালনকর্তার অবাধ্য হলো, ফলে সে (জান্নাতে চিরকাল বাসবাসের লক্ষ্য অর্জনে) ভ্রান্তিতে নিপতিত হলো। এরপর (যখন তারা ক্ষমা প্রার্থনা করল, তখন) তার পালনকর্তা তাকে (আরও অধিক) মনোনীত করলেন, তার প্রতি (মেহেরবানীর) দৃষ্টি দিলেন এবং সৎপথে সর্বদা কায়েম রাখলেন। (ফলে এমন ভুলের আর পুনরাবৃত্তি হয়নি। নিষিদ্ধ বৃক্ষ আহার করার পর) আল্লাহ্ তা'আলা বললেন ঃ তোমরা উভয়েই জান্নাত থেকে নেমে যাও (এবং দুনিয়াতে তোমাদের সন্তান-সন্ততি) একে অপরের শত্রু হবে। এরপর যদি আমার পক্ষ থেকে তোমাদের কাছে কোন হিদায়েত (অর্থাৎ রাসূল অথবা কিতাব) আসে, তখন যে আমার হিদায়েত অনুসরণ করবে, সে (দুনিয়াতে) পথভ্রষ্ট হবে না এবং (পরকালে) কষ্টে পতিত হবে না। এবং যে আমার উপদেশের প্রতি বিমুখ হবে, তার জন্য (কিয়ামতের পূর্বে এবং কবরে) সংকীর্ণ জীবন হবে এবং কিয়ামতের দিন আমি তাকে অন্ধ অবস্থায় (কবর থেকে) উত্থিত করব। সে (বিস্মিত হয়ে বলবে ঃ হে আমার পালনকর্তা, আমাকে কেন অন্ধ অবস্থায় উত্থিত করলে? আমি তো (দুনিয়াতে) চক্ষুষ্মান ছিলাম। (আমি এমন কি অপরাধ করলাম ?) আল্লাহ্ বললেন ঃ (তোমার যেমন শাস্তি হয়েছে) এমনিভাবে (তোমা দ্বারা কাজ হয়েছে এই যে, তোমার কাছে পয়গম্বর ও উলামায়ে দীনের মাধ্যমে) আমার নির্দেশাবলী এসেছিল, তখন তুমি এগুলোর প্রতি খেয়াল করনি। এমনিভাবে আজ তোমার প্রতি খেয়াল করা হবে না। (এই শাস্তি যেমন কর্মের সাথে সম্বন্ধ রেখে দেয়া হয়েছে) এমনিভাবে আমি (প্রত্যেক) সে ব্যক্তিকে (কর্মের অনুরূপ) শাস্তি দের, যে (আনুগত্যের) সীমালংঘন করে এবং পালনকর্তার আয়াতসমূহের প্রতি বিশ্বাস স্থাপন করে না। বাস্তবিকই পরকালের আযাব কঠোরতর এবং অধিক স্থায়ী। (এর শেষ নেই। অতএব এই আযাব থেকে আত্মরক্ষার আপ্রাণ চেষ্টা করা প্রয়োজন)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

**পূর্বাপর সম্পর্ক ঃ** এখান থেকে হযরত আদম (আ)-এর কাহিনীর বর্ণনা শুরু হয়েছে। এই কাহিনী ইতিপূর্বে সূরা বাকারা ও আ'রাফে এবং কিছু সূরা হিজর ও কাহ্ফে বর্ণিত হয়েছে। সবশেষে সূরা সাদ-এ বর্ণিত হবে। সব ক্ষেত্রেই কাহিনীর অংশসমূহ সংশ্লিষ্ট নির্দেশাবলীসহ বর্ণনা করা হয়েছে।

এক্ষেত্রে পূর্ববর্তী আয়াতসমূহের সাথে কাহিনীর সম্পর্ক তফসীরবিদগণ বিভিন্ন দৃষ্টিকোণ থেকে বর্ণনা করেছেন। তন্মধ্যে সবচাইতে উজ্জ্বল ও অমলিন উক্তি এই যে, পূর্ববর্তী আয়াতসমূহে বলা হয়েছে : كَذٰلِكَ نَقُصُّ عَلَيْكَ مِنْ اَنْبَاۗءِ مَا قَدْ سَبَقَ এতে রাসূলুল্লাহ্ (সা)-কে বলা হয়েছে, আপনার নবুয়তের প্রমাণ ও আপনার উম্মতকে হুঁশিয়ার করার জন্য আমি পূর্ববর্তী পয়গম্বরদের অবস্থা ও ঘটনাবলী আপনার কাছে বর্ণনা করি। তন্মধ্যে মূসা (আ)-এর বিস্তারিত ঘটনা এই আয়াতের পূর্বে উল্লেখ করা হয়েছে। এসব কাহিনীর মধ্যে সর্বপ্রথম ও কোন কোন দিক দিয়ে সর্বাধিক গুরুত্বপূর্ণ হচ্ছে হযরত আদম (আ)-এর কাহিনী। এখান থেকে এই কাহিনী শুরু করা হয়েছে। এতে উম্মতে মুহাম্মদীকে হুঁশিয়ার করা উদ্দেশ্য যে, শয়তান মানবজাতির প্রাচীন শত্রু। সে সর্বপ্রথম তোমাদের পিতামাতার সাথে শত্রুতা সাধন করেছে এবং নানা রকমের কৌশল, বাহানা ও শুভেচ্ছামূলক পরামর্শের জাল বিস্তার করে তাদেরকে পদস্খলিত করে দিয়েছে। এর ফলেই তাদের উদ্দেশ্যে জান্নাত থেকে মর্ত্যে অবতরণের নির্দেশ জারী হয় এবং জান্নাতের পোশাক ছিনিয়ে নেয়া হয়। এরপর আল্লাহ্ তা'আলার দিকে প্রত্যাবর্তন এবং ভুলের ক্ষমা পেয়ে তিনি রিসালত ও নবুয়তের উচ্চমর্যাদা প্রাপ্ত হন। তাই শয়তানী কুমন্ত্রণা থেকে মানব মাত্রেরই নিশ্চিন্ত হওয়া উচিত নয়। ধর্মীয় বিধি-বিধানের ব্যাপারে শয়তানী প্ররোচনা ও অপকৌশল থেকে আত্মরক্ষার জন্য যথাসাধ্য চেষ্টা করা উচিত।

وَلَقَدْ عَهِدْنَآ اِلٰٓى اٰدَمَ مِنْ قَبْلُ فَنَسِيَ وَلَمْ نَجِدْ لَهٗ عَزْمًا এখানে عَهِدْنَا শব্দটি اَمَرْنَا অথবা وصينا শব্দের অর্থে ব্যবহৃত হয়েছে।—(বাহ্রে মুহীত) উদ্দেশ্য এই যে, এই ঘটনা সম্পর্কে আপনার অনেক পূর্বে আদম (আ)-কে তাগিদ সহকারে একটি নির্দেশ দিয়েছিলাম। অর্থাৎ একটি নির্দিষ্ট বৃক্ষ সম্পর্কে বলেছিলাম যে, এই বৃক্ষের ফল-ফুল অথবা কোন অংশ আহার করো না, এমন কি এর নিকটেও যেয়ো না। এছাড়া জান্নাতের সব বাগবাগিচা ও নিয়ামত তোমাদের জন্য অবারিত। সেগুলো ব্যবহার কর। আরও বলেছিলাম যে, ইবলীস তোমাদের শত্রু। তার কুমন্ত্রণা মেনে নিলে তোমাদের বিপদ হবে। কিন্তু আদম (আ) এসব কথা ভুলে গেলেন। আমি তার মধ্যে সংকল্পের দৃঢ়তা পাইনি। এখানে দু'টি শব্দ ব্যবহৃত হয়েছে نسيان ও عزم লক্ষণীয় نسيان শব্দের অর্থ ভুলে যাওয়া, অনবধান হওয়া এবং عزم-এর শাব্দিক অর্থ কোন কাজের জন্য সংকল্পকে দৃঢ় করা। এই শব্দদ্বয় দ্বারা এখানে কি বোঝানো হয়েছে, তা হৃদয়ঙ্গম করার পূর্বে এ কথা জেনে নেয়া জরুরী যে, আদম (আ) আল্লাহ্ তা'আলার প্রভাবশালী পয়গম্বরদের অন্যতম ছিলেন এবং সব পয়গম্বর গুনাহ্ থেকে পবিত্র থাকেন।

প্রথম শব্দে বলা হয়েছে যে, আদম (আ) ভুলে লিপ্ত হয়ে পড়েন। ভুলে যাওয়া মানুষের ইচ্ছাধীন কাজ নয়। তাই একে পাপই গণ্য করা হয়নি। একটি সহীহ্ হাদীসে বলা হয়েছে : رفع عن امتى الخطا والنسيان অর্থাৎ আমার উম্মতের গুনাহ্ ভুলবশত মাফ করে দেওয়া হয়েছে। কোরআন পাক বলে : لَا يُكَلِّفُ اللّٰهُ نَفْسًا اِلَّا وُسْعَهَا অর্থাৎ আল্লাহ্ তা'আলা কাউকে সাধ্যাতীত কাজের আদেশ দেন না; কিন্তু এটাও জানা কথা যে, আল্লাহ্ তা'আলা

এ জগতে এমন সব উপকরণও রেখেছেন, যেগুলো পূর্ণ সতর্কতার সাথে ব্যবহার করলে মানুষ ভুল থেকে বাঁচতে পারে। পয়গম্বরগণ আল্লাহ্ তা'আলার বিশেষ নৈকট্যশীল। তাদেরকে এ জন্যও ধরপাকড় করা যেতে পারে যে, তাঁরা এসব উপকরণকে কেন কাজে লাগালেন না ? অনেক সময় একজন মন্ত্রীর জন্য এমন কাজকেও ধরপাকড়ের যোগ্য মনে করা হয়, যা সাধারণ কর্মচারীদের জন্য পুরস্কারযোগ্য হয়ে থাকে। হযরত জুনাইদ বাগদাদী (র) এ কথাটিই এভাবে বলেছেন حسنات الابرار سيئات المقربين অর্থাৎ সৎকর্মপরায়ণ লোকদের অনেক সৎকর্মকে নৈকট্যশীলদের জন্য গুনাহ্ গণ্য করা হয়।

আদম (আ)-এর এই ঘটনা প্রথমত নবুয়ত ও রিসালতের পূর্বেকার। এই অবস্থায় পয়গম্বরদের কাছ থেকে গুনাহ্ প্রকাশ পাওয়া আহলে সুন্নত ওয়াল জামাআতের কতক আলিমের মতে নিষ্পাপ হওয়ার পরিপন্থী নয়। প্রকৃতপক্ষে এটা একটা ভুল, যা গুনাহ্ নয়। কিন্তু আদম (আ)-এর উচ্চ মর্তবা ও নৈকট্যের পরিপ্রেক্ষিতে একেও তাঁর জন্য গুনাহ্ সাব্যস্ত করা হয়েছে। ফলে, আল্লাহ্ তা'আলা তাকে ভর্ৎসনা করেন এবং সতর্ক করার জন্য এই ভুলকে عصيان (অবাধ্যতা) শব্দ দ্বারা ব্যক্ত করেছেন।

দ্বিতীয়ত عزم শব্দ ব্যবহৃত করে আয়াতে বলা হয়েছে, আদম (আ)-এর মধ্যে عزم তথা সংকল্পের দৃঢ়তা পাওয়া যায়নি। পূর্বেই বলা হয়েছে যে, এর অর্থ কোন কাজে দৃঢ়সংকল্প হওয়া। আদম (আ) আল্লাহ্র নির্দেশ পালন করার পুরোপুরি সিদ্ধান্ত ও সংকল্প করে রেখেছিলেন; কিন্তু শয়তানের প্ররোচনায় এই সংকল্পের দৃঢ়তা ক্ষুণ্ণ হয় এবং ভুল তাকে বিচ্যুত করে দেয়। وَاللّٰهُ اَعْلَمُ

وَاِذْ قُلْنَا لِلْمَلٰٓئِكَةِ আল্লাহ্ তা'আলা আদম (আ)-এর কাছ থেকে যে অঙ্গীকার নিয়েছিলেন, এটা তারই সংক্ষিপ্ত বর্ণনা। এতে আদম সৃষ্টির পর সব ফেরেশতাকে আদমের উদ্দেশ্যে সিজদা করার নির্দেশ দেয়া হয়েছিল। ইবলীসও এই নির্দেশের আওতাভুক্ত ছিল। কেননা, তখন পর্যন্ত ইবলীস জান্নাতে ফেরেশতাদের সাথে একত্রে বাস করত। ফেরেশতারা সবাই সিজদা করল। কিন্তু ইবলীস অস্বীকার করল। অন্য আয়াতের বর্ণনা অনুযায়ী এর কারণ ছিল অহংকার। সে বলল ঃ আমি অগ্নি নির্মিত আর সে মৃত্তিকা নির্মিত। অগ্নি মাটির তুলনায় উত্তম ও শ্রেষ্ঠ। কাজেই আমি কিরূপে তাকে সিজদা করব? এ কারণে ইবলীস অভিশপ্ত হয়ে জান্নাত থেকে বহিষ্কৃত হলো। পক্ষান্তরে আদম ও হাওয়ার জন্য জান্নাতের সব বাগবাগিচা ও অফুরন্ত নিয়ামতের দরজা উন্মুক্ত করে দেয়া হলো। সবকিছু ব্যবহার করার অনুমতি দিয়ে শুধু একটি নির্দিষ্ট বৃক্ষ সম্পর্কে বলা হলো যে, একে (অর্থাৎ এর ফল-ফুল ইত্যাদিকে) আহার করো না এবং এর কাছেও যেয়ো না। সূরা বাকারা ও সূরা আ'রাফে এই বিষয়বস্তু বর্ণিত হয়েছে। এখানে তা উল্লেখ না করে শুধু অঙ্গীকার সংরক্ষিত রাখা ও তাতে অটল থাকা সম্পর্কে আল্লাহ্ তা'আলার বাণী বর্ণনা হয়েছে। তিনি আদমকে বললেন ঃ দেখ, সিজদার ঘটনা থেকে প্রকাশ পেয়েছে যে, ইবলীস তোমাদের (অর্থাৎ আদম ও হাওয়ার) শত্রু। যেন অপকৌশল ও ধোঁকার মাধ্যমে তোমাদেরকে অঙ্গীকার ভঙ্গ করতে উদ্বুদ্ধ না করে। এরূপ করলে এর পরিণতিতে তোমরা জান্নাত থেকে বহিষ্কৃত হবে। فَلَا يُخْرِجَنَّكُمَا مِنَ الْجَنَّةِ فَتَشْقٰى অর্থাৎ শয়তান যেন তোমাদেরকে জান্নাত

দৃষ্টিগোচর হয়, তওহীদ ও রিসালতে অবিশ্বাসী কি সেগুলো দেখে না ও বোঝে না অথবা তারা কি মনে করে যে, আমি এসব বস্তু অনর্থক ও ক্রীড়াচ্ছলে সৃষ্টি করেছি ?

لَاعِبِيْنَ শব্দটি لعب ধাতু থেকে উদ্ভূত। বিশুদ্ধ লক্ষ্যহীন কাজকে لعب বলা হয়। —(রাগীব) যে কাজের পেছনে কোন শুদ্ধ অথবা অশুদ্ধ লক্ষ্যই থাকে না, নিছক সময় কাটানোর উদ্দেশ্যে করা হয়, তাকে لهو বলা হয়। ইসলাম বিরোধীরা রাসূলুল্লাহ্ (সা) ও কোরআনের বিরুদ্ধে আপত্তি উত্থাপন করে এবং তওহীদ অস্বীকার করে। প্রকৃতির এসব উজ্জ্বল নিদর্শন সত্ত্বেও তারা তওহীদ স্বীকার করে না। সুতরাং তারা তাদের কর্মের মাধ্যমে যেন দাবি করে যে, এসব বস্তু অনর্থকই এবং খেলার জন্যে সৃষ্টি করা হয়েছে। তাদের জওয়াবে বলা হয়েছে যে, এগুলো খেলা ও অনর্থক নয়। সামান্য চিন্তাভাবনা করলে বোঝা যাবে সৃষ্টি জগতের এক এক কণা এবং প্রকৃতির এক এক সৃষ্টকর্মে হাজারো রহস্য লুক্কায়িত আছে। এগুলো সব আধ্যাত্মিক জ্ঞান ও তওহীদের নীরব সাক্ষী। কবি বলেন ঃ

هر گیاهے که از زمین روید
وحده لا شریك له گوید

অর্থাৎ ঃ মাটি থেকে উৎপন্ন প্রত্যেকটি ঘাস 'ওয়াহদাহু লা শরীকা লাহু' বলে থাকে। لَوْ اَرَدْنَا اَنْ نَّتَّخِذَ لَهْوًا لَّاتَّخَذْنٰهُ مِنْ لَّدُنَّا اِنْ كُنَّا فٰعِلِيْنَ অর্থাৎ আমি যদি ক্রীড়াচ্ছলে কোন কাজ গ্রহণ করতে চাইতাম এবং এ কাজ আমাকে করতেই হতো, তবে পৃথিবী ও আকাশ সৃষ্টি করার কি প্রয়োজন ছিল ? এ কাজ তো আমার নিকটস্থ বস্তু দ্বারাই হতে পারত।

আরবী ভাষায় لَوْ শব্দটি অবান্তর কাল্পনিক বিষয়াদির জন্যে ব্যবহার করা হয়। এখানেও لَوْ শব্দ বর্ণনা শুরু হয়েছে। উদ্দেশ্য এই যে, যেসব বোকা উর্ধ্বজগৎ ও অধঃজগতের সমস্ত আশ্চর্যজনক সৃষ্ট বস্তুকে রং তামাশা ও ক্রীড়া মনে করে, তারা কি এতটুকুও বোঝে না যে, খেলা ও রং তামাশার জন্য এত বিরাট কাজ করা হয় না। এ কাজ যে করে, সে এভাবে করে না। আয়াতে ইঙ্গিত আছে যে, রং-তামাশা ও ক্রীড়ার যে কোন কাজ কোন ভাল বিবেকবান মানুষের পক্ষেও সম্ভবপর নয়—আল্লাহ্ তা'আলার মাহাত্ম্য তো অনেক উর্ধ্বে।

لهو শব্দের আসল ও প্রসিদ্ধ অর্থ কর্মহীনতার কর্ম। এ অর্থ অনুযায়ীই উপরোক্ত তফসীর করা হয়েছে। কোন কোন তফসীরবিদ বলেন ঃ لهو শব্দটি কোন সময় স্ত্রী ও সন্তান-সন্ততির অর্থেও ব্যবহৃত হয়। এখানে এ অর্থ ধরা হলে আয়াতের উদ্দেশ্য হবে ইহুদী ও খ্রিস্টানদের দাবি খণ্ডন করা। তারা হযরত ঈসা ও ওযায়র (আ)-কে আল্লাহ্র পুত্র বলে। আয়াতে বলা হয়েছে যে, যদি আমাকে সন্তানই গ্রহণ করতে হতো, তবে মানবকে কেন গ্রহণ করতাম, আমার নিকটস্থ সৃষ্টিকেই গ্রহণ করতাম। وَاللّٰهُ اَعْلَمُ

بَلْ نَقْذِفُ بِالْحَقِّ عَلَى الْبَاطِلِ فَيَدْمَغُهٗ فَاِذَا هُوَ زَاهِقٌ — قذف শব্দের আভিধানিক অর্থ নিক্ষেপ করা ও ছুঁড়ে মারা। يدمغ শব্দের অর্থ মস্তকে আঘাত করা। زَاهِقٌ এর অর্থ যে নিশ্চিহ্ন হয়ে যায়। আয়াতের উদ্দেশ্য এই যে, পৃথিবী ও আকাশের অত্যাশ্চর্য বস্তুসমূহ

আমি খেলার জন্য নয়, বরং বড় বড় রহস্যের উপর ভিত্তিশীল করে সৃষ্টি করেছি। তন্মধ্যে সত্য ও মিথ্যার পার্থক্য ফুটিয়ে তোলাও এক রহস্য। সৃষ্ট জগতের অবলোকন মানুষকে সত্যের দিকে এমনভাবে পথ প্রদর্শন করে যে, মিথ্যা তার সামনে টিকে থাকতে পারে না। এ বিষয়বস্তুটিও এভাবে ব্যক্ত করা হয়েছে যে, সত্যকে মিথ্যার উপর ছুঁড়ে মারা হয়, ফলে মিথ্যার মস্তিষ্ক চূর্ণ-বিচূর্ণ হয়ে যায় এবং মিথ্যা নিশ্চিহ্ন হয়ে পড়ে।

وَمَنْ عِنْدَهُ لَا يَسْتَكْبِرُونَ عَنْ عِبَادَتِهِ وَلَا يَسْتَحْسِرُونَ অর্থাৎ আমার যেসব বান্দা আমার সান্নিধ্যে রয়েছে (অর্থাৎ ফেরেশতা), তারা সদাসর্বদা বিরতিহীনভাবে আমার ইবাদতে মশগুল থাকে। তোমরা আমার ইবাদত না করলে আমার খোদায়ীতে বিন্দুমাত্রও পার্থক্য দেখা দেবে না। মানুষ স্বভাবত অপরকেও নিজের অবস্থার নিরিখে বিচার করে। তাই মানুষের স্থায়ী ইবাদতের পথে দু'টি বিষয় অন্তরায় হতে পারে। এক. কারও ইবাদত করাকে নিজের পদমর্যাদার পরিপন্থী মনে করা। তাই ইবাদতের কাছেই না যাওয়া। দুই. ইবাদত করার ইচ্ছা থাকা ; কিন্তু মানুষ যেহেতু অল্প কাজে পরিশ্রান্ত হয়ে যায়, তাই স্থায়ী ও বিরামহীনভাবে ইবাদত করতে সক্ষম না হওয়া। এ কারণে আয়াতের শেষে বলা হয়েছে যে, ফেরেশতাদের ইবাদতে এ দু'টি অন্তরায় নেই। তারা ইবাদতে অহংকারও করে না যে, ইবাদতকে পদমর্যাদার খেলাফ মনে করবে এবং ইবাদতে কোন সময় ক্লান্তও হয় না। পরবর্তী আয়াতে এ বিষয়বস্তুকেই এভাবে পূর্ণতা দান করা হয়েছে يُسَبِّحُونَ اللَّيْلَ وَالنَّهَارَ لَا يَفْتُرُونَ অর্থাৎ ফেরেশতারা রাতদিন তসবীহ পাঠ করে এবং কোন সময় অলসতা করে না।

আবদুল্লাহ্ ইবনে হারিস বলেন ঃ আমি কা'বে আহ্বারকে প্রশ্ন করলাম ঃ তসবীহ্ পাঠ করা ছাড়া ফেরেশতাদের কি অন্য কোন কাজ নেই ? যদি থাকে, তবে অন্য কাজের সাথে সদাসর্বদা তসবীহ্ পাঠ করা কিরূপে সম্ভবপর হয়। ? কা'ব বললেন ঃ প্রিয় ভ্রাতুষ্পুত্র, তোমার কোন কাজ ও বৃত্তি তোমাকে শ্বাস গ্রহণে বিরত রাখতে পারে কি ? সত্য এই যে, ফেরেশতাদের তসবীহ পাঠ করা এমন, যেমন আমাদের শ্বাস গ্রহণ করা ও পলকপাত করা। এ দু'টি কাজ সব সময় ও সর্বাবস্থায় অব্যাহত থাকে এবং কোন কাজে অন্তরায় ও বিঘ্ন সৃষ্টি করে না। —(কুরতুবী, বাহ্রে মুহীত)

أَمِ اتَّخَذُوا آلِهَةً مِنَ الْأَرْضِ هُمْ يُنْشِرُونَ এতে মুশরিকদের অর্বাচীনতা কয়েকভাবে প্রকাশ করা হয়েছে। এক. তারা কেমন নির্বোধ যে, উপাস্য করতে গিয়েও পৃথিবীস্থ সৃষ্ট জীবকেই উপাস্য করেছে। এটা তো ঊর্ধ্ব জগতের ও আকাশের সৃষ্ট জীব থেকে সর্বাবস্থায় নিকৃষ্ট ও হেয়। দুই. যাদেরকে উপাস্য করেছে, তারা কি তাদেরকে কোন সময় কাউকে জীবিত করতে ও প্রাণ দান করতে দেখেছে। সৃষ্ট জীবের জীবন ও মরণ উপাস্যের করায়ত্ত থাকা একান্ত জরুরী।

لَوْ كَانَ فِيهِمَا آلِهَةٌ এটা তওহীদের প্রমাণ, যা সাধারণ অভ্যাসের উপর ভিত্তিশীল এবং যুক্তিগত প্রমাণের দিকেও ইঙ্গিতবহ। এই প্রমাণের বিভিন্ন অভিব্যক্তি কালাম শাস্ত্রের কিতাবাদিতে উল্লিখিত রয়েছে। অভ্যাসগত প্রমাণের ভিত্তি এই যে, পৃথিবী ও আকাশে দুই

আল্লাহ্ থাকলে উভয়েই সর্বময় কর্তৃত্বের অধিকারী হবে। এমতাবস্থায় উভয়ের নির্দেশাবলী পৃথিবী ও আকাশে পূর্ণরূপে কার্যকরী হওয়া উচিত। অভ্যাসগতভাবে এটা অসম্ভব যে, একজন যে নির্দেশ দেবে, অন্যজনও সেই নির্দেশ দেবে, একজন যা পছন্দ করবে, অন্যজনও তাই পছন্দ করবে। তাই উভয়ের মধ্যে মাঝে মাঝে মতবিরোধ ও নির্দেশ বিরোধ হওয়া অবশ্যম্ভাবী। যখন দুই আল্লাহ্র নির্দেশাবলী পৃথিবী ও আকাশে বিভিন্নরূপে হবে, তখন এর ফলশ্রুতি পৃথিবী ও আকাশের ধ্বংস ছাড়া আর কি হবে। এক আল্লাহ্ চাইবে যে, এখন দিন হোক, অপর আল্লাহ্ চাইবে এখন রাত্রি হোক। একজন চাইবে বৃষ্টি হোক, অন্যজন চাইবে বৃষ্টি না হোক। এমতাবস্থায় উভয়ের পরস্পরবিরোধী নির্দেশ কিরূপে প্রযোজ্য হবে। যদি একজন পরাভূত হয়ে যায়, তবে সে সর্বময় কর্তৃত্বের অধিকারী ও আল্লাহ্ থাকতে পারবে না। যদি প্রশ্ন করা হয় যে, উভয় আল্লাহ্ পরস্পরে পরামর্শ করে নির্দেশ জারি করলে তাতে অসুবিধা কি ? এর বিভিন্ন উত্তর কালাম শাস্ত্রের কিতাবাদিতে বিস্তারিতভাবে উল্লেখ করা হয়েছে। এখানে এতটুকু জেনে নেওয়া যায় যে, যদি উভয়েই পরামর্শের অধীন হয় এবং একজন অন্যজনের পরামর্শ ছাড়া কোন কাজ করতে না পারে, তবে এতে জরুরী হয়ে যায় যে, তাদের কেউ সর্বময় কর্তৃত্বের অধিকারী নয় এবং কেউ স্বয়ংসম্পূর্ণ নয়। বলা বাহুল্য, স্বয়ংসম্পূর্ণ না হয়ে আল্লাহ্ হওয়া যায় না। সম্ভবত পরবর্তী لَا يُسْـَٔلُ عَمَّا يَفْعَلُ وَهُمْ يُسْـَٔلُوْنَ আয়াতেও এ দিকে ইশারা পাওয়া যায় যে, যে ব্যক্তি কোন আইনের অধীন, যার ক্রিয়াকর্ম ধরপাকড় যোগ্য, সে আল্লাহ্ হতে পারে না। আল্লাহ্ তিনিই হবেন, যিনি কারও অধীন নন, যাকে জিজ্ঞেস করার অধিকার কারও নেই। পরামর্শের অধীন দুই আল্লাহ্ থাকলে প্রত্যেকেই অপরিহার্যরূপে অপরকে জিজ্ঞেস করার ও পরামর্শ বর্জনের কারণে ধরপাকড় করার অধিকারী হবে। এটা আল্লাহ্র পদমর্যাদার নিশ্চিত পরিপন্থী।

هٰذَا ذِكْرُ مَنْ مَّعِيَ وَذِكْرُ مَنْ قَبْلِيْ এর এক অর্থ তফসীরের সারসংক্ষেপে বর্ণিত হয়েছে যে, ذكر من معى বলে কোরআন এবং ذكر من قبلى বলে তওরাত, ইঞ্জীল, যবুর ইত্যাদি পূর্ববর্তী গ্রন্থ বোঝানো হয়েছে। আয়াতের অর্থ এই যে, আমার ও আমার সঙ্গীদের কোরআন এবং পূর্ববর্তী উম্মতদের তওরাত, ইঞ্জীল ইত্যাদি গ্রন্থ বিদ্যমান রয়েছে। এগুলোর মধ্যে কোন কিতাবে কি আল্লাহ্ ব্যতীত অন্য কারও ইবাদত শিক্ষা দেয়া হয়েছে ? তওরাত ও ইঞ্জীলে পরিবর্তন সাধিত হওয়া সত্ত্বেও এ পর্যন্ত কোথাও পরিষ্কার উল্লেখ নেই যে, আল্লাহ্র সাথে কাউকে শরীক করে দ্বিতীয় উপাস্য গ্রহণ করে। বাহরে মুহীতে আলোচ্য আয়াতের এরূপ অর্থও বর্ণনা করা হয়েছে যে, এই কোরআন আমার সঙ্গীদের জন্যেও উপদেশ এবং আমার পূর্ববর্তীদের জন্যেও। উদ্দেশ্য এই যে, আমার সঙ্গীদের জন্য তা দাওয়াত ও বিধানাবলী ব্যাখ্যার দিক দিয়ে উপদেশ এবং পূর্ববর্তীদের জন্য এই দিক দিয়ে উপদেশ যে, এর মাধ্যমে পূর্ববর্তীদের অবস্থা, কাজকারবার ও কিসসা-কাহিনী জীবিত আছে।

لَا يَسْبِقُوْنَهٗ بِالْقَوْلِ وَهُمْ بِاَمْرِهٖ يَعْمَلُوْنَ অর্থাৎ ফেরেশতারা আল্লাহ্র সন্তান হওয়া তো দূরের কথা, তারা আল্লাহ্র সামনে এমন ভীত ও বিনীত থাকে যে, আগে বেড়ে কোন কথাও বলে না এবং তাঁর আদেশের খেলাফ কখনও কোন কাজও করে না। কথায় আগে না

বাক্যের অর্থ এই যে, যে পর্যন্ত আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে কোন কথা না বলা হয়, তারা নিজেরা আগে বেড়ে কথা বলার সাহস করে না। এ থেকে আরও জানা গেল যে, মজলিসে বসে প্রথমেই কথা বলা উচিত নয় ; বরং যে ব্যক্তি মজলিসের প্রধান, তার কথার জন্য অপেক্ষা করা উচিত। প্রথমেই অন্যের কথা বলা শিষ্টাচারের পরিপন্থী।

أَوَلَمْ يَرَ الَّذِينَ كَفَرُوا أَنَّ السَّمَاوَاتِ وَالْأَرْضَ كَانَتَا رَتْقًا فَفَتَقْنَاهُمَا
وَجَعَلْنَا مِنَ الْمَاءِ كُلَّ شَيْءٍ حَيٍّ أَفَلَا يُؤْمِنُونَ ﴿٣٠﴾ وَجَعَلْنَا فِي الْأَرْضِ
رَوَاسِيَ أَنْ تَمِيدَ بِهِمْ وَجَعَلْنَا فِيهَا فِجَاجًا سُبُلًا لَعَلَّهُمْ يَهْتَدُونَ ﴿٣١﴾
وَجَعَلْنَا السَّمَاءَ سَقْفًا مَحْفُوظًا وَهُمْ عَنْ آيَاتِهَا مُعْرِضُونَ ﴿٣٢﴾ وَهُوَ الَّذِي
خَلَقَ اللَّيْلَ وَالنَّهَارَ وَالشَّمْسَ وَالْقَمَرَ كُلٌّ فِي فَلَكٍ يَسْبَحُونَ ﴿٣٣﴾

(৩০) কাফিররা কি ভেবে দেখে না যে, আকাশমণ্ডলী ও পৃথিবীর মুখ বন্ধ ছিল, অতঃপর আমি উভয়কে খুলে দিলাম এবং প্রাণবন্ত সবকিছু আমি পানি থেকে সৃষ্টি করলাম। এরপরও কি তারা বিশ্বাস স্থাপন করবে না ? (৩১) আমি পৃথিবীতে ভারী বোঝা রেখে দিয়েছি, যাতে তাদেরকে নিয়ে পৃথিবী ঝুঁকে না পড়ে এবং তাতে প্রশস্ত পথ রেখেছি, যাতে তারা পথপ্রাপ্ত হয়। (৩২) আমি আকাশকে সুরক্ষিত ছাদ করেছি ; অথচ তারা আমার আকাশস্থ নিদর্শনাবলী থেকে মুখ ফিরিয়ে রাখে (৩৩) তিনিই সৃষ্টি করেছেন রাত্রি ও দিন এবং সূর্য ও চন্দ্র। সবাই আপন আপন কক্ষপথে বিচরণ করে।

---

তফসীরের সার-সংক্ষেপ

কাফিররা কি জানে না যে, আকাশ ও পৃথিবী (পূর্বে) বন্ধ ছিল (অর্থাৎ আকাশ থেকে বৃষ্টি হতো না এবং মৃত্তিকা থেকে ফসল উৎপন্ন হতো না। একেই 'বন্ধ' বলা হয়েছে ; যেমন আজও কোন স্থানে অথবা কোনকালে আকাশ থেকে বৃষ্টি এবং মৃত্তিকা থেকে ফসল না হলে সে স্থানে অথবা সেকালের দিক দিয়ে আকাশ ও পৃথিবীকে বন্ধ বলা হয়।) অতঃপর আমি উভয়কে (স্বীয় কুদরতে) খুলে দিলাম। (ফলে আকাশ থেকে বৃষ্টি এবং মৃত্তিকা থেকে বৃক্ষ গজানো শুরু হয়ে গেল। বৃষ্টি দ্বারা শুধু বৃক্ষই বৃদ্ধিপ্রাপ্ত হয় না ; বরং আমি (বৃষ্টির) পানি থেকে প্রত্যেক প্রাণবান বস্তু সৃষ্টি করেছি (অর্থাৎ প্রত্যেক জীবিত প্রাণীর অস্তিত্ব ও স্থায়িত্বে পানির প্রভাব অনস্বীকার্য প্রত্যক্ষভাবে হোক কিংবা পরোক্ষভাবে; যেমন অন্য আয়াতে আছে وَمَا أَنْزَلَ اللَّهُ مِنَ السَّمَاءِ مِنْ مَاءٍ فَأَحْيَا بِهِ الْأَرْضَ بَعْدَ مَوْتِهَا وَبَثَّ فِيهَا مِنْ كُلِّ دَابَّةٍ তারা কি এরপরও (অর্থাৎ এসব কথা শুনেও) বিশ্বাস স্থাপন করে না। আমি

(স্বীয় কুদরতে) পৃথিবীতে পাহাড় এ জন্য সৃষ্টি করেছি, যাতে পৃথিবী তাদেরকে নিয়ে হেলতে না থাকে এবং আমি তাতে (পৃথিবীতে) প্রশস্ত পথ করেছি, যাতে তারা (এগুলোর মাধ্যমে) গন্তব্যস্থলে পৌঁছে যায়। আমি (স্বীয় কুদরতে) আকাশকে (পৃথিবীর বিপরীতে তার উপরে) এক ছাদ (সদৃশ) করেছি, যা (সর্বপ্রকারে) সুরক্ষিত (অর্থাৎ পতন, ভেঙ্গে যাওয়া এবং শয়তানের সেখানেই পৌঁছে আকাশের কথা শোনা থেকে সুরক্ষিত। কিন্তু আকাশের এই সুরক্ষিত হওয়া চিরস্থায়ী নয়—নির্দিষ্ট সময় পর্যন্ত।) অথচ তারা (আকাশস্থিত) নিদর্শনাবলী থেকে মুখ ফিরিয়ে রাখে (অর্থাৎ এগুলো নিয়ে চিন্তা ভাবনা ও গবেষণা করে না।) তিনি এমন (সক্ষম) যে, তিনি রাত্রি ও দিন এবং সূর্য ও চন্দ্র সৃষ্টি করেছেন (এগুলোই আকাশস্থিত নিদর্শনাবলী। সূর্য ও চন্দ্রের মধ্যে) প্রত্যেকই নিজ নিজ কক্ষপথে (এভাবে বিচরণ করে যেন) সাঁতার কাটছে।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

اَوَلَمْ يَرَ الَّذِيْنَ كَفَرُوْٓا এখানে رويت (দেখা) অর্থ জানা, চোখে দেখে জানা হোক কিংবা বুদ্ধি-বিবেচনা দ্বারা জানা হোক। কেননা, এরপর যে বিষয়বস্তু আসছে, তার সম্পর্কে কিছু চোখে দেখার সাথে এবং কিছু ভেবে দেখার সাথে।

اَنَّ السَّمٰوٰتِ وَالْاَرْضَ كَانَتَا رَتْقًا فَفَتَقْنٰهُمَا — رتق শব্দের অর্থ বন্ধ হওয়া এবং فتق এর অর্থ খুলে দেয়া। উভয় শব্দের সমষ্টি رتق ও فتق কোন কাজের ব্যবস্থাপনা ও তার পূর্ণ ক্ষমতার অর্থে ব্যবহৃত হয়। আয়াতের তরজমা এই যে, আকাশ ও পৃথিবী বন্ধ ছিল। আমি এদেরকে খুলে দিয়েছি। এখানে 'বন্ধ হওয়া' ও 'খুলে দেয়ার' অর্থ কি, এ সম্পর্কে তফসীরবিদগণের বিভিন্ন উক্তি বর্ণিত আছে। তন্মধ্যে সাহাবায়ে কিরাম ও সাধারণ তফসীরবিদগণ যে উক্তি গ্রহণ করেছেন, তা-ই তফসীরের সার-সংক্ষেপে বর্ণনা করা হয়েছে; অর্থাৎ বন্ধ হওয়ার অর্থ আকাশের বৃষ্টি ও মাটির ফসল বন্ধ হওয়া এবং খুলে দেয়ার অর্থ এতদুভয়কে খুলে দেয়া।

তফসীরে ইবনে কাসীরে ইবনে আবী হাতেমের সনদ দ্বারা আবদুল্লাহ্ ইবনে উমর (রা)-এর একটি ঘটনা বর্ণিত রয়েছে যে, জনৈক ব্যক্তি তাঁর কাছে এসে আলোচ্য আয়াতের তফসীর জিজ্ঞেস করলে তিনি হযরত ইবনে আব্বাসের দিকে ইশারা করে বললেন ঃ এই শায়খের কাছে গিয়ে জিজ্ঞেস কর। তিনি যে উত্তর দেন, তা আমাকেও বলে দেবে। লোকটি হযরত ইবনে আব্বাসের কাছে পৌঁছে বলল যে, আয়াতে উল্লিখিত رَتْقًا ও فَتَقْنَا বলে কি বোঝানো হয়েছে? হযরত ইবনে আব্বাস বললেন ঃ পূর্বে আকাশ বন্ধ ছিল। বৃষ্টি বর্ষণ করত না এবং মাটিও বন্ধ ছিল, তাতে বৃক্ষ তরুলতা ইত্যাদি অংকুরিত হতো না। আল্লাহ্ তা'আলা যখন পৃথিবীতে মানুষ আবাদ করলেন, তখন আকাশের বৃষ্টি এবং মাটির উৎপাদন ক্ষমতা খুলে দিলেন। লোকটি আয়াতের এই তফসীর নিয়ে হযরত ইবনে উমরের কাছে গেল। হযরত ইবনে উমর তফসীর শুনে বললেন ঃ এখন আমি পূর্ণরূপে নিশ্চিত হলাম যে, বাস্তবিকই ইবনে আব্বাসকে কোরআনের ব্যুৎপত্তি দান করা হয়েছে। এর আগে আমি কোরআনের তফসীর সম্পর্কে ইবনে আব্বাসের

বর্ণনাসমূহকে দুঃসাহসিক উদ্যম মনে করতাম এবং পছন্দ করতাম না। এখন জানা গেল যে, আল্লাহ্ তা'আলা তাঁকে কোরআনের বিশেষ রুচিজ্ঞান দান করেছেন। তিনি رتق ও فتق এর নির্ভুল তফসীর করেছেন।

রূহুল মা'আনীতে ইবনে আব্বাসের এই রেওয়ায়েতটি ইবনে মুনযির, আবূ নু'আয়ম ও একদল হাদীসবিদের বরাত দিয়ে উল্লিখিত হয়েছে। তন্মধ্যে মুস্তাদরাক প্রণেতা হাকিমও আছেন। হাকিম এই রেওয়ায়েতকে সহীহ্ বলেছেন।

ইবনে আতিয়্যা আউফী এই রেওয়ায়েত বর্ণনা করে বলেন ঃ এই তফসীরটি চমৎকার, সর্বাঙ্গ সুন্দর এবং কোরআনের পূর্বাপর বর্ণনার সাথে সঙ্গতিশীল। এতে অবিশ্বাসীদের বিরুদ্ধে শিক্ষা ও প্রমাণ রয়েছে এবং আল্লাহ্ তা'আলার বিশেষ নিয়ামত এবং পূর্ণ শক্তির প্রকাশও রয়েছে, যা তত্ত্বজ্ঞান ও তওহীদের ভিত্তি। পরবর্তী আয়াতে যে وَجَعَلْنَا مِنَ الْمَاءِ كُلَّ شَيْءٍ حَيٍّ বলা হয়েছে, এর সাথে উপরোক্ত তফসীরের দিক দিয়েই মিল আছে। বাহরে মুহীতেও এই তফসীরই গ্রহণ করা হয়েছে। কুরতুবী একে ইকরামার উক্তিও সাব্যস্ত করেছেন এবং বলেছেন যে, অপর একটি আয়াত থেকেও এই তফসীরের সমর্থন পাওয়া যায় ; অর্থাৎ وَالسَّمَاءِ ذَاتِ الرَّجْعِ وَالْأَرْضِ ذَاتِ الصَّدْعِ তাবারীও এই তফসীর গ্রহণ করেছেন।

وَجَعَلْنَا مِنَ الْمَاءِ كُلَّ شَيْءٍ حَيٍّ অর্থাৎ প্রত্যেক প্রাণী সৃজনে পানির অবশ্যই প্রভাব আছে। চিন্তাবিদদের মতে শুধু মানুষ ও জীবজন্তুই প্রাণী ও আত্মাওয়ালা নয় ; বরং উদ্ভিদ এমন কি জড় পদার্থের মধ্যেও আত্মা ও জীবন প্রমাণিত আছে। বলা বাহুল্য, এসব বস্তু সৃজন, আবিষ্কার ও ক্রমবিকাশে পানির প্রভাব অপরিসীম।

ইবনে কাসীর ইমাম আহমদের সনদ দ্বারা হযরত আবূ হুরায়রা (রা)-এর এই উক্তি বর্ণনা করেছেন যে, আমি রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে আরয করলাম ; "ইয়া রাসূলাল্লাহ্, আমি যখন আপনার সাথে সাক্ষাৎ করি, তখন আমার অন্তর প্রফুল্ল এবং চক্ষু শীতল হয়। আপনি আমাকে প্রত্যেক বস্তুর সৃজন সম্পর্কে তথ্য বলে দিন।" জওয়াবে তিনি বললেন ঃ "প্রত্যেক বস্তু পানি থেকে সৃজিত হয়েছে।" এরপর আবূ হুরায়রা (রা) বললেন ঃ "আমাকে এমন কাজ বলে দিন, যা করে আমি জান্নাতে পৌঁছে যাই। তিনি বললেন ঃ

افش السلام واطعم الطعام وصل الارحام وقم بالليل والناس نيام ثم ادخل الجنة بسلام -

অর্থাৎ ব্যাপক হারে সালাম কর (যদিও প্রতিপক্ষ অপরিচিত হয়), আহার করাও (হাদীসে একেও ব্যাপক রাখা হয়েছে। কাফির ফাসিক প্রত্যেককে আহার করালেও সওয়াব পাওয়া যাবে।) আত্মীয়তার সম্পর্ক বজায় রাখ। রাত্রে যখন সবাই নিদ্রামগ্ন থাকে, তখন তুমি তাহাজ্জুদের নামায পড়। এরূপ করলে তুমি নির্বিঘ্নে জান্নাতে প্রবেশ করতে পারবে।

وَجَعَلْنَا فِي الْأَرْضِ رَوَاسِيَ أَنْ تَمِيدَ بِهِمْ আরবী ভাষায় অস্থির নড়াচড়াকে বলা হয়। আয়াতের অর্থ এই যে, পৃথিবীর বুকে আল্লাহ্ তা'আলা পাহাড়সমূহের বোঝা রেখে দিয়েছেন, যাতে পৃথিবীর ভারসাম্য বজায় থাকে এবং পৃথিবী অস্থির নড়াচড়া না করে।

পৃথিবী নড়াচড়া করলে পৃথিবীর বুকে বসবাসকারীদের অসুবিধা হতো। পৃথিবীর ভারসাম্য বজায় রাখার ব্যাপারে পাহাড়সমূহের প্রভাব কি, এ বিষয়ে দার্শনিক আলোচনার প্রয়োজন এখানে নেই। তফসীরে কবীর প্রমুখ গ্রন্থে এর বিস্তারিত বর্ণনা পাঠকবর্গ দেখে নিতে পারেন। তফসীর বয়ানুল কোরআনে সূরা নমলের তফসীরে মাওলানা আশরাফ আলী থানবী (র)-ও এ সম্পর্কে জরুরী আলোচনা করেছেন।

كُلٌّ فِىْ فَلَكٍ يَّسْبَحُوْنَ প্রত্যেক বৃত্তাকার বস্তুকে فلك বলা হয়। এ কারণেই সূতা কাটার চরকায় লাগানো গোল চামড়াকে فلكة المغزل বলা হয়। (রূহুল মা'আনী) এবং এ কারণেই আকাশকেও فلك বলা হয়ে থাকে। এখানে সূর্য ও চন্দ্রের কক্ষপথ বোঝানো হয়েছে। কোরআনে এ সম্পর্কে পরিষ্কার কিছু বলা হয় নি যে, এই কক্ষপথগুলো আকাশের অভ্যন্তরে আছে, না বাইরে শূন্যে। মহাশূন্য সম্পর্কিত সাম্প্রতিক গবেষণা থেকে জানা যায় যে, কক্ষপথগুলো আকাশ থেকে অনেক নিচে মহাশূন্যে অবস্থিত।

এই আয়াতের বাহ্যিক অর্থ থেকে আরও জানা যায় যে, সূর্যও একটি কক্ষপথে বিচরণ করে। আধুনিক দার্শনিকগণ পূর্বে একথা অস্বীকার করলেও বর্তমানে তারাও এর প্রবক্তা হয়ে গেছে। বিস্তারিত আলোচনার স্থান এটা নয়।

وَمَا جَعَلْنَا لِبَشَرٍ مِّنْ قَبْلِكَ الْخُلْدَ ۖ اَفَائِنْ مِّتَّ فَهُمُ
الْخٰلِدُوْنَ ﴿٣٤﴾ كُلُّ نَفْسٍ ذَآئِقَةُ الْمَوْتِ ۗ وَنَبْلُوْكُمْ بِالشَّرِّ وَالْخَيْرِ
فِتْنَةً ۖ وَاِلَيْنَا تُرْجَعُوْنَ ﴿٣٥﴾ وَاِذَا رَاٰكَ الَّذِيْنَ كَفَرُوْٓا اِنْ يَّتَّخِذُوْنَكَ
اِلَّا هُزُوًا ۖ اَهٰذَا الَّذِىْ يَذْكُرُ اٰلِهَتَكُمْ ۚ وَهُمْ بِذِكْرِ الرَّحْمٰنِ هُمْ
كٰفِرُوْنَ ﴿٣٦﴾ خُلِقَ الْاِنْسَانُ مِنْ عَجَلٍ ۗ سَاُورِيْكُمْ اٰيٰتِىْ فَلَا تَسْتَعْجِلُوْنِ ﴿٣٧﴾
وَيَقُوْلُوْنَ مَتٰى هٰذَا الْوَعْدُ اِنْ كُنْتُمْ صٰدِقِيْنَ ﴿٣٨﴾ لَوْ يَعْلَمُ الَّذِيْنَ
كَفَرُوْا حِيْنَ لَا يَكُفُّوْنَ عَنْ وُّجُوْهِهِمُ النَّارَ وَلَا عَنْ ظُهُوْرِهِمْ
وَلَا هُمْ يُنْصَرُوْنَ ﴿٣٩﴾ بَلْ تَاْتِيْهِمْ بَغْتَةً فَتَبْهَتُهُمْ فَلَا يَسْتَطِيْعُوْنَ
رَدَّهَا وَلَا هُمْ يُنْظَرُوْنَ ﴿٤٠﴾ وَلَقَدِ اسْتُهْزِئَ بِرُسُلٍ مِّنْ قَبْلِكَ

فَحَاقَ بِالَّذِينَ سَخِرُوا مِنْهُم مَّا كَانُوا بِهِ يَسْتَهْزِءُونَ (৪১) قُلْ
مَن يَكْلَؤُكُم بِاللَّيْلِ وَالنَّهَارِ مِنَ الرَّحْمَٰنِ ۗ بَلْ هُمْ عَن ذِكْرِ رَبِّهِم
مُّعْرِضُونَ (৪২) أَمْ لَهُمْ آلِهَةٌ تَمْنَعُهُم مِّن دُونِنَا ۚ لَا يَسْتَطِيعُونَ
نَصْرَ أَنفُسِهِمْ وَلَا هُم مِّنَّا يُصْحَبُونَ (৪৩) بَلْ مَتَّعْنَا هَٰؤُلَاءِ وَآبَاءَهُمْ
حَتَّىٰ طَالَ عَلَيْهِمُ الْعُمُرُ ۗ أَفَلَا يَرَوْنَ أَنَّا نَأْتِي الْأَرْضَ نَنقُصُهَا
مِنْ أَطْرَافِهَا ۚ أَفَهُمُ الْغَالِبُونَ (৪৪) قُلْ إِنَّمَا أُنذِرُكُم بِالْوَحْيِ ۚ وَلَا يَسْمَعُ
الصُّمُّ الدُّعَاءَ إِذَا مَا يُنذَرُونَ (৪৫) وَلَئِن مَّسَّتْهُمْ نَفْحَةٌ مِّنْ عَذَابِ
رَبِّكَ لَيَقُولُنَّ يَا وَيْلَنَا إِنَّا كُنَّا ظَالِمِينَ (৪৬) وَنَضَعُ الْمَوَازِينَ الْقِسْطَ
لِيَوْمِ الْقِيَامَةِ فَلَا تُظْلَمُ نَفْسٌ شَيْئًا ۖ وَإِن كَانَ مِثْقَالَ حَبَّةٍ
مِّنْ خَرْدَلٍ أَتَيْنَا بِهَا ۗ وَكَفَىٰ بِنَا حَاسِبِينَ (৪৭)

(৩৪) আপনার পূর্বেও কোন মানুষকে আমি অনন্ত জীবন দান করিনি। সুতরাং আপনার মৃত্যু হলে তারা কি চিরঞ্জীব হবে ? (৩৫) প্রত্যেককে মৃত্যুর স্বাদ আস্বাদন করতে হবে। আমি তোমাদেরকে মন্দ ও ভাল দ্বারা পরীক্ষা করে থাকি এবং আমারই কাছে তোমরা প্রত্যাবর্তিত হবে। (৩৬) কাফিররা যখন আপনাকে দেখে তখন আপনার সাথে ঠাট্টা করা ছাড়া তাদের আর কোন কাজ থাকে না, একি সেই ব্যক্তি, যে তোমাদের দেবদেবীদের সমালোচনা করে ? এবং তারাই তো 'রহমান'-এর আলোচনায় অস্বীকার করে। (৩৭) সৃষ্টিগতভাবে মানুষ ত্বরাপ্রবণ, আমি সত্বরই তোমাদেরকে আমার নিদর্শনাবলী দেখাব। অতএব আমাকে শীঘ্র করতে বলো না। (৩৮) এবং তারা বলে ঃ যদি তোমরা সত্যবাদী হও তবে এই ওয়াদা কবে পূর্ণ হবে ? (৩৯) যদি কাফিররা ঐ সময়টি জানত, যখন তারা তাদের সম্মুখ ও পৃষ্ঠদেশ থেকে অগ্নি প্রতিরোধ করতে পারবে না এবং তারা সাহায্য প্রাপ্তও হবে না ! (৪০) বরং তা আসবে তাদের উপর অতর্কিতভাবে, অতঃপর তাদেরকে তা হতবুদ্ধি করে দেবে, তখন তারা তা রোধ করতেও পারবে না এবং তাদেরকে অবকাশও দেয়া হবে না। (৪১) আপনার পূর্বেও অনেক রাসূলের সাথে ঠাট্টা-বিদ্রূপ করা

**হয়েছে। অতঃপর যে বিষয়ে তারা ঠাট্টা করত তা উল্টো ঠাট্টাকারীদের উপরই আপতিত হয়েছে। (৪২) বলুন ঃ 'রহমান' থেকে কে তোমাদেরকে হিফাযত করবে রাতে ও দিনে ? বরং তারা তাদের পালনকর্তার স্মরণ থেকে মুখ ফিরিয়ে রাখে। (৪৩) তবে কি আমি ব্যতীত তাদের এমন দেবদেবী আছে, যারা তাদেরকে রক্ষা করবে ? তারা তো নিজেদেরই সাহায্য করতে সক্ষম নয় এবং তারা আমার মুকাবিলায় সাহায্যকারীও পাবে না। (৪৪) বরং আমি তাদেরকে ও তাদের বাপদাদাকে ভোগসম্ভার দিয়েছিলাম, এমনকি তাদের আয়ুষ্কালও দীর্ঘ হয়েছিল। তারা কি দেখে না যে, আমি তাদের দেশকে চতুর্দিক থেকে হ্রাস করে আনছি। এরপরও কি তারা বিজয়ী হবে ? (৪৫) বলুন ঃ আমি তো কেবল ওহীর মাধ্যমেই তোমাদেরকে সতর্ক করি ; কিন্তু বধিরদেরকে যখন সতর্ক করা হয়, তখন তারা সে সতর্কবাণী শোনে না। (৪৬) আপনার পালনকর্তার আযাবের কিছুমাত্রও তাদেরকে স্পর্শ করলে তারা বলতে থাকবে, 'হায় আমাদের দুর্ভাগ্য, আমরা অবশ্যই পাপী ছিলাম'। (৪৭) আমি কিয়ামতের দিন ন্যায়বিচারের মানদণ্ড স্থাপন করব। সুতরাং কারও প্রতি যুলুম হবে না। যদি কোন কর্ম তিলের দানা পরিমাণও হয়, আমি তা উপস্থিত করব। এবং হিসাব গ্রহণের জন্য আমিই যথেষ্ট।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

(কাফিররা আপনার ওফাতের কথা ভেবে আনন্দ-উল্লাস করে। কারণ, তারা বলত نَتَرَبَّصُ بِهِ رَيْبَ الْمَنُوْنِ আপনার এ ওফাতও নবুয়তের পরিপন্থী নয়। কেননা,) আপনার পূর্বেও কোন মানুষকে আমি অনন্ত জীবন দান করিনি। (আল্লাহ্ বলেন ঃ وَمَا كَانُوْا خَالِدِيْنَ সুতরাং আপনার পূর্বে যেমন পয়গম্বরদের মৃত্যু হয়েছে এবং এতে তাদের নবুয়তে কোন আঁচ লাগেনি, তেমনি আপনার ওফাতের কারণেও আপনার নবুয়তে কোনরূপ সন্দেহ করা যায় না। সারকথা এই যে, নবুয়ত ও ওফাত উভয়ই এক ব্যক্তির মধ্যে একত্রিত হতে পারে।) অতঃপর যদি আপনার মৃত্যু হয়ে যায়, তবে কি তারা চিরজীবী হয়ে থাকবে ? (শেষে তারাও মরবে। কাজেই আনন্দিত হওয়ার কি যুক্তি আছে ? উদ্দেশ্য এই যে, আপনার ওফাতের কারণে তাদের আনন্দ যদি নবুয়ত বাতিল হবার উদ্দেশ্যে হয়, তবে مَا جَعَلْنَا لِبَشَرٍ আয়াতটি এর জওয়াব। পক্ষান্তরে যদি ব্যক্তিগত আক্রোশ ও শত্রুতাবশত হয়, তবে اَفَاِنْ مِتَّ আয়াতটি-এর জওয়াব। মোটকথা, আপনার ওফাতের অপেক্ষায় থাকা সর্বাবস্থায় অনর্থক। মৃত্যু তো এমন যে) জীব মাত্রই মৃত্যুর স্বাদ আস্বাদন করবে। (আমি যে তোমাদেরকে ক্ষণস্থায়ী জীবন দিয়েছি, এর উদ্দেশ্য শুধু এই যে) আমি তোমাদেরকে মন্দ ও ভাল দ্বারা উত্তমরূপে পরীক্ষা করে থাকি। ('মন্দ' বলে মেযাজবিরুদ্ধ বিষয় যেমন অসুখ-বিসুখ দারিদ্র্য ইত্যাদি এবং 'ভাল' বলে মেযাজের অনুকূল বিষয় যেমন স্বাস্থ্য, ধনাঢ্যতা ইত্যাদি বোঝানো হয়েছে। এই অবস্থাগুলোই মানবজীবনে বিভিন্ন রূপে প্রকাশ পায়। এসব অবস্থায় কেউ ঈমান ও ইবাদতে কায়েম থাকে এবং কেউ কুফর ও গুনাহে লিপ্ত হয়। উদ্দেশ্য এই যে, তোমরা কি কি কর্ম কর, তা দেখার জন্যই জীবন দান করেছি।) আর (এই জীবন শেষ হলে পর) আমারই কাছে তোমরা প্রত্যাবর্তিত হবে।

(এবং প্রত্যেককে তার উপযুক্ত শাস্তি ও প্রতিদান দেওয়া হবে। সুতরাং গুরুত্বপূর্ণ বিষয় তো মৃত্যু এবং মৃত্যুর পরবর্তী অবস্থাই হলো প্রতিদান দিবস। জীবন তো সাময়িক ব্যাপার। এর জন্যই তাদের গর্বের শেষ নেই এবং তারা পয়গম্বরের ওফাতের কথা ভেবে আনন্দ-উল্লাস করে। এই ক্ষণস্থায়ী জীবনে ঈমানের দৌলত উপার্জন করা তাদের দ্বারা হলো না যা তাদের উপকারে আসত। তা না করে তারা স্বীয় আমলনামা তমসাচ্ছন্ন এবং পরকালের মনযিল দুর্গম করে চলেছে।) আর (এ অবিশ্বাসীদের অবস্থা এই যে) সেই কাফিররা যখন আপনাকে দেখে, তখন শুধু আপনার সাথে ঠাট্টা-বিদ্রূপই করে (এবং পরস্পরে বলে) ঃ এই কি সেই ব্যক্তি, যে তোমাদের দেবতাদের (মন্দ) আলোচনা করে। (সুতরাং আপনার বিরুদ্ধে তো দেবতাদেরকে অস্বীকার করারও অভিযোগ রয়েছে) এবং তারা (স্বয়ং) দয়াময় আল্লাহ্‌র আলোচনা অস্বীকার করে। (সুতরাং অভিযোগের বিষয় তো প্রকৃতপক্ষে তাদের কার্যক্রমই। কাজেই তাদের উচিত ছিল নিজেদের অবস্থার জন্য ঠাট্টা-বিদ্রূপ করা। তারা যখন কুফরের শাস্তি সম্পর্কিত বিষয়বস্তু শোনে ঃ যেমন পূর্বে إِلَيْنَا تُرْجَعُونَ বাক্যে উল্লেখ করা হয়েছে, তখন মিথ্যারোপ করার কারণে বলতে থাকে, শাস্তিটি তাড়াতাড়ি আসে না কেন ? এই ত্বরা-প্রবণতা সাধারণত মানুষের মজ্জাগত বৈশিষ্ট্যও বটে, যেন) মানুষ ত্বরা-প্রবণই সৃজিত হয়েছে। (অর্থাৎ ত্বরা ও দ্রুততা যেন মানুষের গঠন-উপাদানের অংশ বিশেষ। এ কারণেই তারা দ্রুত আযাব কামনা করে এবং বিলম্বকে আযাব না হওয়ার প্রমাণ মনে করে। কিন্তু হে কাফির সম্প্রদায়, এটা তোমাদের ভুল। কেননা, আযাবের সময় নির্দিষ্ট আছে। একটু সবর কর) আমি সত্বরই (আযাব আসার পর) তোমাদেরকে আমার নিদর্শনাবলী (অর্থাৎ শাস্তি) দেখাব। অতএব আমাকে ত্বরা করতে বলো না। (কারণ, সময়ের পূর্বে আযাব আসে না এবং সময় হলে তা পিছু হটে না।) তারা (যখন নির্ধারিত সময়ে আযাব আসার কথা শোনে, তখন রাসূল ও মুসলমানদেরকে) বলে ঃ এই ওয়াদা কবে পূর্ণ হবে ? যদি তোমরা (আযাবের সংবাদে) সত্যবাদী হও, (তবে দেরী কিসের ? শীঘ্র আযাব আনা হয় না কেন ? প্রকৃতপক্ষে এই মহাবিপদ সম্পর্কে তারা অবগত নয় বিধায় এমন নির্ভাবনার কথাবার্তা বলছে) হায়, কাফিররা যদি ঐ সময়টি জানত, যখন (তাদেরকে চতুর্দিক থেকে দোযখের অগ্নি বেষ্টন করবে এবং) তারা সম্মুখ ও পৃষ্ঠদেশ থেকে অগ্নি প্রতিরোধ করতে পারবে না এবং কেউ তাদের সাহায্যও করবে না (অর্থাৎ এই বিপদ সম্পর্কে অবগত হলে এমন কথা বলত না। তারা যে দুনিয়াতেই জাহান্নামের আযাব চাইছে তাদের ফরমায়েশ অনুযায়ী জাহান্নামের আযাব আসা জরুরী নয়।) বরং সে অগ্নি তাদের উপর অতর্কিতভাবে আসবে অতঃপর তাদেরকে হতবুদ্ধি করে দেবে, তখন তারা তা ফেরাতে পারবে না এবং তাদেরকে অবকাশও দেয়া হবে না। (যদি তারা বলে যে, এই আযাব পরকালে প্রতিশ্রুতি হওয়ার কারণে যখন দুনিয়াতে হয় না, তখন দুনিয়াতে এর কিছুটা নমুনা তো দেখাও, তবে তর্কক্ষেত্রে যদিও নমুনা দেখানো জরুরী নয়, কিন্তু এমনিতেই নমুনার সন্ধানও দেয়া হচ্ছে। তা এই যে,) আপনার পূর্বেও অনেক রাসূলের সাথে (কাফিরদের পক্ষ থেকে) ঠাট্টা-বিদ্রূপ করা হয়েছে। অতঃপর ঠাট্টাকারীদের উপর ঐ আযাব পতিত হলো, যাকে নিয়ে তারা ঠাট্টা করত (যে, আযাব কোথায় ? সুতরাং এ থেকে জানা গেল যে, কুফর আযাবের কারণ। দুনিয়াতে না

হলেও পরকালে আযাব হবে। তাদেরকে আরও) বলুন ঃ কে তোমাদেরকে রাতে ও দিনে দয়াময় আল্লাহ্ থেকে (অর্থাৎ আল্লাহ্র আযাব থেকে) হিফাযত করবে ? (এই বিষয়বস্তুর কারণে তওহীদ মেনে নেওয়া জরুরী ছিল, কিন্তু তারা এখনও তওহীদ মানে নি।) বরং তারা (এখন পূর্ববৎ) তাদের (প্রকৃত) পালনকর্তার স্মরণ (অর্থাৎ তওহীদ মেনে নেয়া) থেকে মুখ ফিরিয়ে রাখে। (হ্যাঁ, আমি مَنْ يَكْلَؤُكُمْ এর ব্যাখ্যার জন্য পরিষ্কার জিজ্ঞেস করি যে,) আমি ব্যতীত তাদের কি এমন দেবতা আছে, যারা (উল্লিখিত আযাব থেকে) তাদেরকে রক্ষা করবে ? (তারা তাদের কি হিফাযত করবে, তারা তো এমন অক্ষম ও অপারক যে) তারা তো নিজেদেরই সাহায্য করার শক্তি রাখে না। (যেমন কেউ তাদেরকে ভেঙ্গে দিতে শুরু করলেও তারা তা প্রতিরোধ করতে পারে না। কোরআন বলে وَإِنْ يَسْلُبْهُمُ الذُّبَابُ। সুতরাং তাদের দেবতা তাদের হিফাযত করতে পারে না) এবং আমার মুকাবিলায় তাদের কোন সঙ্গীও হবে না।) (তারা যে এসব উজ্জ্বল প্রমাণ সত্ত্বেও সত্যকে কবূল করে না, এর কারণ দাবি অথবা প্রমাণের ত্রুটি নয়); বরং (আসল কারণ এই যে) আমি তাদেরকে ও তাদের বাপদাদাকে (দুনিয়ায়) অনেক ভোগসম্ভার দিয়েছিলাম, এমন কি তাদের উপর (এ অবস্থায়) দীর্ঘকাল অতিবাহিত হয়েছিল। (তারা পুরুষানুক্রমে বিলাসিতায় মত্ত ছিল এবং খেয়েদেয়ে তর্জন-গর্জন করছিল। উদ্দেশ্য এই যে, তারাই গাফিল ছিল; কিন্তু শরীয়তগত ও সৃষ্টিগত হুঁশিয়ারি সত্ত্বেও এতটুকু গাফিলতি উচিত নয়। এখানে একটি হুঁশিয়ারির কথা উল্লেখ করা হচ্ছে। তা এই যে ) তারা কি দেখে না যে, আমি (তাদের) দেশকে (ইসলামী বিজয়ের মাধ্যমে) চতুর্দিক থেকে অনবরত সংকুচিত করে আনছি। এরপরও কি তারা (আশা রাখে যে, রাসূল ও মুসলমানদের বিরুদ্ধে) জয়ী হবে ? (কেননা অভ্যস্ত ইঙ্গিত এবং আল্লাহর প্রমাণাদি এ বিষয়ে একমত যে, তারা বিজিত ও ইসলামপন্থীরা বিজয়ী হবে—যে পর্যন্ত মুসলমানরা আল্লাহ্র আনুগত্য থেকে মুখ ফিরিয়ে না নেয় এবং ইসলামের সাহায্য বর্জন না করে। সুতরাং এ বিষয়ে চিন্তা-ভাবনা করাও সতর্ক হওয়ার জন্য যথেষ্ট। এতদসত্ত্বেও যদি তারা মূর্খতা ও হঠকারিতাবশত আযাবেরই ফরমায়েশ করে, তবে) আপনি বলে দিন ঃ আমি তো কেবল ওহীর মাধ্যমেই তোমাদেরকে সতর্ক করি (আযাব আসা আমার সাধ্যের বাইরে। দাওয়াতের এই তরীকা ও হুঁশিয়ারি যদিও যথেষ্ট ; কিন্তু) এই বধিরদের যখন (সত্যের দিকে ডাকার জন্য আযাব দ্বারা) সতর্ক করা হয় তখন তারা ডাক শোনেই না। (এবং চিন্তাভাবনাই করে না বরং সেই আযাবই কামনা করে। তাদের সাহসিকতার অবস্থা এই যে) আপনার পালনকর্তার আযাবের কিছুমাত্রও যদি তাদেরকে স্পর্শ করে তবে (সব বাহাদুরী নিঃশেষ হয়ে যাবে এবং) বলতে থাকবে, হায় আমাদের দুর্ভোগ ! আমরা অবশ্যই পাপী ছিলাম। (ব্যস, এতটুকু সাহস নিয়েই আযাব চাওয়া হয়। তাদের এই দুষ্টুমির পরিপ্রেক্ষিতে তো দুনিয়াতেই ফয়সালা করে দেওয়া উচিত ছিল। কিন্তু আমি অনেক রহস্যের কারণে প্রতিশ্রুত শাস্তি দুনিয়াতে দিতে চাই না; বরং পরকালে দেওয়ার জন্য রেখে দিয়েছি। সেখানে) কিয়ামতের দিন আমি ন্যায়বিচারের দাঁড়িপাল্লা স্থাপন করব (এবং সবার আমল ওযন করব)। সুতরাং কারও

উপর বিন্দুমাত্রও যুলুম হবে না, (যুলুম না হওয়ার ফলে) যদি (কারও কোন) কর্ম তিলের দানা পরিমাণও হয়, তবে আমি তা (সেখানে) উপস্থিত করব (এবং তাও ওযন করব) এবং হিসাব গ্রহণের জন্য আমিই যথেষ্ট। (আমার ওযন ও হিসাব গ্রহণের পর কারও হিসাব-কিতাবের প্রয়োজন থাকবে না। বরং এর ভিত্তিতেই সব ফয়সালা হয়ে যাবে। সুতরাং সেখানে তাদের দুষ্টুমিরও উপযুক্ত ও পর্যাপ্ত শাস্তি প্রদান করা হবে।)

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

وَمَا جَعَلْنَا لِبَشَرٍ مِّنْ قَبْلِكَ الْخُلْدَ পূর্ববর্তী আয়াতসমূহে সুস্পষ্ট প্রমাণ সহকারে কাফির ও মুশরিকদের বিভিন্ন দাবি খণ্ডন করা হয়েছে। তাদের দাবিসমূহের মধ্যে ছিল হযরত ঈসা (আ) অথবা ওযায়র (আ)-কে আল্লাহ্র অংশীদার অথবা ফেরেশতা ও হযরত ঈসা (আ)-কে আল্লাহ্র সন্তান বলা। এই খণ্ডনের কোন জওয়াব তাদের কাছে ছিল না। সাধারণত দেখা যায় যে, প্রতিপক্ষ প্রমাণ দিতে অক্ষম হয়ে গেলে তার মধ্যে ক্রোধ ও বিরক্তির সৃষ্টি হয়। এই বিরক্তির ফলশ্রুতিতেই মক্কার মুশরিকরা রাসূলুল্লাহ্ (সা)-এর দ্রুত কামনা করত ; যেমন কোন কোন আয়াতে আছে نَتَرَبَّصُ بِهٖ رَيْبَ الْمَنُوْنِ (আমরা তার মৃত্যুর অপেক্ষায় আছি)। আলোচ্য আয়াতে আল্লাহ্ তা'আলা তাদের এই অনর্থক কামনার দু'টি জওয়াব দিয়েছেন। তা এই যে, আমার রাসূল যদি শীঘ্রই মারা যান, তবে তাতে তোমাদের কি উপকার হবে ? তোমাদের উদ্দেশ্য যদি এই হয় যে, তার ওফাত হলে তোমরা বলবে, সে নবী ও রাসূল নয়, রাসূল হলে মৃত্যু হতো না ; তবে এর উত্তরে বলা হয়েছে যে, তোমরা যেসব নবীর নবুয়ত স্বীকার কর, তারা কি মৃত্যুবরণ করেন নি ? তাদের মৃত্যুর কারণে যখন তাঁদের নবুয়তের ও রিসালতে কোন ত্রুটি দেখা দেয়নি, তখন এই শেষ নবীর মৃত্যুতে তাঁর নবুয়তের বিরুদ্ধে অপপ্রচারণা কিরূপে করা যায় ? পক্ষান্তরে যদি তাঁর শীঘ্র মৃত্যু দ্বারা তোমরা তোমাদের ক্রোধ ঠাণ্ডা করতে চাও, তবে মনে রেখো, তোমরাও এই মৃত্যুর কবল থেকে রক্ষা পাবে না। তোমাদেরকেও মরতে হবে। কাজেই কারও মৃত্যুতে আনন্দিত হওয়ার কি কারণ রয়েছে ?

اگر بمرد عد وجائے شادمانی نیست
که زندگانئ مانیز جاودانی نیست

(শত্রু মারা গেলে খুশি হওয়ার কোন কারণ নেই। কেননা, আমাদের জীবনও অমর নয়।)

**মৃত্যু কি ? ঃ** এরপর বলা হয়েছে, كُلُّ نَفْسٍ ذَائِقَةُ الْمَوْتِ অর্থাৎ জীবমাত্রই মৃত্যুর স্বাদ আস্বাদন করবে। এখানে প্রত্যেক نفس বলে পৃথিবীস্থ জীব বোঝানো হয়েছে। তাদের সবার মৃত্যু অপরিহার্য। ফেরেশতা জীব-এর অন্তর্ভুক্ত নয়। কিয়ামতের দিন ফেরেশতাদেরও মৃত্যু হবে কি না, এ বিষয়ে মতভেদ রয়েছে। কেউ কেউ বলেন ঃ মানুষসহ মর্ত্যের সব জীব এবং ফেরেশতাসহ সব স্বর্গীয় জীব এক মুহূর্তের জন্য মৃত্যুমুখে পতিত হবে। কেউ কেউ বলেন ঃ ফেরেশতা এবং জান্নাতের হুর ও গেলমান মৃত্যুর আওতাবহির্ভূত। —(রূহুল মা'আনী) আলিমদের সর্বসম্মত মতে আত্মার দেহ পিঞ্জর ত্যাগ করাই মৃত্যু। একটি

গতিশীল, প্রাণবিশিষ্ট, সূক্ষ্ম ও নূরানী দেহকে আত্মা বলা হয়। এই আত্মা মানুষের সমগ্র দেহে সঞ্চারিত থাকে, যেমন গোলাপজল গোলাপ ফুলের মধ্যে বিরাজমান। ইবনে কাইয়্যেম আত্মার স্বরূপ বর্ণনা করে তার একশটি প্রমাণ উপস্থিত করেছেন।—(রুহুল মা'আনী)

ذَائِقَةُ الْمَوْتِ শব্দ ইঙ্গিত পাওয়া যায় যে, প্রত্যক জীব মৃত্যুর বিশেষ কষ্ট অনুভব করবে। কেননা, স্বাদ আস্বাদন করার বাকপদ্ধতিটি এরূপ ক্ষেত্রেই ব্যবহৃত হয়। বলা বাহুল্য, দেহের সাথে আত্মার যে নিবিড় সম্পর্ক, তার পরিপ্রেক্ষিতে আত্মা বের হওয়ার সময় কষ্ট হওয়া স্বাভাবিক। সাংসারিক ঝামেলা থেকে মুক্তি এবং মহান প্রেমাস্পদের সাথে সাক্ষাতের কথা ভেবে কোন কোন আল্লাহ্ ওয়ালা মৃত্যুতে যে আনন্দ ও সুখ লাভ করেন, এটা অন্য ধরনের আনন্দ ও সুখ। এই আনন্দ দেহ থেকে আত্মার বিচ্ছেদজনিত স্বাভাবিক কষ্টের পরিপন্থী নয়। কারণ, কোন বড় সুখ ও বড় উপকার দৃষ্টিপথে থাকলে তার জন্য ছোট কষ্ট সহ্য করা সহজ হয়ে যায়। এই অর্থের দিক দিয়েই কোন কোন আল্লাহ্ওয়ালা সংসারের দুঃখ-কষ্ট ও বিপদাপদকেও প্রিয় প্রতিপন্ন করেছেন। বলা হয়েছে از محبت تلخها شیرین شوند (ভালবাসার কারণে তিক্তও মিষ্ট হয়ে যায়।) কবি বলেন ঃ

غم چه استادة تو برد رما
اندر ايار مابراد رما

মাওলানা রূমী বলেন ঃ

رنج راحت شدچو مطلب شدیزرگ
گرد گله توتیائے چشم گرگ

**সংসারের প্রত্যেক কষ্ট ও সুখ পরীক্ষা ঃ** وَنَبْلُوكُمْ بِالشَّرِّ وَالْخَيْرِ فِتْنَةً অর্থাৎ আমি মন্দ ও ভাল উভয়ের মাধ্যমে মানুষকে পরীক্ষা করি। মন্দ বলে প্রত্যেক স্বভাববিরুদ্ধ বিষয় যেমন অসুখ-বিসুখ, দুঃখ-কষ্ট এবং ভাল বলে প্রত্যেক পছন্দনীয় ও কাম্য বিষয় যেমন সুস্থতা-নিরাপত্তা ইত্যাদি বোঝানো হয়েছে। এ সংসারে এই উভয় প্রকার বিষয় মানুষের পরীক্ষার জন্য সামনে আসে। স্বভাববিরুদ্ধ বিষয়ে সবর করে তার হক আদায় করতে হবে এবং কাম্য বিষয়ে শোকর করে তার হক আদায় করতে হবে। পরীক্ষা এই যে, কে এতে দৃঢ়পদ থাকে এবং কে থাকে না, তা দেখা। বুযুর্গগণ বলেন ঃ বিপদাপদে সবর করার তুলনায় বিলাস-ব্যসন ও আরাম-আয়েশে হক আদায়ে দৃঢ়পদ থাকা অধিক কঠিন। তাই হযরত উমর (রা) বলেন ঃ

بلينا بالضراء فصبرنا وبلينا بالسراء فلم نصبر অর্থাৎ আমরা যখন বিপদে পতিত হলাম, তখন তো সবর করলাম ; কিন্তু যখন সুখ ও আরাম আয়েশে লিপ্ত হলাম, তখন সবর করতে পারলাম না। অর্থাৎ এর হক আদায়ে দৃঢ়পদ থাকতে পারলাম না।

**ত্বরাপ্রবণতা নিন্দনীয় ঃ** خُلِقَ الْإِنْسَانُ مِنْ عَجَلٍ — عجل শব্দের অর্থ ত্বরা। এর স্বরূপ হচ্ছে কোন কাজ সময়ের পূর্বেই করা। এটা স্বতন্ত্র-দৃষ্টিতে নিন্দনীয়। কোরআন পাকের অন্যত্রও একে মানুষের দুর্বলতারূপে উল্লেখ করা হয়েছে। বলা হয়েছে ঃ وَكَانَ الْإِنْسَانُ عَجُولًا অর্থাৎ

মানুষ অত্যন্ত ত্বরাপ্রবণ। হযরত মূসা (আ) যখন বনী ইসরাইল থেকে অগ্রবর্তী হয়ে তূর পর্বতে পৌঁছে যান, তখন সেখানেও এই ত্বরাপ্রবণতার কারণে তাঁর প্রতি রোষ প্রকাশ করা হয়। পয়গম্বর ও সৎকর্মপরায়ণদের সম্পর্কে "ভাল কাজে অগ্রগামী থাকাকে" প্রশংসনীয়রূপে বর্ণনা করা হয়েছে। বলা বাহুল্য, এটা ত্বরাপ্রবণতা নয়। কারণ, এটা সময়ের পূর্বে কোন কাজ করা নয় ; বরং এ হচ্ছে সময়ে অধিক সৎ ও পুণ্য কাজ করার চেষ্টা।

আলোচ্য আয়াতের উদ্দেশ্য এই যে, মানুষের মজ্জায় যেসব দুর্বলতা নিহিত রয়েছে, তন্মধ্যে এক দুর্বলতা হচ্ছে ত্বরাপ্রবণতা। স্বভাবগত ও মজ্জাগত বিষয়কে আরবরা এরূপ ভঙ্গিতেই ব্যক্ত করে। উদাহরণত কারও স্বভাবে ক্রোধ প্রবল হলে আরবরা বলে ঃ লোকটি ক্রোধ দ্বারা সৃজিত হয়েছে।

سَاُورِيكُمْ اٰيَاتِىْ এখানে ايات (নিদর্শনাবলী) বলে রাসূলুল্লাহ্ (সা)-এর সততা সম্পর্কে সাক্ষ্যদানকারী মু'জিযা ও অবস্থা বোঝানো হয়েছে ; —(কুরতুবী) যেমন বদর ও অন্যান্য যুদ্ধে এ জাতীয় নিদর্শনাবলী স্পষ্টরূপে প্রকাশ পেয়েছিল। পরিণামে মুসলমানদের বিজয় সবার চোখে স্পষ্ট হয়ে উঠেছিল ; অথচ তাদেরকে সর্বাধিক দুর্বল ও হেয় মনে করা হতো।

**কিয়ামতে আমলের ওযন ও দাঁড়িপাল্লা ঃ** وَنَضَعُ الْمَوَازِيْنَ الْقِسْطَ لِيَوْمِ الْقِيَامَةِ — موازين শব্দটি ميزان এর বহুবচন। অর্থ ওযনের যন্ত্র তথা দাঁড়িপাল্লা। আয়াতে বহুবচন ব্যবহার করা হয়েছে দেখে কোন কোন তফসীরবিদ বলেন যে, আমল ওযন করার জন্য অনেকগুলো দাঁড়িপাল্লা স্থাপন করা হবে। প্রত্যেকের জন্য আলাদা আলাদা দাঁড়িপাল্লা হবে কিংবা ভিন্ন ভিন্ন আমল ওযন করার জন্য ভিন্ন ভিন্ন দাঁড়িপাল্লা হবে। কিন্তু উম্মতের অনুসরণীয় আলিমগণ এ ব্যাপারে একমত যে, দাঁড়িপাল্লা একটিই হবে। তবে বহুবচনে ব্যক্ত করার কারণ এই যে, একটি দাঁড়িপাল্লাই অনেকগুলো দাঁড়িপাল্লার কাজ দেবে। কেননা আদম (আ) থেকে শুরু করে কিয়ামত পর্যন্ত কত যে সৃষ্টজীব হবে তাদের সঠিক সংখ্যা আল্লাহ্ তা'আলাই জানেন। তাদের সবার আমল এই দাঁড়িপাল্লায়ই ওযন করা হবে। قسط শব্দের অর্থ ইনসাফ, ন্যায়বিচার। অর্থাৎ এই দাঁড়িপাল্লা ইনসাফ ও ন্যায়বিচার সহকারে ওযন করবে—সামান্যও বেশ-কম হবে না। মুস্তাদরাকে হযরত সালমান (রা)-এর রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ কিয়ামতের দিন আমল ওযন করার জন্য এত বিরাট ও বিস্তৃত দাঁড়িপাল্লা স্থাপন করা হবে যে, তাতে আকাশ ও পৃথিবীকে ওযন করতে চাইলে এগুলোরও সংকুলান হয়ে যাবে। —(মাযহারী)

হাফেয আবুল কাসেম লালকায়ীর হাদীস গ্রন্থে হযরত আনাসের রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ দাঁড়িপাল্লায় একজন ফেরেশতা নিয়োজিত থাকবেন এবং প্রত্যেক মানুষকে সেখানে উপস্থিত করা হবে। যদি সৎকাজের পাল্লা ভারী হয়, তবে ফেরেশতা ঘোষণা করবেনঃ অমুক ব্যক্তি সফলকাম হয়েছে। সে আর কোনদিন ব্যর্থ হবে না। হাশরের মাঠে উপস্থিত সবাই এই ঘোষণা শুনবে। পক্ষান্তরে অসৎ কাজের পাল্লা ভারী হলে ফেরেশতা ঘোষণা করবেঃ অমুক ব্যক্তি ব্যর্থ ও বঞ্চিত হয়েছে। সে আর কোনদিন কামিয়াব হবে

না। উপরোক্ত হাফেয হযরত হুযায়ফা (রা) থেকে আরও বর্ণনা করেন যে, দাঁড়িপাল্লায় নিয়োজিত এই ফেরেশতা আর কেউ নয়—হযরত জিবরাঈল (আ)।

হাকিম, বায়হাকী ও আজেরী হযরত আয়েশা (রা) থেকে বর্ণনা করেছেন যে, তিনি বললেনঃ আমি রাসূলুল্লাহ্ (সা)-কে জিজ্ঞেস করলাম, কিয়ামতের দিনও কি আপনি আপানার পরিবারবর্গকে স্মরণ রাখবেন ? তিনি বললেন ঃ কিয়ামতের তিন জায়গায় কেউ কাউকে স্মরণ করবে না। এক. যখন আমল ওযন করার জন্য দাঁড়িপাল্লার সামনে উপস্থিত করা হবে, তখন শুভ-অশুভ ফলাফল না জানা পর্যন্ত কারও কথা কারও স্মরণে আসবে না। দুই. যখন আমলনামাসমূহ উড্ডীন করা হবে, তখন আমলনামা ডান হাতে আসে না বাম হাতে আসে—এ কথা নির্দিষ্ট না হওয়া পর্যন্ত কারও কথাই কারও মনে থাকবে না। ডান হাতে আমলনামা এলে মুক্তির লক্ষণ এবং বাম হাতে এলে আযাবের লক্ষণ হবে। তিন. পুলসিরাতে ওঠার পর তা সম্পূর্ণ অতিক্রম না করা পর্যন্ত কেউ কাউকে স্মরণ করবে না।—(মাযহারী)

وَاِنْ كَانَ مِثْقَالَ حَبَّةٍ مِّنْ خَرْدَلٍ اَتَيْنَا بِهَا অর্থাৎ হিসাবের দিন এবং আমল ওযন করার সময় মানুষের সমস্ত ছোট-বড়, ভাল-মন্দ আমল উপস্থিত করা হবে, যাতে হিসাবও ওযনের অন্তর্ভুক্ত হয়।

**আমল কিরূপে ওযন করা হবে ঃ** হাদীসে বেতাকাহ্-র ইঙ্গিত অনুযায়ী ফেরেশতাদের লিখিত আমলনানা ওযন করা হতে পারে। পক্ষান্তরে এটাও সম্ভবপর যে, আমলগুলোকেই স্বতন্ত্র পদার্থের আকৃতি দান করে সেগুলোকে ওযন করা হবে। বিভিন্ন রেওয়ায়েত সাধারণত এর পক্ষেই সাক্ষ্য দেয় এবং আলিমগণের সর্বসম্মত অভিমতও তাই। কোরআনের وَوَجَدُوْا مَا عَمِلُوْا حَاضِرًا প্রভৃতি আয়াত এবং অনেক হাদীস এরই সমর্থন করে।

**আমলসমূহের হিসাব-নিকাশ ঃ** তিরমিযী হযরত আয়েশার রেওয়ায়েতে বর্ণনা করেন যে, জনৈক ব্যক্তি রাসূলুল্লাহ্ (সা)-এর সামনে বসে বলল ঃ ইয়া রাসূলাল্লাহ্, আমার দুটি ক্রীতদাস আমাকে মিথ্যাবাদী বলে, কাজ-কারবার কারচুপি করে এবং আমার নির্দেশ অমান্য করে। এর বিপরীতে আমি মুখেও তাদেরকে গালিগালাজ করি এবং হাতে মারপিটও করি। আমার ও এই গোলামদ্বয়ের ইনসাফ কিভাবে হবে ? রাসূলুল্লাহ্ (সা) বললেন ঃ তাদের নাফরমানী, কারচুপি এবং ঔদ্ধত্য ওযন করা হবে। এরপর তোমার গালিগালাজ ও মারপিট ওযন করা হবে। তোমার শাস্তি ও তাদের অপরাধ সমান সমান হলে ব্যাপার মিটমাট হয়ে যাবে। পক্ষান্তরে যদি তোমার শাস্তি তাদের অপরাধের তুলনায় কম হয়, তবে তা তোমার অনুগ্রহ গণ্য হবে। আর যদি অপরাধের তুলনায় বেশি হয়, তবে তোমার বাড়াবাড়ির প্রতিশোধ ও প্রতিদান গ্রহণ করা হবে। লোকটি এ কথা শুনে অন্যত্র সরে গেল এবং কান্না জুড়ে দিল। রাসূলুল্লাহ্ (সা) বললেনঃ তুমি কি কোরআনে এই আয়াত পাঠ করনি وَنَضَعُ الْمَوَازِيْنَ الْقِسْطَ لِيَوْمِ الْقِيَامَةِ লোকটি আরয করল ঃ এখন তো তাদেরকে মুক্ত করে এই হিসাবের কবল থেকে নিষ্কৃতি লাভ করা ছাড়া আমার আর গত্যন্তর নেই।—(কুরতুবী)

وَلَقَدْ اٰتَيْنَا مُوْسٰى وَهٰرُوْنَ الْفُرْقَانَ وَضِيَآءً وَّذِكْرًا لِّلْمُتَّقِيْنَ ﴿٤٨﴾
الَّذِيْنَ يَخْشَوْنَ رَبَّهُمْ بِالْغَيْبِ وَهُمْ مِّنَ السَّاعَةِ مُشْفِقُوْنَ ﴿٤٩﴾
وَهٰذَا ذِكْرٌ مُّبٰرَكٌ اَنْزَلْنٰهُ ۚ اَفَاَنْتُمْ لَهٗ مُنْكِرُوْنَ ﴿٥٠﴾

**(৪৮) আমি মূসা ও হারুনকে দান করেছিলাম মীমাংসাকারী গ্রন্থ, আলো ও উপদেশ, আল্লাহ্ ভীরুদের জন্যে— (৪৯) যারা না দেখেই তাদের পালনকর্তাকে ভয় করে এবং কিয়ামতের ভয়ে শঙ্কিত। (৫০) এবং এটা একটা বরকতময় উপদেশ, যা আমি নাযিল করেছি। অতএব তোমরা কি একে অস্বীকার কর ?**

### তফসীরের সার-সংক্ষেপ

আমি (আপনার পূর্বে) মূসা ও হারুন (আ)-কে ফয়সালার, আলোর এবং মুত্তাকীদের জন্য উপদেশের বস্তু (অর্থাৎ তওরাত) দান করেছিলাম, যারা (মুত্তাকীগণ) না দেখে তাদের পালনকর্তাকে ভয় করে এবং (আল্লাহ্‌কেই ভয় করার কারণে) কিয়ামতকে (ও) ভয় করে (কেননা, কিয়ামতে আল্লাহ্‌র অসন্তুষ্টি ও শাস্তির ভয় রয়েছে। তাদেরকে যেমন আমি কিতাব দিয়েছিলাম, তেমনি) এটা (অর্থাৎ কোরআনও) একটা কল্যাণময় উপদেশ (গ্রন্থ যা আমি নাযিল করেছি) অতএব (কিতাব নাযিল করা আল্লাহ্‌র অভ্যাস এবং কোরআন যে আল্লাহ্‌র পক্ষ থেকে অবতীর্ণ, তা প্রমাণিত হওয়ার পরও) তোমরা কি (এক আল্লাহ্‌র পক্ষ থেকে অবতীর্ণ হওয়ার বিষয়টি) অস্বীকার কর ?

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

الْفُرْقَانَ وَضِيَآءً وَّذِكْرًا لِّلْمُتَّقِيْنَ এই তিনটি গুণই তওরাতের। فرقان অর্থাৎ সত্য ও মিথ্যার মধ্যে পার্থক্যকারী, ضياء অর্থাৎ অন্তরসমূহের জন্য আলো এবং ذكر অর্থাৎ মানুষের জন্য উপদেশ ও হিদায়েতের মাধ্যম। কেউ কেউ বলেন ঃ فرقان বলে আল্লাহ্ তা'আলার সাহায্য বোঝানো হয়েছে, যা সর্বত্র মূসা (আ)-এর সাথে ছিল ; অর্থাৎ ফিরাউনের মত শত্রুর গৃহে তিনি লালিত-পালিত হয়েছেন, মোকাবিলার সময় আল্লাহ্ তা'আলা ফিরাউনকে লাঞ্ছিত করেছেন, এরপর ফিরাউনী সেনাবাহিনীর পশ্চাদ্ধাবনের সময় সমুদ্রে রাস্তা সৃষ্টি হয়ে তিনি রক্ষা পান এবং ফিরাউনী সৈন্যবাহিনী সলিল সমাধি লাভ করে। এমনিভাবে পরবর্তী সকল ক্ষেত্রে আল্লাহ্ তা'আলার এই সাহায্য প্রত্যক্ষ করা হয়েছে। ضياء ও ذكر উভয়টিই তওরাতের বিশেষণ। কুরতুবী একেই অগ্রাধিকার দিয়েছেন। কেননা, الفرقان এর পরে واو দ্বারা পৃথক করা থেকে ইঙ্গিত বোঝা যায় যে فرقان তওরাত নয়—অন্য কোন বিষয়। وَاللّٰهُ اَعْلَمُ

وَلَقَدْ آتَيْنَا إِبْرَاهِيمَ رُشْدَهُ مِنْ قَبْلُ وَكُنَّا بِهِ عَالِمِينَ ﴿٥١﴾ إِذْ
قَالَ لِأَبِيهِ وَقَوْمِهِ مَا هَٰذِهِ التَّمَاثِيلُ الَّتِي أَنْتُمْ لَهَا عَاكِفُونَ ﴿٥٢﴾
قَالُوا وَجَدْنَا آبَاءَنَا لَهَا عَابِدِينَ ﴿٥٣﴾ قَالَ لَقَدْ كُنْتُمْ أَنْتُمْ
وَآبَاؤُكُمْ فِي ضَلَالٍ مُبِينٍ ﴿٥٤﴾ قَالُوا أَجِئْتَنَا بِالْحَقِّ أَمْ أَنْتَ مِنَ
اللَّاعِبِينَ ﴿٥٥﴾ قَالَ بَلْ رَبُّكُمْ رَبُّ السَّمَاوَاتِ وَالْأَرْضِ الَّذِي
فَطَرَهُنَّ وَأَنَا عَلَىٰ ذَٰلِكُمْ مِنَ الشَّاهِدِينَ ﴿٥٦﴾ وَتَاللَّهِ لَأَكِيدَنَّ
أَصْنَامَكُمْ بَعْدَ أَنْ تُوَلُّوا مُدْبِرِينَ ﴿٥٧﴾ فَجَعَلَهُمْ جُذَاذًا إِلَّا كَبِيرًا
لَهُمْ لَعَلَّهُمْ إِلَيْهِ يَرْجِعُونَ ﴿٥٨﴾ قَالُوا مَنْ فَعَلَ هَٰذَا بِآلِهَتِنَا إِنَّهُ لَمِنَ
الظَّالِمِينَ ﴿٥٩﴾ قَالُوا سَمِعْنَا فَتًى يَذْكُرُهُمْ يُقَالُ لَهُ إِبْرَاهِيمُ ﴿٦٠﴾
قَالُوا فَأْتُوا بِهِ عَلَىٰ أَعْيُنِ النَّاسِ لَعَلَّهُمْ يَشْهَدُونَ ﴿٦١﴾ قَالُوا أَأَنْتَ
فَعَلْتَ هَٰذَا بِآلِهَتِنَا يَا إِبْرَاهِيمُ ﴿٦٢﴾ قَالَ بَلْ فَعَلَهُ كَبِيرُهُمْ هَٰذَا
فَاسْأَلُوهُمْ إِنْ كَانُوا يَنْطِقُونَ ﴿٦٣﴾ فَرَجَعُوا إِلَىٰ أَنْفُسِهِمْ فَقَالُوا إِنَّكُمْ
أَنْتُمُ الظَّالِمُونَ ﴿٦٤﴾ ثُمَّ نُكِسُوا عَلَىٰ رُءُوسِهِمْ لَقَدْ عَلِمْتَ مَا هَٰؤُلَاءِ
يَنْطِقُونَ ﴿٦٥﴾ قَالَ أَفَتَعْبُدُونَ مِنْ دُونِ اللَّهِ مَا لَا يَنْفَعُكُمْ شَيْئًا وَلَا
يَضُرُّكُمْ ﴿٦٦﴾ أُفٍّ لَكُمْ وَلِمَا تَعْبُدُونَ مِنْ دُونِ اللَّهِ أَفَلَا تَعْقِلُونَ ﴿٦٧﴾
قَالُوا حَرِّقُوهُ وَانْصُرُوا آلِهَتَكُمْ إِنْ كُنْتُمْ فَاعِلِينَ ﴿٦٨﴾ قُلْنَا يَا نَارُ

كُونِي بَرْدًا وَّسَلٰمًا عَلٰٓى إِبْرٰهِيمَ ﴿٦٩﴾ وَأَرَادُوا بِهِۦ كَيْدًا فَجَعَلْنٰهُمُ
الْأَخْسَرِينَ ﴿٧٠﴾ وَنَجَّيْنٰهُ وَلُوطًا إِلَى الْأَرْضِ الَّتِي بٰرَكْنَا فِيهَا
لِلْعٰلَمِينَ ﴿٧١﴾ وَوَهَبْنَا لَهُۥٓ إِسْحٰقَ ۖ وَيَعْقُوبَ نَافِلَةً ۖ وَكُلًّا جَعَلْنَا
صٰلِحِينَ ﴿٧٢﴾ وَجَعَلْنٰهُمْ أَئِمَّةً يَهْدُونَ بِأَمْرِنَا وَأَوْحَيْنَآ إِلَيْهِمْ
فِعْلَ الْخَيْرٰتِ وَإِقَامَ الصَّلٰوةِ وَإِيتَآءَ الزَّكٰوةِ ۖ وَكَانُوا لَنَا عٰبِدِينَ ﴿٧٣﴾

(৫১) আমি ইতিপূর্বে ইবরাহীমকে তাঁর সৎপন্থা দান করেছিলাম এবং আমি তাঁর সম্পর্কে সম্যক পরিজ্ঞাত আছি। (৫২) যখন তিনি তাঁর পিতা ও তাঁর সম্প্রদায়কে বললেনঃ 'এই মূর্তিগুলো কী, যাদের তোমরা পূজারী হয়ে আছ ?' (৫৩) তাঁরা বলল ঃ আমরা আমাদের বাপদাদাকে এদের পূজা করতে দেখেছি। (৫৪) তিনি বললেন ঃ তোমরা প্রকাশ্য গোমরাহীতে আছ এবং তোমাদের বাপদাদারাও। (৫৫) তাঁরা বলল ঃ তুমি কি আমাদের কাছে সত্যসহ আগমন করছ, না তুমি কৌতুক করছ (৫৬) তিনি বললেন ঃ না, তিনিই তোমাদের পালনকর্তা যিনি নভোমণ্ডল ও ভূমণ্ডলের পালনকর্তা, তিনি এগুলো সৃষ্টি করেছেন; এবং আমি এই বিষয়েরই সাক্ষ্যদাতা। (৫৭) আল্লাহ্‌র কসম, যখন তোমরা পৃষ্ট প্রদর্শন করে চলে যাবে, তখন আমি তোমাদের মূর্তিগুলোর ব্যাপারে একটা ব্যবস্থা অবলম্বন করব। (৫৮) অতঃপর তিনি সেগুলোকে চূর্ণ-বিচূর্ণ করে দিলেন তাদের প্রধানটি ব্যতীত ; যাতে তাঁরা তাঁর কাছে প্রত্যাবর্তন করে। (৫৯) তাঁরা বলল ঃ আমাদের উপাস্যদের সাথে এরূপ ব্যবহার কে করল ? সে তো নিশ্চয়ই কোন জালিম। (৬০) কতক লোকে বলল ঃ আমরা এক যুবককে তাদের সম্পর্কে বিরূপ আলোচনা করতে শুনেছি, তাকে ইবরাহীম বলা হয়। (৬১) তাঁরা বলল ঃ তাকে জনসমক্ষে উপস্থিত কর, যাতে তাঁরা দেখে। (৬২) তাঁরা বলল ঃ হে ইবরাহীম, তুমি কি আমাদের উপাস্যদের সাথে এরূপ ব্যবহার করেছ ? (৬৩) তিনি বললেন না, এদের এই প্রধানই তো এ কাজ করেছে। অতএব তাদেরকে জিজ্ঞেস কর, যদি তাঁরা কথা বলতে পারে। (৬৪) অতঃপর তাঁরা মনে মনে চিন্তা করল এবং বলল ঃ লোকসকল ; তোমরাই বে-ইনসাব। (৬৫) অতঃপর তাঁরা ঝুঁকে গেল মস্তক নত করে ঃ 'তুমি তো জান যে, এরা কথা বলে না।' (৬৬) তিনি বললেনঃ তোমরা কি আল্লাহ্‌র পরিবর্তে এমন কিছুর ইবাদত কর, যা তোমাদের কোন উপকারও করতে পারে না এবং ক্ষতিও করতে পারে না ? (৬৭) ধিক তোমাদের জন্য এবং তোমরা আল্লাহ্ ব্যতীত যাদের ইবাদত কর, তাদের জন্যে। তোমরা কি বোঝ না ?' (৬৮) তাঁরা বলল ঃ একে পুড়িয়ে দাও এবং তোমাদের উপাস্যদের সাহায্য কর, যদি

**তোমরা কিছু করতে চাও। (৬৯) আমি বললাম ঃ হে অগ্নি, তুমি ইবরাহীমের উপর শীতল ও নিরাপদ হয়ে যাও।' (৭০) তাঁরা ইবরাহীমের বিরুদ্ধে ফন্দি আঁটতে চাইল, অতঃপর আমি তাদেরকে সর্বাধিক ক্ষতিগ্রস্ত করে দিলাম। (৭১) আমি তাকে ও লূতকে উদ্ধার করে সেই দেশে পৌঁছিয়ে দিলাম, যেখানে আমি বিশ্বের জন্য কল্যাণ রেখেছি। (৭২) আমি তাকে দান করলাম ইসহাক ও পুরস্কারস্বরূপ দিলাম ইয়াকুব এবং প্রত্যেককেই সৎকর্মপরায়ণ করলাম। (৭৩) আমি তাদেরকে নেতা করলাম। তাঁরা আমার নির্দেশ অনুসারে পথ প্রদর্শন করতেন। আমি তাদের প্রতি ওহী করলাম সৎকর্ম করার, নামায কায়েম করার যাকাত দান করার। তাঁরা আমার ইবাদতে ব্যাপৃত ছিল।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

আমি ইতি (অর্থাৎ মূসার যমানার) পূর্বে ইবরাহীম (আ)-কে (উপযুক্ত) সুবিবেচনা দান করেছিলাম এবং আমি তাঁর (জ্ঞানগত ও কর্মগত পরাকাষ্ঠা) সম্পর্কে সম্যক পরিজ্ঞাত ছিলাম। (অর্থাৎ তিনি অত্যন্ত কামেল পুরুষ ছিলেন। তাঁর ঐ সময়টি স্মরণীয়) যখন তিনি তাঁর পিতা ও তাঁর সম্প্রদায়কে (মূর্তিপূজায় লিপ্ত দেখে) বললেন ঃ এই (বাজে) মূর্তিগুলো কী, যাদের পূজারী হয়ে তোমরা বসে আছ ? (অর্থাৎ এগুলো মোটেই পূজার যোগ্য নয়।) তারা (জওয়াবে) বলল ঃ আমরা আমাদের পিতৃপুরুষকে এদের পূজা করতে দেখেছি। (তারা জ্ঞানী ছিল। এতে বোঝা যায় যে, এরা পূজার যোগ্য।) ইবরাহীম (আ) বললেন ঃ নিশ্চয় তোমরা এবং তোমাদের পিতৃপুরুষ (এদেরকে পূজনীয় মনে করার ব্যাপারে) প্রকাশ্য ভ্রান্তিতে (লিপ্ত) আছ ; (অর্থাৎ স্বয়ং তোমাদের পিতৃপুরুষদের কাছেই এদের পূজনীয় হওয়ার কোন প্রমাণ ও সনদ নেই। তারা এ কারণে ভ্রান্তিতে লিপ্ত। আর তোমরা প্রমাণহীন, ভ্রান্ত কুসংস্কারের অনুসারীদের অনুসরণ করে ভ্রান্তিতে লিপ্ত হয়েছ। তারা ইতিপূর্বে এমন কথা শোনেনি। তাই আশ্চর্যান্বিত হলো এবং) তারা বলল ঃ তুমি কি (নিজের মতে) সত্য ব্যাপার (মনে করে) আমাদের সামনে উপস্থিত করছ, না (এমনিতেই) কৌতুক করছ ? ইবরাহীম (আ) বললেন ঃ না (কৌতুক নয় ; বরং সত্য কথা। শুধু আমার মতেই নয়—বাস্তবেও এটাই সত্য যে এরা পূজার যোগ্য নয়) তোমাদের (সত্যিকার) পালনকর্তা (যিনি ইবাদতের যোগ্য) তিনি, যিনি নভোমণ্ডল ও ভূমণ্ডলের পালনকর্তা। তিনি (পালনকর্তা ছাড়াও) সবাইকে (অর্থাৎ এই মূর্তিগুলো সহ আকাশ ও পৃথিবীর সবকিছুকে) সৃষ্টি করেছেন। আমি এর (অর্থাৎ এই দাবির) পক্ষে প্রমাণও রাখি। (তোমাদের ন্যায় অন্ধ অনুকরণ করি না।) আল্লাহ্র কসম, আমি তোমাদের এই মূর্তিগুলোর দুর্গতি করব যখন তোমরা (এদের কাছ থেকে) চলে যাবে (যাতে তাদের অক্ষমতা আরও বেশি স্পষ্ট হয়ে ওঠে। তারা এ কথা ভেবে যে, সে একা আমাদের বিরুদ্ধে কি করতে পারবে হয়তো এ-দিকে ভ্রূক্ষেপ করল না এবং সবাই চলে গেল)। তখন (তাদের চলে যাওয়ার পর) তিনি মূর্তিগুলোকে কুড়াল ইত্যাদি দ্বারা ভেঙ্গে-চুরে চূর্ণ-বিচূর্ণ করে দিলেন তাদের প্রধানটি ব্যতীত। [এটি আকারে অথবা তাদের দৃষ্টিতে সম্মানিত হওয়ার দিক দিয়ে বড়

ছিল। ইবরাহীম তাকে রেহাই দিলেন। এতে একপ্রকার বিদ্রূপ উদ্দেশ্য ছিল যে, একটি আস্ত ও অন্যগুলো চূর্ণ-বিচূর্ণ হওয়া থেকে যেন ধারণা জন্মে যে, হয়তো সেই অন্যগুলোকে চূর্ণ-বিচূর্ণ করেছে। সুতরাং প্রথমত এই ধারণা সৃষ্টি করাই উদ্দেশ্য। এরপর যখন তারা চূর্ণকারীর অনুসন্ধান করবে এবং প্রধান মূর্তির প্রতি সন্দেহও করবে না, তখন তাদের পক্ষ থেকে এর অপারকতারও স্বীকারোক্তি হয়ে যাবে এবং প্রমাণ আরো অপরিহার্য হবে। সুতরাং পরিণামে এটা জব্দ করা এবং লক্ষ্য অপারকতা প্রমাণ করা। মোটকথা, এই উপকারিতার পরিপ্রেক্ষিতে ইবরাহীম (আ) প্রধান মূর্তিকে রেহাই দিয়ে অবশিষ্ট সবগুলো ভেঙ্গে দিলেন।] যাতে তারা ইবরাহীমের কাছে (জিজ্ঞাসার ভঙ্গিতে) প্রত্যাবর্তন করে। (এর পর ইবরাহীম জওয়াব দিয়ে পূর্ণরূপে সত্য প্রমাণিত করতে পারেন। মোটকথা, তারা পূজামণ্ডপে এসে মূর্তিগুলোর করুণ দৃশ্য দেখল এবং) তারা (পরস্পরে) বলল ঃ আমাদের উপাস্য মূর্তিদের সাথে এরূপ (ধৃষ্টতাপূর্ণ) আচরণ কে করল ? নিশ্চয় সে বড় অন্যায় করেছে। ইবরাহীম (আ)-এর পূর্বোক্ত কথা تَاللّٰهِ لَأَكِيدَنَّ الخ যাদের জানা ছিল না, তারাই এ প্রশ্ন করল। হয়তো তারা তখন বিতর্কে উপস্থিত ছিল না। কারণ, বিতর্কে সবারই উপস্থিত থাকা জরুরী নয় অথবা উপস্থিত থেকেও তারা শোনেনি এবং কেউ কেউ শুনেছে। [দুররে মনসূর) তাদের কতক ( যারা পূর্বোক্ত কথা জানত তারা) বলল ঃ আমরা এক যুবককে এই মূর্তিদের সম্পর্কে (বিরূপ) সমালোচনা করতে শুনেছি, তাকে ইবরাহীম বলা হয়। (অতপর) তারা (সবাই কিংবা যারা প্রশ্ন করেছিল, তারা) বলল ঃ (তাহলে) তাকে জনসমক্ষে উপস্থিত কর। যাতে (সে স্বীকার করে এবং) তারা (তার স্বীকারোক্তির) সাক্ষী হয়ে যায় (এভাবে প্রমাণাদি পূর্ণ হয়ে গেলে তাকে শাস্তি দেয়া যায়। ফলে কেউ দোষারোপ করতে পারবে না। মোটকথা, ইবরাহীম সবার সামনে আসলেন এবং তাঁকে) তারা বলল ঃ হে ইবরাহীম, তুমি কি আমাদের উপাস্য মূর্তিদের সাথে এ কাণ্ড করেছ ? তিনি (উত্তর) বললেন ঃ (তোমরা এই সম্ভাবনা মেনে নাও না কেন যে, আমি এ কাণ্ড) করিনি, বরং তাদের এই প্রধানই তো এ কাজ করেছে। (যখন এই প্রধানের মধ্যে কারক হওয়ার সম্ভাবনা থাকতে পারে, তখন এই ছোটদের মধ্যে বাকশক্তিশীল হওয়ার সম্ভাবনাও হবে।) অতএব তাদেরকেই জিজ্ঞেস কর, যদি তারা বাকশক্তিশীল হয়। (পক্ষান্তরে যদি প্রধান মূর্তির কারক হওয়া এবং ছোট মূর্তিগুলোর বাকশক্তিশীল হওয়া বাতিল হয়, তবে তাদের অক্ষমতা তোমরা স্বীকার করে নিলে। এমতাবস্থায় উপাস্য মেনে নেয়ার কারণ কি?) অতঃপর তারা মনে মনে চিন্তা করল এবং (পরস্পর) বলল ঃ আসলে তোমরাই অন্যায়ের উপর আছ। (এবং ইবরাহীম ন্যায়ের উপর আছে। যারা এমন অক্ষম তারা কিরূপে উপাস্য হবে)। অতঃপর (লজ্জায়) তাদের মস্তক নত হয়ে গেল। [তারা ইবরাহীম (আ)-কে পরাজয়ের সুরে বলল ঃ] হে ইবরাহীম, তুমি তো জান যে এই মূর্তিরা (কিছুই) বলতে পারে না। (আমরা এদেরকে কি জিজ্ঞেস করব ! তখন) ইবরাহীম (তাদেরকে খুব ভর্ৎসনা করে) বললেন ঃ (আফসোস, এরা যখন এমন, তখন) তোমরা কি আল্লাহ্র পরিবর্তে এমন কিছুর ইবাদত কর, যা তোমাদের কোন উপকার করতে পারে না এবং ক্ষতিও করতে পারে না? ধিক, তোমাদের জন্যে (কারণ, তোমরা সত্য পরিস্ফুট হওয়া সত্ত্বেও মিথ্যাকে আঁকড়ে আছ।) এবং তাদের জন্যেও আল্লাহ্

ব্যতীত যাদের তোমরা ইবাদত কর। তোমরা কি (এতটুকুও) বোঝ না? [ইবরাহীম (আ) মূর্তি ভাঙ্গার কথা অস্বীকার করলেন না। তবে কাজটি যে তাঁরই, তা উপরোক্ত বক্তব্য থেকে প্রমাণিত হয়ে গেল। প্রতিপক্ষ তাঁ বক্তব্যের জওয়াব দিতে অক্ষম হয়ে আরও ক্রুদ্ধ হলো। কারণ,

چوحجت فماند جفا جوئے را
بہ پرخاش درهم كشد روئے را

অর্থাৎ সামর্থ্যবান মূর্খ জওয়াব দিতে অক্ষম হলে আক্রমণে প্রবৃত্ত হয়। এই নীতি অনুযায়ী] তারা (পরস্পরে) বলল ঃ একে (অর্থাৎ ইবরাহীমকে) পুড়িয়ে মার এবং তোমাদের উপাস্যদের (তার কাছ থেকে) প্রতিশোধ নাও। যদি তোমরা কিছু করতে চাও (তবে এ কাজ কর, নতুবা ব্যাপার সম্পূর্ণ রসাতলে যাবে। মোটকথা, সবাই সম্মিলিতভাবে এর আয়োজন করল এবং তাঁকে জ্বলন্ত অগ্নিকুণ্ডে নিক্ষেপ করল। তখন) আমি (অগ্নিকে বললাম ঃ হে অগ্নি, তুমি ইবরাহীমের পক্ষে শীতল ও নিরাপদ হয়ে যাও। (অর্থাৎ পুড়ে যাওয়ার মত উত্তপ্ত হয়ো না এবং কষ্টদায়ক পর্যায়ে বরফের মত ঠাণ্ডা হয়ো না, বরং মৃদুমন্দ বাতাসের মত হয়ে যাও। সেমতে তাই হলো) তারা তাঁর অনিষ্ট করতে চেয়েছিল (যাতে তিনি ধ্বংস হয়ে যান), অতঃপর আমি তাদেরকে বিফল মনোরথ করে দিলাম। (তাদের উদ্দেশ্য সিদ্ধ হলো না, বরং উল্টা ইবরাহীমের সত্যতা আরও অধিকতর প্রমাণিত হয়ে গেল।) আমি ইবরাহীমকে ও (তাঁর ভ্রাতুষ্পুত্র) লূতকে (সে সম্প্রদায়ের বিপরীতে ইবরাহীমের প্রতি বিশ্বাস স্থাপন করেছিল। কোরআনে আছে فَـــاٰمَنَ لَهٗ لُوْطٌ এ কারণে সম্প্রদায়ের লোকেরা তাঁরও শত্রু এবং অনিষ্ট সাধনে সচেষ্ট ছিল।) ঐ দেশের দিকে (অর্থাৎ সিরিয়ার দিকে) পৌঁছিয়ে (কাফিরদের অনিষ্ট থেকে) উদ্ধার করলাম, যেখানে আমি বিশ্বের জন্যে কল্যাণ রেখেছি। (জাগতিক কল্যাণও, কারণ সেখানে সর্বপ্রকার উৎকৃষ্ট ফলফুল প্রচুর পরিমাণে উৎপন্ন হয়। ফলে অন্য লোক তা দ্বারা উপকৃত হতে পারে। এছাড়া ধর্মীয় কল্যাণও ; কারণ, বহু পয়গম্বর সেখানে বিরাজিত হয়েছেন। তাদের শরীয়তসমূহের কল্যাণ দূরদূরান্ত পর্যন্ত বিস্তৃত হয়েছে। অর্থাৎ ইবরাহীম আল্লাহর নির্দেশে সিরিয়ার দিকে হিজরত করলেন।) এবং (হিজরতের পর) আমি তাকে (পুত্র) ইসহাক ও (পৌত্র) ইয়াকুব দান করলাম এবং প্রত্যেককে (পুত্র ও পৌত্রকে উচ্চস্তরের) সৎকর্মপরায়ণ করলাম। (উচ্চস্তরের সৎকর্ম হচ্ছে পবিত্রতা, যা মানুষের মধ্যে নবীদের বৈশিষ্ট্য। সুতরাং অর্থ এই যে, প্রত্যেককে নবী করলাম।) আর আমি তাদেরকে নেতা করলাম (যা নবুয়তের অপরিহার্য অঙ্গ)। তারা আমার নির্দেশ অনুসারে (মানুষকে) পথপ্রদর্শন করত (যা নবুয়তের করণীয় কাজ); আমি তাদের কাছে প্রত্যাদেশ করলাম সৎ কাজ করার, (বিশেষত) নামায কায়েম করার এবং যাকাত আদায় করার ; (অর্থাৎ নির্দেশ দিলাম যে, এসব কাজ কর।) তারা আমার (খুব) ইবাদত করত। (অর্থাৎ তাদেরকে যে আদেশ দেওয়া হয়েছিল, তা তারা উত্তমরূপে পালন করত। সুতরাং صَالِحِيْنَ বলে নবুয়তের পূর্ণতার দিকে, اَوْحَيْنَا اِلَيْهِمْ

يَبْعَثُ مَنْ فِي الْقُبُوْرِ ۞ وَمِنَ النَّاسِ مَنْ يُّجَادِلُ فِي اللهِ بِغَيْرِ عِلْمٍ
وَّلَا هُدًى وَّلَا كِتٰبٍ مُّنِيْرٍ ۞ ثَانِيَ عِطْفِهٖ لِيُضِلَّ عَنْ سَبِيْلِ اللهِ ؕ
لَهٗ فِي الدُّنْيَا خِزْيٌ وَّنُذِيْقُهٗ يَوْمَ الْقِيٰمَةِ عَذَابَ الْحَرِيْقِ ۞
ذٰلِكَ بِمَا قَدَّمَتْ يَدٰكَ وَاَنَّ اللهَ لَيْسَ بِظَلَّامٍ لِّلْعَبِيْدِ ۞

(৩) কতক মানুষ অজ্ঞানতাবশত আল্লাহ্ সম্পর্কে বিতর্ক করে এবং প্রত্যেক অবাধ্য শয়তানের অনুসরণ করে। (৪) শয়তান সম্পর্কে লিখে দেওয়া হয়েছে যে, যে কেউ তার সাথী হবে, সে তাকে বিভ্রান্ত করবে এবং দোযখের আযাবের দিকে পরিচালিত করবে। (৫) হে লোকসকল! যদি তোমরা পুনরুত্থানের ব্যাপারে সন্দিগ্ধ হও, তবে (ভেবে দেখ—) আমি তোমাদেরকে মৃত্তিকা থেকে সৃষ্টি করেছি। এরপর বীর্য থেকে, এরপর জমাট রক্ত থেকে, এরপর পূর্ণাকৃতিবিশিষ্ট ও অপূর্ণাকৃতিবিশিষ্ট মাংসপিণ্ড থেকে, তোমাদের কাছে ব্যক্ত করার জন্য। আর আমি এক নির্দিষ্ট কালের জন্য মাতৃগর্ভে যা ইচ্ছা রেখে দেই, এরপর আমি তোমাদেরকে শিশু অবস্থায় বের করি; তারপর যাতে তোমরা যৌবনে পদার্পণ কর। তোমাদের মধ্যে কেউ কেউ মৃত্যুমুখে পতিত হয় এবং তোমাদের মধ্যে কাউকে নিষ্কর্মা বয়স পর্যন্ত পৌঁছানো হয়, যাতে সে জানার পর জ্ঞাত বিষয় সম্পর্কে সজ্ঞান থাকে না। তুমি ভূমিকে পতিত দেখতে পাও, অতঃপর আমি যখন তাতে বৃষ্টি বর্ষণ করি, তখন তা সতেজ ও স্ফীত হয়ে যায় এবং সর্বপ্রকার সুদৃশ্য উদ্ভিদ উৎপন্ন করে। (৬) এগুলো এ কারণে যে, আল্লাহ্ সত্য এবং তিনি মৃতকে জীবিত করেন এবং তিনি সবকিছুর উপর ক্ষমতাবান। (৭) এবং এ কারণে যে, কিয়ামত অবশ্যম্ভাবী, এতে সন্দেহ নেই এবং এ কারণে যে, কবরে যারা আছে, আল্লাহ্ তাদেরকে পুনরুত্থিত করবেন। (৮) কতক মানুষ জ্ঞান, প্রমাণ ও উজ্জ্বল কিতাব ছাড়াই আল্লাহ্ সম্পর্কে বিতর্ক করে। (৯) সে পার্শ্ব পরিবর্তন করে বিতর্ক করে, যাতে আল্লাহ্র পথ থেকে বিভ্রান্ত করে দেয়। তার জন্য দুনিয়াতে লাঞ্ছনা আছে এবং কিয়ামতের দিন আমি তাকে দহন-যন্ত্রণা আস্বাদন করাব। (১০) এটা তোমার দুই হাতের কর্মের কারণে যে, আল্লাহ্ বান্দাদের প্রতি যুলুম করেন না।

---

### তফসীরের সার-সংক্ষেপ

এবং কতক মানুষ আল্লাহ্ তা'আলা সম্পর্কে (অর্থাৎ তাঁর সত্তা, গুণাবলী ও কার্যাবলী সম্পর্কে) অজ্ঞানতাবশত বিতর্ক করে এবং প্রত্যেক অবাধ্য শয়তানের অনুসরণ করে (অর্থাৎ পথভ্রষ্টতার এমন যোগ্যতা রাখে যে, যে শয়তান যেভাবে তাকে প্ররোচিত করে, সে

তার প্ররোচনার জালে পড়ে যায়। কাজেই সে চরম পর্যায়ের পথভ্রষ্ট, তাকে প্রত্যেক শয়তানই পথভ্রষ্ট করার ক্ষমতা রাখে)। শয়তান সম্পর্কে (আল্লাহ্র পক্ষ থেকে) লিখে দেওয়া হয়েছে (এবং নিয়ম করে দেওয়া হয়েছে) যে, যে কেউ তার সাথে সম্পর্ক রাখবে (অর্থাৎ তার অনুসরণ করবে), সে তাকে (সৎপথ থেকে) বিপথগামী করবে এবং দোযখের আযাবের দিকে পথ দেখাবে। (অতঃপর বিতর্ককারীদেরকে বলা হচ্ছে) লোকসকল! যদি তোমরা (কিয়ামতের দিন) পুনরায় জীবিত হওয়ার (সম্ভাব্যতা) সম্পর্কে সন্দিগ্ধ হও, তবে (পরবর্তী বিষয়বস্তু সম্পর্কে চিন্তাভাবনা কর, যাতে সন্দেহ দূর হয়ে যায়। বিষয়বস্তু এই) আমি (প্রথমবার) তোমাদেরকে মৃত্তিকা থেকে সৃষ্টি করেছি (কেননা, যে খাদ্য থেকে বীর্য উৎপন্ন হয়, তা প্রথমে উপাদান চতুষ্টয় থেকে তৈরি হয়, যার এক উপাদান হচ্ছে মৃত্তিকা।) এরপর বীর্য থেকে (যা খাদ্য থেকে উৎপন্ন হয়) এরপর জমাট রক্ত থেকে (যা বীর্যে ঘনত্ব ও লালিমা দেখা দিলে অর্জিত হয়) এরপর মাংসপিণ্ড থেকে (যা জমাট রক্ত কঠিন হলে অর্জিত হয়) কতক পূর্ণাকৃতি বিশিষ্ট হয় এবং কতক অপূর্ণাকৃতি বিশিষ্টও হয়। (এরকম গঠন, পর্যায়ক্রমে ও পার্থক্য সহকারে সৃষ্টি করার কারণ এই যে,) যাতে আমি তোমাদের সামনে (আমার কুদরত) ব্যক্ত করি (এটাই পুনরায় সৃষ্টি করার স্বতঃস্ফূর্ত প্রমাণ। এই বিষয়বস্তুর একটি পরিশিষ্ট আছে, যদ্দ্বারা আরও বেশি কুদরত ব্যক্ত হয়। তা এই যে,) আমি মাতৃগর্ভে যা (অর্থাৎ যে বীর্য)-কে ইচ্ছা এক নির্দিষ্ট কালের জন্য (অর্থাৎ প্রসবের সময় পর্যন্ত) রেখে দেই (এবং যাকে রাখতে চাই না, তার গর্ভপাত হয়ে যায়)। এরপর অর্থাৎ নির্দিষ্ট সময়ের পর) আমি তোমাদেরকে শিশু অবস্থায় (জননীর গর্ভ থেকে) বাইরে আনি। এরপর (তিন প্রকার হয়ে যায়। এক প্রকার এই যে, তোমাদের কতককে যৌবন পর্যন্ত সময় দেই যাতে) তোমরা পূর্ণ যৌবনে পদার্পণ কর। তোমাদের মধ্যে কেউ কেউ যৌবনের পূর্বেই মৃত্যুমুখে পতিত হয় (এটা দ্বিতীয় প্রকার) এবং তোমাদের মধ্যে কাউকে নিষ্কর্মা বয়স (অর্থাৎ চূড়ান্ত বার্ধক্য) পর্যন্ত পৌঁছানো হয়, যাতে সে এক বস্তু সম্পর্কে জ্ঞানী হওয়ার পর আবার অজ্ঞান হয়ে যায় (যেমন অধিকাংশ বৃদ্ধাকে দেখা যায় যে, এইমাত্র এক কথা বলার পরক্ষণেই তা জিজ্ঞাসা করে। এটা তৃতীয় প্রকার। এসব অবস্থাও আল্লাহ্ তা'আলার মহান শক্তির নিদর্শন। এ পর্যন্ত এক প্রমাণ বর্ণিত হয়েছে। অতঃপর দ্বিতীয় প্রমাণ বর্ণনা করা হচ্ছে। হে সম্বোধিত ব্যক্তি,) তুমি ভূমিকে শুষ্ক (পতিত) দেখতে পাও, অতঃপর আমি যখন তাতে বৃষ্টি বর্ষণ করি, তখন তা সজীব ও স্ফীত হয়ে যায় এবং সর্বপ্রকার সুদৃশ্য উদ্ভিদ উৎপন্ন করে (এটাও আল্লাহ্ তা'আলার পূর্ণ শক্তি-সামর্থ্যের প্রমাণ। অতঃপর প্রমাণকে আরও ফুটিয়ে তোলার জন্য উল্লিখিত কর্মসমূহের কারণ ও রহস্য বর্ণনা করা হচ্ছে) এগুলো (অর্থাৎ উপরে দুইটি প্রমাণ বর্ণনা প্রসঙ্গে উল্লিখিত বস্তুসমূহের যা কিছু সৃষ্টি ও প্রকাশ বর্ণনা করা হয়েছে, এগুলো) একারণে যে, আল্লাহ্ তা'আলার সত্তা স্বয়ং সম্পূর্ণ (এটা তাঁর সত্তাগত পূর্ণতা) এবং তিনিই মৃতকে জীবিত করেন (এটা তাঁর কর্মগত পূর্ণতা।) এবং তিনি সবকিছুর উপর ক্ষমতাবান (এটা তার গুণগত পূর্ণতা। এই তিনটির সমষ্টি উল্লিখিত সৃষ্টি ও প্রকাশের কারণ। কেননা পূর্ণতা ত্রয়ের মধ্যে যদি একটিও অনুপস্থিত থাকত, তবে আবিষ্কার সম্ভব হতো না) এবং এ কারণে যে, কিয়ামত অবশ্যম্ভাবী। এতে সামান্যও সন্দেহ নাই এবং কবরে যারা আছে,

আল্লাহ্ তা'আলা তাদেরকে পুনরুত্থিত করবেন। (এটা উল্লিখিত সৃষ্টি ও প্রকাশের রহস্য। অর্থাৎ উল্লিখিত সৃষ্টিসমূহ প্রকাশ করার কারণ এই যে, এতে অন্যান্য রহস্যের মধ্যে এক রহস্য এই ছিল যে, আমি কিয়ামত সংঘটিত করতে এবং মৃতদেরকে জীবিত করতে চেয়েছিলাম। এগুলোর সম্ভাব্যতা উপরোক্ত কর্মসমূহের মাধ্যমে মানুষের দৃষ্টিতে ফুটে উঠবে। সুতরাং উপরোক্ত বস্তুসমূহ সৃষ্টির তিনটি কারণ ও দুইটি রহস্য বর্ণনা করা হয়েছে এবং ব্যাপক অর্থে সবগুলোই কারণ। তাই بِاَنَّ اللّٰهَ বাক্যে بـــــبـــــه সবগুলোর আগেই সংযুক্ত হয়েছে।

এ পর্যন্ত বিতর্ককারীদের পথভ্রষ্টতা বর্ণনা করে তা প্রমাণ সহকারে খণ্ডন করা হয়েছে। অতঃপর তাদের পথভ্রষ্টকরণ অর্থাৎ অপরকে পথভ্রষ্ট করা সহ উভয় পথভ্রষ্টতা ও পথভ্রষ্টকরণের অভিশাপ বর্ণিত হচ্ছে। কতক লোক আল্লাহ্ সম্পর্কে (অর্থাৎ তাঁর সত্তা, গুণাবলী অথবা কর্ম সম্পর্কে) জ্ঞান (অর্থাৎ অপ্রমাণসাপেক্ষ জ্ঞান) ছাড়াই এবং উজ্জ্বল কিতাব (অর্থাৎ ঐতিহাসিক প্রমাণসাপেক্ষ জ্ঞান) ছাড়াই (এবং অন্যান্য বিচক্ষণ লোকদের অনুসরণ ও অনুকরণের প্রতি) দম্ভ প্রদর্শন করে বিতর্ক করে, যাতে (অন্যদেরকেও) আল্লাহ্র পথ থেকে (অর্থাৎ সত্য ধর্ম থেকে) বিপথগামী করে দেয়। তার জন্য দুনিয়াতে লাঞ্ছনা আছে। (যে ধরনের লাঞ্ছনাই হোক। সেমতে কতক বিপথগামী নিহত ও কয়েদী হয়ে লাঞ্ছিত হয় এবং কতক সত্যপন্থীদের কাছে বিতর্কে পরাজিত হয়ে জ্ঞানীদের দৃষ্টিতে হেয় হয়।) এবং কিয়ামতের দিন আমি তাকে জ্বলন্ত আগুনের আযাব আস্বাদন করাব। (তাকে বলা হবে ঃ) এটা তোমার স্বহস্তকৃত কর্মের প্রতিফল এবং এটা নিশ্চিতই যে আল্লাহ্ (তার) বান্দাদের প্রতি যুলুম করেন না (সুতরাং তোমাকে বিনা অপরাধে শাস্তি দেওয়া হয়নি)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَمِنَ النَّاسِ مَنْ يُّجَادِلُ فِى اللّٰهِ بِغَيْرِ عِلْمٍ এই আয়াত কট্টর বিতর্ককারী নযর ইবনে হারেছ সম্পর্কে অবতীর্ণ হয়েছে। সে ফেরেশতাদেরকে আল্লাহ্র কন্যা এবং কোরআনকে বিগত লোকদের কল্পকাহিনী বলত। কিয়ামতে পুনরুত্থানও সে অস্বীকার করত। —(মাযহারী)

আয়াত যদিও একজন বিশেষ ব্যক্তি সম্পর্কে অবতীর্ণ হয়েছে, কিন্তু তার হুকুম এ ধরনের বদভ্যাসযুক্ত প্রত্যেক ব্যক্তির জন্য ব্যাপক।

**মাতৃগর্ভে মানব সৃষ্টির স্তর ও বিভিন্ন অবস্থা ঃ** فَاِنَّا خَلَقْنٰكُمْ مِّنْ تُرَابٍ—এই আয়াতে মাতৃগর্ভে মানব সৃষ্টির বিভিন্ন স্তর বর্ণিত হয়েছে। সহীহ্ বুখারীর এক হাদীসে এর বিস্তারিত বিবরণ পাওয়া যায়। আবদুল্লাহ্ ইবনে মাসউদের বাচনিক এক রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ মানুষের বীর্য চল্লিশ দিন পর্যন্ত গর্ভাশয়ে সঞ্চিত থাকে। চল্লিশ দিন পর তা জমাট রক্তে পরিণত হয়। এরপর আরও চল্লিশ দিন অতিবাহিত হলে তা মাংসপিণ্ড হয়ে যায়। অতঃপর আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে একজন ফেরেশতা প্রেরিত হয়। সে তাতে রূহ ফুঁকে দেয়। এ সময়েই তার সম্পর্কে চারটি বিষয় লিখে দেয়া হয় ঃ ১. তার বয়স কত হবে, ২. সে কি পরিমাণ রিযিক পাবে, ৩. সে কি কি কাজ করবে এবং ৪. পরিণামে সে ভাগ্যবান হবে, না হতভাগা।—(কুরতুবী)

আবদুল্লাহ্ ইবনে মাসউদেরই বাচনিক এবং ইবনে আবী হাতেম ও ইবনে জরীর বর্ণিত অপর এক রেওয়ায়েতে আরও বলা হয়েছে যে, বীর্য যখন কয়েক স্তর অতিক্রম করে মাংসপিণ্ডে পরিণত হয়, তখন মানব সৃষ্টির কাজে আদিষ্ট ফেরেশতা আল্লাহ্ তা'আলাকে জিজ্ঞেস করে ঃ يارب مخلقة او غير مخلقة অর্থাৎ এই মাংসপিণ্ড দ্বারা মানব সৃষ্টি আপনার কাছে অবধারিত কি না ? যদি আল্লাহ্র পক্ষ থেকে উত্তরে বলা হয় غير مخلقة তবে গর্ভাশয় সেই মাংসপিণ্ডকে পাত করে দেয় এবং তা সৃষ্টির অন্যান্য স্তর অতিক্রম করে না। পক্ষান্তরে যদি জওয়াব مخلقة বলা হয়, তবে ফেরেশতা জিজ্ঞেস করে, ছেলে না কন্যা, হতভাগা, না ভাগ্যবান, বয়স কত, কি কর্ম করবে এবং কোথায় মৃত্যুবরণ করবে ? এসব প্রশ্নের জওয়াব তখনই ফেরেশতাকে বলে দেয়া হয়। (ইবনে কাসীর) مخلقة ও غير مخلقة শব্দদ্বয়ের এই তফসীর হযরত ইবনে আব্বাস থেকেও বর্ণিত আছে। —কুরতুবী)

مُخَلَّقَةٍ وَّ غَيْرِ مُخَلَّقَةٍ উল্লিখিত হাদীস থেকে এই শব্দদ্বয়ের তফসীর এই জানা গেল যে, যে বীর্য দ্বারা মানব সৃষ্টি অবধারিত হয়, তা مخلقة এবং যা বিনষ্ট ও পাত হওয়া অবধারিত, তা غير مخلقة কোন কোন তফসীরকারক مخلقة ও غير مخلقة এর এরূপ তফসীর করেন যে, যে শিশুর সৃষ্টি পূর্ণাঙ্গ এবং সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গ সুস্থ, সুঠাম ও সুষম হয়, সে مخلقة অর্থাৎ পূর্ণাকৃতি বিশিষ্ট এবং যার কতক অঙ্গ অসম্পূর্ণ অথবা দৈহিক গড়ন, বর্ণ ইত্যাদি অসম, সে مخلقة তফসীরের সার সংক্ষেপে এই তফসীরই নেওয়া হয়েছে। وَاللّٰهُ اَعْلَمُ

ثُمَّ نُخْرِجُكُمْ طِفْلًا—অর্থাৎ অতঃপর মাতৃগর্ভ থেকে তোমাদেরকে দুর্বল শিশুর আকারে বের করি। এ সময় শিশুর দেহ, শ্রবণশক্তি, দৃষ্টিশক্তি, ইন্দ্রিয়, জ্ঞান, নড়াচড়া ও ধারণশক্তি ইত্যাদি সবই দুর্বল থাকে। অতঃপর পর্যায়ক্রমে এগুলোকে শক্তিদান করা হয় এবং পরিশেষে পূর্ণশক্তির স্তরে পৌঁছে যায়। ثُمَّ لِتَبْلُغُوْا اَشُدَّكُمْ—এর অর্থ তাই। اشد শব্দটি شدة এর বহুবচন। উদ্দেশ্য এই যে, পর্যায়ক্রমিক উন্নতির ধারা ততক্ষণ পর্যন্ত অব্যাহত থাকে, যতক্ষণ তোমাদের প্রত্যেকটি শক্তি পূর্ণতা লাভ না করে, যা যৌবনকালে প্রত্যক্ষ করা হয়।

اَرْذَلُ الْعُمُرِ—সেই বয়সকে বলা হয়, যে বয়সে মানুষের বুদ্ধি, চেতনা ও ইন্দ্রিয়ানুভূতিতে ত্রুটি দেখা যায়। রাসূলে করীম (সা) এমন বয়স থেকে আল্লাহ্র আশ্রয় প্রার্থনা করেছেন। সা'দের বাচনিক নাসায়ীতে বর্ণিত আছে—রাসূলুল্লাহ্ (সা) নিম্নোক্ত দোয়া অধিক পরিমাণে করতেন এবং সা'দ (রা)-ও এই দোয়া তাঁর সন্তানদেরকে মুখস্থ করিয়ে দিয়েছিলেন। দোয়াটি এই ঃ

اَللّٰهُمَّ اِنِّىْ اَعُوْذُبِكَ مِنَ الْبُخْلِ وَاَعُوْذُبِكَ مِنَ الْجُبْنِ وَاَعُوْذُبِكَ مِنْ اَنْ اُرَدَّ اِلٰى اَرْذَلِ الْعُمُرِ وَاَعُوْذُبِكَ مِنْ فِتْنَةِ الدُّنْيَا وَعَذَابِ الْقَبْرِ -

**মানব সৃষ্টির প্রথম পর্যায়ের পর তার বয়সের বিভিন্ন স্তর ও অবস্থা ঃ** মুসনাদে আহ্মদ ও মুসনাদে আবূ ইয়ালায় বর্ণিত হযরত আনাস ইবনে মালেকের বাচনিক এক রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ প্রাপ্তবয়স্ক না হওয়া পর্যন্ত সন্তানদের সৎকর্ম পিতা-মাতার আমলনামায় লিপিবদ্ধ করা হয়। কোন সন্তান অসৎকর্ম করলে তা তার

নিজের আমলনামায়ও লেখা হয় না এবং পিতামাতার আমলনামায়ও রক্ষিত হয় না। প্রাপ্তবয়স্ক হয়ে গেলে তার নিজের আমলনামা চালু হয়ে যায়। তখন তার হিফাযত ও তাকে শক্তি যোগানোর জন্য সঙ্গীয় দুইজন ফেরেশতাকে আদেশ করা হয়। যখন সে মুসলমান অবস্থায় চল্লিশ বছর বয়সে পৌঁছে যায়, তখন আল্লাহ্ তাকে উন্মাদ হওয়া, কুষ্ঠ ও ধবলকুষ্ঠ এই রোগত্রয় থেকে নিরাপদ করে দেন। যখন পঞ্চাশ বছর বয়সে পৌঁছে, তখন আল্লাহ্ তা'আলা তার হিসাব হালকা করে দেন। ষাট বছর বয়সে পৌঁছলে সে আল্লাহ্র দিকে রুজুর তওফীক প্রাপ্ত হয়। সত্তর বছর বয়সে পৌঁছলে আসমানের অধিবাসী সব ফেরেশতা তাকে মহব্বত করতে থাকে। আশি বছর বয়সে উপনীত হলে আল্লাহ্ তা'আলা তার সৎকর্মসমূহ লিপিবদ্ধ করেন এবং অসৎকর্মসমূহ মার্জনা করে দেন। নব্বই বছর বয়সে আল্লাহ্ তা'আলা তার অগ্রপশ্চাতের সব গুনাহ্ মাফ করে দেন এবং তাকে তার পরিবারের লোকদের ব্যাপারে শাফায়াত করার অধিকার দান করেন ও শাফয়াত কবূল করেন। তখন তার উপাধি হয়ে যায় 'আমিনুল্লা ও আমিরুল্লাহ্ ফিল আরয' অর্থাৎ পৃথিবীতে আল্লাহ্র বন্দী। (কেননা, এই সয়সে সাধারণত মানুষের শক্তি নিঃশেষ হয়ে যায়, কোন কিছুতে ঔৎসুক্য বাকি থাকে না। সে বন্দীর ন্যায় জীবন-যাপন করে)। অতঃপর মানুষ যখন 'আরযালে ওমর' তথা নিষ্কর্মা বয়সে পৌঁছে যায়, তখন সুস্থ ও শক্তিমান অবস্থায় যেসব সৎকর্ম করত, তা অব্যাহতভাবে তার আমলনামায় লেখা হয় এবং কোন গুনাহ্ হয়ে গেলে তা লিপিবদ্ধ করা হয় না।

হাফেয ইবনে কাসীর এই রেওয়ায়েতটি মুসনাদে আবূ ইয়ালা থেকে উদ্ধৃত করে বলেন ঃ

هذا حديث غريب جدا وفيه نكارة شديدة অর্থাৎ হাদীসটি অবিদিত এবং এতে ঘোর আপত্তির কারণ নিহিত আছে। এরপর তিনি বলেন ঃ

ومع هذا رواه الامام احمد فى سنده موقوفا ومرفوعا – অর্থাৎ এতদসত্ত্বেও ইমাম আহ্মদ ইবনে হাম্বল হাদীসটিকে 'মওকুফ ও মরফূ' উভয় প্রকারে তাঁর গ্রন্থে বর্ণনা করেছেন। অতঃপর ইবনে কাসীর মুসনাদে আহমদ থেকে উভয় প্রকার রেওয়ায়েত করেছেন। সেগুলোর বিষয়বস্তু প্রায় তাই, যা মুসনাদে আবূ ইয়ালা থেকে উপরে বর্ণিত হয়েছে। وَاللّٰهُ اَعْلَمُ

ثَانِىَ عِطْفِهٖ শব্দের অর্থ পার্শ্ব। অর্থাৎ পার্শ্ব পরিবর্তনকারী। এখানে মুখ ফিরিয়ে নেওয়া বুঝানো হয়েছে।

---

وَمِنَ النَّاسِ مَنْ يَّعْبُدُ اللّٰهَ عَلٰى حَرْفٍ ۚ فَاِنْ اَصَابَهٗ خَيْرُ ۨ اطْمَاَنَّ بِهٖ ۚ

وَاِنْ اَصَابَتْهُ فِتْنَةُ ۨ انْقَلَبَ عَلٰى وَجْهِهٖ ۚ خَسِرَ الدُّنْيَا وَالْاٰخِرَةَ ؕ ذٰلِكَ

هُوَ الْخُسْرَانُ الْمُبِيْنُ ﴿١١﴾ يَدْعُوْا مِنْ دُوْنِ اللّٰهِ مَا لَا يَضُرُّهٗ وَمَا لَا يَنْفَعُهٗ ؕ

ذٰلِكَ هُوَ الضَّلٰلُ الْبَعِيْدُ ﴿١٢﴾ يَدْعُوْا لَمَنْ ضَرُّهٗٓ اَقْرَبُ مِنْ نَّفْعِهٖ ؕ

لَبِئْسَ الْمَوْلٰى وَلَبِئْسَ الْعَشِيْرُ ﴿١٣﴾

**(১১) মানুষের মধ্যে কেউ কেউ দ্বিধাদ্বন্দ্বে জড়িত হয়ে আল্লাহ্‌র ইবাদত করে। যদি সে কল্যাণ প্রাপ্ত হয়, তবে ইবাদতের উপর কায়েম থাকে এবং যদি কোন পরীক্ষায় পড়ে, তবে পূর্বাবস্থায় ফিরে যায়। সে ইহকালে ও পরকালে ক্ষতিগ্রস্ত। এটাই প্রকাশ্য ক্ষতি। (১২) সে আল্লাহ্‌র পরিবর্তে এমন কিছুকে ডাকে, সে তার অপকার করতে পারে না এবং উপকারও করতে পারে না। এটাই চরম পথভ্রষ্টতা। (১৩) সে এমন কিছুকে ডাকে, যার অপকার উপকারের আগে পৌঁছে। কত মন্দ এই বন্ধু এবং কত মন্দ এই সঙ্গী !**

## তফসীরের সার-সংক্ষেপ

কেউ কেউ আল্লাহ্‌র ইবাদত (এমনভাবে) করে (যেমন কেউ কোন বস্তুর) কিনারায় (দণ্ডায়মান থাকে এবং সুযোগ পেলে চম্পট দিতে প্রস্তুত থাকে)। অতঃপর যদি সে কোন (পার্থিব) মঙ্গল প্রাপ্ত হয়, তবে তার কারণে (বাহ্যত) স্থিরতা লাভ করে। আর যদি সে কোন পরীক্ষায় পড়ে যায়, তবে মুখ তুলে (কুফরের দিকে) চম্পট দেয়। (ফলে) সে ইহকাল ও পরকাল উভয়টিই হারায়। এটাই প্রকাশ্য ক্ষতি। (কোন কোন বিপদ দ্বারা ইহকালের পরীক্ষা হয়। কাজেই ইহকালের ক্ষতি তো প্রকাশ্যই। পরকালের ক্ষতি এই যে, ইসলাম ও (আল্লাহ্‌র পরিবর্তে সে এমন কিছুর ইবাদত করছে যে, (এতই অক্ষম ও অসহায় যে,) তার অপকার করতে পারে না এবং উপকারও করতে পারে না (অর্থাৎ ইবাদত না করলে কোন ক্ষতি করার এবং ইবাদত করলে কোন উপকার করার শক্তি রাখে না। বলা বাহুল্য, সর্বশক্তিমানের পরিবর্তে এমন অসহায় বস্তুর ইবাদত করা ক্ষতিই ক্ষতি)। এটা চরম পথভ্রষ্টতা। (শুধু তাই নয় যে, তার ইবাদত করলে কোন উপকার পাওয়া যায় না, বরং উল্টা অনিষ্ট ও ক্ষতি হয়। কেননা, সে এমন কিছুর ইবাদত করে, যার ক্ষতি উপকারের চাইতে অধিক নিকটবর্তী। এমন কর্মকারীও মন্দ এবং এমন সঙ্গীও মন্দ (যে কোনরূপে কোন অবস্থায়ই কারও উপকারে আসে না। তাকে অভিভাবক করা ; অথবা বন্ধু ও সহচর করা কোন অবস্থাতেই তার কাছ থেকে উপকার পাওয়া যায় না।)

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَمِنَ النَّاسِ مَنْ يَّعْبُدُ اللّٰهَ عَلٰى حَرْفٍ—বুখারী ও ইবনে আবী হাতেম হযরত ইবনে আব্বাস থেকে বর্ণনা করেন যে রাসূলুল্লাহ্ (সা) যখন হিজরত করে মদীনায় বসবাস করতে শুরু করেন, তখন এমন লোকও এসে ইসলাম গ্রহণ করত, যাদের অন্তরে ইসলাম পাকাপোক্ত ছিল না। ইসলাম গ্রহণের পর তাদের সন্তান ও ধন-দৌলতে উন্নতি দেখা গেলে তারা বলত ঃ এই ধর্ম ভাল। পক্ষান্তরে এর বিপরীত দেখা গেলে বলত ঃ এই ধর্ম মন্দ। এই

শ্রেণীর লোকদের সম্পর্কেই আলোচ্য আয়াত অবতীর্ণ হয়েছে। বলা হয়েছে যে, তারা ঈমানের এক কিনারায় দণ্ডায়মান আছে। ঈমানের পর যদি তারা পার্থিব সুখ ও ধনসম্পদ লাভ করে, তবে ইসলামে অটল হয়ে যায়, পক্ষান্তরে যদি পরীক্ষাস্বরূপ কোন বিপদাপদ ও পেরেশানীতে পতিত হয়, তবে ধর্ম ত্যাগ করে বসে।

إِنَّ اللَّهَ يُدْخِلُ الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ جَنَّاتٍ تَجْرِي مِن
تَحْتِهَا الْأَنْهَارُ ۚ إِنَّ اللَّهَ يَفْعَلُ مَا يُرِيدُ ﴿١٤﴾ مَن كَانَ يَظُنُّ
أَن لَّن يَنصُرَهُ اللَّهُ فِي الدُّنْيَا وَالْآخِرَةِ فَلْيَمْدُدْ بِسَبَبٍ إِلَى
السَّمَاءِ ثُمَّ لْيَقْطَعْ فَلْيَنظُرْ هَلْ يُذْهِبَنَّ كَيْدُهُ مَا يَغِيظُ ﴿١٥﴾ وَكَذَٰلِكَ
أَنزَلْنَاهُ آيَاتٍ بَيِّنَاتٍ وَأَنَّ اللَّهَ يَهْدِي مَن يُرِيدُ ﴿١٦﴾

**(১৪) যারা বিশ্বাস স্থাপন করে ও সৎকর্ম সম্পাদন করে, আল্লাহ্ তাদেরকে জান্নাতে দাখিল করবেন, যার তলদেশ দিয়ে নির্ঝরিণীসমূহ প্রবাহিত হয়। আল্লাহ্ যা ইচ্ছা করেন, তাই করেন। (১৫) সে ধারণা করে যে, আল্লাহ্ কখনই ইহকাল ও পরকালে রাসূলকে সাহায্য করবেন না, সে একটি রশি আকাশ পর্যন্ত ঝুলিয়ে নিক ; এরপর কেটে দিক ; অতঃপর দেখুক তার এই কৌশল তার আক্রোশ দূর করে কিনা। (১৬) এমনিভাবে আমি সুস্পষ্ট আয়াতরূপে কোরআন নাযিল করেছি এবং আল্লাহ্-ই যাকে ইচ্ছা হিদায়েত করেন।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

যারা বিশ্বাস স্থাপন করে এবং সৎকর্ম সম্পাদন করে, নিঃসন্দেহে আল্লাহ্ তা'আলা তাদেরকে (জান্নাতের) এমন উদ্যানে দাখিল করবেন, যার তলদেশ দিয়ে বির্ঝরিণীসমূহ প্রবাহিত হবে। (আল্লাহ্ যে ব্যক্তি অথবা জাতিকে কোন সওয়াব অথবা আযাব দিতে চান, তা প্রতিরোধকারী কেউ নেই। কেননা,) আল্লাহ্ (সর্বশক্তিমান) যা ইচ্ছা করেন, করে যান। (সত্য ধর্ম সম্পর্কে যাদের বিতর্কের কথা পূর্বে উল্লেখ করা হয়েছে, পরবর্তী আয়াতে তাদের ব্যর্থতা ও বঞ্চনা বর্ণনা করে বলা হয়েছে) যে ব্যক্তি (রাসূলের সাথে বিরোধ ও কলহ করে) মনে করে যে, (সে জয়ী হবে, রাসূলের প্রচারিত দীনের উন্নতি স্তব্ধ করে দেবে এবং) আল্লাহ্ তা'আলা রাসূলের (ও তাঁর দীনের) ইহকালে ও পরকালে সাহায্য করবেন না, সে একটি রশি আকাশ পর্যন্ত ঝুলিয়ে নিক (এবং আকাশের সাথে বেঁধে দিক)। এরপর এই রশির সাহায্যে যদি আকাশে পৌঁছতে পারে, তবে পৌঁছে এই ওহী বন্ধ করে দিক। (বলা বাহুল্য, কেউ এরূপ করতে পারবে না।) এমতাবস্থায় চিন্তা করা উচিত যে,

তার (এই) কৌশল (যার বাস্তবায়নে সে সম্পূর্ণ অক্ষম) তার আক্রোশের হেতু (অর্থাৎ ওহী) মওকুফ করতে পারে কি না। আমি একে (অর্থাৎ কোরআনকে) এমনিভাবে নাযিল করেছি (এতে আমার ইচ্ছা ও শক্তি ছাড়া কারও কোন দখল নেই।) এতে সুস্পষ্ট প্রমাণাদি (সত্য নির্ধারণে) আছে এবং আল্লাহ্ তা'আলাই যাকে ইচ্ছা হিদায়েত দান করেন।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

مَنْ كَانَ يَظُنُّ—সারকথা এই যে, ইসলামের পথ রুদ্ধকারী শত্রু চায় যে, আল্লাহ্ তা'আলা তাঁর রাসূল ও তাঁর ধর্মকে সাহায্য না করুন। এরূপ শত্রুদের বুঝে নেওয়া উচিত যে, তখনই সম্ভবপর, যখন রাসূলুল্লাহ্ (সা)-এর নবুয়তের পদ বিলুপ্ত করে দেওয়া হবে এবং তাঁর প্রতি ওহীর আগমন বন্ধ হয়ে যাবে। কেননা, আল্লাহ্ তা'আলা যাঁকে নবুয়তের দায়িত্ব অর্পণ করেছেন এবং ওহী দ্বারা ভূষিত করেছেন, ইহকাল ও পরকালে তাঁকে সাহায্য করার পাকাপোক্ত ওয়াদা আল্লাহ্র পক্ষ থেকে রয়েছে। যুক্তির দিক দিয়েও এই ওয়াদার খেলাফ হওয়া উচিত নয়। সুতরাং যে ব্যক্তি রাসূল ও তাঁর ধর্মের উন্নতির পথ রুদ্ধ করতে চায়, তার সাধ্য থাকলে এরূপ কৌশল অবলম্বন করা উচিত, যাতে নবুয়তের পদ বিলুপ্ত হয়ে যায় এবং ওহীর আগমন বন্ধ হয়ে যায়। এই বিষয়বস্তুটি অসম্ভবকে সম্ভব ধরে নেওয়ার ভঙ্গিতে এভাবে ব্যক্ত করা হয়েছে যে, রাসূলুল্লাহ্ (সা) থেকে ওহী বন্ধ করতে চাইলে সে কোনরূপে আকাশে পৌঁছুক এবং সেখান থেকে ওহীর আগমন বন্ধ করে দিক। বলা বাহুল্য, কারও পক্ষে আকাশে যাওয়া আল্লাহ্ তা'আলাকে ওহী বন্ধ করতে বলা মোটেই সম্ভবপর নয়। সুতরাং তার কৌশল যখন কার্যকর নয়, তখন ইসলাম ও ঈমানের বিরুদ্ধে আক্রোশের ফল কি ? এই তফসীর হুবহু দুররে-মনসুর গ্রন্থে ইবনে সায়দ থেকে বর্ণিত আছে। আমার মতে আয়াতের এটাই সর্বোত্তম ও সাবলীল তফসীর। (বায়ানুল-কোরআন—সহজকৃত)।

কুরতুবী এই তফসীরকেই আবূ জাফর নাহ্হাস থেকে উদ্ধৃত করে বলেন ঃ এটা সবচাইতে সুন্দর তফসীর। তিনি ইবনে আব্বাস থেকেও এই তফসীর বর্ণনা করেছেন। কেউ কেউ আয়াতের এরূপ তফসীর করেছেন যে, এখানে سَمَاء বলে নিজ গৃহের ছাদ বোঝানো হয়েছে। আয়াতের উদ্দেশ্য এই ঃ যদি কোন মূর্খ শত্রু কামনা করে যে, আল্লাহ্ তা'আলা তাঁর রাসূল ও তাঁর ধর্মের সাহায্য না করুক এবং সে ইসলামের বিরুদ্ধে আক্রোশ পোষণ করে, তবে সে বুঝে নিক যে, তার বাসনা কখনও পূর্ণ হবে না। এই বোকাসুলভ আক্রোশের প্রতিকার এ ছাড়া কিছুই নেই যে, সে তাঁর ছাদে রশি ঝুলিয়ে ফাঁসি নিয়ে মরে যাক।—(মাযহারী)

إِنَّ الَّذِينَ آمَنُوا وَالَّذِينَ هَادُوا وَالصَّابِئِينَ وَالنَّصَارَىٰ وَالْمَجُوسَ وَالَّذِينَ أَشْرَكُوا إِنَّ اللَّهَ يَفْصِلُ بَيْنَهُمْ يَوْمَ الْقِيَامَةِ ۚ إِنَّ اللَّهَ عَلَىٰ كُلِّ

شَیۡءٍ شَهِیۡدٌ ﴿۱۷﴾ اَلَمۡ تَرَ اَنَّ اللّٰهَ یَسۡجُدُ لَهٗ مَنۡ فِی السَّمٰوٰتِ وَ مَنۡ فِی
الۡاَرۡضِ وَ الشَّمۡسُ وَ الۡقَمَرُ وَ النُّجُوۡمُ وَ الۡجِبَالُ وَ الشَّجَرُ وَ الدَّوَآبُّ
وَ کَثِیۡرٌ مِّنَ النَّاسِ ؕ وَ کَثِیۡرٌ حَقَّ عَلَیۡهِ الۡعَذَابُ ؕ وَ مَنۡ یُّهِنِ اللّٰهُ فَمَا
لَهٗ مِنۡ مُّکۡرِمٍ ؕ اِنَّ اللّٰهَ یَفۡعَلُ مَا یَشَآءُ ﴿ؕ۱۸﴾ সিজদা

**(১৭) যারা মুসলমান, যারা ইহুদী, সাবেয়ী, খ্রিস্টান, অগ্নিপূজক এবং যারা মুশরিক, কিয়ামতের দিন আল্লাহ্ অবশ্যই তাদের মধ্যে ফয়সালা করে দেবেন। সবকিছুই আল্লাহ্র দৃষ্টির সামনে। (১৮) তুমি কি দেখনি যে, আল্লাহ্কে সিজদা করে যা কিছু আছে নভোমণ্ডলে, যা কিছু আছে ভূমণ্ডলে, সূর্য, চন্দ্র, তারকারাজি, পর্বতরাজি, বৃক্ষলতা, জীবজন্তু এবং অনেক মানুষ। আবার অনেকের উপর অবধারিত হয়েছে শাস্তি। আল্লাহ্ যাকে লাঞ্ছিত করেন, তাকে কেউ সম্মান দিতে পারে না। আল্লাহ যা ইচ্ছা করেন, তাই করেন।**

**তফসীরের সার-সংক্ষেপ**

এতে কোন সন্দেহ নেই যে, মুসলমান, ইহুদী, সাবেয়ী, খ্রিস্টান, অগ্নিপূজক ও মুশরিক এদের সবার মধ্যে আল্লাহ্ তা'আলা কিয়ামতের দিন (কার্যত) ফয়সালা করে দেবেন (অর্থাৎ মুসলমানদেরকে জান্নাতে এবং সর্বশ্রেণীর কাফিরদেরকে জাহান্নামে দাখিল করবেন)। নিশ্চিতই আল্লাহ্ তা'আলা সবকিছু সম্পর্কে ওয়াকিফহাল।

হে সম্বোধিত ব্যক্তি ! তোমার কি জানা নেই যে, আল্লাহ্ তা'আলার সামনে (নিজ নিজ অবস্থা অনুযায়ী) সবাই বিনয়াবনত হয়–যারা আকাশমণ্ডলীতে আছে, যারা ভূমণ্ডলে আছে এবং (সব সৃষ্ট জীবের আনুগত্যশীল হওয়া সত্ত্বেও বিশেষ পর্যায়ের জ্ঞানবুদ্ধির অধিকারী মানব সবাই আনুগত্যশীল নয় ; বরং) অনেক মানুষও (অনুগত ও বিনয়াবনত হয়।) এবং অনেক মানুষ আছে, যাদের উপর আযাব অবধারিত হয়ে গেছে। (সত্য এই যে,) যাকে আল্লাহ্ হেয় করেন (অর্থাৎ হিদায়েতের তওফীক দেন না) তাকে কেউ সম্মান দিতে পারে না। আল্লাহ্ (নিজ রহস্য অনুযায়ী) যা ইচ্ছা করেন, তাই করেন।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

প্রথম আয়াতে বিশ্বের মুসলমান, কাফির, অতঃপর কাফিরদের বিভিন্ন ধর্মবিশ্বাসী দল সম্পর্কে বলা হয়েছে যে, আল্লাহ্ তা'আলা তাদের সবার ফয়সালা করে দেবেন। তিনি প্রত্যেকের প্রকাশ্য ও অপ্রকাশ্য অবস্থা সম্পর্কে জ্ঞাত। ফয়সালা কি হবে, কোরআনে তা বারবার উল্লেখ করা হয়েছে যে, সৎকর্মপরায়ণ ঈমানদারদের জন্য চিরন্তন ও অক্ষয়

সুখশান্তি আছে এবং কাফিরদের জন্য চিরস্থায়ী আযাব। দ্বিতীয় আয়াতে জীবিত আত্মাধারী অথবা জড় পদার্থ ও উদ্ভিদ ইত্যাদি সব সৃষ্ট বস্তু যে আল্লাহ্ তা'আলার আনুগত্যশীল, তা 'সিজদার' শিরোনামে ব্যক্ত করে মানব জাতির দুইটি শ্রেণী বর্ণনা করা হয়েছে। এক. আনুগত্যশীল ফরমাবরদার, সিজদায় সবার সাথে শরীক। দুই. অবাধ্য বিদ্রোহী সিজদার প্রতি পৃষ্ঠ প্রদর্শনকারী। আয়াতে আজ্ঞানুবর্তী হওয়াকে সিজদা করা দ্বারা ব্যক্ত করা হয়েছে। তফসীরের সার সংক্ষেপে তার অনুবাদ করা হয়েছে বিনয়াবনত হয়ো। ফলে সৃষ্ট জগতের প্রত্যেক জাতি ও প্রত্যেক প্রকারের সিজদা এর অন্তর্ভুক্ত হয়ে যাবে। কেননা, তাদের মধ্যে প্রত্যেকের সিজদা তার অবস্থা অনুযায়ী হয়ে থাকে। মানুষের সিজদা হচ্ছে মাটিতে মস্তক রাখা এবং অন্যান্য বস্তুর সিজদা হচ্ছে যে উদ্দেশ্যের জন্য তাদেরকে সৃষ্টি করা হয়েছে, তা যথাযথ পালন করা।

**সমগ্র সৃষ্ট বস্তুর আনুগত্যশীল হওয়ার স্বরূপ ঃ** সমগ্র সৃষ্টজগৎ স্রষ্টার আজ্ঞাধীন ও ইচ্ছাধীন। সৃষ্টজগতের এই আজ্ঞানুবর্তিতা দুই প্রকার। (১) সৃষ্টিগত ব্যবস্থাপনার অধীনে বাধ্যতামূলক আনুগত্য। মুমিন, কাফির জীবিত, মৃত, জড় পদার্থ ইত্যাদি কেউ এই আনুগত্যের আওতা-বহির্ভূত নয়। এই দৃষ্টিকোণ থেকে সবাই সমভাবে আল্লাহ্ তা'আলার আজ্ঞাধীন ও ইচ্ছাধীন। বিশ্ব-চরাচরের কোন কণা অথবা পাহাড় আল্লাহ্র ইচ্ছা ব্যতিরেকে এতটুকুও নড়াচড়া করতে পারে না। (২) সৃষ্ট জগতের ইচ্ছাধীন আনুগত্য। অর্থাৎ স্ব-ইচ্ছায় আল্লাহ্ তা'আলার বিধানাবলী মেনে চলা। এতে মুমিন ও কাফিরের পার্থক্য আছে। যারা আনুগত্যশীল ফরমাবরদার, তারা মুমিন এবং যারা আনুগত্য বর্জন করেও অস্বীকার করে, তারা কাফির। আয়াতে মুমিন ও কাফিরের পার্থক্য বর্ণনা করা হয়েছে। এতেই বুঝা যায় যে, এখানে সিজদা ও আনুগত্য বলে শুধু সৃষ্টিগত আনুগত্য নয় ; বরং ইচ্ছাধীন আনুগত্য বুঝানো হয়েছে। এখানে প্রশ্ন হয় যে, ইচ্ছাধীন আনুগত্য তো শুধু বিবেকবান মানুষ, জিন ইত্যাদির মধ্যে হতে পারে। জীবজন্তু, উদ্ভিদ ও জড় পদার্থের মধ্যে বিবেক ও চেতনাই নেই। এমতাবস্থায় এগুলোর মধ্যে ইচ্ছাধীন আনুগত্য কিভাবে হবে ? এর উত্তর এই যে, কোরআন পাকের বহু আয়াত ও বর্ণনা দ্বারা প্রমাণিত আছে যে, বিবেক চেতনা ও ইচ্ছা থেকে কোন সৃষ্ট বস্তুই মুক্ত নয়। সবার মধ্যেই কমবেশি এগুলো বিদ্যমান আছে। মানব ও জিন জাতিকে আল্লাহ্ তা'আলা বিবেক ও চেতনার একটি পূর্ণ স্তর দান করেছেন। এ কারণেই তাদেরকে আদেশ ও নিষেধের অধীন করা হয়েছে। অবশিষ্ট সৃষ্ট বস্তুর মধ্যে প্রত্যেক শ্রেণী ও প্রকারকে সেই প্রকারের প্রয়োজন অনুযায়ী বিবেক ও চেতনা দেওয়া হয়েছে। মানব জাতিই সর্বাধিক বিবেক ও চেতনা লাভ করেছে। জন্তু-জানোয়ারের বিবেক ও চেতনা সাধারণত অনুভব করা হয়। উদ্ভিদের বিবেক ও চেতনাও সামান্য চিন্তা ও গবেষণা দ্বারা চেনা যায়। কিন্তু জড় পদার্থের বিবেক ও চেতনা এতই অল্প ও লুক্কায়িত যে, সাধারণ মানুষ তা বুঝতেই পারে না। কিন্তু তাদের স্রষ্টা ও মালিক বলেছেন যে, তারাও বিবেক ও চেতনার অধিকারী। কোরআন পাক আকাশ ও ভূমণ্ডল সম্পর্কে বলে যে, قَالَتَا أَتَيْنَا طَائِعِيْنَ—অর্থাৎ আল্লাহ্ তা'আলা আসমান ও যমীনকে আদেশ করলেন ঃ তোমাদেরকে আমার আজ্ঞাবহ হতেই হবে। অতএব হয় স্বেচ্ছায় আনুগত্য অবলম্বন কর, না হয়

বাধ্যতামূলকভাবেই অনুগত্য থাকতে হবে। উত্তরে আসমান ও যমীন আরয করল ঃ আমরা স্বেচ্ছায় ও খুশিতে আনুগত্য কবূল করলাম। অন্যত্র পর্বতের প্রস্তর সম্পর্কে কোরআন পাক বলে ঃ وَاِنَّ مِنْهَا لَمَا يَهْبِطُ مِنْ خَشْيَةِ اللّٰهِ অর্থাৎ কতক প্রস্তর আল্লাহ্‌র ভয়ে উপর থেকে নিচে গড়িয়ে পড়ে। এমনিভাবে অনেক হাদীসে পর্বতসমূহের পারস্পরিক কথাবার্তা এবং অন্যান্য সৃষ্ট বস্তুর মধ্যে বিবেক ও চেতনার সাক্ষ্য প্রচুর পরিমাণে পাওয়া যায়। কাজেই আলোচ্য আয়াতে যে আনুগত্যকে সিজদা শব্দ দ্বারাই ব্যক্ত হয়েছে, তা ইচ্ছাধীন আনুগত্য। আয়াতের অর্থ এই যে, মানবজাতি ছাড়াও (জিনসহ) সব সৃষ্ট বস্তু স্বেচ্ছায় ও সজ্ঞানে আল্লাহ্ তা'আলার দরবারে সিজদা করে অর্থাৎ আজ্ঞা পালন করে। শুধু মানব ও জিনই দু'ভাগে বিভক্ত হয়ে গেছে—এক. মুমিন, অনুগত ও সিজদাকারী এবং দুই. কাফির, অবাধ্য ও সিজদার প্রতি পৃষ্ঠ প্রদর্শনকারী। সিজদার তওফীক না দিয়ে আল্লাহ্ তা'আলা শেষোক্ত দলকে হেয় করেছেন। وَاللّٰهُ اَعْلَمُ

هٰذٰنِ خَصْمٰنِ اخْتَصَمُوْا فِيْ رَبِّهِمْ ؗ فَالَّذِيْنَ كَفَرُوْا قُطِّعَتْ لَهُمْ
ثِيَابٌ مِّنْ نَّارٍ ؕ يُصَبُّ مِنْ فَوْقِ رُءُوْسِهِمُ الْحَمِيْمُ ﴿١٩﴾ يُصْهَرُ بِهٖ مَا فِيْ
بُطُوْنِهِمْ وَالْجُلُوْدُ ﴿٢٠﴾ وَلَهُمْ مَّقَامِعُ مِنْ حَدِيْدٍ ﴿٢١﴾ كُلَّمَآ اَرَادُوْٓا اَنْ
يَّخْرُجُوْا مِنْهَا مِنْ غَمٍّ اُعِيْدُوْا فِيْهَا ۗ وَذُوْقُوْا عَذَابَ الْحَرِيْقِ ﴿٢٢﴾
اِنَّ اللّٰهَ يُدْخِلُ الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ جَنّٰتٍ تَجْرِيْ
مِنْ تَحْتِهَا الْاَنْهٰرُ يُحَلَّوْنَ فِيْهَا مِنْ اَسَاوِرَ مِنْ ذَهَبٍ
وَّلُؤْلُؤًا ؕ وَلِبَاسُهُمْ فِيْهَا حَرِيْرٌ ﴿٢٣﴾ وَهُدُوْٓا اِلَى الطَّيِّبِ مِنَ
الْقَوْلِ ۚۖ وَهُدُوْٓا اِلٰى صِرَاطِ الْحَمِيْدِ ﴿٢٤﴾

(১৯) এই দুই বাদী-বিবাদী, তারা তাদের পালনকর্তা সম্পর্কে বিতর্ক করে। অতএব যারা কাফির, তাদের জন্য আগুনের পোশাক তৈরি করা হয়েছে। তাদের মাথার উপর ফুটন্ত পানি ঢেলে দেওয়া হবে। (২০) ফলে তাদের পেটে যা আছে, তা এবং চর্ম গলে বের হয়ে যাবে। (২১) তাদের জন্য আছে লোহার হাতুড়ি। (২২) তারা যখনই যন্ত্রণায় অতিষ্ঠ হয়ে জাহান্নাম থেকে বের হতে চাইবে, তখনই তাদেরকে তাতে ফিরিয়ে দেওয়া হবে। বলা হবে ঃ দহনশাস্তি আস্বাদন কর। (২৩) নিশ্চয় যারা বিশ্বাস স্থাপন করে এবং

**সৎকর্ম করে, আল্লাহ্ তাদেরকে দাখিল করবেন উদ্যানসমূহে যার তলদেশ দিয়ে নির্ঝরিণীসমূহ প্রবাহিত হবে। তাদেরকে তথায় স্বর্ণ-কংকন ও মুক্তা দ্বারা অলংকৃত করা হবে এবং তথায় তাদের পোশাক হবে রেশমী। (২৪) তারা পথপ্রদর্শিত হয়েছিল সৎবাক্যের দিকে এবং পরিচালিত হয়েছিল প্রশংসিত আল্লাহ্র পথপানে।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

اِنَّ الَّذِيْنَ اٰمَنُوْا আয়াতে যাদের কথা বলা হয়েছিল) এরা দুই পক্ষ, (এক পক্ষ মুমিন অপর পক্ষ কাফির। এরপর কাফির দল কয়েক প্রকার—ইহুদী, খ্রিস্টান, সাবেয়ী, অগ্নিপূজারী) এরা এদের পালনকর্তা সম্পর্কে (বিশ্বাসগতভাবে এবং কোন কোন সময় তর্কক্ষেত্রেও) মতবিরোধ করে। (এই মতবিরোধের ফয়সালা কিয়ামতে এভাবে হবে যে,) যারা কাফির, তাদের (পরিধানের) জন্য আগুনের পোশাক তৈরি করা হবে (অর্থাৎ আগুন তাদের সমস্ত দেহকে পোশাকের ন্যায় ঘিরে ফেলবে) তাদের মাথার উপর তীব্র ফুটন্ত পানি ঢেলে দেওয়া হবে, যদ্দরুন তাদের পেটের বস্তুসমূহ (অর্থাৎ অন্ত্রসমূহ) ও চর্ম গলে যাবে। (অর্থাৎ এই ফুটন্ত পানির কিছু অংশ পেটের ভেতর চলে যাবে। ফলে অন্ত্র এবং পেটের অভ্যন্তরস্থ সব অঙ্গ গলে যাবে। কিছু অংশ উপরে প্রবাহিত হবে। ফলে চর্ম গলে যাবে।) তাদের (মারার) জন্য লোহার গদা থাকবে। (এই বিপদ থেকে তারা কোন সময় মুক্তি পাবে না।) তারা যখনই (দোযখে) যন্ত্রণার কারণে (অস্থির হয়ে যাবে এবং) সেখান থেকে বের হতে চাইবে তখনই তথায় ফিরিয়ে দেয়া হবে। বলা হবে ঃ দহন-শাস্তি (চিরকালের জন্য) তোমরা আস্বাদন করতে থাক (কখনও বের হতে পারবে না)। যারা বিশ্বাস স্থাপন করে এবং সৎকর্ম করে, আল্লাহ্ তা'আলা তাদেরকে (জান্নাতের) এমন উদ্যানসমূহে দাখিল করবেন, যাদের তলদেশ দিয়ে নহরসমূহ প্রবাহিত হবে। তাদেরকে তথায় স্বর্ণাকংকন ও মোতি পরিধান করানো হবে এবং তথায় তাদের পোশাক হবে রেশমের। (তাদের জন্য এসব পুরস্কার ও সম্মান এ কারণে যে, দুনিয়াতে) তারা কালেমায় তাইয়্যেবার দিকে পথ প্রদর্শিত হয়েছিল এবং প্রশংসিত আল্লাহ্র পথের পানে পরিচালিত হয়েছিল (এই পথ ইসলাম)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

هٰذٰنِ خَصْمٰنِ اخْتَصَمُوْا আয়াতে উল্লিখিত দুই পক্ষ হচ্ছে সাধারণ মু'মিনগণ এবং তাদের বিপরীতে সব কাফির ; ইসলামের যুগের হোক কিংবা পূর্ববর্তী যুগসমূহের। তবে এই আয়াত সেই দুই পক্ষ সম্পর্কে অবতীর্ণ হয়েছে, যারা বদরের রণক্ষেত্রে একে অপরের বিপক্ষে সম্মুখযুদ্ধে অবতীর্ণ হয়েছিল। মুসলমানদের মধ্য থেকে হযরত আলী, হামযা, ওবায়দা (রা) ও কাফিরদের পক্ষ থেকে ওতবা ইবনে রবীয়া, তদীয় পুত্র ওলীদ ও তদীয় ভ্রাতা শায়বা এতে শরীক ছিল। তন্মধ্যে কাফির পক্ষে তিনজনই নিহত এবং মুসলমানদের মধ্য থেকে হযরত আলী ও হামযা অক্ষত অবস্থায় ফিরে এসেছিলেন। ওবায়দা গুরুতর আহত অবস্থায় ফিরে এসে রাসূলুল্লাহ্ (সা)-এর পায়ের কাছে প্রাণ ত্যাগ করেন। আয়াত যে এই সম্মুখ যোদ্ধাদের সম্পর্কে অবতীর্ণ হয়েছে, তা বুখারী ও মুসলিমের হাদীস দ্বারা

প্রমাণিত আছে। কিন্তু বাহ্যত এই হুকুম তাঁদের সাথেই বিশেষভাবে সম্পর্কযুক্ত নয়; বরং সমগ্র উম্মতের ক্ষেত্রে প্রযোজ্য—যে কোন যমানার উম্মত হোক না কেন।

**জান্নাতীদের কংকন পরিধান করানোর রহস্য ঃ** এখানে সন্দেহ হয় যে, হাতে কংকন পরা নারীদের কাজ এবং এটা তাদেরই অলংকার। পুরুষদের জন্য একে দূষণীয় মনে করা হয়। উত্তর এই যে, মাথায় মুকুট এবং হাতে কংকন পরিধান করা পুরাকালের রাজা-বাদশাহদের একটি স্বাতন্ত্র্যমূলক বৈশিষ্ট্য হিসেবে প্রচলিত ছিল। হাদীসে বর্ণিত আছে, হিজরতের সফরে রাসূলুল্লাহ্ (সা)-কে গ্রেফতার করার জন্য সুরাকা ইবনে মালেক অশ্বপৃষ্ঠে সওয়ার হয়ে পশ্চাদ্ধাবনে বের হয়েছিল। আল্লাহ্র হুকুমে তার ঘোড়ার পা মাটিতে পুঁতে গেলে রাসূলুল্লাহ্ (সা)-এর দোয়ায় ঘোড়াটি উদ্ধার পায়। সুরাকা ইবনে মালেক তওবা করায় রাসূলুল্লাহ্ (সা) তাকে ওয়াদা দেন যে, পারস্য সম্রাট কিস্রার কংকন যুদ্ধলব্ধ মালের সাথে মুসলমানদের হস্তগত হলে তাকে তা দান করা হবে। অতঃপর হযরত উমর ফারুক (রা)-এর খিলাফতকালে যখন পারস্য বিজিত হয় এবং সম্রাটের কংকন অন্যান্য মালের সাথে আগমন করে, তখন সুরাকা ইবনে মালেক তা দাবি করে বসে এবং তাকে তা প্রদানও করা হয়। মোটকথা, সাধারণ পুরুষের মধ্যে যেমন মাথায় মুকুট পরিধান করার প্রচলন নেই, এটা রাজকীয় ভূষণ, তেমনি হাতে কংকন পরিধান করাকেও রাজকীয় ভূষণ মনে করা হয়। তাই জান্নাতীদেরকে কংকন পরিধান করানো হবে। কংকন সম্পর্কে এই আয়াতে এবং সূরা ফাতিরে বলা হয়েছে যে, তা স্বর্ণ নির্মিত হবে ; কিন্তু সূরা নিসায় রৌপ্য নির্মিত হওয়ার কথা বলা হয়েছে। এই পরিপ্রেক্ষিতে তফসীরকারগণ বলেন ঃ জান্নাতীদের হাতে তিন রকম কংকন পরানো হবে—স্বর্ণ নির্মিত, রৌপ্য নির্মিত এবং মোতি নির্মিত। এই আয়াতে মোতির কথাও উল্লেখ করা হয়েছে। —(কুরতুবী)

**রেশমী পোশাক পুরুষদের জন্য হারাম ঃ** আলোচ্য আয়াতে আছে যে, জান্নাতীদের পোশাক রেশমের হবে। উদ্দেশ্য এই যে, তাদের সমস্ত পরিচ্ছদ, বিছানা, পর্দা ইত্যাদি রেশমের হবে। রেশমী বস্ত্র দুনিয়াতে সর্বোত্তম গণ্য হয়। বলা বাহুল্য, জান্নাতের রেশমের উৎকৃষ্টতার সাথে দুনিয়ার রেশমের মান কোন অবস্থাতেই তুল্য নয়।

ইমাম নাসায়ী, বাযযায ও বায়হাকী আবদুল্লাহ্ ইবনে উমরের রেওয়ায়েত বর্ণনা করেন যে, রাসূলুল্লাহ্ (সা) বলেছেন ঃ জান্নাতীদের রেশমী পোশাক জান্নাতের ফলের ভেতর থেকে বের হবে। হযরত জাবেরের রেওয়ায়েতে আছে ঃ জান্নাতের একটি বৃক্ষ থেকে রেশম উৎপন্ন হবে। জান্নাতীদের পোশাক এই রেশম দ্বারাই তৈরি হবে। —(মাযহারী)

ইমাম নাসায়ী হযরত আবূ হুরায়রা (রা)-এর রেওয়ায়েত বর্ণনা করেন যে, রাসূলুল্লাহ (সা) বলেছেন ঃ

من لبس الحرير فى الدنيا لم يلبسه فى الاخرة ومن شرب الخمر فى الدنيا لم يشربها فى الاخرة ومن شرب فى آنية الذهب والفضة لم يشرب فيها فى الاخرة ثم قال رسول الله ﷺ لباس اهل الجنة وشراب اهل الجنة وانية اهل الجنة -

যে ব্যক্তি দুনিয়াতে রেশমী বস্ত্র পরিধান করবে, সে পরকালে তা পরিধান করবে না। যে ব্যক্তি দুনিয়াতে মদ্য পান করবে, সে পরকালে তা থেকে বঞ্চিত থাকবে। যে ব্যক্তি দুনিয়াতে স্বর্ণ-রৌপ্যের পাত্রে পানাহার করবে, সে পরকালে এসব পাত্রে পানাহার করবে না। অতঃপর রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ এই বস্তুত্রয় জান্নাতীদের জন্য বিশেষভাবে নির্দিষ্ট। —(কুরতুবী)

উদ্দেশ্য এই যে, যে ব্যক্তি দুনিয়াতে এসব কাজ করে এবং তওবা না করে, সে জান্নাতে প্রবেশ করলেও এগুলো থেকে বঞ্চিত থাকবে। যেমন আবদুল্লাহ্ ইবনে উমরের রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ যে ব্যক্তি দুনিয়াতে মদ্যপান করে তওবা করে না, সে পরকালে জান্নাতের মদ থেকে বঞ্চিত হবে। —(কুরতুবী)

অন্য এক হাদীসে আবূ সাঈদ খুদরী (রা) বর্ণনা করেন যে, রাসূলুল্লাহ্ (সা) বলেছেন ঃ

من لبس الحرير فى الدنيا لم يلبسه فى الاخرة وان دخل الجنة لبسه اهل الجنة ولم يلبسه هوا -

যে ব্যক্তি দুনিয়াতে রেশম পরিধান করে, সে পরকালে তা পরিধান করবে না, যদিও সে জান্নাতে প্রবেশ করে। অন্যান্য জান্নাতী রেশম পরিধান করবে ; কিন্তু সে পরিধান করতে পারবে না। —(কুরতুবী)

এখানে সন্দেহ হতে পারে যে, যখন তাকে জান্নাতে দাখিল করা হবে, তখন কোন বস্তু থেকে বঞ্চিত রাখলে তার মনে দুঃখ ও পরিতাপ থাকবে। অথচ জান্নাত দুঃখ ও পরিতাপের স্থান নয়। সেখানে কারও মনে বিষাদ ও আফসোস থাকা উচিত নয়। যদি আফসোস না হয়, তবে এই বঞ্চিত করায়ও কোন উপকারিতা নেই। কুরতুবী এর চমৎকার জওয়াব দিয়েছেন। তিনি বলেন ঃ জান্নাতীদের স্থান ও স্তর বিভিন্নরূপ হবে। কেউ উপরের স্তরে এবং কেউ নিম্ন স্তরে থাকবে। স্তরের এই ব্যবধান ও পার্থক্য সবাই অনুভবও করবে। কিন্তু সাথে সাথে আল্লাহ্ তা'আলা জান্নাতীদের অন্তর এমন করে দেবেন যে, তাতে কোন কিছুর পরিতাপ ও আফসোস থাকবে না। وَاللّٰهُ اَعْلَمُ

وَهُدُوْٓا اِلَى الطَّيِّبِ مِنَ الْقَوْلِ—হযরত ইবনে আব্বাস বলেন ঃ এখানে কালেমায়ে তাইয়্যেবা লা-ইলাহা ইল্লাল্লাহ বুঝানো হয়েছে। —(কুরতুবী) বিশুদ্ধ উক্তি এই যে, এখানে এ সবই এর অন্তর্ভুক্ত।

اِنَّ الَّذِيْنَ كَفَرُوْا وَيَصُدُّوْنَ عَنْ سَبِيْلِ اللّٰهِ وَالْمَسْجِدِ الْحَرَامِ الَّذِيْ جَعَلْنٰهُ لِلنَّاسِ سَوَآءَ ۨ الْعَاكِفُ فِيْهِ وَالْبَادِ ؕ وَمَنْ يُّرِدْ فِيْهِ بِاِلْحَادٍۭ بِظُلْمٍ نُّذِقْهُ مِنْ عَذَابٍ اَلِيْمٍ ﴿٢٥﴾

**(২৫) যারা কুফরী করে ও আল্লাহ্র পথে বাধা সৃষ্টি করে এবং সেই মসজিদে হারাম থেকে বাধা দেয়, যাকে আমি প্রস্তুত করেছি স্থানীয় ও বহিরাগত সকল মানুষের জন্য সমভাবে এবং যে মসজিদে হারামে অন্যায়ভাবে কোন ধর্মদ্রোহী কাজ করার ইচ্ছা করে, আমি তাদেরকে যন্ত্রণাদায়ক শাস্তি আস্বাদন করাব।**

---

### তফসীরের সার-সংক্ষেপ

নিশ্চয় যারা কাফির হয়েছে এবং (মুসলমানদেরকে) আল্লাহ্র পথে এবং মসজিদে হারাম থেকে বাধা দেয় ( যাতে মুসলমানরা ওমরাহ্ ব্রত পালন না করতে পারে ; অথচ হেরেম শরীফে কারও একচেটিয়া অধিকার নেই ; বরং) আমি একে সব মানুষের জন্য রেখেছি। এতে সবাই সমান—এর সীমানায় বসবাসকারীও (অর্থাৎ যারা স্থানীয়) এবং বহিরাগত (মুসাফির) ও, এবং যে কেউ এতে (অর্থাৎ হেরেম শরীফে) অন্যায়ভাবে কোন ধর্মদ্রোহী কাজ করার ইচ্ছা করে, আমি তাদেরকে যন্ত্রণাদায়ক শাস্তি আস্বাদন করাব।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

পূর্ববর্তী আয়াতে মু'মিন ও কাফির দুই পক্ষের বিতর্কের কথা উল্লেখ করা হয়েছিল। এই বিতর্কেরই একটি বিশেষ প্রকার আয়াতে বর্ণনা করা হয়েছে। তা এই যে, কোন কোন কাফির এমনও আছে, যারা নিজেরা গোমরাহীতে অটল এবং অন্যদেরকেও আল্লাহ্র পথে চলতে বাধা দান করে। এ ধরনের লোকেরাই রাসূলুল্লাহ্ (সা) ও তাঁর সাহাবীদেরকে ওমরার ইহরাম বেঁধে মসজিদে-হারামে প্রবেশের পথে প্রতিবন্ধকতা সৃষ্টি করেছিল। অথচ মসজিদে-হারাম ও হেরেম শরীফের ইবাদত, ওমরা ও হজ্জ সম্পর্কিত অংশ তাদের মালিকানায় ছিল না। ফলে কোনরকম বাধা ও প্রতিবন্ধকতা সৃষ্টির অধিকার তাদের ছিল না। বরং এসব জায়গা সব মানুষের জন্য সমান ছিল। এখানে হেরেমের অধিবাসী, বহিরাগত মুসাফির, শহরবাসী এবং বিদেশী সবার সমান অধিকার ছিল। এরপর তাদের শাস্তি উল্লেখ করা হয়েছে যে, যে ব্যক্তি মসজিদে-হারামে (অর্থাৎ গোটা হেরেম শরীফে) কোন ধর্মদ্রোহী কাজ করবে ; যেমন মানুষকে হেরেমে প্রবেশ করতে বাধা দেয়া অথবা অন্য কোন ধর্মবিরোধী কাজ করা, তাকে যন্ত্রণাদায়ক শাস্তি আস্বাদন করানো হবে ; বিশেষ করে যখন ধর্মবিরোধী কাজের সাথে যুলুম অর্থাৎ শিরকও মিলিত থাকে। মক্কার মুশরিকদের অবস্থা তদ্রূপই ছিল। তারা মুসলমানদেরকে হেরেমে প্রবেশ করতে বাধা দিয়েছিল। তাদের এ কাজও ধর্ম বিরোধী ও অবৈধ ছিল, এর সাথে তারা কুফর ও শিরকেও লিপ্ত ছিল। যদিও ধর্ম বিরোধী কাজ বিশেষত শিরক ও কুফর সর্বত্র ও সর্বকালে হারাম, চূড়ান্ত অপরাধ ও শাস্তির কারণ ; কিন্তু যারা এরূপ কাজ হেরেমের অভ্যন্তরে করে, তাদের অপরাধ দ্বিগুণ হয়ে যায়। তাই এখানে বিশেষভাবে হেরেমের কথা বর্ণনা করা হয়েছে।

يَصُدُّوْنَ عَنْ سَبِيْلِ اللّٰهِ — سَبِيْلِ اللّٰهِ (আল্লাহ্র পথ) বলে ইসলাম বুঝানো হয়েছে। আয়াতের অর্থ এই যে, তারা নিজেরা তো ইসলাম থেকে দূরে সরে আছেই ; অন্যদেরকেও ইসলাম থেকে বাধা দেয়।

وَالْمَسْجِدِ الْحَرَامِ এটা তাদের দ্বিতীয় গুনাহ্। তারা মুসলমানদেরকে মসজিদে-হারামে প্রবেশ করতে বাধা দেয়। 'মসজিদে-হারাম' ঐ মসজিদকে বলা হয়, যা বায়তুল্লাহ্র চতুষ্পার্শ্বে নির্মিত হয়েছে। এটা মক্কার হেরেম শরীফের একটা গুরুত্বপূর্ণ অংশ। কিন্তু কোন কোন সময় মসজিদে-হারাম বলে মক্কার সম্পূর্ণ হেরেম শরীফ বোঝানো হয় ; যেমন আলোচ্য ঘটনাতেই মক্কার কাফিররা রাসূলুল্লাহ্ (সা)-কে শুধু মসজিদে-হারামে প্রবেশে বাধা দেয়নি ; বরং হেরেমের সীমানায় প্রবেশ করতে বাধা দান করেছিল। সহীহ্ হাদীস দ্বারা তাই প্রমাণিত রয়েছে। কোরআন পাক এ ঘটনায় সমজিদে-হারাম শব্দটি সাধারণ হেরেমের অর্থে ব্যবহার করেছে এবং বলেছে ঃ وَصَدُّوكُمْ عَنِ الْمَسْجِدِ الْحَرَامِ

তফসীরে দুররে-মনসুরে এ স্থলে হযরত ইবনে আব্বাস থেকে বর্ণনা করা হয়েছে যে, আয়াতে মসজিদে-হারাম বলে হেরেম শরীফ বুঝানো হয়েছে।

**মক্কার হেরেমে সব মুসলমানের সমান অধিকারের তাৎপর্য ঃ** মসজিদে-হারাম ও হেরেম শরীফের যে যে অংশে হজ্জের ক্রিয়াকর্ম পালন করা হয়—যেমন সাফা-মারওয়া পাহাড়দ্বয়ের মধ্যবর্তী স্থান, মিনার, সমগ্র ময়দান, আরাফাতের সম্পূর্ণ ময়দান এবং মুযদালেফার গোটা ময়দান। এসব ভূখণ্ড সারা বিশ্বের মুসলমানের জন্য সাধারণ ওয়াকফ। কোন ব্যক্তি বিশেষের ব্যক্তিগত মালিকানা এগুলোর উপর কখনও হয়নি এবং হতেও পারে না। এ বিষয়ে সমগ্র উম্মত ও ফিকাহ্বিদগণ একমত। এগুলো ছাড়া মক্কা মুকাররমার সাধারণ বাসগৃহ এবং হেরেমের অবশিষ্ট ভূখণ্ড সম্পর্কেও কোন কোন ফিকাহ্বিদ বলেন যে, এগুলোও সাধারণ ওয়াকফ সম্পত্তি। এগুলো বিক্রয় করা ও ভাড়া দেওয়া হারাম। প্রত্যেক মুসলমান যে কোন স্থানে অবস্থান করতে পারে। তবে অধিক সংখ্যক ফিকাহ্বিদের উক্তি এই যে, মক্কার বাসগৃহসমূহের উপর ব্যক্তি বিশেষের মালিকানা হতে পারে। এগুলো ক্রয়-বিক্রয় করা ও ভাড়া দেওয়া জায়েয। হযরত উমর ফারূক (রা) থেকে প্রমাণিত আছে যে, তিনি সাফওয়ান ইবনে উমাইয়ার বাসগৃহ ক্রয় করে কয়েদীদের জন্যে জেলখানা নির্মাণ করেছিলেন। ইমাম আজম আবূ হানীফা (র) থেকে এ ব্যাপারে উপরোক্ত উভয় প্রকার উক্তি বর্ণিত আছে। কিন্তু ফতওয়া শেষোক্ত অনুযায়ী। (রূহুল মা'আনী) ফিকাহ্ গ্রন্থসমূহে সম্পর্কে বিস্তারিত আলোচনা করা হয়েছে। কিন্তু আলোচ্য আয়াতে হেরেমের যে অংশে প্রতিবন্ধকতা সৃষ্টি করার কথা উল্লেখ করা হয়েছে, সেগুলো সর্বাবস্থায় সাধারণ ওয়াকফ। এগুলোতে প্রবেশে বাধা দেওয়া হারাম। আলোচ্য আয়াত থেকে এই অবৈধতা প্রমাণিত হয়। وَاللّٰهُ اَعْلَمُ

وَمَنْ يُّرِدْ فِيْهِ بِاِلْحَادٍ بِظُلْمٍ—অভিধানে الحاد। এর অর্থ সরল পথ থেকে সরে যাওয়া। এখানে 'এলহাদের' অর্থ মুজাহিদ ও কাতাদাহ্র মতে কুফর ও শিরক। কিন্তু অন্য তফসীরকারগণ একে সাধারণ অর্থে রেখেছেন। ফলে প্রত্যেক গুনাহ্ ও আল্লাহ্র নাফরমানী এর অন্তর্ভুক্ত। এমনকি, চাকরকে গালি দেওয়া এবং মন্দ বলাও। এই অর্থের প্রতি লক্ষ্য করেই হযরত আতা বলেন ঃ 'হেরেমে এলহাদ' বলে এহ্রাম ব্যতীত হেরেমে প্রবেশ করা এবং হেরেমে নিষিদ্ধ—এমন কোন কাজ করাকে বুঝানো হয়েছে। যেমন হেরেমে শিকার

করা কিংবা হেরেমে কোন বৃক্ষ কর্তন করা ইত্যাদি। যেসব কাজ শরীয়তে নিষিদ্ধ, সেগুলো সর্বত্রই গুনাহ্ এবং আযাবের কারণ। তবে বিশেষ করে হেরেমের কথা বলার কারণ এই, মক্কার হেরেমে সৎ কাজের সওয়াব যেমন অনেক বেশি হয় তেমনি পাপ কাজের আযাবও বহুলাংশে বেড়ে যায়। —(মুজাহিদের উক্তি)।

হযরত আবদুল্লাহ্ ইবনে মাসউদ (রা) থেকে এই আয়াতের এক তফসীর এরূপও বর্ণিত আছে যে, হেরেম শরীফ ছাড়া অন্যত্র পাপ কাজের ইচ্ছা করলেই পাপ লিখা হয় না, যতক্ষণ তা কার্যে পরিণত করা না হয়। কিন্তু হেরেমে শুধু পাকাপোক্ত ইচ্ছা করলেই গুনাহ্ লিখা হয়। কুরতুবী এই তফসীরই হযরত ইবনে উমর (রা) থেকেও বর্ণনা করেছেন এবং একে বিশুদ্ধ বলেছেন। আবদুল্লাহ্ ইবনে উমর হজ্জ করতে গেলে দু'টি তাঁবু স্থাপন করতেন—একটি হেরেমের অভ্যন্তরে এবং অপরটি বাইরে। যদি পরিবারবর্গ অথবা চাকর-নওকরদের মধ্যে কাউকে কোন কারণে শাসন করার প্রয়োজন হতো তবে তিনি হেরেমের বাইরের তাঁবুতে যেয়ে এ কাজ করতেন। এর কারণ জিজ্ঞাসিত হলে তিনি বলেনঃ আমাদেরকে ইহা বলা হয়েছে যে, মানুষ ক্রোধ ও অসন্তুষ্টির সময় كلا والله অথবা بَلٰى وَاللهِ ইত্যাদি যেসব বাক্য উচ্চারণ করে, এগুলোও হেরেমের অভ্যন্তরে 'এলহাদ' করার শামিল।—( মাযহারী)

وَإِذْ بَوَّأْنَا لِإِبْرَاهِيمَ مَكَانَ الْبَيْتِ أَن لَّا تُشْرِكْ بِي شَيْئًا وَطَهِّرْ
بَيْتِيَ لِلطَّائِفِينَ وَالْقَائِمِينَ وَالرُّكَّعِ السُّجُودِ ﴿٢٦﴾ وَأَذِّن فِي النَّاسِ
بِالْحَجِّ يَأْتُوكَ رِجَالًا وَعَلَىٰ كُلِّ ضَامِرٍ يَأْتِينَ مِن كُلِّ فَجٍّ عَمِيقٍ ﴿٢٧﴾
لِّيَشْهَدُوا مَنَافِعَ لَهُمْ وَيَذْكُرُوا اسْمَ اللَّهِ فِي أَيَّامٍ مَّعْلُومَاتٍ
عَلَىٰ مَا رَزَقَهُم مِّن بَهِيمَةِ الْأَنْعَامِ ۖ فَكُلُوا مِنْهَا وَأَطْعِمُوا
الْبَائِسَ الْفَقِيرَ ﴿٢٨﴾ ثُمَّ لْيَقْضُوا تَفَثَهُمْ وَلْيُوفُوا نُذُورَهُمْ
وَلْيَطَّوَّفُوا بِالْبَيْتِ الْعَتِيقِ ﴿٢٩﴾

**(২৬) যখন আমি ইবরাহীমকে বায়তুল্লাহ্র স্থান ঠিক করে দিয়ে বলেছিলাম যে, আমার সাথে কাউকে শরীক করো না এবং আমার গৃহকে পবিত্র রাখ তওয়াফকারীদের জন্য, নামাযে দণ্ডায়মানদের জন্য এবং রুকূ-সিজদাকারীদের জন্য। (২৭) এবং মানুষের**

**হজ্জের জন্য ঘোষণা প্রচার কর। তারা তোমার কাছে আসবে পায়ে হেঁটে এবং সর্বপ্রকার কৃশকায় উটের পিঠে সওয়ার হয়ে দূর-দূরান্ত থেকে। (২৮) যাতে তারা তাদের কল্যাণের স্থান পর্যন্ত পৌছে এবং নির্দিষ্ট দিনগুলোতে আল্লাহ্‌র নাম স্মরণ করে তার দেওয়া চতুষ্পদ জন্তু যবেহ্ করার সময়। অতঃপর তোমরা তা থেকে আহার কর এবং দুস্থ অভাবগ্রস্তকে আহার করাও। (২৯) এরপর তারা যেন দৈহিক ময়লা দূর করে দেয়, তাদের পূর্ণ করে এবং এই সুসংরক্ষিত গৃহের তওয়াফ করে।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

এবং (ঐ ঘটনা স্মরণ করুন) যখন আমি ইবরাহীম (আ)-কে কাবা গৃহের স্থান বলে দেই (কেননা, তখন কা'বাগৃহ নির্মিত ছিল না এবং আদেশ দেই) যে (এই গৃহকে ইবাদতের জন্য তৈরি কর এবং এই ইবাদতে) আমার সাথে কাউকে শরীক করো না। (প্রকৃতপক্ষে একথা তাঁর পরবর্তী লোকদেরকে শোনানো উদ্দেশ্য ছিল। বায়তুল্লাহ্ নির্মাণের সাথে শিরক নিষিদ্ধ করার এক কারণ এটাও যে, বায়তুল্লাহ্‌র দিকে মুখ করে নামায এবং এর তওয়াফ থেকে কোন মূর্খ যেন একথা না বুঝে যে, এটাই মাবূদ।) এবং আমার গৃহকে তওয়াফকারী এবং (নামাযে) কিয়াম ও রুকূ-সিজদাকারীদের জন্য (বাহ্যিক ও অভ্যন্তরীণ অপবিত্রতা অর্থাৎ কুফর ও শিরক থেকে) পবিত্র রাখ [এটাও প্রকৃতপক্ষে অপরকেও শোনানো উদ্দেশ্য ছিল। ইবরাহীম (আ) দ্বারা এর বিরুদ্ধাচরণের সম্ভাবনাই ছিল না।] এবং [ইবরাহীম (আ)-কে আরও বলা হলো যে,] মানুষের মধ্যে হজ্জের (অর্থাৎ হজ্জ ফরয হওয়ার) ঘোষণা করে দাও। (এই ঘোষণার ফলে) তারা তোমার কাছে (অর্থাৎ তোমার এই পবিত্র গৃহের আঙিনায়) চলে আসবে পায়ে হেঁটে এবং (দূরত্বের কারণে পরিশ্রান্ত) উটের পিঠে সওয়ার হয়েও, সে উটগুলো দূর-দূরান্ত থেকে পৌছবে। (তারা এজন্য আসবে) যাতে তারা তাদের (ইহলৌকিক) কল্যাণের জন্য উপস্থিত হয়। (পারলৌকিক কল্যাণ তো প্রসিদ্ধ ও সুবিদিত ; যদি ইহলৌকিক কল্যাণও উদ্দেশ্য হয়, যেমন ক্রয়-বিক্রয়, কোরবানীর গোশত প্রাপ্তি ইত্যাদি, তবে তাও নিন্দনীয় নয়।) এবং (এজন্য আসবে, যাতে) নির্দিষ্ট দিনগুলোতে (কোরবানীর দিন দশ থেকে বারই যিলহজ্জ পর্যন্ত) সেই বিশেষ চতুষ্পদ জন্তুগুলোর উপর (কোরবানীর জন্তু যবেহ করার সময়) আল্লাহ্‌র নাম উচ্চারণ করে, যেগুলো আল্লাহ্ তা'আলা তাদেরকে দিয়েছেন। [ইবরাহীম (আ)-কে বলার বিষয়বস্তু শেষ হয়েছে। অতঃপর উম্মতে মুহাম্মদীকে বলা হচ্ছে) তা থেকে (অর্থাৎ কোরবানীর জন্তুগুলো থেকে) তোমরাও আহার কর (এটা জায়েয এবং মুস্তাহাব এই যে,) দুঃখী অভাবগ্রস্তকেও আহার করাও। এরপর (কোরবানীর পর) তারা যেন নিজেদের অপরিচ্ছন্নতা দূর করে দেয় (অর্থাৎ ইহ্‌রাম খুলে মাথা মুণ্ডায়,) ওয়াজিব কর্মসমূহ (মানত দ্বারা কোরবানী ইত্যাদি ওয়াজিব করে থাকুক কিংবা মানত ছাড়াই হজ্জের যেসব ওয়াজিব কর্ম আছে, সেগুলো সব) পূর্ণ করে এবং এই নিরাপদ ও সংরক্ষিত গৃহের (অর্থাৎ বায়তুল্লাহ্‌র) তওয়াফ করে। (একে তওয়াফে-যিয়ারত বলা হয়)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

এর আগের আয়াতে মসজিদে-হারাম ও হেরেম শরীফে প্রবেশের পথে ব্যধাদানকারীদের প্রতি কঠোর শাস্তির বাণী উচ্চারিত হয়েছে। এর সাথে সম্পর্ক রেখে এখন বায়তুল্লাহ্‌র বিশেষ ফযীলত ও মাহাত্ম্য বর্ণনা করা হচ্ছে, যাতে তাদের দুষ্কর্ম আরও অধিক ফুটে উঠে।

**বায়তুল্লাহ্ নির্মাণের সূচনা ঃ** وَاِذْ بَوَّاْنَا لِاِبْرٰهِيْمَ مَكَانَ الْبَيْتِ অভিধানে بَوَّأَ শব্দের অর্থ কাউকে ঠিকানা ও বসবাসের গৃহ দেওয়া। আয়াতের অর্থ এই ঃ একথা উল্লেখযোগ্য ও স্মর্তব্য যে, আমি ইবরাহীমকে বায়তুল্লাহর অবস্থান স্থলের ঠিকানা দিয়েছি। এতে ইঙ্গিত আছে যে, ইবরাহীম (আ) পূর্ব থেকে এই ভূখণ্ডে বসবাস করতেন না। বিভিন্ন রেওয়ায়েত থেকে প্রমাণিত আছে যে, তাঁকে সিরিয়া থেকে হিজরত করিয়ে এখানে আনা হয়েছিল। مَكَانَ الْبَيْتِ শব্দে ইঙ্গিত রয়েছে যে, বায়তুল্লাহ্ ইবরাহীম (আ)-এর আগে থেকেই বিদ্যমান ছিল। নির্ভরযোগ্য রেওয়ায়েত বলা হয়েছে যে, এর প্রথম নির্মাণ আদম (আ)-কে পৃথিবীতে আনার পূর্বে অথবা সাথে সাথে হয়েছিল। আদম (আ) ও তৎপরবর্তী পয়গম্বরগণ বায়তুল্লাহ্‌র তওয়াফ করতেন। নূহ (আ)-এর তুফানের সময় বায়তুল্লাহ্‌র প্রাচীর উঠিয়ে নেওয়া হয়েছিল। তবে ভিত্তি ও নির্দিষ্ট জায়গা বিদ্যমান ছিল। হযরত ইবরাহীম (আ)-কে এই জায়গার কাছেই পুনর্বাসিত করা হয় এবং আদেশ দেওয়া হয় ঃ اَنْ لَّا تُشْرِكْ بِىْ شَيْئًا অর্থাৎ আমার ইবাদতে কাউকে শরীক করো না। বলাবাহুল্য, হযরত ইবরাহীম (আ) শির্‌ক করবেন, এরূপ কল্পনাও করা যায় না । তাঁর মূর্তি সংহার, মুশরিকদের মুকাবিলা এবং এই ব্যাপারে কঠিন অগ্নি-পরীক্ষার ঘটনাবলী পূর্বেই ঘটে গিয়েছিল। তাই এখানে সাধারণ মানুষকে শোনানোর উদ্দেশ্য, যাতে তারা শির্‌ক না করে। দ্বিতীয় আদেশ এরূপ দেওয়া হয় وَطَهِّرْ بَيْتِىَ আমার গৃহকে পবিত্র রাখ। তখন গৃহ বিদ্যমান ছিল না ; কিন্তু বায়তুল্লাহ প্রকৃতপক্ষে প্রাচীরের নাম নয় ; বরং যে পবিত্র ভূখণ্ডে প্রথম বায়তুল্লাহ্ নির্মাণ করা হয়েছিল এবং এখন পুনরায় নির্মাণের আদেশ করা হচ্ছে, তাকেই বায়তুল্লাহ্ বলা হয়। এই ভূখণ্ড সব সময় বিদ্যমান ছিল। একে পবিত্র করার আদেশ দানের কারণ এই যে, সে সময়ও জুরহাম ও আমালিকা গোত্র এখানে কিছু মূর্তি স্থাপন করে রেখেছিল। তারা এসব মূর্তির পূজা করত।—(কুরতুবী) এটাও সম্ভবপর যে, এই আদেশটি পরবর্তী লোকদেরকে শোনানো উদ্দেশ্য। পবিত্র করার অর্থ কুফর ও শির্‌ক থেকেও পবিত্র রাখা। বাহ্যিক ময়লা-আবর্জনা থেকেও পবিত্র রাখা। ইবরাহীম (আ)-কে একথা বলার উদ্দেশ্য অন্য লোকদেরকে এ ব্যাপারে সচেষ্ট করা। কারণ ইবরাহীম (আ) নিজেই এ কাজ করতেন। এতদসত্ত্বেও যখন তাঁকে ঐ কাজ করতে বলা হয়েছে, তখন অন্যদের এ ব্যাপারে কতটুকু যত্নবান হওয়া উচিত, তা সহজেই অনুমেয়।

ইবরাহীম (আ)-এর প্রতি তৃতীয় আদেশ এই ঃ وَاَذِّنْ فِى النَّاسِ بِالْحَجِّ অর্থাৎ মানুষের মধ্যে ঘোষণা করে দাও যে, বায়তুল্লাহ্‌র হজ্জ তোমাদের উপর ফরয করা হয়েছে।—(বগভী) ইবনে আবী হাতেম হযরত ইবনে আব্বাস থেকে বর্ণনা করেন যে, যখন ইবরাহীম (আ)-কে হজ্জ ফরয হওয়ার কথা ঘোষণা করার আদেশ দেওয়া হয়, তখন তিনি আল্লাহ্‌র কাছে আরয করলেন ঃ এখানে তো জনমানবহীন বন্য প্রান্তর। ঘোষণা

শোনার মত কেউ নেই; যেখানে জনবসতি আছে, সেখানে আমার আওয়াজ কিভাবে পৌঁছবে ? আল্লাহ্ তা'আলা বললেন ঃ তোমার দায়িত্ব শুধু ঘোষণা করা। সারা বিশ্বে পৌঁছানোর দায়িত্ব আমার। ইবরাহীম (আ) মাকামে-ইবরাহীমে দাঁড়িয়ে ঘোষণা করলে আল্লাহ্ তা'আলা তা উচ্চ করে দেন। কোন কোন রেওয়ায়েতে আছে, তিনি আবূ কুবায়স পাহাড়ে আরোহণ করে ঘোষণা করেন। দুই কানে অঙ্গুলি রেখে ডানে-বামে এবং পূর্ব-পশ্চিমে মুখ করে বললেন ঃ 'লোকসকল ! তোমাদের প্রতিপালক নিজের গৃহ নির্মাণ করেছেন এবং তোমাদের উপর এই গৃহের হজ্জ ফরয করেছেন। তোমরা সবাই পালনকর্তার আদেশ পালন কর।' এই রেওয়ায়েতে আরও বলা হয়েছে যে, ইবরাহীম (আ)-এর এই আওয়াজ আল্লাহ্ তা'আলা বিশ্বের কোণায় কোণায় পৌঁছিয়ে দেন এবং শুধু তখনকার জীবিত মানুষ পর্যন্তই নয় ; বরং ভবিষ্যতে কিয়ামত পর্যন্ত যত মানুষ আগমনকারী ছিল, তাদের সবার কান পর্যন্ত এই আওয়াজ পৌঁছিয়ে দেওয়া হয়। যার যার ভাগ্যে আল্লাহ্ তা'আলা হজ্জ লিখে দিয়েছেন, তাদের প্রত্যেকেই এই আওয়াজের জওয়াবে لَبَّيْكَ اَللّٰهُمَّ لَبَّيْكَ বলেছে অর্থাৎ হাযির হওয়ার কথা স্বীকার করেছে। হযরত ইবনে আব্বাস বলেন ঃ ইবরাহীমী আওয়াজের জওয়াবই হচ্ছে হজ্জে 'লাব্বায়কা' বলার আসল ভিত্তি।—(কুরতুবী, মাযহারী)

অতঃপর আয়াতে সেই প্রতিক্রিয়া বর্ণনা করা হয়েছে, যা ইবরাহীম (আ)-এর ঘোষণাকে সব মানবমণ্ডলী পর্যন্ত পৌঁছানোর কারণে কিয়ামত পর্যন্তের জন্য কায়েম হয়ে গেছে। তা এই যে, يَأْتُوْكَ رِجَالًا وَّعَلٰى كُلِّ ضَامِرٍ يَّأْتِيْنَ مِنْ كُلِّ فَجٍّ عَمِيْقٍ অর্থাৎ বিশ্বের প্রতিটি প্রত্যন্ত এলাকা থেকেও মানুষ বায়তুল্লাহ্র দিকে চলে আসবে ; কেউ পদব্রজে, কেউ সওয়ার হয়ে। যারা সওয়ার হয়ে আসবে, তারাও দূর-দূরান্ত দেশ থেকে আগমন করবে। ফলে তাদের সওয়ারীর জন্তুগুলো কৃশকায় হয়ে যাবে। এই ঘোষণার দিন থেকে আজ পর্যন্ত হাজারো বছর অতীত হয়ে গেছে, বায়তুল্লাহ্র পানে আগমনকারীদের অবস্থা অপরিবর্তিতই রয়ে গেছে। পরবর্তী পয়গম্বরগণ এবং তাঁদের উম্মতও এই আদেশের অনুসারী ছিলেন। ঈসা (আ)-এর পর যে সুদীর্ঘ জাহেলিয়াতের যুগ অতিবাহিত হয়েছে, তাতে আরবের বাসিন্দারা মূর্তিপূজায় লিপ্ত থাকা সত্ত্বেও হজ্জের বিধান তেমনিভাবে পালন করেছে, যেমন ইবরাহীম (আ) থেকে বর্ণিত ছিল।

لِيَشْهَدُوْا مَنَافِعَ لَهُمْ অর্থাৎ দূর-দূরান্ত পথ অতিক্রম করে তাদের এই উপস্থিতি তাদেরই উপকারের নিমিত্ত। এখানে منافع শব্দটি نكره ব্যবহার করে ব্যাপক অর্থের প্রতি ইঙ্গিত করা হয়েছে। তন্মধ্যে ধর্মীয় উপকার তো অসংখ্য আছেই ; পার্থিব উপকারও অনেক প্রত্যক্ষ করা হয়। কমপক্ষে এতটুকু বিষয় স্বয়ং বিস্ময়কর যে, হজ্জের সফরে বিরাট অঙ্কের টাকা ব্যয়িত হয়, যা কেউ কেউ সারা জীবন পরিশ্রম করে অল্প অল্প করে সঞ্চয় করে এবং এখানে একই সময়ে ব্যয় করে ফেলে; কিন্তু সারা বিশ্বের ইতিহাসে কোথাও এরূপ ঘটনা দৃষ্টিগোচর হয় না যে, কোন ব্যক্তি হজ্জ অথবা ওমরায় ব্যয় করার কারণে নিঃস্ব ও অভাবগ্রস্ত হয়ে গেছে; এ ছাড়া অন্যান্য কাজে যেমন বিয়ে-শাদীতে, গৃহনির্মাণে টাকা ব্যয় করে নিঃস্ব ও ফকীর হওয়া হাজারো মানুষ যত্রতত্র দৃষ্টিগোচর হয়। আল্লাহ্ তা'আলা হজ্জ ও ওমরার সফরে এই বৈশিষ্ট্যও নিহিত রেখেছেন যে, এতে কোন ব্যক্তি পার্থিব দরিদ্র্য ও উপবাসের সম্মুখীন হয় না। বরং কোন কোন রেওয়ায়েতে আছে যে, হজ্জ-ওমরায়

ব্যয় করলে দরিদ্র ও অভাবগ্রস্ততা দূর হয়ে যায়। চিন্তা করলে এ বিষয়টিও সাধারণভাবে প্রত্যক্ষ করা যাবে। হজ্জের ধর্মীয় কল্যাণ তো অনেক ; তন্মধ্যে নিম্নে বর্ণিত একটি কল্যাণ কোন অংশে কম নয়। আবূ হুরায়রার এক হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ যে ব্যক্তি আল্লাহ্র জন্য হজ্জ করে এবং তাতে অশ্লীল ও গুনাহ্র কার্যাদি থেকে বেঁচে থাকে, সে হজ্জ থেকে এমতাবস্থায় ফিরে আসে যেন আজই মায়ের গর্ভ থেকে বের হয়েছে ; অর্থাৎ জন্মের প্রথমাবস্থায় শিশু যেমন নিষ্পাপ থাকে, সে-ও তদ্রূপই হয়ে যায়। —(বুখারী, মুসলিম–মাযহারী)

বায়তুল্লাহ্র কাছে হাজীদের আগমনের এক উপকার তো উপরে বর্ণিত হলো যে, তারা তাদের পার্থিব ও পারলৌকিক কল্যাণ প্রত্যক্ষ করবে। দ্বিতীয় উপকার এরূপ বর্ণিত হয়েছে وَيَذْكُرُوا اسْمَ اللّٰهِ فِيْ اَيَّامٍ مَّعْلُوْمَاتٍ عَلٰى مَا رَزَقَهُمْ مِّنْ بَهِيْمَةِ الْاَنْعَامِ অর্থাৎ যাতে নির্দিষ্ট দিনগুলোতে আল্লাহ্র নাম উচ্চারণ করে সেই সব জন্তুর উপর, যেগুলো আল্লাহ্ তাদেরকে দিয়েছেন। এতে প্রথম জরুরী কথা এই যে, কোরবানীর গোশত ও তা থেকে অর্জিত উপকারিতার প্রতি লক্ষ্য না থাকা উচিত ; বরং আসল বিষয় হচ্ছে আল্লাহ্র যিকর, যা এই দিনগুলোতে কোরবানী করার সময় জন্তুদের উপর করা হয়। এটাই ইবাদতের প্রাণ। কোরবানীর গোশত তাদের জন্য হালাল করা হয়েছে। এটা বাড়তি নিয়ামত। 'নির্দিষ্ট দিনগুলো' বলে সেই দিনগুলো বুঝানো হয়েছে, যেগুলোতে কোরবানী করা জায়েয ; অর্থাৎ যিলহজ্জ মাসের ১০, ১১ ও ১২ তারিখ। مَا رَزَقَهُمْ مِّنْ بَهِيْمَةِ الْاَنْعَامِ এর অর্থ ব্যাপক ; ওয়াজিব হোক কিংবা মুস্তাহাব সব রকম কোরবানী এর অন্তর্ভুক্ত।

فَكُلُوْا مِنْهَا এখানে كُلُوْا শব্দটি আদেশসূচক পদ হলেও অর্থ ওয়াজিব করা নয় ; বরং অনুমতি দান ও বৈধতা প্রকাশ করা ; যেমন কোরআনের وَاِذَا حَلَلْتُمْ فَاصْطَادُوْا আয়াতে শিকারের আদেশ অনুমতিদানের অর্থে ব্যবহৃত হয়েছে।

**মাস'আলা ঃ** হজ্জের মওসুমে মক্কা মুয়াযযমায় বিভিন্ন প্রকার জন্তু যবেহ করা হয়। কোন অপরাধের শাস্তি হিসেবে এক প্রকার জন্তুর কোরবানী ওয়াজিব হয়ে থাকে ; যেমন কেউ হেরেম শরীফের অভ্যন্তরে শিকার করলে এর প্রতিদানে তার উপর কোন জন্তুর কোরবানী ওয়াজিব হয়। শিকারকৃত কোন জন্তুর পরিবর্তে কোন্ ধরনের জন্তু কোরবানী করতে হবে, তার বিস্তারিত বিবরণ ফিকার গ্রন্থসমূহে লিপিবদ্ধ আছে। এমনিভাবে ইহ্রাম অবস্থায় যেসব কাজ নিষিদ্ধ, কেউ সেরূপ কোন কাজ করে ফেললে তার উপরও জন্তু কোরবানী করা ওয়াজিব হয়ে যায়। ফিকাহ্‌বিদগণের পরিভাষায় এরূপ কোরবানীকে 'দমে-জিনায়াত' (ত্রুটিজনিত কোরবানী) বলা হয়। কোন কোন নিষিদ্ধ কাজ করলে গরু অথবা উট কোরবানী করা জরুরী হয়, কোন কোন কাজের জন্য ছাগল-ভেড়াই যথেষ্ট হয় এবং কোন কোন নিষিদ্ধ কাজের জন্য কোরবানী ওয়াজিব হয় না, শুধু সদকা দিলেই চলে। এসব বিবরণ পেশ করার স্থান এটা নয়। অধমের বিরচিত 'আহকামুল-হজ্জ' পুস্তিকায় প্রয়োজনীয় বিষয় লিপিবদ্ধ করে দেওয়া হয়েছে। ত্রুটি ও অপরাধের শাস্তি হিসেবে যে কোরবানী ওয়াজিব হয়, তার গোশত খাওয়া অপরাধী ব্যক্তির জন্য বৈধ নয়; বরং এটা শুধু ফকির-মিসকীনদের হক। অন্য কোন ধনী ব্যক্তির জন্যও তা খাওয়া জায়েয

নয়। এ ব্যাপারে সব ফিকাহ্‌বিদ একমত। কোরবানীর অবশিষ্ট প্রকার ওয়াজিব হোক কিংবা নফল সেগুলোর মাংস কোরবানীকারী নিজে, তার আত্মীয়-স্বজন, বন্ধু-বান্ধব ধনী হলেও খেতে পারে। হানাফী, মালেকী ও শাফেয়ীদের মতে "তামাত্তু ও কেরানের" কোরবানীও ওয়াজিব কোরবানীর অন্তর্ভুক্ত। আলোচ্য আয়াতে অবশিষ্ট প্রকার কোরবানীই বর্ণিত হয়েছে। বিস্তারিত বিবরণ ফিকাহ্ গ্রন্থে দ্রষ্টব্য। সাধারণ কোরবানী এবং হজ্জের কোরবানীসমূহের গোশ্‌ত কোরবানীকারী নিজে ও ধনী-দরিদ্র নির্বিশেষে সব মুসলমান খেতে পারে। কিন্তু কমপক্ষে গোশতের তিন ভাগের এক ভাগ ফকির-মিসকীনকে দান করা মুস্তাহাব।এই মুস্তাহাব আদেশই আয়াতের পরবর্তী বাক্যে বর্ণনা করা হয়েছে। বলা হয়েছে ঃ وَاَطْعِمُوا الْبَآئِسَ الْفَقِيْرَ — بائس শব্দের অর্থ দুঃস্থ এবং فقير এর অর্থ অভাবগ্রস্ত। উদ্দেশ্য এই যে, কোরবানীর গোশত তাদেরকেও আহার করানো ও দেওয়া মুস্তাহাব ও কাম্য।

ثُمَّ لْيَقْضُوْا تَفَثَهُمْ — تفث এর আভিধানিক অর্থ ময়লা, যা মানুষের দেহে জমা হয়। ইহ্‌রাম অবস্থায় মাথা মুণ্ডানো কাটা, উপড়ানো, নখকাটা, সুগন্ধি ব্যবহার করা ইত্যাদি হারাম। তাই এগুলোর নিচে ময়লা জমা হওয়া স্বাভাবিক ব্যাপার। এই আয়াতে বলা হয়েছে যে, হজ্জের কোরবানী সমাপ্ত হলে দেহের ময়লা দূর করে দাও। অর্থাৎ ইহ্‌রাম খুলে ফেল, মাথা মুণ্ডাও এবং নখ কাট। নাভীর নিচের চুলও পরিষ্কার কর। আয়াতে প্রথমে কোরবানী ও পরে ইহ্‌রাম খোলার কথা বলা হয়েছে। এতে বোঝা যায় যে, এই ক্রম অনুযায়ীই করা উচিত। কোরবানীর পূর্বে নখ কাটা, মাথা মুণ্ডানো ইত্যাদি নিষিদ্ধ। কেউ এরূপ করলে তাকে ক্রটি জনিত কোরবানী করতে হবে।

**হজ্জের ক্রিয়াকর্মে ক্রমের গুরুত্ব ঃ** হজ্জের ক্রিয়াকর্মের যে ক্রম কোরআন ও হাদীসে উল্লিখিত হয়েছে, ফিকাহ্‌বিদগণ তা বিন্যস্ত করেছেন। এই ক্রম অনুযায়ী হজ্জের ক্রিয়াকর্ম সম্পাদন করা সর্বসম্মতিক্রমে সুন্নত; ওয়াজিব হওয়ার ব্যাপারে মতভেদ আছে। ইমাম আবূ হানীফা ও ইমাম মালিকের মতে ওয়াজিব। এর বিরুদ্ধাচরণ করলে ক্রটিজনিত কোরবানী ওয়াজিব হবে। ইমাম শাফেয়ীর মতে সুন্নত। কাজেই বিরুদ্ধাচরণ করলে সওয়াব হ্রাস পায়, কোরবানী ওয়াজিব হয় না। হযরত ইবনে আব্বাসের হাদীসে আছে ঃ من قدم شيئا من نسكه او اخره فليهرق دما অর্থাৎ যে ব্যক্তি হজ্জের ক্রিয়াকর্মের মধ্যে কোনটিকে অগ্রে অথবা পশ্চাতে নিয়ে যায়, তার উপর কোরবানী করা ওয়াজিব। ইমাম তাহাভীও এই রেওয়ায়েতটি বিভিন্ন সনদে বর্ণনা করেছেন এবং সাঈদ ইবনে জুবায়র, কাতাদাহ, নখয়ী ও হাসান বসরীর মাযহাবও তাই। তফসীরে মাযহারীতে এই মাস'আলার পূর্ণ বিবরণ ও বিশদ আলোচনা লিপিবদ্ধ আছে। তাছাড়া হজ্জের অন্যান্য মাস'আলাও বর্ণিত হয়েছে।

وَلْيُوْفُوْا نُذُوْرَهُمْ — نذور শব্দটি نذر-এর বহুবচন। এর অর্থ মানত। এর স্বরূপ এই যে, শরীয়তের আইনে যে কাজ কোন ব্যক্তির উপর ওয়াজিব নয়, যদি সে মুখে মানত করে যে আমি এ কাজ করব অথবা আল্লাহ্‌র ওয়াস্তে আমার জন্য এ কাজ করা জরুরী, তবে একেই নজর বা মানত বলা হয়। একে পূর্ণ করা ওয়াজিব হয়ে যায় যদিও মূলত তা

ওয়াজিব ছিল না। তবে এর ওয়াজিব হওয়ার জন্য কাজটি গুনাহ্ ও নাজায়েয না হওয়া সর্বসম্মতিক্রমে শর্ত। যদি কেউ কোন গুনাহ্ কাজের মানত করে, তবে সেই গুনাহ্র কাজ করা তার উপর ওয়াজিব নয় ; বরং বিপরীত করা ওয়াজিব। তবে কসমের কাফফারা আদায় করা জরুরী হবে। আবূ হানীফা (র) প্রমুখ ফিকাহবিদদের মতে কাজটি উদ্দিষ্ট ইবাদত জাতীয় হওয়াও শর্ত ; যেমন নামায, রোযা, সদকা, কোরবানী ইত্যাদি। অতএব যদি কোন ব্যক্তি নফল নামায, রোযা, সদকা ইত্যাদির মানত করে তবে এই নফল তার যিম্মায় ওয়াজিব হয়ে যাবে এবং মানত পূর্ণ করা ওয়াজিব হবে। আলোচ্য আয়াত থেকে তাই প্রমাণিত হয়। এতে মানত পূর্ণ করার আদেশ দেওয়া হয়েছে।

**মাস'আলা ঃ** স্মর্তব্য যে, শুধু মনে মনে কোন কাজ করার ইচ্ছা করলেই মানত হয় না, যে পর্যন্ত মানতের শব্দ মুখে উচ্চারণ না করে। তফসীরে-মাযহারীতে এস্থলে নযর ও মানতের বিধি-বিধান বিস্তারিতভাবে সন্নিবেশিত হয়েছে, যা খুবই গুরুত্বপূর্ণ কিন্তু এখানে সেগুলো বর্ণনা করার অবকাশ নেই।

**একটি প্রশ্ন ও জওয়াব ঃ** এই আয়াতে পূর্বেও হজ্জের ক্রিয়াকর্ম, তথা কোরবানী ও ইহ্রাম খোলার কথা উল্লেখ করা হয়েছে এবং পরেও তওয়াফে-যিয়ারত-এর কথা বর্ণিত হয়েছে। মাঝখানে মানত পূর্ণ করার আলোচনা করা হয়েছে ; অথচ মানত পূর্ণ করা একটি স্বতন্ত্র বিধান। হজ্জ, হজ্জ ছাড়াও, হেরেমে এবং হেরেমের বাইরে যে কোন দেশে মানত পূর্ণ করা যায়। অতএব আয়াতসমূহের পূর্বাপর সম্বন্ধ কি ?

উত্তর এই যে, মানত পূর্ণ করা যদিও একটি স্বতন্ত্র নির্দেশ এবং হজ্জের দিন, হজ্জের ক্রিয়াকর্ম ও হেরেমের সাথে বিশেষভাবে সম্পর্কযুক্ত নয়। কিন্তু হজ্জের ক্রিয়াকর্ম বর্ণনা প্রসঙ্গে একে উল্লেখ করার কারণ সম্ভবত এই যে, মানুষ যখন হজ্জের জন্য রওয়ানা হয় তখন এই সফরে অধিক পরিমাণে সৎকাজ ও ইবাদত করার স্পৃহা তার মনে জাগ্রত হয়। ফলে সে অনেক কিছুর মানতও করে, বিশেষত জন্তু কোরবানীর মানত তো ব্যাপকভাবেই প্রচলিত আছে। হযরত ইবনে আব্বাস এখানে মানতের অর্থ কোরবানীর মানতই করেছেন। হজ্জের বিধানের সাথে মানতের আরও একটি সম্বন্ধ এই যে, মানত ও কসমের কারণে যেমন মানুষের উপর শরীয়তের দৃষ্টিতে ওয়াজিব নয়—এমন অনেক বিষয় ওয়াজিব হয়ে যায় এবং আসলে হারাম ও নাজায়েয নয়, এমন অনেক বিষয় হারাম ও নাজায়েয হয়ে যায়, তেমনিভাবে হজ্জের ক্রিয়াকর্ম, যা সারা জীবনে একবারেই ফরয হয় ; কিন্তু হজ্জও ওমরার ইহরাম বাঁধার কারণে সব ক্রিয়াকর্ম তার উপর ফরয হয়ে যায়। ইহরামের সব বিধান প্রায়শ এমনি ধরনেরই। সেলাই করা কাপড় ও সুগন্ধি ব্যবহার, চুল মুণ্ডানো, নখ কাটা ইত্যাদি স্বতন্ত্র দৃষ্টিতে নাজায়েয কাজ নয় ; কিন্তু ইহরাম বাঁধার কারণে এ সবগুলোই হারাম হয়ে যায়। এ কারণেই হযরত ইকরামা (রা) এ স্থলে মানতের তফসীর প্রসঙ্গে বলেছেন যে, এখানে হজ্জের ওয়াজিব কর্মসমূহ বুঝানো হয়েছে যেগুলো হজ্জের কারণে তার উপর জরুরী হয়ে যায়।

وَلْيَطَّوَّفُوا بِالْبَيْتِ الْعَتِيقِ—এখানে তওয়াফ বলে তওয়াফে-যিয়ারত বুঝানো হয়েছে, যা যিলহজ্জের দশ তারিখে কঙ্কর নিক্ষেপ ও কোরবানীর পর করা হয়। এই তওয়াফ হজ্জের

দ্বিতীয় রোকন ও ফরয। প্রথম রোকন আরাফাতের ময়দানে অবস্থান করা। এটা আরও পূর্বে আদায় করা হয়। তওয়াফে-যিয়ারতের পর ইহ্রামের সব বিধান পূর্ণতা লাভ করে এবং পূর্ণ ইহ্রাম খুলে যায়। —(রূহুল মা'আনী)

بَيْتِ عَتِيْق — عتيق শব্দের অর্থ মুক্ত। রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ আল্লাহ্ তাঁর গৃহের নাম بَيْتِ عَتِيْق রেখেছেন ; কারণ আল্লাহ্ একে কাফির ও অত্যাচারীদের আধিপত্য ও অধিকার থেকে মুক্ত করে দিয়েছেন। —(রূহুল মা'আনী) কোন কাফিরের সাধ্য নেই যে, একে অধিকারভুক্ত করে। আসহাবে-ফীল তথা হস্তি বাহিনীর ঘটনা এর পক্ষে সাক্ষ্য দেয়। وَاللّٰهُ اَعْلَمُ

তফসীরে-মাযহারীতে এ স্থলে তওয়াফের বিস্তারিত বিধান বর্ণনা করা হয়েছে, যা খুবই গুরুত্বপূর্ণ ও অনুধাবনযোগ্য।

ذٰلِكَ ۗ وَمَنْ يُّعَظِّمْ حُرُمٰتِ اللّٰهِ فَهُوَ خَيْرٌ لَّهٗ عِنْدَ رَبِّهٖ ۗ وَاُحِلَّتْ
لَكُمُ الْاَنْعَامُ اِلَّا مَا يُتْلٰى عَلَيْكُمْ فَاجْتَنِبُوا الرِّجْسَ مِنَ
الْاَوْثَانِ وَاجْتَنِبُوْا قَوْلَ الزُّوْرِ ﴿٣٠﴾ حُنَفَآءَ لِلّٰهِ غَيْرَ مُشْرِكِيْنَ
بِهٖ ۗ وَمَنْ يُّشْرِكْ بِاللّٰهِ فَكَاَنَّمَا خَرَّ مِنَ السَّمَآءِ فَتَخْطَفُهُ الطَّيْرُ
اَوْ تَهْوِيْ بِهِ الرِّيْحُ فِيْ مَكَانٍ سَحِيْقٍ ﴿٣١﴾ ذٰلِكَ ۗ وَمَنْ يُّعَظِّمْ شَعَآئِرَ
اللّٰهِ فَاِنَّهَا مِنْ تَقْوَى الْقُلُوْبِ ﴿٣٢﴾ لَكُمْ فِيْهَا مَنَافِعُ اِلٰٓى اَجَلٍ مُّسَمًّى
ثُمَّ مَحِلُّهَآ اِلَى الْبَيْتِ الْعَتِيْقِ ﴿٣٣﴾

(৩০) এটা শ্রবণযোগ্য। আর কেউ আল্লাহ্র সম্মানযোগ্য বিধানাবলীর প্রতি সম্মান প্রদর্শন করলে পালনকর্তার নিকট তা তার জন্য উত্তম। উল্লিখিত ব্যতিক্রমগুলো ছাড়া তোমাদের জন্য চতুষ্পদ জন্তু হালাল করা হয়েছে। সুতরাং তোমরা মূর্তিদের অপবিত্রতা থেকে বেঁচে থাক এবং মিথ্যা কথন থেকে দূরে সরে থাক ; (৩১) আল্লাহ্র দিকে একনিষ্ঠ হয়ে, তার সাথে শরীক না করে ; এবং যে কেউ আল্লাহ্র সাথে শরীক করল ; সে যেন আকাশ থেকে ছিটকে পড়ল, অতঃপর মৃতভোজী পাখি তাকে ছোঁ মেরে নিয়ে গেল অথবা বাতাস তাকে উড়িয়ে নিয়ে কোন দূরবর্তী স্থানে নিক্ষেপ করল। (৩২) এটা শ্রবণযোগ্য। কেউ আল্লাহ্র নামযুক্ত বস্তুসমূহের প্রতি সম্মান প্রদর্শন করলে তা তো তার হৃদয়ের

**আল্লাহ্‌ভীতিপ্রসূত। (৩৩) চতুষ্পদ জন্তুসমূহের মধ্যে তোমাদের জন্য নির্দিষ্ট কাল পর্যন্ত উপকার রয়েছে। অতঃপর এগুলোকে পৌঁছতে হবে মুক্ত গৃহ পর্যন্ত।**

### তফসীরের সার-সংক্ষেপ

এ কথা তো হলো (যা ছিল হজ্জের বিশেষ বিধান।) এবং (এখন অন্যান্য সাধারণ বিধি-বিধান শোন, যাতে হজ্জ এ হজ্জ ছাড়া অন্যান্য মাস'আলাও আছে) যে ব্যক্তি আল্লাহ তা'আলার সম্মানযোগ্য বিধি-বিধানকে সম্মান করে, তা তার জন্য তার পালনকর্তার কাছে উত্তম। (বিধি-বিধানের জ্ঞান অর্জন করা এবং বিধি-বিধান পালনে যত্নবান হওয়াও বিধি-বিধানের সম্মান করার অন্তর্ভুক্ত। আল্লাহ্‌র বিধি-বিধানের সম্মান তার জন্য উত্তম এ কারণে যে, এটা আযাব থেকে মুক্তির উপকরণ এবং চিরস্থায়ী সুখের সামগ্রী।) কতিপয় ব্যতিক্রম ছাড়া, যা তোমাদেরকে (সূরা আন'আমের قُلْ لَّا اَجِدُ فِيْهَا اُوْحِيَ اِلَيَّ مُحَرَّمًا আয়াতে) পড়ে শোনানো হয়েছে (এই আয়াতে হারাম জন্তুসমূহের বিবরণ দেওয়া হয়েছে, উহা ব্যতীত অন্যান্য চতুষ্পদ জন্তুকে) তোমাদের জন্য হালাল করা হয়েছে। (এখানে চতুষ্পদ জন্তুদের হালাল হওয়ার কথা উল্লেখ করার কারণ এই যে, ইহ্‌রাম অবস্থায় শিকারের নিষেধাজ্ঞা থেকে কেউ যাতে সন্দেহ না করে যে, ইহ্‌রাম অবস্থায় চতুষ্পদ জন্তুও নিষিদ্ধ। আল্লাহ্‌র বিধি-বিধানের প্রতি সম্মান প্রদর্শন করার মাধ্যমেই যখন ইহকাল ও পরকালের মঙ্গল সীমিত, তখন) তোমরা মূর্তিদের অপবিত্রতা থেকে বেঁচে থাক। (কেননা, মূর্তিদেরকে আল্লাহ্‌র সাথে শরীক করা প্রকাশ্য বিদ্রোহ। এ স্থলে শিরক থেকে বেঁচে থাকার নির্দেশ বিশেষভাবে এ কারণে হয়েছে যে, মক্কার মুশরিকরা তাদের হজ্জের 'লাব্বায়কা'র সাথে لاشريكا هولك। বাক্যটিও যোগ করে দিত ; অর্থাৎ সেই মূর্তিগুলো ছাড়া আল্লাহ্‌র কোন শরীক নেই ; যেগুলো স্বয়ং আল্লাহ্‌রই।) এবং মিথ্যা কথন থেকে দূরে সরে থাক ; (বিশ্বাসগত মিথ্যা হোক ; যেমন মুশরিকদের শিরকের বিশ্বাস কিংবা অন্য প্রকার মিথ্যা হোক।) আল্লাহ্‌র প্রতি একনিষ্ঠ হয়ে তার সাথে শরীক না করে এবং যে কেউ আল্লাহ্‌র সাথে শরীক করে (তার অবস্থা এমন,) যেন সে আকাশ থেকে ছিটকে পড়ল, অতঃপর পাখিরা তাকে টুকরা টুকরা করে খেয়ে ফেলল কিংবা বাতাস তাকে উড়িয়ে নিয়ে কোন দূরবর্তী স্থানে নিক্ষেপ করল। একথাও (যা ছিল একটি সামগ্রিক নীতি) হয়ে গেল এবং (এখন কোরবানীর জন্তুদের সম্পর্কে একটি জরুরী কথা শুনে নাও) যে ব্যক্তি আল্লাহ্‌র ধর্মের (উপরোক্ত) স্মৃতিসমূহের প্রতি সম্মান প্রদর্শন করে তবে তার এই সম্মান আন্তরিকভাবে আল্লাহ্‌কে ভয় করা থেকে অর্জিত হয়। (স্মৃতির প্রতি সম্মান প্রদর্শন বলে কোরবানী সম্পর্কিত খোদায়ী বিধানাবলীর অনুসরণ বুঝানো হয়েছে ; যবেহ করার পূর্বের বিধানাবলী হোক কিংবা যবেহ করার সময়কার হোক ; যেমন জন্তুর উপর আল্লাহ্‌র নাম উচ্চারণ করা কিংবা যবেহ্‌র পরবর্তী বিধানাবলী হোক; যেমন কোরবানীর গোশ্‌ত খাওয়া না খাওয়া। যে কোরবানীর গোশ্‌ত যার জন্য হালাল, সে তা খাবে এবং যে কোরবানীর গোশ্‌ত যার জন্য হালাল নয়, সে তা খাবে না। এসব বিধানের কতিপয় ধারা পূর্বেও উল্লেখ করা হয়েছে এবং কিছু এখন করা হচ্ছে। তা এই যে,) এগুলো থেকে নির্দিষ্ট কাল পর্যন্ত উপকার লাভ করা তোমাদের জন্য জায়েয (অর্থাৎ শরীয়তের নীতি অনুযায়ী চতুষ্পদ জন্তুগুলোকে

কা'বার জন্য উৎসর্গ না করা পর্যন্ত তোমরা এগুলো থেকে দুধ, সওয়ারী, পরিবহন ইত্যাদি কাজ নিতে পার। কিন্তু যখন এগুলোকে কা'বা ও হজ্জ অথবা ওমরার জন্য উৎসর্গ করা হয়ে, তখন এগুলোকে কাজে লাগানো জায়েয নয়)। এরপর (অর্থাৎ উৎসর্গিত হওয়ার পর) এগুলোর যবেহ্ হালাল হওয়ার স্থান মহিমান্বিত গৃহের নিকট (অর্থাৎ সম্পূর্ণ হেরেম। হেরেমের বাইরে যবেহ্ করা যাবে না)।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

حُرُمَاتِ اللهِ বলে আল্লাহ্র নির্ধারিত সম্মানযোগ্য বিষয়াদি অর্থাৎ শরীয়তের বিধানাবলী বুঝানো হয়েছে। এগুলোর সম্মান তথা এগুলো সম্পর্কিত জ্ঞান অর্জন করা এবং জ্ঞান অনুযায়ী আমল করা ইহকাল ও পরকালে সৌভাগ্য লাভের উপায়।

أُحِلَّتْ لَكُمُ الْأَنْعَامُ إِلَّا مَا يُتْلَىٰ عَلَيْكُمْ — انعام বলে উট, গরু, ছাগল, মেষ, দুম্বা ইত্যাদি বোঝানো হয়েছে। এগুলো ইহ্রাম অবস্থায়ও হালাল। إِلَّا مَا يُتْلَىٰ عَلَيْكُمْ বাক্যে যেসব জন্তুর ব্যতিক্রম উল্লেখ করা হয়েছে, সেগুলো অন্যান্য আয়াতে বর্ণিত হয়েছে; অর্থাৎ মৃত জন্তু, যে জন্তুর উপর আল্লাহ্র নাম উচ্চারণ করা হয়নি কিংবা যে জন্তুর উপর অন্যের নাম উচ্চারণ করা হয়েছে। এগুলো সর্বাবস্থায় হারাম—ইহ্রাম অবস্থায় হোক কিংবা ইহ্রামের বাইরে।

فَاجْتَنِبُوا الرِّجْسَ مِنَ الْأَوْثَانِ — رجس শব্দের অর্থ অপবিত্রতা, ময়লা। اوثان শব্দটি وثن এর বহুবচন; অর্থ মূর্তি। মূর্তিদেরকে অপবিত্রত বলা হয়েছে। কারণ এরা মানুষের অন্তরকে শিরকের অপবিত্রতা দ্বারা পূর্ণ করে দেয়।

وَاجْتَنِبُوا قَوْلَ الزُّورِ — قول زور-এর অর্থ মিথ্যা। যা কিছু সত্যের পরিপন্থী, তাই বাতিল ও মিথ্যাভুক্ত। শিরক ও কুফরের বিশ্বাস হোক কিংবা পারস্পরিক লেনদেন ও সাক্ষ্য প্রদানে মিথ্যা বলা হোক। রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ বৃহত্তম কবীরা গুনাহ্ এগুলো ঃ আল্লাহ্র সাথে কাউকে শরীক করা, পিতামাতার অবাধ্যতা করা, মিথ্যা সাক্ষ্য দেওয়া এবং সাধারণ কথাবার্তায় মিথ্যা বলা। তিনি শেষোক্ত শব্দ قول الزور -কে বার বার উচ্চারণ করেন।—(বুখারী)

وَمَنْ يُعَظِّمْ شَعَائِرَ اللهِ — شعائر শব্দটি شَعِيْرَةٌ এর বহুবচন। এর অর্থ আলামত, চিহ্ন। যে যে বিষয়কে কোন বিশেষ মাযহাব অথবা দলের আলামত মনে করা হয়, সেগুলোকে তার شعائر বলা হয়। সাধারণের পরিভাষায় যে যে বিধানকে মুসলমান হওয়ার আলামত মনে করা হয়, সেগুলোকে 'শায়ায়েরে-ইসলাম' বলা হয়। হজ্জের অধিকাংশ বিধান তদ্রূপই।

مِنْ تَقْوَى الْقُلُوبِ অর্থাৎ আল্লাহ্র আলামতসমূহের প্রতি সম্মান প্রদর্শন আন্তরিক আল্লাহ্ভীতির লক্ষণ। যার অন্তরে তাকওয়া ও আল্লাহ্ভীতি থাকে, সেই এগুলোর প্রতি সম্মান প্রদর্শন করতে পারে। এতে বুঝা গেল যে, মানুষের অন্তরের সাথেই তাকওয়ার সম্পর্ক। অন্তরে আল্লাহ্ভীতি থাকলে তার প্রতিক্রিয়া সব কাজে-কর্মে পরিলক্ষিত হয়।

لَكُمْ فِيهَا مَنَافِعُ إِلَىٰ أَجَلٍ مُسَمًّى অর্থাৎ চতুষ্পদ জন্তু থেকে দুধ, সওয়ারী, মাল পরিবহন ইত্যাদি সর্ব প্রকার উপকার লাভ করা তোমাদের জন্য তখন পর্যন্ত হালাল, যে পর্যন্ত

এগুলোকে হেরেম শরীফে যবেহ্ করার জন্য উৎসর্গ না কর। হজ্জ অথবা ওমরাকারী ব্যক্তি যবেহ্ করার জন্য যে জন্তু সাথে নিয়ে যায়, তাকে হাদী বলা হয়। যখন কোন জন্তুকে হেরেমের হাদী হওয়ার জন্য উৎসর্গ করা হয়, তখন তা থেকে কোন উপকার লাভ করা বিশেষ কোন অপারকতা ছাড়া জায়েয নয়। যদি কেউ উটকে হাদী করে সাথে নেয়, তার সাথে সওয়ারীর অন্য কোন জন্তু না থাকে এবং পায়ে হাঁটা তার জন্য খুবই কঠিন হয়ে পড়ে, তবে এরূপ অপরাকতার কারণে সে হাদীর উটে সওয়ার হতে পারে।

ثُمَّ مَحِلُّهَا إِلَى الْبَيْتِ الْعَتِيقِ এখানে بيت عتيق (সম্মানিত গৃহ) বলে সম্পূর্ণ হেরেম বুঝানো হয়েছে। হেরেম বায়তুল্লাহ্রই বিশেষ আঙ্গিনা। যেমন পূর্ববর্তী আয়াতে 'মসজিদে-হারাম' বলে হেরেম বুঝানো হয়েছে। محل অর্থাৎ মেয়াদ পূর্ণ হওয়ার স্থান। এখানে যবেহ্ করার স্থান বুঝানো হয়েছে। আয়াতের অর্থ এই যে, হাদীর জন্তু যবেহ্ করার স্থান বায়তুল্লাহ্র সন্নিকট অর্থাৎ সম্পূর্ণ হেরেম। এতে বুঝা গেল যে, হেরেমের ভিতরে হাদী যবেহ্ করা জরুরী, হেরেমের বাইরে জায়েয নয়। হেরেম মিনার কোরবানগাহ্ও হতে পারে, মক্কা মুকাররমার অন্য কোন স্থানও হতে পারে। —(রূহুল-মা'আনী)

وَلِكُلِّ أُمَّةٍ جَعَلْنَا مَنسَكًا لِّيَذْكُرُوا اسْمَ اللَّهِ عَلَىٰ مَا رَزَقَهُم مِّن
بَهِيمَةِ الْأَنْعَامِ ۗ فَإِلَٰهُكُمْ إِلَٰهٌ وَاحِدٌ فَلَهُ أَسْلِمُوا ۗ وَبَشِّرِ
الْمُخْبِتِينَ ﴿٣٤﴾ الَّذِينَ إِذَا ذُكِرَ اللَّهُ وَجِلَتْ قُلُوبُهُمْ وَالصَّابِرِينَ
عَلَىٰ مَا أَصَابَهُمْ وَالْمُقِيمِي الصَّلَاةِ وَمِمَّا رَزَقْنَاهُمْ يُنفِقُونَ ﴿٣٥﴾
وَالْبُدْنَ جَعَلْنَاهَا لَكُم مِّن شَعَائِرِ اللَّهِ لَكُمْ فِيهَا خَيْرٌ ۖ فَاذْكُرُوا
اسْمَ اللَّهِ عَلَيْهَا صَوَافَّ ۖ فَإِذَا وَجَبَتْ جُنُوبُهَا فَكُلُوا مِنْهَا
وَأَطْعِمُوا الْقَانِعَ وَالْمُعْتَرَّ ۚ كَذَٰلِكَ سَخَّرْنَاهَا لَكُمْ لَعَلَّكُمْ
تَشْكُرُونَ ﴿٣٦﴾ لَن يَنَالَ اللَّهَ لُحُومُهَا وَلَا دِمَاؤُهَا وَلَٰكِن
يَنَالُهُ التَّقْوَىٰ مِنكُمْ ۚ كَذَٰلِكَ سَخَّرَهَا لَكُمْ لِتُكَبِّرُوا اللَّهَ عَلَىٰ
مَا هَدَاكُمْ ۗ وَبَشِّرِ الْمُحْسِنِينَ ﴿٣٧﴾

**(৩৪) আমি প্রত্যেক উম্মতের জন্য কোরবানী নির্ধারণ করেছি, যাতে তারা আল্লাহ্‌র দেয়া চতুষ্পদ জন্তু যবেহ্ করার সময় আল্লাহ্‌র নাম উচ্চারণ করে। অতএব তোমাদের আল্লাহ্ তো একমাত্র আল্লাহ্। সুতরাং তাঁরই আজ্ঞাধীন থাক এবং বিনয়ীগণকে সুসংবাদ দাও ; (৩৫) যাদের অন্তর আল্লাহ্‌র নাম স্মরণ করা হলে ভীত হয় এবং যারা তাদের বিপদাপদে ধৈর্যধারণ করে এবং যারা নামায কায়েম করে ও আমি যা দিয়েছি, তা থেকে ব্যয় করে, (৩৬) এবং কা'বার জন্য উৎসর্গিত উটকে আমি তোমাদের জন্য আল্লাহ্‌র অন্যতম নিদর্শন করেছি। এতে তোমাদের জন্য মঙ্গল রয়েছে। সুতরাং সারিবদ্ধভাবে বাধা অবস্থায় তাদের যবেহ্ করার সময় তোমরা আল্লাহ্‌র নাম উচ্চারণ কর। অতঃপর যখন তারা কাত হয়ে পড়ে যায় তখন তা থেকে তোমরা আহার কর এবং আহার করাও যে কিছু যাচ্ঞা করে না তাকে এবং যে যাচ্ঞা করে তাকে। এমনিভাবে আমি এগুলোকে তোমাদের বশীভূত করে দিয়েছি, যাতে তোমরা কৃতজ্ঞতা প্রকাশ কর। (৩৭) এগুলোর গোশ্ত ও রক্ত আল্লাহ্‌র কাছে পৌঁছে না ; কিন্তু পৌঁছে তার কাছে তোমাদের মনের তাকওয়া। এমনিভাবে তিনি এগুলোকে তোমাদের বশ করে দিয়েছেন, যাতে তোমরা আল্লাহ্‌র মহত্ত্ব ঘোষণা কর এ কারণে যে, তিনি তোমাদেরকে পথপ্রদর্শক করেছেন। সুতরাং সৎকর্মশীলদের সুসংবাদ শুনিয়ে দিন।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

(উপরে হেরেম-শরীফে কোরবানী করার যে আদেশ বর্ণিত হয়েছে, এতে কেউ যেন মনে না করে যে, আসল উদ্দেশ্য হেরেমের প্রতি সম্মান প্রদর্শন করা। প্রকৃতপক্ষে আসল উদ্দেশ্য হলো আল্লাহ্‌র সম্মান ও তাঁর নৈকট্য লাভ করা। যবেহ্‌কৃত জন্তু ও যবেহ্‌র স্থান এর উপায় মাত্র এবং স্থানের বিশেষত্ব কোন কোন রহস্যের কারণে। যদি এই বিশেষত্ব আসল উদ্দেশ্য হতো, তবে কোন শরীয়তেই তা পরিবর্তন হতো না। কিন্তু এগুলোর পরিবর্তন সবারই জানা। তবে আসল উদ্দেশ্য আল্লাহ্‌র নৈকট্য, এটা সব শরীয়তে সংরক্ষিত আছে। সেমতে) আমি (যত শরীয়ত অতিক্রান্ত হয়েছে, তাদের) প্রত্যেক উম্মতের জন্য কোরবানী নির্ধারণ করেছিলাম, যাতে তারা আল্লাহ্‌র দেয়া চতুষ্পদ জন্তুদের উপর আল্লাহ্‌র নাম উচ্চারণ করে (সুতরাং এই নাম উচ্চারণ করাই আসল উদ্দেশ্য ছিল)। অতএব (এ থেকে বুঝা গেল যে,) তোমাদের উপাস্য একই আল্লাহ্ (যাঁর নাম উচ্চারণ করে নৈকট্য লাভের আদেশ সবাইকে করা হতো)। সুতরাং তোমরা সর্বান্তকরণে তাঁরই হয়ে থাক (অর্থাৎ খাঁটি তওহীদপন্থী থাক, কোন স্থান ইত্যাদিকে আসল সম্মানার্হ মনে করে শিরকের বিন্দু পরিমাণ নামগন্ধ নিজেদের আমলে প্রবিষ্ট হতে দিও না।) এবং [হে মুহাম্মদ (সা), যারা আমার এই শিক্ষা অনুসরণ করে] আপনি (আল্লাহ্‌র বিধানাবলীর সামনে) মস্তক নতকারীদেরকে (জান্নাত ইত্যাদির) সুসংবাদ শুনিয়ে দিন। যারা (এই খাঁটি তওহীদের বরকতে) এমন যে, যখন (তাদের সামনে) আল্লাহ্‌র (বিধানাবলী, গুণাবলী, ওয়াদা ও সতর্কবাণী) স্মরণ করা হয়, তখন তাদের অন্তর ভীত হয় এবং যারা বিপদাপদে

সবর করে এবং যারা নামায কায়েম করে এবং যারা আমি যা দিয়েছি, তা থেকে (আদেশ ও তওফীক অনুযায়ী) ব্যয় করে (অর্থাৎ খাঁটি তওহীদ এমন বরকতময় যে, এর বদৌলতে মানসিক, দৈহিক ও আর্থিক উৎকর্ষ সৃষ্টি হয়ে যায়। এমনিভাবে উপরে আল্লাহ্‌র নিদর্শনাবলীর প্রতি সম্মান প্রদর্শন প্রসঙ্গে কোন কোন উপকার লাভ নিষিদ্ধ বলে জানা গেছে। এ থেকেও সন্দেহ করা উচিত নয় যে, কোরবানী আসল সম্মানার্হ। কেননা, তা দ্বারাও আল্লাহ্ ও তাঁর ধর্মের প্রতি সম্মান প্রদর্শন উদ্দেশ্য। বিশেষত্বগুলো তার একটি পন্থা মাত্র। সুতরাং) কোরবানীর উট ও গরুকে (এমনিভাবে ছাগল-ভেড়াকে) আমি আল্লাহ্‌র (ধর্মের) স্মৃতি করেছি (এ সম্পর্কিত বিধানাবলীর জ্ঞানার্জন ও আমল দ্বারা আল্লাহ্‌র মাহাত্ম্য ও ধর্মের সম্মান প্রকাশ পায়। আল্লাহ্‌র নামে উৎসর্গিত জন্তু দ্বারা উপকৃত হওয়ার ব্যাপারে রূপক মালিকের মতামত অগ্রাহ্য হলে তার দাসত্ব এবং সত্যিকার মালিক আল্লাহ্‌র উপাস্যতা প্রকাশ পায় এবং এই ধর্মীয় রহস্য ছাড়া) এসব জন্তুর মধ্যে তোমাদের (আরও) উপকার আছে (যেমন পার্থিব উপকার নিজে খাওয়া ও অপরকে খাওয়ানো এবং পারলৌকিক উপকার সওয়াব।) সুতরাং (যখন এতে এসব রহস্য আছে, তখন) এগুলোর উপর দণ্ডায়মান অবস্থায় (যবেহ্ করার সময়) আল্লাহ্‌র নাম উচ্চারণ কর। (এটা শুধু উটের জন্যে বলা হয়েছে। কারণ, উটকে দণ্ডায়মান অবস্থায় যবেহ্ করা উত্তম। কারণ এতে যবেহ্ ও আত্মা নির্গমন সহজ হয়। সুতরাং এর ফলে পারলৌকিক উপকার অর্থাৎ সওয়াব অর্জিত হলো এবং আল্লাহ্‌র মাহাত্ম্য প্রকাশ পেল। কেননা, তাঁর নামে একটি প্রাণের কোরবানী হলো। ফলে তিনি যে স্রষ্টা এবং এটা যে সৃষ্টি, তা প্রকাশ করে দেয়া হলো।) অতঃপর যখন উট কাত হয়ে পড়ে যায় (এবং ঠাণ্ডা হয়ে যায়), তখন তা থেকে তোমরাও খাও এবং আহার করাও যে যাচ্ঞা করে, তাকে এবং যে যাচ্ঞা করে না, তাকে (এরা بائس فقير এর দুই প্রকার। এটা পার্থিব উপকারও।) এমনিভাবে আমি এসব জন্তুকে তোমাদের অধীন করে দিয়েছি (তোমরা দুর্বল এবং তারা শক্তিশালী। এতদসত্ত্বেও তোমরা তাদেরকে এভাবে যবেহ্ করতে পার), যাতে তোমরা (এই অধীন করার কারণে আল্লাহ্ তা'আলার) কৃতজ্ঞতা প্রকাশ কর। (এই রহস্য প্রত্যেক যবেহ্‌র মধ্যে—কোরবানীর হোক বা না হোক। অতঃপর যবেহ্‌র বিশেষত্বগুলো যে আসল উদ্দেশ্য নয়, তা একটি যুক্তির মাধ্যমে বর্ণনা করা হচ্ছে যে, দেখ, এটা জানা কথা,) আল্লাহ্ তা'আলার কাছে এগুলোর গোশ্‌ত ও রক্ত পৌঁছে না ; কিন্তু তাঁর কাছে তোমাদের তাকওয়া (নৈকট্যের নিয়ত এবং আন্তরিকতা যার শাখা, অবশ্য) পৌঁছে। (সুতরাং এটাই আসল উদ্দেশ্য প্রমাণিত হলো। উপরে كَذٰلِكَ سَخَّرْنَاهَا বলে অধীন করার একটি সাধারণ রহস্য বর্ণনা করা হয়েছিল। অর্থাৎ কোরবানী হোক বা না হোক। অতঃপর অধীন করার একটি বিশেষ রহস্য অর্থাৎ কোরবানী হওয়ার দিক দিয়ে বর্ণনা করা হচ্ছে ঃ) এমনিভাবে আল্লাহ্ এসব জন্তুকে তোমাদের অধীন করে দিয়েছেন, যাতে তোমরা (এগুলোকে আল্লাহ্‌র পথে কোরবানী করে) আল্লাহ্‌র মাহাত্ম্য ঘোষণা কর এ কারণে যে, তিনি তোমাদেরকে (এভাবে কোরবানী করার) তওফীক দিয়েছেন। (নতুবা আল্লাহ্‌র তওফীক পথপ্রদর্শক না হলে হয় যবেহ্‌র মধ্যেই সন্দেহ করে

এই ইবাদত থেকে বঞ্চিত থাকতে, না হয় অন্যের নামে যবেহ্ করতে।) এবং [হে মুহাম্মদ (সা)] আপনি আন্তরিকতাশীলদেরকে সুসংবাদ শুনিয়ে দিন (পূর্বেকার সুসংবাদ আন্তরিকতার শাখা সম্পর্কে ছিল। এটা বিশেষ করে আন্তরিকতা সম্পর্কে)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَلِكُلِّ اُمَّةٍ جَعَلْنَا مَنْسَكًا আরবী ভাষায় منسك ও نسك কয়েক অর্থে ব্যবহৃত হয়। এক. জন্তু কোরবানী করা, দুই. হজ্জের ক্রিয়াকর্ম এবং তিন. ইবাদত। কোরআন পাকে বিভিন্ন স্থানে এই শব্দটি তিন অর্থে ব্যবহৃত হয়েছে। আলোচ্য আয়াতে তিন অর্থই হতে পারে। এ কারণেই তফসীরকারক মুজাহিদ প্রমুখ এখানে منسك এর অর্থ কোরবানী নিয়েছেন। আয়াতের অর্থ হবে এই যে, এই উম্মতকে কোরবানীর যে আদেশ দেওয়া হয়েছে, তা কোন নতুন আদেশ নয়, পূর্ববর্তী উম্মতদেরকেও কোরবানীর আদেশ দেওয়া হয়েছিল। কাতাদাহ্ দ্বিতীয় অর্থ নিয়েছেন। তাঁর মতে আয়াতের অর্থ এই যে, হজ্জের ক্রিয়াকর্ম যেমন এই উম্মতের উপর আরোপ করা হয়েছে, তেমনি পূর্ববর্তী উম্মতদের উপরও হজ্জ ফরয করা হয়েছিল। ইবনে আরাফা তৃতীয় অর্থ ধরে আয়াতের অর্থ করেছেন যে, আমি আল্লাহ্র ইবাদত পূর্ববর্তী উম্মতদের উপরও ফরয করেছিলাম। ইবাদতের পদ্ধতিতে কিছু কিছু পার্থক্য সব উম্মতেই ছিল ; কিন্তু মূল ইবাদত সবার মধ্যে অভিন্ন ছিল।

وَبَشِّرِ الْمُخْبِتِيْنَ আরবী ভাষায় خبت শব্দের অর্থ নিম্নভূমি। এ কারণে এমন ব্যক্তিকে خبيت বলা হয়, যে নিজেকে হেয় মনে করে। এ জন্যই কাতাদাহ ও মুজাহিদ مُخْبِتِيْنَ -এর অর্থ করেছেন বিনয়ী। আমর ইবনে আউস বলেন ঃ এমন লোকদেরকে مُخْبِتِيْنَ বলা হয়, যারা অন্যের উপর যুলুম করে না। কেউ তাদের উপর যুলুম করলে তারা তার প্রতিশোধ নেয় না। সুফিয়ান বলেন ঃ যারা সুখে-দুঃখে, স্বাচ্ছন্দ্যে ও অভাব-অনটনে আল্লাহ্র ফয়সালা ও তকদীরে সন্তুষ্ট থাকে, তারাই مُخْبِتِيْنَ

وَجِلَتْ قُلُوْبُهُمْ — وجل এর আসল অর্থ ঐ ভয়ভীতি, যা কাহারও মাহাত্ম্যের কারণে অন্তরে সৃষ্টি হয়। আল্লাহ্র সৎকর্মপরায়ণ বান্দাদের অবস্থা এই যে, আল্লাহ্ তা'আলার যিকর ও নাম শুনে তাদের অন্তরে এক বিশেষ ভীতি সঞ্চার হয়ে যায়।

وَالْبُدْنَ جَعَلْنٰهَا لَكُمْ مِّنْ شَعَآئِرِ اللّٰهِ পূর্বে বর্ণিত হয়েছে যে, ইসলাম ধর্মের আলামতরূপে গণ্য হয়, এমন বিশেষ বিধি-বিধান ও ইবাদতকে شعائر বলা হয়। কোরবানীও এমন বিধানাবলীর অন্যতম। কাজেই এ ধরনের বিধানসমূহ পালন করা অধিক গুরুত্বপূর্ণ।

فَاذْكُرُوا اسْمَ اللّٰهِ عَلَيْهَا صَوَآفَّ — صواف শব্দের অর্থ সারিবদ্ধভাবে। আবদুল্লাহ্ ইবনে উমর এর তফসীর প্রসঙ্গে বলেন ঃ জন্তু তিন পায়ে ভর দিয়ে দণ্ডায়মান থাকবে এবং এক পা বাঁধা থাকবে। উটের জন্য এই নিয়ম। দণ্ডায়মান অবস্থায় উট কোরবানী করা সুন্নত ও উত্তম। অবশিষ্ট সব জন্তুকে শোয়া অবস্থায় যবেহ্ করা সুন্নত।

فَإِذَا وَجَبَتْ جُنُوبُهَا এখানে وجبت-এর অর্থ سقطت ; যেমন বাকপদ্ধতিতে বলা হয় وجبت الشمس। অর্থাৎ সূর্য ঢলে পড়েছে। এখানে জন্তুর প্রাণ নির্গত হওয়া বুঝানো হয়েছে।

اَلْقَانِعَ وَالْمُعْتَرَّ যাদেরকে কোরবানীর গোশ্‌ত দেওয়া উচিত, পূর্ববর্তী আয়াতে তাদেরকে بائس فقير বলা হয়েছে। এর অর্থ দুঃস্থ অভাবগ্রস্ত। এই আয়াতে তৎস্থলে قانع و معتر শব্দদ্বয়ের দ্বারা তার তফসীর করা হয়েছে। قانع ঐ অভাবগ্রস্ত ফকিরকে বলা হয়, যে কারও কাছে যাচ্ঞা করে না, দরিদ্র্য সত্ত্বেও স্বস্থানে বসে থাকে এবং কেউ কিছু দিলে তাতেই সন্তুষ্ট থাকে। পক্ষান্তরে معتر ঐ ফকিরকে বলা হয়, যে কিছু পাওয়ার আশায় অন্যত্র গমন করে,—মুখে সওয়াল করুক বা না করুক।—(মাযহারী)

**ইবাদতের বিশেষ পদ্ধতি আসল উদ্দেশ্য নয় ; বরং মনের তাকওয়া ও আনুগত্যই আসল উদ্দেশ্য ঃ** لَنْ يَّنَالَ اللّٰهَ لُحُوْمُهَا —বাক্যে একথা বলা উদ্দেশ্য যে, কোরবানী একটি মহান ইবাদত ; কিন্তু আল্লাহ্‌র কাছে এর গোশ্‌ত ও রক্ত পৌঁছে না এবং কোরবানীর উদ্দেশ্যও এগুলো নয় ; বরং আসল উদ্দেশ্য জন্তুর উপর আল্লাহ্‌র নাম উচ্চারণ করা এবং পূর্ণ আন্তরিকতা সহকারে পালনকর্তার আদেশ পালন করা। অন্য সব ইবাদতের মূল উদ্দেশ্যও তাই। নামাযে ওঠাবসা করা, রোযায় ক্ষুধার্ত ও পিপাসার্ত থাকা আসল উদ্দেশ্য নয় ; বরং আল্লাহ্‌র আদেশ পালন করাই আসল লক্ষ্য। আন্তরিকতা ও মহব্বতবর্জিত ইবাদত প্রাণহীন কাঠামো মাত্র। কিন্তু ইবাদতের শরীয়তসম্মত কাঠামোও এ-কারণে জরুরী যে, আল্লাহ্‌র পক্ষ থেকে তার আদেশ পালনের জন্য এই কাঠামো নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। وَاللّٰهُ اَعْلَمُ

---

إِنَّ اللّٰهَ يُدٰفِعُ عَنِ الَّذِيْنَ اٰمَنُوْا ؕ إِنَّ اللّٰهَ لَا يُحِبُّ كُلَّ خَوَّانٍ كَفُوْرٍ ﴿٣٨﴾

---

**(৩৮) আল্লাহ্ মু'মিনদের থেকে শত্রুদেরকে হটিয়ে দেবেন। আল্লাহ্ কোন বিশ্বাসঘাতক অকৃতজ্ঞকে পছন্দ করেন না।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

নিশ্চয় আল্লাহ্ তা'আলা (মুশরিকদের প্রাধান্য ও নির্যাতনের শক্তিকে) মু'মিনদের থেকে (সত্বরই) হটিয়ে দেবেন (এরপর হজ্জ ইত্যাদি কর্মে তারা বাধাই দিতে পারবে না)। নিশ্চয় আল্লাহ্ তা'আলা কোন বিশ্বাসঘাতক কুফরকারীকে পছন্দ করেন না। (বরং এরূপ লোকদের প্রতি তিনি অসন্তুষ্ট। পরিণামে তিনি তাদেরকে পরাভূত এবং মু'মিনদেরকে জয়ী করবেন)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

পূর্ববর্তী আয়াতসমূহে বর্ণিত হয়েছিল যে, মুশরিকরা রাসূলুল্লাহ্ (সা) ও তাঁর সাহাবীদেরকে হেরেম শরীফ ও মসজিদে-হারামে প্রবেশ করতে এবং ওমরা আদায় করতে বাধা দিয়েছিল ; অথচ তাঁরা ওমরার ইহ্রাম বেঁধে মক্কার নিকটবর্তী হোদায়বিয়া নামক স্থানে পৌঁছে গিয়েছিলেন। আলোচ্য আয়াতে মুসলমানদেরকে এই ওয়াদা দিয়ে সান্ত্বনা দেওয়া হয়েছে যে আল্লাহ্ তা'আলা সত্বরই মুশরিকদের শক্তি ভেঙ্গে দেবেন। ষষ্ঠ হিজরীতে এই ঘটনা ঘটেছিল। এরপর থেকে উপর্যুপরি কাফির মুশরিকদের শক্তি দুর্বল ও তারা মনোবলহীন হতে থাকে। অবশেষে অষ্টম হিজরীতে মক্কা বিজিত হয়ে যায়। পরবর্তী আয়াতসমূহে এর বিবরণ দেওয়া হচ্ছে।

أُذِنَ لِلَّذِينَ يُقَٰتَلُونَ بِأَنَّهُمْ ظُلِمُوا۟ ۚ وَإِنَّ ٱللَّهَ عَلَىٰ نَصْرِهِمْ لَقَدِيرٌ ﴿٣٩﴾
ٱلَّذِينَ أُخْرِجُوا۟ مِن دِيَٰرِهِم بِغَيْرِ حَقٍّ إِلَّآ أَن يَقُولُوا۟ رَبُّنَا ٱللَّهُ ۗ وَلَوْلَا دَفْعُ
ٱللَّهِ ٱلنَّاسَ بَعْضَهُم بِبَعْضٍ لَّهُدِّمَتْ صَوَٰمِعُ وَبِيَعٌ وَصَلَوَٰتٌ
وَمَسَٰجِدُ يُذْكَرُ فِيهَا ٱسْمُ ٱللَّهِ كَثِيرًا ۗ وَلَيَنصُرَنَّ ٱللَّهُ مَن يَنصُرُهُۥٓ ۗ إِنَّ
ٱللَّهَ لَقَوِىٌّ عَزِيزٌ ﴿٤٠﴾ ٱلَّذِينَ إِن مَّكَّنَّٰهُمْ فِى ٱلْأَرْضِ أَقَامُوا۟ ٱلصَّلَوٰةَ وَءَاتَوُا۟
ٱلزَّكَوٰةَ وَأَمَرُوا۟ بِٱلْمَعْرُوفِ وَنَهَوْا۟ عَنِ ٱلْمُنكَرِ ۗ وَلِلَّهِ عَٰقِبَةُ ٱلْأُمُورِ ﴿٤١﴾

**(৩৯) যুদ্ধের অনুমতি দেওয়া হলো তাদেরকে যাদের সাথে কাফিররা যুদ্ধ করে ; কারণ তাদের প্রতি অত্যাচার করা হয়েছে। আল্লাহ্ তাদেরকে সাহায্য করতে অবশ্যই সক্ষম। (৪০) যাদেরকে তাদের ঘরবাড়ি থেকে অন্যায়ভাবে বহিষ্কার করা হয়েছে শুধু এই অপরাধে যে, তারা বলে, আমাদের পালনকর্তা আল্লাহ্। আল্লাহ্ যদি মানব জাতির একদলকে অপর দল দ্বারা প্রতিহত না করতেন, তবে (খ্রিস্টানদের) নির্জন গির্জা, ইবাদতখানা, (ইহুদীদের) উপাসনালয় এবং মসজিদসমূহ বিধ্বস্ত হয়ে যেত, যেগুলোতে আল্লাহ্র নাম অধিক স্মরণ করা হয়। আল্লাহ্ নিশ্চয়ই তাদেরকে সাহায্য করবেন, যারা আল্লাহ্র সাহায্য করে। নিশ্চয়ই আল্লাহ্ পরাক্রমশালী শক্তিধর। (৪১) তারা এমন লোক যাদেরকে আমি পৃথিবীতে শক্তি-সামর্থ্য দান করলে তারা নামায কায়েম করবে, যাকাত দেবে এবং সৎ কাজে আদেশ ও অসৎ কাজে নিষেধ করবে। প্রত্যেক কর্মের পরিণাম আল্লাহ্র এখতিয়ারভুক্ত।**

## তফসীরের সার-সংক্ষেপ

(এ পর্যন্ত বিভিন্ন উপকারিতার কারণে কাফিরদের বিরুদ্ধে যুদ্ধ করার অনুমতি ছিল না; কিন্তু এখন) তাদেরকে যুদ্ধের অনুমতি দেওয়া হলো, যাদের সাথে (কাফিরপক্ষ থেকে) যুদ্ধ করা হয় ; কারণ তাদের প্রতি (ঘোর) অত্যাচার করা হয়েছে। (এটা যুদ্ধ বৈধকরণের কারণ) এবং (এই অনুমতি প্রদানের অবস্থায় মুসলমানদের সংখ্যাল্পতা ও কাফিরদের আধিক্যের প্রতি লক্ষ্য করা উচিত নয়। কেননা) নিশ্চয় আল্লাহ্ তাদেরকে জয়ী করার পূর্ণ ক্ষমতা রাখেন। (অতঃপর মুসলমানগণ কিরূপ নির্যাতিত হচ্ছে, তা বর্ণনা করা হচ্ছে ঃ) যাদেরকে তাদের ভিটেমাটি থেকে অন্যায়ভাবে বহিষ্কার করা হয়েছে শুধু এ কারণে যে, তারা বলে, আমাদের পালনকর্তা আল্লাহ্ (অর্থাৎ তওহীদ বিশ্বাস করার কারণেই কাফিররা তাদের প্রতি নির্যাতনের স্টীমরোলার চালায়। ফলে তারা দেশত্যাগে বাধ্য হয়। অতঃপর জিহাদ বৈধকরণের রহস্য বর্ণনা করা হচ্ছে ঃ) আল্লাহ্ যদি (অনাদিকাল থেকে) মানুষের এক দলকে অপর দল দ্বারা প্রতিহত না করতেন, (অর্থাৎ সত্যপন্থীদেরকে অসত্যপন্থীদের উপর জয়ী না করতেন) তবে (নিজ নিজ আমলে) খ্রিস্টানদের নির্জন উপাসনালয়, ইবাদতখানা, ইহুদীদের ইবাদতখানা এবং (মুসলমানদের) মসজিদসমূহ বিধ্বস্ত (ও নিশ্চিহ্ন) হয়ে যেত, যেগুলোতে আল্লাহ্র নাম অধিক পরিমাণে স্মরণ করা হয়। (অতঃপর সুসংবাদ দেওয়া হচ্ছে যে, আন্তরিকতার সাথে জিহাদ করলে বিজয় দান করা হবে)। নিশ্চয়ই আল্লাহ্ তা'আলা তাদেরকে সাহায্য করবেন, যারা আল্লাহ্র (দীনের) সাহায্য করে (অর্থাৎ আল্লাহ্র কালেমা সমুন্নত করাই যুদ্ধের খাঁটি নিয়ত হওয়া চাই)। নিশ্চয়ই আল্লাহ্ তা'আলা পরাক্রমশালী (ও) শক্তিধর। (তিনি যাকে ইচ্ছা শক্তি ও বিজয় দিতে পারেন। অতঃপর জিহাদকারীদের ফযিলত বয়ান করা হচ্ছে ঃ) তারা এমন যে, যদি আমি তাদেরকে পৃথিবীতে রাষ্ট্রীয় ক্ষমতা দান করি, তবে তারা নিজেরাও নামায কায়েম করবে, যাকাত দেবে এবং (অপরকেও) সৎ কাজে আদেশ ও অসৎ কাজে নিষেধ করবে। সব কাজের পরিণাম তো আল্লাহ্রই ইখতিয়ারভুক্ত। (সুতরাং মুসলমানদের বর্তমান অবস্থা দেখে কিরূপে বলা যায় যে, পরিণামেও তারা তদ্রূপই থাকবে ; বরং এর বিপরীত হওয়াও সম্ভবপর। সেমতে তাই হয়েছে)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

কাফিরদের বিরুদ্ধে জিহাদের প্রথম আদেশ ঃ মক্কায় মুসলমানদের উপর কাফিরদের নির্যাতন চরম সীমায় পৌঁছে গিয়েছিল। এমন কোন দিন যেত না যে, কোন না-কোন মুসলমান তাদের নিষ্ঠুর হাতে আহত ও প্রহৃত হয়ে না আসত। মক্কায় অবস্থানের শেষ দিনগুলোতে মুসলমানদের সংখ্যাও যথেষ্ট বৃদ্ধি পেয়েছিল। তারা কাফিরদের যুলুম ও অত্যাচার দেখে তাদের মুকাবিলায় যুদ্ধ করার অনুমতি চাইতেন। কিন্তু রাসূলে করীম (সা) জওয়াবে বলতেন ঃ সবর কর। আমাকে এখনও যুদ্ধের অনুমতি দেওয়া হয়নি। দীর্ঘ দশ বছর পর্যন্ত এমনিতর পরিস্থিতি অব্যাহত রইল। —(কুরতুবী)

যখন রাসূলে করীম (সা) মক্কা ত্যাগ করতে ও হিজরত করতে বাধ্য হন এবং হযরত আবূ বকর (রা) তাঁর সঙ্গী ছিলেন, তখন মক্কা থেকে বের হওয়ার সময় তাঁর মুখে এই বাক্য উচ্চারিত হয় ঃ اخرجوا نبيهم ليهلكن। অর্থাৎ এরা তাদের পয়গম্বরকে বহিষ্কার করেছে। এখন তাদের ধ্বংস অনিবার্য। এরই পরিপ্রেক্ষিতে মদীনায় পৌছার পর আলোচ্য আয়াত অবতীর্ণ হয়। এতে মুসলমানদেরকে কাফিরদের বিরুদ্ধে যুদ্ধের অনুমতি দেওয়া হয়েছে। —(কুরতুবী)

তিরমিযী, নাসায়ী, ইবনে মাজাহ, ইবনে হাইয়্যান, হাকিম প্রমুখের রেওয়ায়েতে হযরত ইবনে আব্বাস বলেন ঃ এই প্রথম আয়াত কাফিরদের সাথে যুদ্ধের ব্যাপারে অবতীর্ণ হলো। ইতিপূর্বে সত্তরেরও অধিক আয়াতে যুদ্ধ নিষিদ্ধ করা হয়েছিল।

**জিহাদ ও যুদ্ধের একটি রহস্য ঃ** وَلَوْلَا دَفْعُ اللّٰهِ النَّاسَ এতে জিহাদ ও যুদ্ধের রহস্য এবং এটা যে নতুন নির্দেশ হয়, তা বর্ণনা করা হয়েছে। পূর্ববর্তী উম্মত ও পয়গম্বরদেরকেও কাফিরদের মুকাবিলায় যুদ্ধের নির্দেশ দেওয়া হয়েছে। এরূপ না করা হলে কোন মাযহাব ও ধর্মের অস্তিত্ব থাকত না এবং সব ধর্ম ও উপাসনালয় বিধ্বস্ত হয়ে যেত।

لَهُدِّمَتْ صَوَامِعُ وَبِيَعٌ وَّصَلَوٰتٌ وَّمَسَاجِدُ—বিগত যমানায় যত ধর্মের ভিত্তি আল্লাহর পক্ষ থেকে এবং ওহীর মাধ্যমে প্রতিষ্ঠিত হয়েছিল, এরপর রহিত হয়ে গেছে এবং পরিবর্তিত হয়ে কুফর ও শিরকে পরিণত হয়েছে, সেইসব ধর্মের উপাসনালয়সমূহের নাম এই আয়াতে উল্লেখ করা হয়েছে। কেননা, স্ব স্ব যমানায় তাদের উপাসনালয়গুলোর সম্মান ও সংরক্ষণ ফরয ছিল। আয়াতে সেসব ধর্মের উপাসনালয়ের কথা উল্লেখ করা হয়নি, যেগুলোর ভিত্তি কোন সময়ই নবুয়ত ও ওহীর উপর প্রতিষ্ঠিত ছিল না ; যেমন অগ্নিপূজারী মজুস অথবা মূর্তিপূজারী হিন্দু। কেননা, তাদের ইবাদতখানা কোন সময়ই সম্মানার্হ ছিল না।

صَوَامِعُ শব্দটি صومعة-এর বহুবচন। এটা খ্রিস্টানদের সংসার ত্যাগী দরবেশদের বিশেষ ইবাদতখানা। بِيَعٌ শব্দটি بيعة-এর বহুবচন। খ্রিস্টানদের সাধারণ গির্জাকে بيعة বলা হয়। صَلَوٰتٌ শব্দটি صلوت-এর বহুবচন। ইহুদীদের ইবাদতখানাকে صلوت এবং মুসলমানদের ইবাদতখানাকে مساجد বলা হয়।

আয়াতের উদ্দেশ্য এই যে, কাফিরদের সাথে যুদ্ধ ও জিহাদের আদেশ অবতীর্ণ না হলে কোন সময়েই কোন ধর্মের নিরাপত্তা থাকত না। মূসা (আ)-এর আমলে صلوت ঈসা (আ)-এর আমলে صوامع ও بيع এবং শেষ নবী (সা)-এর যমানায় মসজিদসমূহ বিধ্বস্ত হয়ে যেত।—(কুরতুবী)

**খুলাফায়ে রাশিদীনের পক্ষে কোরআনের ভবিষ্যদ্বাণী ও তার প্রকাশ ঃ** اَلَّذِيْنَ اِنْ مَّكَّنّٰهُمْ এই আয়াতে তাদের বিশেষণ উল্লেখ করা হয়েছে, যাদের বর্ণনা اَلَّذِيْنَ اُخْرِجُوْا مِنْ دِيَارِهِمْ بِغَيْرِ حَقٍّ আয়াতে ছিল। অর্থাৎ যাদেরকে তাদের ভিটেমাটি থেকে বিনা কারণে উচ্ছেদ করা হয়েছে, তাদের সম্পর্কে আলোচ্য আয়াতে বলা হয়েছে যে, আমি তাদেরকে পৃথিবীতে রাষ্ট্রীয় ক্ষমতা দিলে তারা তাদের ক্ষমতাকে নামায কায়েম করা, যাকাত প্রদান করা, সৎকর্মে আদেশ ও অসৎকর্মে নিষেধের কাজে প্রয়োগ করবে। পূর্বেই বলা হয়েছে যে, এই আয়াত মদীনায় হিজরতের অব্যবহিত পরে তখন অবতীর্ণ হয়, যখন মুসলমানদের

কোথাও রাষ্ট্রীয় ক্ষমতা ছিল না। কিন্তু আল্লাহ্ তা'আলা তাদের সম্পর্কে পূর্বেই বলে দিলেন যে, তারা রাষ্ট্রীয় ক্ষমতা লাভ করলে তা ধর্মের উল্লিখিত গুরুত্বপূর্ণ কার্য সম্পাদনে ব্যয় করবে। এ কারণেই হযরত উসমান গনী (রা) বলেন ঃ ثناء قبل بلاء অর্থাৎ আল্লাহ্ তা'আলার এই ইরশাদ কর্ম অস্তিত্ব লাভ করার পূর্বেই কর্মীদের গুণ ও প্রশংসা কীর্তন করার শামিল এরপর আল্লাহ্ তা'আলার এই নিশ্চিত সংবাদ দুনিয়াতে বাস্তব রূপ লাভ করেছে। চারজন খুলাফায়ে-রাশিদীন এবং মুহাজিরগণ اَلَّذِيْنَ اُخْرِجُوْا আয়াতের বিশুদ্ধ প্রতিচ্ছবি ছিলেন। আল্লাহ্ তা'আলা তাদেরকেই সর্বপ্রথম পৃথিবীতে রাষ্ট্রীয় ক্ষমতা দান করলেন এবং কোরআনের ভবিষ্যদ্বাণীর অনুরূপ তাদের কর্ম ও কীর্তি বিশ্ববাসীকে দেখিয়ে দিয়েছে যে, তাঁরা তাঁদের ক্ষমতা এ কাজেই ব্যবহার করেন। তাঁরা নামায প্রতিষ্ঠিত করেন, যাকাতের ব্যবস্থা সুদৃঢ় করেন, সৎ কাজের প্রবর্তন করেন এবং মন্দ কাজের পথ রুদ্ধ করেন।

এ কারণেই আলিমগণ বলেন ঃ এই আয়াত সাক্ষ্য দেয় যে, খুলাফায়ে-রাশিদীন সবাই এই সুসংবাদের যোগ্য পাত্র ছিলেন এবং তাঁদের আগমনে যে রাষ্ট্রব্যবস্থা প্রতিষ্ঠা লাভ করেছিল, তা সত্য, বিশুদ্ধ এবং আল্লাহ্র ইচ্ছা, সন্তুষ্টি ও আগমন সংবাদের অনুরূপ ছিল।—(রূহুল-মা'আনী)

এ হচ্ছে আলোচ্য আয়াতের শানে-নযুলের ঘটনাভিত্তিক দিক। কিন্তু বলা বাহুল্য, কোরআনের ভাষা ব্যাপক হলে তা কোন বিশেষ ঘটনার মধ্যে সীমাবদ্ধ থাকে না, বরং নির্দেশও ব্যাপক হয়ে থাকে। এ কারণেই তফসীরবিদ যাহ্হাক বলেন ঃ এই আয়াতে তাদের জন্যেই নির্দেশ রয়েছে, যাদেরকে আল্লাহ্ তা'আলা রাষ্ট্রীয় ক্ষমতায় আসীন করেন। ক্ষমতাসীন থাকাকালে তাদের এমন সব কর্ম আনজাম দেওয়া উচিত, যেগুলো খুলাফায়ে-রাশিদীন তাদের যমানায় আনজাম দিয়েছিলেন।—(কুরতুবী)

وَإِن يُكَذِّبُوكَ فَقَدْ كَذَّبَتْ قَبْلَهُمْ قَوْمُ نُوحٍ وَعَادٌ وَثَمُودُ ﴿৪২﴾ وَقَوْمُ
إِبْرَاهِيمَ وَقَوْمُ لُوطٍ ﴿৪৩﴾ وَأَصْحَابُ مَدْيَنَ ۖ وَكُذِّبَ مُوسَىٰ فَأَمْلَيْتُ لِلْكَافِرِينَ
ثُمَّ أَخَذْتُهُمْ ۖ فَكَيْفَ كَانَ نَكِيرِ ﴿৪৪﴾ فَكَأَيِّن مِّن قَرْيَةٍ أَهْلَكْنَاهَا وَهِيَ
ظَالِمَةٌ فَهِيَ خَاوِيَةٌ عَلَىٰ عُرُوشِهَا وَبِئْرٍ مُّعَطَّلَةٍ وَقَصْرٍ مَّشِيدٍ ﴿৪৫﴾ أَفَلَمْ
يَسِيرُوا فِي الْأَرْضِ فَتَكُونَ لَهُمْ قُلُوبٌ يَعْقِلُونَ بِهَا أَوْ آذَانٌ يَسْمَعُونَ
بِهَا ۖ فَإِنَّهَا لَا تَعْمَى الْأَبْصَارُ وَلَٰكِن تَعْمَى الْقُلُوبُ الَّتِي فِي الصُّدُورِ ﴿৪৬﴾

وَيَسْتَعْجِلُونَكَ بِالْعَذَابِ وَلَنْ يُّخْلِفَ اللّٰهُ وَعْدَهٗ ۭ وَاِنَّ يَوْمًا عِنْدَ رَبِّكَ
كَاَلْفِ سَنَةٍ مِّمَّا تَعُدُّوْنَ ﴿٤٧﴾ وَكَاَيِّنْ مِّنْ قَرْيَةٍ اَمْلَيْتُ لَهَا وَهِيَ
ظَالِمَةٌ ثُمَّ اَخَذْتُهَا ۚ وَاِلَيَّ الْمَصِيْرُ ﴿٤٨﴾ قُلْ يٰۤاَيُّهَا النَّاسُ اِنَّمَاۤ اَنَا
لَكُمْ نَذِيْرٌ مُّبِيْنٌ ﴿٤٩﴾ فَالَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ لَهُمْ مَّغْفِرَةٌ
وَّرِزْقٌ كَرِيْمٌ ﴿٥٠﴾ وَالَّذِيْنَ سَعَوْا فِيْۤ اٰيٰتِنَا مُعٰجِزِيْنَ اُولٰۤئِكَ اَصْحٰبُ
الْجَحِيْمِ ﴿٥١﴾

(৪২) তারা যদি আপনাকে মিথ্যাবাদী বলে, তবে তাদের পূর্বে মিথ্যাবাদী বলেছে কওমে নূহ, আদ, সামূদ (৪৩) ইবরাহীম ও লূতের সম্প্রদায়ও। (৪৪) এবং মাদইয়ানের অধিবাসীরা এবং মিথ্যাবাদী বলা হয়েছিল মূসাকেও। অতঃপর আমি কাফিরদেরকে সুযোগ দিয়েছিলাম এরপর তাদেরকে পাকড়াও করেছিলাম। অতএব কি ভীষণ ছিল আমাকে অস্বীকৃতির পরিণাম! (৪৫) আমি কত জনপদ ধ্বংস করেছি এমতাবস্থায় যে, তারা ছিল গুনাহ্গার। এইসব জনপদ এখন ধ্বংসস্তূপে পরিণত হয়েছে এবং কত কূপ পরিত্যক্ত হয়েছে ও কত সুদৃঢ় প্রাসাদ ধ্বংস হয়েছে! (৪৬) তারা কি এই উদ্দেশ্যে দেশ ভ্রমণ করেনি, যাতে তারা সমঝদার হৃদয় ও শ্রবণশক্তিসম্পন্ন কর্ণের অধিকারী হতে পারে? বস্তুত চক্ষু তো অন্ধ হয় না ; কিন্তু বক্ষস্থিত অন্তরই অন্ধ হয়। (৪৭) তারা আপনাকে আযাব ত্বরান্বিত করতে বলে ; অথচ আল্লাহ্ কখনও তাঁর ওয়াদা ভঙ্গ করেন না। আপনার পালনকর্তার কাছে একদিন তোমাদের গণনার এক হাজার বছরের সমান। (৪৮) এবং আমি কত জনপদকে অবকাশ দিয়েছি এমতাবস্থায় যে, তারা গুনাহ্গার ছিল। এরপর তাদেরকে পাকড়াও করেছি এবং আমার কাছেই প্রত্যাবর্তন করতে হবে। (৪৯) বলুন ঃ হে লোকসকল! আমি তো তোমাদের জন্য স্পষ্ট ভাষায় সতর্ককারী। (৫০) সুতরাং যারা বিশ্বাস স্থাপন করেছে এবং সৎকর্ম করেছে, তাদের জন্য আছে পাপ মার্জনা এবং সম্মানজনক রুযী। (৫১) এবং যারা আমার আয়াতসমূহকে ব্যর্থ করার জন্য চেষ্টা করে, তারাই দোযখের অধিবাসী।

### তফসীরের সার-সংক্ষেপ

এবং তারা (অর্থাৎ বিতর্ককারীরা) যদি আপনাকে মিথ্যাবাদী বলে তবে (আপনি দুঃখিত হবেন না। কেননা) তাদের পূর্বে কওমে নূহ, আদ, সামূদ, ইবরাহীম ও লূতের সম্প্রদায় এবং মাদইয়ানের অধিবাসীরাও (নিজ নিজ পয়গম্বরকে) মিথ্যাবাদী বলেছে। এবং মূসা (আ)-কেও মিথ্যাবাদী বলা হয়েছিল। (কিন্তু মিথ্যাবাদী বলার পর) আমি

কাফিরদেরকে (কিছুদিন) সুযোগ দিয়েছিলাম, (যেমন বর্তমান কাফিরদেরকে সুযোগ দিয়ে রেখেছি।) এরপর তাদেরকে (আযাবে) পাকড়াও করলাম। অতএব (দেখ,) আমার আযাব কেমন ছিল! আমি কত জনপদ (আযাব দ্বারা) ধ্বংস করেছি এমতাবস্থায় যে, তারা নাফরমানী করত। এসব জনপদ এখন ছাদের উপর পতিত স্তূপে পরিণত হয়েছে (অর্থাৎ জনমানব শূন্য। স্বভাবত প্রথমে ছাদ ও পরে প্রাচীর বিধ্বস্ত হয়। এমনিভাবে এসব জনপদ) কত পরিত্যক্ত কূপ (যেগুলো পূর্বে আবাদ ছিল) ও কত সুদৃঢ় প্রাসাদ (যা এখন ভগ্নস্তূপ—এসব জনপদে ধ্বংস করা হয়েছে। এমনিভাবে প্রতিশ্রুত সময় আসলে এ যুগের মানুষকেও আযাব দ্বারা পাকড়াও করা হবে।) তারা কি দেশভ্রমণ করে নি, যাতে তারা এমন হৃদয়ের অধিকারী হয়, যদ্দারা বুঝে এবং এমন কর্ণের অধিকারী হয়, যদ্দারা শ্রবণ করে। বস্তুত (যারা বুঝে না, তাদের) চক্ষু তো অন্ধ নয় ; বরং (বক্ষস্থিত) অন্তরই অন্ধ হয়ে যায়। (বর্তমান কাফিরদেরও অন্তর অন্ধ হয়ে গেছে; নতুবা পরবর্তী লোকদের অবস্থা থেকে শিক্ষা গ্রহণ করত।) তারা (নবুয়তে সন্দেহ সৃষ্টির উদ্দেশ্যে) আপনাকে আযাব ত্বরান্বিত করতে বলে (আযাব তাড়াতাড়ি না আসায় তারা প্রমাণ করতে চায় যে, আযাব আসবেই না) অথচ আল্লাহ্ কখনও তাঁর ওয়াদা ভঙ্গ করবেন না (অর্থাৎ ওয়াদার সময় অবশ্যই আযাব আসবে।) এবং আপনার পালনকর্তার কাছে একদিন (যেদিন আযাব আসবে অর্থাৎ কিয়ামতের দিন—তা দৈর্ঘ্যে অথবা কঠোরতায়) তোমাদের গণনা অনুযায়ী এক হাজার বছরের সমান। (সুতরাং তারা নেহাৎ নির্বোধ বলেই এমন ধরনের বিপদ ত্বরান্বিত করতে বলে।) এবং (উল্লিখিত জওয়াবের সারমর্ম আবার শুনে নাও যে) আমি কত জনপদকে অবকাশ দিয়েছিলাম এমতাবস্থায় যে, তারা নাফরমানী করত, অতঃপর তাদেরকে (আযাবে) পাকড়াও করেছি। সবাইকে আমার কাছেই ফিরে আসতে হবে। (তখন পূর্ণ শাস্তি পাবে।) আপনি (আরও) বলে দিন ঃ হে লোকগণ, আমি তো তোমাদের জন্য একজন স্পষ্ট সতর্ককারী। (আযাব আসা না আসার ব্যাপারে আমার কোন হাত নেই। আমি এর দাবিও করি নি।) সুতরাং যারা (এই সতর্কবাণী শোনে) বিশ্বাস স্থাপন করে এবং সৎকর্ম করে, তাদের জন্য আছে মাগফিরাত ও সম্মানজনক রুযী এবং যারা আমার আয়াত সম্পর্কে (অস্বীকার ও বাতিল করার) চেষ্টা করে, (নবীকে ও মু'মিনদেরকে) হারাবার (অর্থাৎ অক্ষম করার) জন্য, তারাই দোযখের অধিবাসী।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

**শিক্ষা ও দূরদৃষ্টি অর্জনের উদ্দেশ্যে দেশভ্রমণ ধর্মীয় কাম্য ঃ** أَفَلَمْ يَسِيرُوا فِي الْأَرْضِ "فَتَكُونَ لَهُمْ قُلُوبٌ" এই আয়াতে শিক্ষার দৃষ্টিভঙ্গি নিয়ে দেশভ্রমণে উৎসাহিত করা হয়েছে। "فَتَكُونَ لَهُمْ قُلُوبٌ" বাক্যে ইঙ্গিত আছে যে, অতীত কাল ও অতীত জাতিসমূহের অবস্থা সরেজমিনে প্রত্যক্ষ করলে মানুষের জ্ঞানবুদ্ধি বৃদ্ধি পায়। তবে শর্ত এই যে, এসব অবস্থা শুধু ঐতিহাসিক দৃষ্টিভঙ্গিতে নয়, শিক্ষা গ্রহণের দৃষ্টিভঙ্গিতেও দেখতে হবে। ইবনে আবী হাতেম কিতাবুত্তাফাক্কুরে মালেক ইবনে দীনার থেকে বর্ণনা করেন ঃ আল্লাহ্ তা'আলা মূসা (আ)-কে আদেশ দেন যে, লোহার জুতা ও লোহার লাঠি তৈরি কর এবং আল্লাহ্র পৃথিবীতে এত ঘোরাফেরা কর যে, লোহার জুতা ক্ষয়প্রাপ্ত হয়ে যায় এবং লোহার লাঠি

ভেঙ্গে যায়।—(রূহুল-মা'আনী) এই রেওয়ায়েতটি বিশুদ্ধ হলে এই ভ্রমণ ও পর্যটনের উদ্দেশ্য জ্ঞান ও চক্ষুষ্মানতা অর্জন করা বৈ অন্য কিছু নয়।

**পরকালের দিন এক হাজার বছরের সমান হওয়ার তাৎপর্য ঃ** اِنَّ يَوْمًا عِنْدَ رَبِّكَ كَاَلْفِ سَنَةٍ—অর্থাৎ আপনার পালনকর্তার এক দিন দুনিয়ার এক হাজার বছরের সমান হবে। এই দিন বলে কিয়ামতের দিন বুঝানো যেতে পারে। এই দিনটি এক হাজার বছরের সমান হওয়ার তাৎপর্য এই যে, ভয়াবহ ঘটনাবলী ও ভয়ংকর অবস্থার কারণে এই দিনটি এক হাজার বছরের সমান দীর্ঘ মনে হবে। তফসীরের সার-সংক্ষেপে একেই اشتداد (দীর্ঘ মনে হওয়া) শব্দ দ্বারা ব্যক্ত করা হয়েছে। অনেক তফসীরকারক এখানে এই অর্থই নিয়েছেন।

বাস্তবক্ষেত্রেও পরকালের একদিন সার্বক্ষণিকভাবে দুনিয়ার এক হাজার বছরের সমান হতে পারে। কোন কোন হাদীসে এর পক্ষে সাক্ষ্য-প্রমাণ পাওয়া যায়। তিরমিযীর রেওয়ায়েতে হযরত আবূ হুরায়রা (রা) বলেন ঃ রাসূলুল্লাহ্ (সা) একদিন নিঃস্ব মুহাজিরদের উদ্দেশে বললেন, আমি তোমাদেরকে কিয়ামতের দিন পরিপূর্ণ নূরের সুসংবাদ দিচ্ছি ; আরও বলছি যে, তোমরা ধনীদের থেকে অর্ধেক দিন পূর্বে বেহেশতে যাবে। আল্লাহ্‌র একদিন এক হাজার বছরের সমান হবে। কাজেই নিঃস্বরা ধনীদের পাঁচশত বছর পূর্বে জান্নাতে প্রবেশ করবে।—(মাযহারী)

তফসীরের সার-সংক্ষেপে এই দ্বিতীয় অর্থটি امتداد শব্দের মাধ্যমে ব্যক্ত করা হয়েছে। وَاللّٰهُ اَعْلَمُ

**একটি সন্দেহ ও তার জওয়াব ঃ** সূরা মায়ারেজে পরকালের দিনকে পঞ্চাশ হাজার বছরের সমান বলা হয়েছে। আয়াত এই ঃ كَانَ مِقْدَارُهٗ خَمْسِيْنَ اَلْفَ سَنَةٍ—এতেও উপরোক্ত উভয় প্রকার তফসীর হতে পারে। প্রত্যেকের সংকট ভিন্ন ভিন্ন ও কম-বেশি হবে, তাই এই দিনটি কারও কাছে এক হাজার বছরের সমান এবং কারও কাছে পঞ্চাশ হাজার বছরের সমান অনুভূত হবে। দ্বিতীয় অর্থ অনুযায়ী পরকালের দিনকে প্রকৃতই পঞ্চাশ হাজার বছরের ধরা হলে উভয় আয়াত বাহ্যত পরস্পর বিরোধী হয়ে যায় ; অর্থাৎ এক আয়াতে এক হাজার বছর এবং অপর আয়াতে পঞ্চাশ হাজার বছরের উল্লেখ আছে। এই বিরোধিতার জওয়াব মাওলানা আশরাফ আলী থানভী (র) বয়ানুল-কোরআনে উল্লেখ করেছেন।

وَمَآ اَرْسَلْنَا مِنْ قَبْلِكَ مِنْ رَّسُوْلٍ وَّلَا نَبِيٍّ اِلَّآ اِذَا تَمَنّٰٓى اَلْقَى الشَّيْطٰنُ
فِيْٓ اُمْنِيَّتِهٖ ۚ فَيَنْسَخُ اللّٰهُ مَا يُلْقِى الشَّيْطٰنُ ثُمَّ يُحْكِمُ اللّٰهُ اٰيٰتِهٖ ۗ وَاللّٰهُ
عَلِيْمٌ حَكِيْمٌ ﴿٥٢﴾ لِّيَجْعَلَ مَا يُلْقِى الشَّيْطٰنُ فِتْنَةً لِّلَّذِيْنَ فِيْ قُلُوْبِهِمْ
مَّرَضٌ وَّالْقَاسِيَةِ قُلُوْبُهُمْ ۗ وَاِنَّ الظّٰلِمِيْنَ لَفِيْ شِقَاقٍۭ بَعِيْدٍ ﴿٥٣﴾

وَّلِيَعْلَمَ الَّذِيْنَ اُوْتُوا الْعِلْمَ اَنَّهُ الْحَقُّ مِنْ رَّبِّكَ فَيُؤْمِنُوْا بِهٖ
فَتُخْبِتَ لَهٗ قُلُوْبُهُمْ ؕ وَاِنَّ اللّٰهَ لَهَادِ الَّذِيْنَ اٰمَنُوْۤا اِلٰى صِرَاطٍ مُّسْتَقِيْمٍ ﴿٥٤﴾
وَلَا يَزَالُ الَّذِيْنَ كَفَرُوْا فِىْ مِرْيَةٍ مِّنْهُ حَتّٰى تَاْتِيَهُمُ السَّاعَةُ
بَغْتَةً اَوْ يَاْتِيَهُمْ عَذَابُ يَوْمٍ عَقِيْمٍ ﴿٥٥﴾ اَلْمُلْكُ يَوْمَئِذٍ لِّلّٰهِ ؕ
يَحْكُمُ بَيْنَهُمْ ؕ فَالَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ فِىْ جَنّٰتِ النَّعِيْمِ ﴿٥٦﴾
وَالَّذِيْنَ كَفَرُوْا وَكَذَّبُوْا بِاٰيٰتِنَا فَاُولٰٓئِكَ لَهُمْ عَذَابٌ مُّهِيْنٌ ﴿٥٧﴾

(৫২) আমি আপনার পূর্বে যে সমস্ত রাসূল ও নবী প্রেরণ করেছি, তারা যখনই কিছু কল্পনা করেছে, তখনই শয়তান তাদের কল্পনায় কিছু মিশ্রণ করে দিয়েছে। অতঃপর আল্লাহ্ দূর করে দেন শয়তান যা মিশ্রণ করে। এরপর আল্লাহ্ তাঁর আয়াতসমূহকে সুপ্রতিষ্ঠিত করেন এবং আল্লাহ্ জ্ঞানময়, প্রজ্ঞাময় (৫৩) এ কারণে যে, শয়তান যা মিশ্রণ করে, তিনি তা পরীক্ষাস্বরূপ করে দেন, তাদের জন্য, যাদের অন্তরে রোগ আছে এবং যারা পাষাণ হৃদয়। গুনাহ্‌গাররা দূরবর্তী বিরোধিতায় লিপ্ত আছে ; (৫৪) এবং এ কারণেও যে, যাদেরকে জ্ঞান দান করা হয়েছে ; তারা যেন জানে যে, এটা আপনার পালনকর্তার পক্ষ থেকে সত্য।' অতঃপর তারা যেন এতে বিশ্বাস স্থাপন করে এবং তাদের অন্তর যেন এর প্রতি বিজয়ী হয়। আল্লাহ্ই বিশ্বাস স্থাপনকারীদেরকে সরল পথ প্রদর্শন করেন। (৫৫) কাফিররা সর্বদাই সন্দেহ পোষণ করবে যে পর্যন্ত না তাদের কাছে আকস্মিকভাবে কিয়ামত এসে পড়ে অথবা এসে পড়ে তাদের কাছে এমন দিবসের শাস্তি যা থেকে রক্ষার উপায় নেই। (৫৬) রাজত্ব সেদিন আল্লাহ্‌রই ; তিনিই তাদের বিচার করবেন। অতএব যারা বিশ্বাস স্থাপন করে এবং সৎকর্ম সম্পাদন করে তারা নিয়ামতপূর্ণ কাননে থাকবে (৫৭) এবং যারা কুফরী করে এবং আমার আয়াতসমূহকে মিথ্যা বলে, তাদের জন্য লাঞ্ছনাকর শাস্তি রয়েছে।

### তফসীরের সার-সংক্ষেপ

এবং [হে মুহাম্মদ (সা), এরা যে শয়তানের প্ররোচনায় আপনার সাথে তর্কবিতর্ক করে, এটা নতুন কিছু নয় ; বরং] আমি আপনার পূর্বে যে সমস্ত রাসূল ও নবী প্রেরণ করেছি, তারা যখনই (আল্লাহ্‌র বিধি-বিধান থেকে) কিছু আবৃত্তি করেছে, তখনই শয়তান তাদের আবৃত্তিতে (কাফিরদের মনে) সন্দেহ (ও আপত্তি) প্রক্ষিপ্ত করেছে। (কাফিররা এসব

সন্দেহ্ ও আপত্তি উত্থাপন করে পয়গম্বরদের সাথে তর্ক-বিতর্ক করত; যেমন অন্য আয়াতে আছে ঃ

وَكَذٰلِكَ جَعَلْنَا لِكُلِّ نَبِيٍّ عَدُوًّا شَيَاطِيْنَ الْاِنْسِ وَالْجِنِّ يُوْحِيْ بَعْضُهُمْ اِلٰى بَعْضٍ زُخْرُفَ الْقَوْلِ غُرُوْرًا وَاِنَّ الشَّيَاطِيْنَ لَيُوْحُوْنَ اِلٰى اَوْلِيَائِهِمْ لِيُجَادِلُوْكُمْ -

অতঃপর আল্লাহ্ তা'আলা শয়তানের প্রক্ষিপ্ত সন্দেহকে (অকাট্য জওয়াব ও সুস্পষ্ট প্রমাণাদি দ্বারা) নিশ্চিহ্ন করে দেন। (এটা জানা কথা যে, বিশুদ্ধ জওয়াবের পর আপত্তি দূর হয়ে যায়।) এরপর আল্লাহ্ তা'আলা তাঁর আয়াতসমূহকে সুপ্রতিষ্ঠিত করে দেন (পূর্বেও প্রতিষ্ঠিত ছিল ; কিন্তু আপত্তির জওয়াব দ্বারা এই প্রতিষ্ঠা আরও স্পষ্ট হয়ে উঠে)। আল্লাহ্ তা'আলা (এসব আপত্তি সম্পর্কে) জ্ঞানময় (এবং এগুলোর জওয়াব শিক্ষাদানে) প্রজ্ঞাময়। (এই ঘটনা বর্ণনা করার কারণ এই যে) শয়তান যা প্রক্ষিপ্ত করে, আল্লাহ্ তা'আলা তা তাদের জন্য পরীক্ষাস্বরূপ করে দেন, যাদের অন্তরে (সন্দেহের) রোগ আছে এবং যাদের অন্তর (সম্পূর্ণই) পাষাণ যে, তারা সন্দেহ পেরিয়ে মিথ্যার প্রতি বিশ্বাস পোষণ করে। তাদেরকে পরীক্ষা করা হয় যে, দেখা যাক জওয়াবের পরও তারা সন্দেহের অনুসরণ করে, না জওয়াব হৃদয়ঙ্গম করে সত্যকে গ্রহণ করে। বাস্তবিকই (এই) যালিমরা (অর্থাৎ সন্দেহকারীরা এবং মিথ্যায় বিশ্বাস পোষণকারীরা) সুদূর বিরোধিতায় লিপ্ত আছে। (কারণ, সত্য প্রকাশিত হওয়ার পরও তারা হঠকারিতাবশত তা কবূল করে না। পরীক্ষার জন্যই শয়তানকে কুমন্ত্রণা দেওয়ার ক্ষমতা দেওয়া হয়েছিল) এবং (বিশুদ্ধ জওয়াব ও হিদায়েতের নূর দ্বারা এসব সন্দেহ এ কারণে বাতিল করা হয় যে) যাদেরকে জ্ঞান দান করা হয়েছে, তারা যেন (এসব জওয়াব ও হিদায়েতের নূরের সাহায্যে) দৃঢ় বিশ্বাস করে যে, এটা (অর্থাৎ নবী যা আবৃত্তি করেছেন) আপনার প্রতিপালকের পক্ষ থেকে সত্য, অতঃপর তারা যেন ঈমানে সুদৃঢ় হয়ে যায় এবং (দৃঢ় বিশ্বাসের বরকতে) তাদের অন্তরে যেন এর (আমল করার) প্রতি অধিক বিনয়ী হয়। নিশ্চয় আল্লাহ্ তা'আলাই বিশ্বাস স্থাপনকারীদেরকে সরল পথ প্রদর্শন করেন। (এমতাবস্থায় তাদের হিদায়েত হবে না কেন? এ হচ্ছে মু'মিনদের অবস্থা।) আর কাফিররা সর্বদাই এ সম্পর্কে (অর্থাৎ পঠিত নির্দেশ সম্পর্কে) সন্দেহই পোষণ করবে (যে সন্দেহ্ শয়তান তাদের মনে প্রক্ষিপ্ত করেছিল।) যে পর্যন্ত না তাদের কাছে আকস্মিকভাবে কিয়ামত এসে পড়ে (আযাব না হলেও যার ভয়াবহতাই যথেষ্ট) অথবা (তদুপরি) এসে পড়ে তাদের কাছে অকল্যাণ দিবসের (অর্থাৎ কিয়ামতের দিনের) শাস্তি। (বাস্তবে উভয়টিরই সমাবেশ হবে এবং তা হবে চরম বিপদের কারণ। উদ্দেশ্য এই যে, তারা আযাব প্রত্যক্ষ না করে কুফর থেকে বিরত হবে না ; কিন্তু তখন তা ফলদায়ক হবে না।) রাজত্ব সেদিন আল্লাহ্ তা'আলারই হবে। তিনি তাদের (কার্যকর) ফয়সালা করবেন। অতএব যারা বিশ্বাস স্থাপন করবে এবং সৎকর্ম করবে, তারা সুখ-কাননে বাস করবে এবং যারা কুফরী করবে এবং আমার আয়াতসমূহকে মিথ্যা বলবে, তাদের জন্য থাকবে লাঞ্ছনাকর শাস্তি।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

مِنْ رَّسُوْلٍ وَّلَا نَبِيٍّ —এ থেকে জানা যায় যে, রাসূল ও নবী এক নয় পৃথক পৃথক অর্থ রাখে। এতদুভয়ের মধ্যে পার্থক্য কি, এ সম্পর্কে বিভিন্ন উক্তি রয়েছে। প্রসিদ্ধ ও সুস্পষ্ট উক্তি এই যে, নবী তাঁকে বলা হয়, যাঁকে জনগণের সংস্কারের উদ্দেশ্যে আল্লাহ্‌র পক্ষ থেকে নবুয়তের পদ দান করা হয় এবং তাঁর কাছে ওহী আগমন করে—তাঁকে কোন স্বতন্ত্র কিতাব ও শরীয়ত দান করা হোক বা কোন পূর্ববর্তী নবীর কিতাব ও শরীয়ত প্রচারে আদিষ্ট করা হোক। যাঁকে স্বতন্ত্র কিতাব ও শরীয়ত দান করা হয়, তাঁর দৃষ্টান্ত হযরত মূসা, ঈসা (আ) ঐ শেষনবী মুহাম্মদ মোস্তফা (সা)। এবং যে পূর্ববর্তী নবীর কিতাব ও শরীয়ত প্রচারে আদিষ্ট, তাঁর দৃষ্টান্ত হযরত হারুন (আ)। তিনি মূসা (আ)-এর কিতাব তওরাত ও তাঁরই শরীয়ত প্রচারে আদিষ্ট ছিলেন। 'রাসূল' তাঁকে বলা হয়, যাঁকে স্বতন্ত্র কিতাব ও শরীয়ত দান করা হয়। এ থেকে আরও জানা গেল যে, যিনি রাসূল হবেন, তিনি নবীও হবেন। এটা জরুরী। কিন্তু যিনি নবী হবেন, তাঁর রাসূল হওয়া জরুরী নয়। এই ভাগাভাগি মানুষের ক্ষেত্রে। আল্লাহ্‌র পক্ষ থেকে যে ফেরেশতা ওহী নিয়ে আগমন করেন, তাঁকে রাসূল বলা এর পরিপন্থী নয়। সূরা মারইয়ামে এ সম্পর্কে বিস্তারিত আলোচনা করা হয়েছে।

أَلْقَى الشَّيْطَانُ فِي أُمْنِيَّتِهِ—আয়াতে تَمَنَّى শব্দের অর্থ قرأ (আবৃত্তি করে) এবং امنية শব্দের অর্থ قراءة অর্থাৎ আবৃত্তি করা। আরবী অভিধানে এ অর্থও প্রসিদ্ধ ও সুবিদিত। তফসীরের সার-সংক্ষেপে আয়াতের যে তফসীর লিপিবদ্ধ হয়েছে, তা অত্যন্ত পরিষ্কার ও নির্মল। আবূ হাইয়ান বাহ্‌রে-মুহীত গ্রন্থে এবং আরও অনেক তফসীরকারক এ তফসীরই গ্রহণ করেছেন। হাদীস গ্রন্থাদিতে এস্থলে একটি ঘটনা বর্ণনা করা হয়েছে, যা 'গারানিক' নামে খ্যাত। অধিক সংখ্যক হাদীসবিদগণের মতে ঘটনাটি ভিত্তিহীন। কেউ কেউ একে বানোয়াট ও ধর্মদ্রোহীদের আবিষ্কার বলে আখ্যা দিয়েছেন। আর যারা একে ধর্তব্যও বলেছেন, হাদীসের বাহ্যিক ভাষাদৃষ্টে কোরআন ও সুন্নাহ্‌র অকাট্য নির্দেশাবলী সম্পর্কে যেসব সন্দেহ দেখা দেয়, তাঁরা সেসব সন্দেহের জওয়াবও দিয়েছেন। কিন্তু এটা সুস্পষ্ট যে, এই আয়াতের তফসীর এই ঘটনার উপর নির্ভরশীল নয় ; বরং উপরে যা বর্ণনা করা হয়েছে, তাই এ আয়াতের সহজ ও সরল ব্যাখ্যা। ঘটনাটিকে অহেতুক আয়াতের তফসীরের অংশ সাব্যস্ত করে সন্দেহ ও সংশয়ের দ্বার উন্মোচন এবং অতঃপর জওয়াবদানে ব্যাপৃত হওয়া মোটেই লাভজনক কাজ নয়। তাই এ পথ পরিহার করা হলো। وَاللّٰهُ أَعْلَمُ

وَالَّذِيْنَ هَاجَرُوْا فِيْ سَبِيْلِ اللّٰهِ ثُمَّ قُتِلُوْا أَوْ مَاتُوْا لَيَرْزُقَنَّهُمُ اللّٰهُ
رِزْقًا حَسَنًا ۚ وَإِنَّ اللّٰهَ لَهُوَ خَيْرُ الرّٰزِقِيْنَ ﴿٥٨﴾ لَيُدْخِلَنَّهُمْ
مُّدْخَلًا يَّرْضَوْنَهُ ۚ وَإِنَّ اللّٰهَ لَعَلِيْمٌ حَلِيْمٌ ﴿٥٩﴾

**(৫৮) যারা আল্লাহ্র পথে গৃহ ত্যাগ করেছে, এরপর নিহত হয়েছে অথবা মরে গেছে, আল্লাহ্ তাদেরকে অবশ্যই উৎকৃষ্ট জীবিকা দান করবেন এবং আল্লাহ্ সর্বোৎকৃষ্ট রিযিক দাতা। (৫৯) তাদেরকে অবশ্যই এমন এক স্থানে পৌঁছাবেন, যাকে তারা পছন্দ করবে এবং আল্লাহ্ জ্ঞানময়, সহনশীল।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

যারা আল্লাহ্র পথে (অর্থাৎ দীনের হিফাযতের জন্য) নিজ গৃহ ত্যাগ করেছে (যাদের কথা পূর্ববর্তী اَلَّذِيْنَ اُخْرِجُوْا مِنْ دِيَارِهِمْ আয়াতেও উল্লেখ করা হয়েছে) এরপর কাফিরদের মুকাবিলায় নত হয়েছে অথবা (এমনিতেই স্বাভাবিক) মৃত্যুবরণ করেছে, (তারা ব্যর্থকাম ও বঞ্চিত নয় ; যদিও তারা পার্থিব উপকারিতা লাভ করতে পারেনি ; কিন্তু পরকালে) আল্লাহ্ তা'আলা অবশ্যই তাদেরকে উৎকৃষ্ট রিযিক দেবেন (অর্থাৎ জান্নাতের অগণিত নিয়ামত) এবং অবশ্যই আল্লাহ্ সর্বোৎকৃষ্ট রিযিকদাতা। (এই উৎকৃষ্ট রিযিকের সাথে) আল্লাহ্ তা'আলা তাদেরকে (ঠিকানাও উৎকৃষ্ট দিবেন অর্থাৎ) এমন এক স্থানে দাখিল করবেন, যাকে তারা (খুবই) পছন্দ করবে। (এখন প্রশ্ন রইল যে, কোন কোন মুহাজির পার্থিব বিজয়, সাহায্য ও উপকারিতা থেকে কেন বঞ্চিত হলো এবং কাফিররা তাদেরকে হত্যা করতে কিরূপে সক্ষম হলো ? কাফিরদেরকে আল্লাহ্র গজব দ্বারা ধ্বংস করা হলো না কেন ? এসব প্রশ্নের উত্তর এই যে) নিশ্চয় আল্লাহ্ তা'আলা (প্রত্যেক কাজে রহস্য ও উপকারিতা সম্পর্কে) জ্ঞানময়, (তাদের এই বাহ্যিক ব্যর্থতার মধ্যে অনেক উপকারিতা ও রহস্য নিহিত আছে এবং) অত্যন্ত সহনশীল। (তাই শত্রুদেরকে তাৎক্ষণিকভাবে শাস্তি দেন না।)

---

ذٰلِكَ ۚ وَمَنْ عَاقَبَ بِمِثْلِ مَا عُوْقِبَ بِهٖ ثُمَّ بُغِيَ عَلَيْهِ لَيَنْصُرَنَّهُ
اللّٰهُ ۗ اِنَّ اللّٰهَ لَعَفُوٌّ غَفُوْرٌ ﴿٦٠﴾

---

**(৬০) এ তো শুনলে, যে ব্যক্তি নিপীড়িত হয়ে নিপীড়ন পরিমাণে প্রতিশোধ গ্রহণ করে এবং পুনরায় সে নিপীড়িত হয়, আল্লাহ্ অবশ্যই তাকে সাহায্য করবেন। নিশ্চয় আল্লাহ্ মার্জনাকারী, ক্ষমাশীল।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

এ (বিষয়বস্তু) তো হলো, (এরপর শোন যে) যে ব্যক্তি (শত্রুকে) ততটুকুই নিপীড়ন করে, যতটুকু (শত্রুর পক্ষ থেকে) তাকে নিপীড়ন করা হয়েছিল, এরপর (সমান সমান হয়ে যাওয়ার পর যদি শত্রুর পক্ষ থেকে) সে অত্যাচারিত হয়, আল্লাহ্ তা'আলা অবশ্যই তাকে সাহায্য করবেন। নিশ্চয় আল্লাহ্ তা'আলা মার্জনাকারী, ক্ষমাশীল।

(কয়েক আয়াতের পূর্বে উল্লেখ করা হয়েছে যে, আল্লাহ্ তা'আলা মযলুম তথা অত্যাচারিতকে সাহায্য করেন ; وَاِنَّ اللّٰهَ عَلٰى نَصْرِهِمْ لَقَدِيْرٌ কিন্তু মযলুম দুই প্রকার। এক. যে শত্রুর কাছ থেকে কোন প্রতিশোধই গ্রহণ করে না ; বরং ক্ষমা করে দেয় কিংবা চুপ করে বসে থাকে। দুই. যে শত্রুর কাছ থেকে সমান সমান প্রতিশোধ গ্রহণ করে। এরূপ ক্ষেত্রে উভয়পক্ষ যখন সমান হয়ে যায়, তখন বাদ বিসম্বাদ শেষ হয়ে যাওয়া উচিত ; কিন্তু প্রতিশোধ গ্রহণের কারণে ক্ষিপ্ত হয়ে শত্রু যদি পুনরায় তার উপর আক্রমণ করে বসে এবং আরও জুলুম করে, তবে এ ব্যক্তি মযলুমই থেকে যায়। আলোচ্য আয়াতে এই দ্বিতীয় প্রকার মযলুমকে সাহায্য করারই ওয়াদা বর্ণিত হয়েছে। কিন্তু সবর করে প্রতিশোধ গ্রহণে বিরত থাকাই আল্লাহ্র কাছে পছন্দনীয় ; যেমন অনেক আয়াতে তা বর্ণনা করা হয়েছে। উদাহরণত (১) فَمَنْ عَفٰى وَاَصْلَحَ فَاَجْرُهٗ عَلَى اللّٰهِ (২) وَاَنْ تَعْفُوْا اَقْرَبُ لِلتَّقْوٰى (৩) وَلَمَنْ صَبَرَ وَغَفَرَ اِنَّ ذٰلِكَ مِنْ عَزْمِ الْاُمُوْرِ এসব আয়াতে প্রতিশোধ গ্রহণে বিরত থাকার প্রতি উৎসাহ দান করা হয়েছে এবং ক্ষমা করতে ও সবর করতে বলা হয়েছে। কোরআন পাকের এসব নির্দেশ থেকে প্রমাণিত হয় যে, এ পন্থাই উৎকৃষ্ট। যে ব্যক্তি শত্রুর কাছ থেকে সমান সমান প্রতিশোধ গ্রহণ করে, সে এই উত্তম পন্থা ও কোরআনী নির্দেশাবলী পালন করে না। কাজেই সন্দেহ হতে পারত যে, সে বোধহয় আল্লাহ্র সাহায্য থেকে বঞ্চিত হবে। তাই আয়াতের শেষে বলা হয়েছে ঃ اِنَّ اللّٰهَ لَعَفُوٌّ غَفُوْرٌ অর্থাৎ আল্লাহ্ তা'আলা এই ব্যক্তির উত্তমপন্থা বর্জন করার ত্রুটি ধরবেন না ; বরং সে পুনরায় অত্যাচারিত হলে আল্লাহ্র পক্ষ থেকে তাকে সাহায্য করা হবে।

ذٰلِكَ بِاَنَّ اللّٰهَ يُوْلِجُ الَّيْلَ فِى النَّهَارِ وَيُوْلِجُ النَّهَارَ فِى الَّيْلِ
وَاَنَّ اللّٰهَ سَمِيْعٌۢ بَصِيْرٌ ﴿٦١﴾ ذٰلِكَ بِاَنَّ اللّٰهَ هُوَ الْحَقُّ وَاَنَّ مَا يَدْ
عُوْنَ مِنْ دُوْنِهٖ هُوَ الْبَاطِلُ وَاَنَّ اللّٰهَ هُوَ الْعَلِىُّ الْكَبِيْرُ ﴿٦٢﴾
اَلَمْ تَرَ اَنَّ اللّٰهَ اَنْزَلَ مِنَ السَّمَآءِ مَآءًز فَتُصْبِحُ الْاَرْضُ
مُخْضَرَّةًط اِنَّ اللّٰهَ لَطِيْفٌ خَبِيْرٌ ﴿٦٣﴾ج لَهٗ مَا فِى السَّمٰوٰتِ
وَمَا فِى الْاَرْضِط وَاِنَّ اللّٰهَ لَهُوَ الْغَنِىُّ الْحَمِيْدُ ﴿٦٤﴾ع اَلَمْ تَرَ اَنَّ
اللّٰهَ سَخَّرَ لَكُمْ مَّا فِى الْاَرْضِ وَالْفُلْكَ تَجْرِىْ فِى الْبَحْرِ بِاَمْرِهٖط
وَيُمْسِكُ السَّمَآءَ اَنْ تَقَعَ عَلَى الْاَرْضِ اِلَّا بِاِذْنِهٖط اِنَّ اللّٰهَ بِالنَّاسِ

**(১৫) এরপর তোমরা মৃত্যুবরণ করবে। (১৬) অতঃপর কিয়ামতের দিন তোমরা পুনরুত্থিত হবে। (১৭) আমি তোমাদের উপর সপ্তপথ সৃষ্টি করেছি এবং আমি সৃষ্টি সম্বন্ধে অনবধান নই। (১৮) আমি আকাশ থেকে পানি বর্ষণ করেছি ; এবং আমি তা অপসারণ করলেও করতে পারি (১৯) অতঃপর আমি তা দ্বারা তোমাদের জন্য খেজুর ও আঙ্গুরের বাগান সৃষ্টি করেছি। তোমাদের জন্য এতে প্রচুর ফল আছে এবং তোমরা তা থেকে আহার করে থাক। (২০) এবং ঐ বৃক্ষ সৃষ্টি করেছি, যা সিনাই পর্বতে জন্মায় এবং আহারকারীদের জন্য তৈল ও ব্যঞ্জন উৎপন্ন করে। (২১) এবং তোমাদের জন্য চতুষ্পদ জন্তুসমূহের মধ্যে চিন্তা করার বিষয় রয়েছে। আমি তোমাদেরকে তাদের উদরস্থিত বস্তু থেকে পান করাই এবং তোমাদের জন্য তাদের মধ্যে প্রচুর উপকারিতা আছে। তোমরা তাদের কতককে ভক্ষণ কর। (২২) তাদের পিঠে ও জলযানে তোমরা আরোহণ করে চলাফেরা করে থাক।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

(প্রথমে মানব সৃষ্টির কথা বলা হচ্ছে) আমি মানুষকে মাটির সারাংশ (অর্থাৎ খাদ্য) থেকে সৃষ্টি করেছি (অর্থাৎ প্রথমে মাটি, অতঃপর তা থেকে উদ্ভিদের মাধ্যমে খাদ্য অর্জিত হয়)। এরপর আমি তাকে বীর্য থেকে সৃষ্টি করেছি, যা (নির্দিষ্ট সময় পর্যন্ত) এক সংরক্ষিত আধারে (অর্থাৎ গর্ভাশয়ে)অবস্থান করেছে (তা খাদ্য থেকে অর্জিত হয়েছিল।) অতঃপর আমি বীর্যকে জমাট রক্ত করেছি। এরপর জমাট রক্তকে (মাংসের) পিণ্ড করেছি। এরপর আমি পিণ্ডকে (অর্থাৎ পিণ্ডের কতক অংশকে) অস্থি করেছি। এরপর অস্থিকে মাংস পরিধান করিয়েছি। (ফলে অস্থি আবৃত হয়ে গেছে। এরপর (অর্থাৎ এসব বিবর্তনের পর) আমি (তাতে রূহ নিক্ষেপ করে) তাকে এক নতুনরূপে দাঁড় করিয়েছি। (যা পূর্ববর্তী অবস্থা থেকে খুবই স্বতন্ত্র ও ভিন্ন। কারণ, ইতিপূর্বে একটি নিষ্প্রাণ জড় পদার্থের মধ্যে সব বিবর্তন হচ্ছিল, এখন তা একটি প্রাণবিশিষ্ট জীবিত মানুষে পরিণত হয়েছে।) অতএব শ্রেষ্ঠতম কারিগর আল্লাহ্ কত মহান। (কেননা, অন্যান্য কারিগর আল্লাহ্র সৃজিত বস্তুসমূহে জোড়াতালি দিয়েই কোন কিছু তৈরি করতে পারে। জীবন সৃষ্টি করা বিশেষভাবে আল্লাহ্ তা'আলারই কাজ! বীর্যের উপর উল্লিখিত বিবর্তনসমূহ এই ক্রমানুসারেই 'কানূন' ইত্যাদি চিকিৎসা গ্রন্থেও বর্ণিত আছে। এরপর মানুষের সর্বশেষ পরিণতি ফানার কথা বর্ণিত হচ্ছে)। অতঃপর তোমরা (এসব বৈচিত্র্যময় ঘটনার পর) অবশ্যই মৃত্যুবরণ করবে। (অতঃপর পুনরুত্থান বর্ণিত হচ্ছে ঃ) অতঃপর তোমরা কিয়ামতের দিন পুনরুজ্জীবিত হবে। (আমি যেভাবে তোমাদেরকে প্রাথমিক পর্যায়ে অস্তিত্ব দান করেছি, তেমনি তোমাদের স্থায়িত্বের বন্দোবস্তও করেছি। সেমতে) আমি তোমাদের উর্ধ্বে সপ্তাকাশ (যেগুলোতে ফেরেশতাদের যাতায়াতের রাস্তা রয়েছে) সৃষ্টি করেছি। (এগুলোর সাথে তোমাদেরও কিছু কিছু উপকারিতা সংশ্লিষ্ট আছে।) এবং আমি সৃষ্টি সম্বন্ধে (অর্থাৎ তাদের উপযোগিতা সম্বন্ধে বেখবর ছিলাম না। (বরং প্রত্যেক সৃষ্টিকে উপযোগিতা ও রহস্যের প্রতি লক্ষ্য রেখে তৈরি করেছি।) এবং আমি (মানুষের দায়িত্ব ও ক্রমবিকাশের জন্য) আকাশ থেকে

পরিমিতভাবে পানি বর্ষণ করেছি। অতঃপর আমি তা (কিছুকাল পর্যন্ত) ভূভাগে সংরক্ষিত রেখেছি (সেমতে কিছু পানি ভূভাগের উপরে এবং কিছু পানি অভ্যন্তরে চলে যায়, যা মাঝে মাঝে বের হতে থাকে)। আমি (যেমন তা বর্ষণ করতে সক্ষম, তেমনি) তা (অর্থাৎ পানি) বিলোপ করে দিতে (ও) সক্ষম (বাতাসে মিশিয়ে দিয়ে হোক কিংবা মৃত্তিকার সুগভীর স্তরে পৌঁছিয়ে দিয়ে হোক; যেখান থেকে তোমরা যন্ত্রপাতির সাহায্যেও উত্তোলন করতে না পার। কিন্তু আমি পানি অব্যাহত রেখেছি।) অতঃপর আমি তা (অর্থাৎ পানি) দ্বারা তোমাদের জন্য খেজুর ও আঙুরের বাগান সৃষ্টি করেছি। তোমাদের জন্য এতে প্রচুর মেওয়াও আছে (টাটকা খাওয়া হলে এগুলোকে মেওয়া মনে করা হয়)। এবং তা থেকে (যা শুকিয়ে রেখে দেওয়া হয়, তাকে খাদ্য হিসেবে) তোমরা আহারও কর এবং (এই পানি দ্বারা) এক (যয়তূন) বৃক্ষও (আমি সৃষ্টি করেছি) যা সিনাই পর্বতে (প্রচুর পরিমাণে) জন্মায় এবং যা তৈল নিয়ে উৎপন্ন হয় এবং আহারকারীদের জন্য ব্যঞ্জন নিয়ে। (অর্থাৎ এই বৃক্ষের ফল দ্বারা উভয় প্রকার উপকার লাভ হয়। বাতি জ্বালানোর এবং মালিশ করার কাজেও লাগে এবং রুটি ডুবিয়ে খাওয়ার কাজেও লাগে। উল্লিখিত ব্যবস্থাদি পানি ও উদ্ভিদের দ্বারা সম্পন্ন হয়) এবং (অতঃপর জীবজন্তুর মাধ্যমে মানুষের বিভিন্ন উপকার বর্ণনা করা হচ্ছে ঃ) তোমাদের জন্য চতুষ্পদ জন্তুসমূহের মধ্যেও চিন্তা করার বিষয় আছে। আমি তোমাদেরকে তাদের উদরস্থিত বস্তু (অর্থাৎ দুধ) পান করতে দেই এবং তোমাদের জন্য তাদের মধ্যে আরও অনেক উপকারিতা আছে। (তাদের চুল ও পশম কাজে লাগে।) এবং তোমরা তাদের কতককে ভক্ষণও কর। তাদের (মধ্যে যেগুলো বোঝা বহনের যোগ্য, তাদের) পিঠে ও জলযানে তোমরা আরোহণ করে চলাফেরা (ও) কর।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

পূর্ববর্তী আয়াতসমূহে আল্লাহ্র ইবাদত ও তাঁর বিধি-বিধান পালনে বাহ্যিক কাজকর্ম ও অন্তরকে পবিত্র রাখা এবং সব বান্দার হক আদায় করাকে মানুষের ইহকালীন ও পরকালীন সাফল্যের পন্থা বলা হয়েছিল। আলোচ্য আয়াতসমূহে আল্লাহ্ তা'আলার পূর্ণ শক্তি-সামর্থ্য ও মানবজাতি সৃজনে তাঁর বিশেষ অভিব্যক্তিসমূহ বর্ণিত হয়েছে, যাতে পরিষ্কার ফুটে ওঠে যে, জ্ঞান ও চেতনাশীল মানুষ এছাড়া অন্য কোন পথ অবলম্বন করতেই পারে না।

وَلَقَدْ خَلَقْنَا الْإِنْسَانَ مِنْ سُلَالَةٍ مِّنْ طِيْنٍ — سلالة অর্থ সারাংশ এবং طين অর্থ আর্দ্র মাটি। অর্থ এই যে, পৃথিবীর মাটির বিশেষ অংশ বের করে তা দ্বারা মানুষকে সৃষ্টি করা হয়েছে। মানব সৃষ্টির সূচনা হযরত আদম (আ) থেকে এবং তাঁর সৃষ্টি মাটির সারাংশ থেকে হয়েছে। তাই প্রথম সৃষ্টিকে মাটির সাথে সম্বন্ধযুক্ত করা হয়েছে। এরপর এক মানুষের শুক্র অন্য মানুষের সৃষ্টির কারণ হয়েছে। পরবর্তী আয়াতে ثُمَّ جَعَلْنَاهُ نُطْفَةً বলে এ কথাই বর্ণনা করা হয়েছে। উদ্দেশ্য এই যে, প্রাথমিক সৃষ্টি মাটি দ্বারা হয়েছে, এরপর সৃষ্টিধারা এই মাটির সূক্ষ্ম অংশ অর্থাৎ শুক্র দ্বারা চালু করা হয়েছে। গরিষ্ঠ সংখ্যক তফসীরবিদ আয়াতের এ তফসীরই লিখেছেন। একথা বলাও সম্ভবপর যে, سُلَالَةٍ مِّنْ طِيْنٍ বলে মানুষের শুক্রই

বুঝানো হয়েছে। কেননা, শুক্র সুখাদ্য থেকে উৎপন্ন হয় এবং খাদ্য মাটি থেকে সৃষ্টি হয়। وَاللّٰهُ اَعْلَمُ

**মানব সৃষ্টির সপ্তস্তর ঃ** আলোচ্য আয়াতসমূহে মানব সৃষ্টির সাতটি স্তর উল্লেখ করা হয়েছে। সর্বপ্রথম স্তর سُلٰلَةٍ مِّنْ طِيْنٍ অর্থাৎ মৃত্তিকার সারাংশ, দ্বিতীয় বীর্য, তৃতীয় জমাট রক্ত, চতুর্থ মাংসপিণ্ড, পঞ্চম অস্থি-পঞ্জর, ষষ্ঠ অস্থিকে মাংস দ্বারা আবৃতকরণ ও সপ্তম সৃষ্টির পূর্ণত্ব অর্থাৎ রূহ সঞ্চারকরণ।

**হযরত ইবনে-আব্বাস বর্ণিত একটি অভিনব তত্ত্ব ঃ** তফসীরে কুরতুবীতে এ স্থলে হযরত ইবনে আব্বাস থেকে এই আয়াতের ভিত্তিতেই 'শবে কদর' নির্ধারণ সম্পর্কিত একটি অভিনব তত্ত্ব বর্ণনা করা হয়েছে। তা এই যে, হযরত উমর ফারূক (রা) একবার সমবেত সাহাবীগণকে প্রশ্ন করলেন ঃ রমযানের কোন্ তারিখে শবে কদর ? সবাই উত্তরে 'আল্লাহ্ তা'আলাই জানেন' বলে পাশ কাটিয়ে গেলেন। হযরত ইবনে আব্বাস তাঁদের মধ্যে সর্বকনিষ্ঠ ছিলেন। তাঁকে জিজ্ঞেস করা হলে তিনি বললেন ঃ আমীরুল মু'মিনীন। আল্লাহ্ তা'আলা সপ্ত আকাশ ও সপ্ত পৃথিবী সৃষ্টি করেছেন; মানুষের সৃষ্টিও সপ্ত স্তরে সম্পন্ন করেছেন এবং সাতটি বস্তুকে মানুষের খাদ্য করেছেন। তাই আমার তো মনে হয় যে, শবে কদর রমযানের সাতাশতম রাত্রিতে হবে। খলীফা এই অভিনব প্রমাণ শুনে বিশিষ্ট সাহাবীগণকে বললেন ঃ এই বালকের মাথার চুলও এখন পর্যন্ত পুরাপুরি গজায়নি ; অথচ সে এমন কথা বলেছে, যা আপনারা বলতে পারেননি। ইবনে আবী শায়বার মুসনাদে এই দীর্ঘ হাদীসটি বর্ণিত আছে। ইবনে আব্বাস মানব সৃষ্টির সপ্তস্তর বলে তাই বুঝিয়েছেন, যা আলোচ্য আয়াতে বর্ণনা করা হয়েছে। মানুষের খাদ্যের সাতটি বস্তু সূরা আবাসার আয়াতে উল্লিখিত আছে ঃ فَاَنْۢبَتْنَا فِيْهَا حَبًّا وَّعِنَبًا وَّقَضْبًا وَّزَيْتُوْنًا وَّنَخْلًا وَّحَدَآئِقَ غُلْبًا وَّفَاكِهَةً وَّاَبًّا—এই আয়াতে আটটি বস্তু উল্লেখ করা হয়েছে, তন্মধ্যে প্রথমোক্ত সাতটি মানুষের খাদ্য এবং সর্বশেষ اَبّ জন্তুদের খাদ্য।

কোরআন পাকের ভাষালঙ্কার লক্ষণীয় যে, মানব সৃষ্টির সাতটি স্তরকে একই ভঙ্গিতে বর্ণনা করেনি ঃ বরং কোথাও এক স্তর থেকে অন্যস্তরে বিবর্তনকে ثُمَّ শব্দ দ্বারা ব্যক্ত করেছে, যা কিছু বিলম্বে হওয়া বুঝায় এবং কোথাও فَـ অব্যয় দ্বারা ব্যক্ত করেছে, যা অবিলম্বে হওয়া বুঝায়। এতে সেই ক্রমের প্রতি ইঙ্গিত আছে, যা দুই বিবর্তনের মাঝখানে স্বভাবত হয়ে থাকে। কোন কোন বিবর্তন মানব বুদ্ধির দৃষ্টিতে খুবই কঠিন ও সময়সাপেক্ষ হয় না। সেমতে কোরআন পাক প্রাথমিক তিন স্তরকে ثُمَّ শব্দ দ্বারা বর্ণনা করেছে—প্রথম মাটির সারাংশ এরপর একে বীর্যে পরিণত করা। এখানে ثُمَّ ব্যবহার করে ثُمَّ جَعَلْنٰهُ نُطْفَةً বলেছে। কেননা, মাটি থেকে খাদ্য সৃষ্টি হওয়া, এরপর তা দেহের অংশ হওয়া, অতঃপর তা বীর্যের আকার ধারণ করা মানববুদ্ধির দৃষ্টিতে খুবই সময়সাপেক্ষ। এমনিভাবে তৃতীয় স্তর অর্থাৎ বীর্যের জমাট রক্তে পরিণত হওয়াও দীর্ঘ সময়সাপেক্ষ ব্যাপার। একেও ثُمَّ خَلَقْنَا النُّطْفَةَ عَلَقَةً বলে ব্যক্ত করা হয়েছে। এরপর জমাট রক্তের মাংসপিণ্ড হওয়া, মাংসপিণ্ডের অস্থি হওয়া এবং অস্থির উপর মাংসের প্রলেপ হওয়া—এই তিনটি স্তর অল্প সময়ে সম্পন্ন

হওয়া অসম্ভব মনে হয় না। তাই এগুলোতে ف অব্যয় দ্বারা বর্ণনা করা হয়েছে। রূহ সঞ্চার ও জীবন সৃষ্টির সর্বশেষ ثم শব্দের মাধ্যমে ব্যক্ত হয়েছে। কেননা, একটি নিষ্প্রাণ জড় পদার্থে রূহ্ ও জীবন সৃষ্টি করা মানব বুদ্ধির দীর্ঘ সময় চায়।

মোটকথা, এক স্তর থেকে অন্য স্তরে বিবর্তনের যে যে ক্ষেত্রে মানব বুদ্ধির দৃষ্টিতে সময়সাপেক্ষ কাজ ছিল সেখানে ثم শব্দ ব্যবহার করে এদিকে ইঙ্গিত করা হয়েছে এবং যেখানে সাধারণ মানববুদ্ধির দৃষ্টিতে সময়সাপেক্ষ ছিল না, সেখানে অব্যয় ف প্রয়োগ করে সেদিকে ইশারা করা হয়েছে। কাজেই এ ব্যাপারে সেই হাদীস দ্বারা আর সন্দেহ হতে পারে না, যাতে বলা হয়েছে যে, এক স্তর থেকে অন্য স্তরে পৌঁছায় চল্লিশ দিন করে ব্যয় হয়। কারণ, এটা মানুষের ধারণাতীত আল্লাহ্র কুদরতের কাজ।

**মানব সৃষ্টির শেষ স্তর অর্থাৎ রূহ ও জীবন সৃষ্টি করা ঃ** কোরআন পাক এ বিষয়টি এক বিশেষ ও স্বতন্ত্র ভঙ্গিতে বর্ণনা করেছে। বলেছে ঃ ثُمَّ اَنْشَاْنٰهُ خَلْقًا اٰخَرَ—অর্থাৎ আমি অতঃপর তাকে এক বিশেষ ধরনের সৃষ্টি দান করেছি। এই বিশেষ বর্ণনার কারণ এই যে, প্রথমোক্ত ছয় স্তর উপাদান ও বস্তুজগতের বিবর্তনের সাথে সংশ্লিষ্ট ছিল এবং এই শেষ ও সপ্তম স্তর অন্য জগৎ অর্থাৎ রূহ জগৎ তথা রূহ্ দেহে স্থানান্তরিত হওয়ার স্তর ছিল। তাই একে অন্য ধরনের সৃষ্টি বলে ব্যক্ত করা হয়েছে।

**প্রকৃত রূহ্ ও জৈব রূহ্ ঃ** এখানে خَلْقًا اٰخَرَ-এর তফসীর হযরত ইবনে আব্বাস, মুজাহিদ, শা'বী, ইকরামা, যাহ্হাক, আবুল আলিয়া প্রমুখ তফসীরবিদ 'রূহ্ সঞ্চার' দ্বারা করেছেন। তফসীরে মাযহারীতে আছে, সম্ভবত এই রূহ্ বলে জৈব রূহ্ বুঝানো হয়েছে। কারণ, এটাও বস্তুবাচক ও সূক্ষ্ম দেহ বিশেষ, যা জৈব দেহের প্রতি রন্ধ্রে রন্ধ্রে অনুপ্রবিষ্ট থাকে। চিকিৎসাবিদ ও দার্শনিকরা একে রূহ্ বলে। মানুষের সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গ সৃষ্টি করার পর একে সৃষ্টি করা হয়। তাই একে ثم শব্দ দ্বারা ব্যক্ত করা হয়েছে। 'আলমে-আরওয়াহ্' তথা রূহ্ জগৎ থেকে প্রকৃত রূহ্কে এনে আল্লাহ্ তা'আলা স্বীয় কুদরত দ্বারা এই জৈব রূহের সাথে তার সম্পর্ক সৃষ্টি করে দেন। এর স্বরূপ জানা মানুষের সাধ্যাতীত। এই প্রকৃত রূহ্কে মানব-সৃষ্টির বহু পূর্বে সৃষ্টি করা হয়েছে। অনাদিকালে আল্লাহ্ তা'আলা এসব রূহ্কে সমবেত করে اَلَسْتُ بِرَبِّكُمْ বলেছিলেন। উত্তরে সবাই সমস্বরে بَلٰى বলে আল্লাহ্র প্রতিপালকত্ব স্বীকার করে নিয়েছিল। হ্যাঁ, মানবদেহের সাথে এর সম্পর্ক মানবের অঙ্গ-প্রত্যঙ্গ সৃষ্টির পরে স্থাপিত হয়। এখানে 'রূহ্ সঞ্চার' দ্বারা যদি জৈব রূহের সাথে প্রকৃত রূহের সম্পর্ক স্থাপন বুঝানো হয়, তবে এটাও সম্ভবপর। মানবজীবন প্রকৃতপক্ষে এই প্রকৃত রূহের সাথে সম্পর্ক রাখে। জৈব রূহের সাথে এর সম্পর্ক স্থাপিত হয়ে গেলেই মানুষ জীবন্ত হয়ে ওঠে। এবং সম্পর্ক ছিন্ন হয়ে গেলে মানুষকে মৃত বলা হয়। জৈব রূহ্ও তখন তার কাজ ত্যাগ করে।

فَتَبٰرَكَ اللّٰهُ اَحْسَنُ الْخٰلِقِيْنَ — خلق ও تخليق এর আসল অর্থ নতুনভাবে কোন সাবেক নমুনা ছাড়া কোন কিছু সৃষ্টি করা, যা আল্লাহ্ তা'আলারই বিশেষ গুণ। এই অর্থের দিক দিয়ে خالق (স্রষ্টা) একমাত্র আল্লাহ্ তা'আলাই। অন্য কোন ফেরেশতা অথবা মানব কোন সামান্যতম বস্তুরও সৃষ্টিকর্তা হতে পারে না। কিন্তু মাঝে মাঝে خلق ও تخليق শব্দ

কারিগরির অর্থেও ব্যবহার করা হয়। কারিগরির স্বরূপ এর বেশি কিছু নয় যে, আল্লাহ্ তা'আলা স্বীয় কুদরত দ্বারা এই বিশ্বব্রহ্মাণ্ডে যেসব উপকরণ ও উপাদান সৃষ্টি করে রেখেছেন, সেগুলোকে জোড়াতালি দিয়ে পরস্পরে মিশ্রণ করে এক নতুন জিনিস তৈরি করা। এ কাজ প্রত্যেক মানুষই করতে পারে এবং এই অর্থের দিক দিয়ে কোন মানুষকেও কোন বিশেষ বস্তুর সৃষ্টিকর্তা বলে দেওয়া হয়। স্বয়ং কোরআন বলেছে ঃ تَخْلُقُونَ اِفْكًا হযরত ঈসা (আ) সম্পর্কে বলেছে ঃ اَنِّىْ اَخْلُقُ لَكُمْ مِّنَ الطِّيْنِ كَهَيْئَةِ الطَّيْرِ—এসব ক্ষেত্রে خلق শব্দ রূপকভঙ্গিতে কারিগরির অর্থে ব্যবহৃত হয়েছে।

এমনিভাবে এখানে خَالِقِيْن শব্দটি বহুবচনে ব্যবহৃত হয়েছে। কারণ, সাধারণ মানুষ কারিগরির দিক দিয়ে নিজেদেরকে কোন বস্তুর সৃষ্টিকর্তা মনে করে থাকে। যদি তাদেরকে রূপকভাবে সৃষ্টিকর্তা বলাও হয়, তবে আল্লাহ্ তা'আলা সব সৃষ্টিকর্তা অর্থাৎ কারিগরের মধ্যে সর্বোত্তম কারিগর। وَاللّٰهُ اَعْلَمُ

ثُمَّ اِنَّكُمْ بَعْدَ ذٰلِكَ لَمَيِّتُوْنَ—পূর্ববর্তী তিন আয়াতে মানব সৃষ্টির প্রাথমিক স্তর উল্লেখ করা হয়েছিল, এখন দুই আয়াতে তার শেষ পরিণতির কথা আলোচনা করা হচ্ছে। আলোচ্য আয়াতে বলা হয়েছে ঃ তোমরা সবাই এ জগতে আসা ও বসবাস করার পর মৃত্যুর সম্মুখীন হবে। কেউ এর কবল থেকে রক্ষা পাবে না। অতঃপর বলা হয়েছে ঃ ثُمَّ اِنَّكُمْ يَوْمَ الْقِيٰمَةِ تُبْعَثُوْنَ। অর্থাৎ মৃত্যুর পর আবার কিয়ামতের দিন তোমাদেরকে জীবিত করে পুনরুত্থিত করা হবে, যাতে তোমাদের ক্রিয়াকর্মের হিসাবান্তে তোমাদেরকে আসল ঠিকানা জান্নাত অথবা জাহান্নামে পৌছিয়ে দেওয়া হয়। এ হচ্ছে মানুষের শেষ পরিণতি। অতঃপর সূচনা ও পরিণতি অন্তর্বর্তীকালীন অবস্থা এবং তাতে মানুষের প্রতি আল্লাহ্ তা'আলার অনুগ্রহ ও নিয়ামতরাজির অল্পবিস্তর বর্ণনা আছে, যা পরবর্তী আয়াতে আকাশ সৃষ্টির আলোচনা দ্বারা শুরু করা হয়েছে।

وَلَقَدْ خَلَقْنَا فَوْقَكُمْ سَبْعَ طَرَائِقَ — طرائق শব্দটি طريقة এর বহুবচন। একে স্তরের অর্থেও নেয়া যায়। অর্থ এই যে, স্তরে স্তরে সপ্ত আকাশ তোমাদের উর্ধ্বে সৃষ্টি করা হয়েছে। طريقة এর প্রসিদ্ধ অর্থ রাস্তা। এ অর্থও হতে পারে। কারণ সবগুলো আকাশ বিধানাবলী নিয়ে পৃথিবীতে যাতায়াতকারী ফেরেশতাদের পথ।

وَمَا كُنَّا عَنِ الْخَلْقِ غَافِلِيْنَ—এতে বলা হয়েছে যে, আমি মানুষকে শুধু সৃষ্টি করে ছেড়ে দেইনি। এবং আমি তাদের ব্যাপারে বেখবরও হতে পারি না ; বরং তাদের প্রতিপালন, বসবাস ও সুখের সরঞ্জামও সরবরাহ করেছি। আকাশ সৃষ্টি দ্বারা এ কাজের সূচনা হয়েছে। এরপর আকাশ থেকে বারিবর্ষণ করে মানুষের জন্য খাদ্য ও ফল--ফুল দ্বারা সুখের সরঞ্জাম সৃষ্টি করেছি। পরবর্তী আয়াতে তা এভাবে বর্ণনা হয়েছে ঃ

وَاَنْزَلْنَا مِنَ السَّمَاءِ مَاءً بِقَدَرٍ فَاَسْكَنّٰهُ فِى الْاَرْضِ وَاِنَّا عَلٰى ذَهَابٍ
بِهٖ لَقٰدِرُوْنَ -

**মানুষকে পানি সরবরাহের অতুলনীয় প্রাকৃতিক ব্যবস্থা ঃ** এই আয়াতে আকাশ থেকে বারিবর্ষণের আলোচনার সাথে بِقَدَرٍ কথাটি যুক্ত করে ইঙ্গিত করা হয়েছে যে, মানুষ

সৃষ্টিগতভাবে খুবই দুর্বল। ফলে যেসব জিনিস তার জীবনের জন্য অপরিহার্য, সেগুলো নির্ধারিত পরিমাণের বেশি হয়ে গেলে তার জন্য বিশেষ ক্ষতিকর এমনকি আযাব হয়ে যায়। যে পানির অপর নাম জীবন, সেই পানি প্রয়োজনের চাইতে বেশি বর্ষিত হয়ে গেলে প্লাবন এসে যায় এবং মানুষ ও তার জীবন-জীবিকার জন্য বিপদ ও আযাব হয়ে পড়ে। তাই আকাশ থেকে বারিবর্ষণও পরিমিতভাবে হয়, যা মানুষের অভাব দূর করে দেয় এবং সর্বনাশের কারণ হয় না। তবে যেসব ক্ষেত্রে আল্লাহ্ তা'আলা কোন কারণে প্লাবন-তুফান চাপিয়ে দেওয়ার ইচ্ছা করেন, সেসব ক্ষেত্র ভিন্ন।

এরপর অত্যন্ত প্রণিধানযোগ্য বিষয় ছিল এই যে, দৈনন্দিন প্রয়োজনের পানি যদি দৈনন্দিন বর্ষিত হয়, তাতেও মানুষ বিপদে পতিত হবে। প্রাত্যহিক বৃষ্টি তার কাজকারবার ও স্বভাবের পরিপন্থী। যদি সম্বৎসর অথবা ছয় মাস অথবা তিন মাসের প্রয়োজনের পানি এক দফায় বর্ষণ করা হয় এবং মানুষকে নিজ নিজ বরাদ্দের পানি ছয় মাসের জন্য সঞ্চিত রাখার আদেশ দেওয়া হয়, তবে অধিকাংশ মানুষও এই পরিমাণ পানি জমা রাখার ব্যবস্থা করতে পারবে না। যদি কোনরূপে বড় চৌবাচ্চা ও গর্তে পানি জমা রাখার ব্যবস্থা করেও নেয়, তবে কয়েকদিন পর পানি পচে যাবে, যা পান করা এবং ব্যবহার করাও কঠিন হবে। তাই আল্লাহ্র কুদরত এর এই ব্যবস্থা করেছে যে, পানি যে সময় বর্ষিত হয়, তখন সাময়িকভাবে বৃক্ষ ও মৃত্তিকা সিক্ত হয়ে যায়, অতঃপর ভূপৃষ্ঠের বিভিন্ন পুকুর, চৌবাচ্চা ও প্রাকৃতিক গর্তে এই পানি জমা থাকে। প্রয়োজনের সময় মানুষ ও জীবজন্তু তা ব্যবহার করে। কিন্তু বলা বাহুল্য, এই পানিতে বেশি দিন চলে না। তাই প্রত্যেক ভূখণ্ডের অধিবাসীদেরকে প্রত্যহ তাজা পানি পৌঁছানোর জন্য এই ব্যবস্থা করা হয়েছে যে, পানির একটা বিরাট অংশকে বরফে পরিণত করে পাহাড়ের শৃঙ্গে রেখে দেওয়া হয়েছে, সেখানে কোন ধূলা বালু এমনকি মানুষ ও জীবজন্তু পৌঁছতে পারে না। সেখানে পচে যাওয়া, নাপাক হওয়া এবং অব্যবহারযোগ্য হওয়ারও কোন আশংকা নেই। এরপর এই বরফের পানি চুয়ে চুয়ে পাহাড়ের শিরা-উপশিরা বয়ে মাটির অভ্যন্তরে ছড়িয়ে পড়ে এবং এই প্রাকৃতিক ধারা মাটির কোণে কোণে পৌঁছে যায়। সেখান থেকে কিছু পানি নদীনালা ও নহরের আকারে ভূপৃষ্ঠে প্রবাহিত হতে পারে এবং কোটি কোটি মানুষ ও জন্তু-জানোয়ারকে সিক্ত করে। অবশিষ্ট বরফগলা পানি মাটির গম্ভীর স্তরে নেমে গিয়ে ফল্গুধারার আকারে প্রবাহিত হতে থাকে। কূপ খনন করে এই পানি সর্বত্রই উত্তোলন করা যায়। কোরআন পাকের এই আয়াতে এই গোটা ব্যবস্থাকে একটি মাত্র বাক্য وَأَسْكَنَّاهُ فِى الْأَرْضِ এ ব্যক্ত করা হয়েছে। পরিশেষে ইঙ্গিত করা হয়েছে যে, মাটির স্তর থেকে যে পানি কূপের মাধ্যমে উত্তোলন করা হয়, তাও অনেক বেশি গভীরে নয়; বরং অল্প গভীরে রেখেই সহজলভ্য করে দেওয়া হয়েছে। নতুবা পানির স্বাভাবিক বৈশিষ্ট্য অনুযায়ী মাটির গভীরতর অংশে মানুষের নাগালের বাইরে চলে যাওয়াও সম্ভবপর ছিল। আয়াতের শেষে وَإِنَّا عَلَىٰ ذَهَابٍ بِهِ لَقَادِرُونَ বাক্যে এই বিষয়বস্তুই বর্ণিত হয়েছে।

অতঃপর আরবের মেজাজ ও রুচি অনুযায়ী এমন কিছুসংখ্যক বস্তুর কথা উল্লেখ করা হয়েছে, যেগুলো পানি দ্বারা উৎপন্ন। বলা হয়েছে, খেজুর ও আঙ্গুরের বাগান পানি সেচের দ্বারাই সৃষ্টি করা হয়েছে।

لَكُمْ فِيهَا فَوَاكِهُ كَثِيرَةٌ বাক্যে অন্যান্য ফলের কথাও আলোচনা করা হয়েছে অর্থাৎ এসব বাগানে তোমাদের জন্য খেজুর ও আঙ্গুর ছাড়া হাজারো প্রকারের ফল সৃষ্টি করেছি। এগুলো তোমরা শুধু মুখরোচক হিসেবেও খাও এবং কোন কোন ফল গোলাজাত করে খাদ্য হিসেবে ভক্ষণ কর। وَمِنْهَا تَأْكُلُونَ বাক্যের মতলব তাই। এরপর বিশেষ করে যয়তূন ও তার তৈল সৃষ্টির কথা বলা হয়েছে। কেননা, এর উপকারিতা অপরিসীম। যয়তূনের বৃক্ষ তূর পর্বতে উৎপন্ন হয় বিধায় এর দিকে সম্বন্ধ করা হয়েছে। বলা হয়েছে وَشَجَرَةً تَخْرُجُ مِنْ طُورِ سَيْنَاءَ সায়না ও সিনিন সেই স্থানের নাম যেখানে তূর পর্বত অবস্থিত। যয়তূনের তৈল মালিশ ও বাতি জ্বালানোর কাজেও আসে এবং ব্যঞ্জনেরও কাজ দেয়। তাই বলা হয়েছে تَنْبُتُ بِالدُّهْنِ وَصِبْغٍ لِلْآكِلِينَ যয়তূন বৃক্ষের জন্য বিশেষত তূর পর্বতের উল্লেখ করার কারণ এই যে, এই বৃক্ষ সর্বপ্রথম তূর পর্বতেই উৎপন্ন হয়েছিল। কেউ কেউ বলেন : তুফানে নূহের পর পৃথিবীতে সর্বপ্রথম যে বৃক্ষ উৎপন্ন হয়েছিল, তা ছিল যয়তূন।—(মাযহারী)

এরপর আল্লাহ্ তা'আলা এমন নিয়ামতের কথা উল্লেখ করেছেন, যা জানোয়ার ও চতুষ্পদ জন্তুদের মাধ্যমে মানুষকে দান করেছেন, যাতে মানুষ শিক্ষা গ্রহণ করে এবং আল্লাহ্ তা'আলার অপার শক্তি ও অপরিসীম রহমতের কথা স্মরণ করে তওহীদ ও ইবাদতে মশগুল হয়। বলা হয়েছে : وَإِنَّ لَكُمْ فِي الْأَنْعَامِ لَعِبْرَةً অর্থাৎ তোমাদের জন্য চতুষ্পদ জন্তুদের মধ্যে শিক্ষা ও উপদেশ রয়েছে। অতঃপর এর কিছু বিবরণ এভাবে দেওয়া হয়েছে : نُسْقِيكُمْ مِمَّا فِي بُطُونِهَا অর্থাৎ এসব জন্তুর পেটে আমি তোমাদের জন্য পাক সাফ দুধ তৈরি করেছি, যা মানুষের উৎকৃষ্ট খাদ্য। এরপর বলা হয়েছে : শুধু ; দুধই নয়, এসব জন্তুর মধ্যে তোমাদের জন্য অনেক (অগণিত) উপকারিতা রয়েছে। وَلَكُمْ فِيهَا مَنَافِعُ كَثِيرَةٌ চিন্তা করলে দেখা যায়, জন্তুর দেহের প্রতিটি অংশ প্রতিটি লোম মানুষের কাজে আসে এবং এর দ্বারা মানুষের জীবন ধারণের অসংখ্য প্রকার সরঞ্জাম তৈরি হয়। জন্তুর পশম, অস্থি, অন্ত্র এবং সমস্ত অংশ দ্বারা মানুষ জীবিকার কত যে সাজ-সরঞ্জাম তৈরি করে, তা গণনা করাও কঠিন। এসব উপকার ছাড়া আরও একটি বড় উপকার এই যে, হালাল জন্তুর গোশতও মানুষের সর্বোৎকৃষ্ট খাদ্য وَمِنْهَا تَأْكُلُونَ পরিশেষে জন্তু-জানোয়ারের আরও একটি মহা উপকারের কথা উল্লেখ করা হয়েছে যে, তোমরা তাদের পিঠে আরোহণও কর এবং মাল পরিবহনের কাজেও নিযুক্ত কর। এই শেষ উপকারের মধ্যে জন্তুর সাথে নদীতে চলাচলকারী নৌকাও শরীক আছে। মানুষ নৌকায় আরোহণ করে এবং মালপত্র এক স্থান থেকে অন্য স্থানে নিয়ে যায়। তাই এর সাথে নৌকার কথাও আলোচনা করে বলা হয়েছে : وَعَلَيْهَا وَعَلَى الْفُلْكِ تُحْمَلُونَ চাকার মাধ্যমে চলে এমন সব যানবাহনও নৌকার হুকুম রাখে।

وَلَقَدْ أَرْسَلْنَا نُوحًا إِلَىٰ قَوْمِهِ فَقَالَ يَا قَوْمِ اعْبُدُوا اللَّهَ مَا لَكُم مِّنْ إِلَٰهٍ
غَيْرُهُ ۖ أَفَلَا تَتَّقُونَ ﴿٢٣﴾ فَقَالَ الْمَلَأُ الَّذِينَ كَفَرُوا مِن قَوْمِهِ مَا هَٰذَا إِلَّا
بَشَرٌ مِّثْلُكُمْ يُرِيدُ أَن يَتَفَضَّلَ عَلَيْكُمْ وَلَوْ شَاءَ اللَّهُ لَأَنزَلَ مَلَائِكَةً
مَّا سَمِعْنَا بِهَٰذَا فِي آبَائِنَا الْأَوَّلِينَ ﴿٢٤﴾ إِنْ هُوَ إِلَّا رَجُلٌ بِهِ جِنَّةٌ فَتَرَبَّصُوا بِهِ
حَتَّىٰ حِينٍ ﴿٢٥﴾ قَالَ رَبِّ انصُرْنِي بِمَا كَذَّبُونِ ﴿٢٦﴾ فَأَوْحَيْنَا إِلَيْهِ أَنِ اصْنَعِ
الْفُلْكَ بِأَعْيُنِنَا وَوَحْيِنَا فَإِذَا جَاءَ أَمْرُنَا وَفَارَ التَّنُّورُ ۙ فَاسْلُكْ
فِيهَا مِن كُلٍّ زَوْجَيْنِ اثْنَيْنِ وَأَهْلَكَ إِلَّا مَن سَبَقَ عَلَيْهِ الْقَوْلُ
مِنْهُمْ ۖ وَلَا تُخَاطِبْنِي فِي الَّذِينَ ظَلَمُوا ۖ إِنَّهُم مُّغْرَقُونَ ﴿٢٧﴾ فَإِذَا اسْتَوَيْتَ
أَنتَ وَمَن مَّعَكَ عَلَى الْفُلْكِ فَقُلِ الْحَمْدُ لِلَّهِ الَّذِي نَجَّانَا مِنَ الْقَوْمِ
الظَّالِمِينَ ﴿٢٨﴾ وَقُل رَّبِّ أَنزِلْنِي مُنزَلًا مُّبَارَكًا وَأَنتَ خَيْرُ الْمُنزِلِينَ ﴿٢٩﴾ إِنَّ فِي
ذَٰلِكَ لَآيَاتٍ وَإِن كُنَّا لَمُبْتَلِينَ ﴿٣٠﴾

(২৩) আমি নূহকে তার সম্প্রদায়ের কাছে প্রেরণ করেছিলাম। সে বলেছিল ঃ হে আমার সম্প্রদায়, তোমরা আল্লাহ্‌র বন্দেগী কর। তিনি ব্যতীত তোমাদের কোন মাবূদ নেই। তোমরা কি ভয় কর না ? (২৪) তখন তার সম্প্রদায়ের কাফির প্রধানরা বলেছিল ঃ এতো তোমাদের মতই একজন মানুষ বৈ নয়। সে তোমাদের উপর নেতৃত্ব করতে চায়। আল্লাহ্ ইচ্ছা করলে ফেরেশতাই নাযিল করতেন। আমরা আমাদের পূর্বপুরুষদের মধ্যে এরূপ কথা শুনিনি। (২৫) সে তো এক উন্মাদ ব্যক্তি বৈ নয়। সুতরাং কিছুকাল তার ব্যাপারে অপেক্ষা কর। (২৬) নূহ বলেছিল ঃ হে আমার পালনকর্তা, আমাকে সাহায্য কর ; কেননা তারা আমাকে মিথ্যাবাদী বলছে। (২৭) অতঃপর আমি তার কাছে আদেশ প্রেরণ করলাম যে, তুমি আমার দৃষ্টির সামনে এবং আমার নির্দেশে নৌকা তৈরি কর। এরপর যখন আমার আদেশ আসে এবং চুল্লী প্লাবিত হয়, তখন নৌকায় তুলে নাও প্রত্যেক জীবের এক এক জোড়া এবং তোমার পরিবারবর্গকে তাদের মধ্যে যাদের বিপক্ষে

**পূর্বে সিদ্ধান্ত নেওয়া হয়েছে, তাদের ছাড়া ! এবং তুমি জালিমদের সম্পর্কে আমাকে কিছু বলো না। নিশ্চয় তারা নিমজ্জিত হবে। (২৮) যখন তুমি ও তোমার সঙ্গীরা নৌকায় আরোহণ করবে, তখন বল ঃ আল্লাহ্র শোকর, যিনি আমাদেরকে জালিম সম্প্রদায়ের কবল থেকে উদ্ধার করেছেন। (২৯) আরও বল ঃ হে পালনকর্তা আমাকে কল্যাণকরভাবে নামিয়ে দাও, তুমি শ্রেষ্ঠ অবতরণকারী। (৩০) এতে নিদর্শনাবলী রয়েছে এবং আমি পরীক্ষাকারী।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

(পূর্ববর্তী আয়াতসমূহে মানুষের সৃষ্টি এবং তার স্থায়িত্ব ও সুখ-স্বাচ্ছন্দ্যের জন্য বিভিন্ন প্রকার সাজ-সরঞ্জাম সৃষ্টি করার কথা আলোচনা করা হয়েছিল। অতঃপর তার আধ্যাত্মিক লালন-পালন ও ধর্মীয় সাফল্য লাভের ব্যবস্থাদি সম্পর্কে আলোচনা করা হচ্ছে।) এবং আমি নূহ (আ)-কে তাঁর সম্প্রদায়ের কাছে পয়গম্বর করে প্রেরণ করেছিলাম। সে (তাঁর সম্প্রদায়কে) বলেছিল ঃ হে আমার সম্প্রদায়, আল্লাহ্ তা'আলারই ইবাদত কর। তিনি ব্যতীত তোমাদের উপাস্য হওয়ার যোগ্য কেউ নেই। (যখন একথা প্রমাণিত, তখন) তোমরা কি (অপরকে উপাস্য করতে) ভয় কর না ? অতঃপর [নূহ (আ)-এর একথা শুনে] তাঁর সম্প্রদায়ের কাফির প্রধানরা (জনগণকে) বলল ঃ এ তো তোমাদের মতই একজন সাধারণ মানুষ বৈ (রাসূল ইত্যাদি) নয়। (এটা দাবির পিছনে) তার (আসল) মতলব তোমাদের উপর নের্তত্ব করা (অর্থাৎ জাঁকজমক ও সম্মান লাভই তার লক্ষ্য) যদি আল্লাহ্ (রাসূল প্রেরণ করতে) চাইতেন, তবে (এ কাজের জন্য) ফেরেশতাদেরকে প্রেরণ করতেন। (সুতরাং তার দাবি মিথ্যা। তওহীদের দাওয়াতও তার দ্বিতীয় ভ্রান্তি। কেননা, আমরা এরূপ কথা (যে, অন্য কাউকে উপাস্য করো না) আমাদের পূর্বপুরুষদের মধ্যে (কখনও) শুনিনি। বস্তুত সে একজন উন্মাদ ব্যক্তি বৈ নয়। (তাই সারা জাহানের বিরুদ্ধে কথা বলে যে, সে রাসূল এবং উপাস্য এক।) সুতরাং নির্দিষ্ট সময় (অর্থাৎ তার মৃত্যুর সময়) পর্যন্ত তার (অবস্থার) ব্যাপারে অপেক্ষা কর। (অবশেষে এক সময় সে খতম হবে এবং সব পাপ ঘুচে যাবে) নূহ [(আ) তাদের ঈমানের ব্যাপারে নিরাশ হয়ে আল্লাহ্র দরবারে] আরয করল ঃ হে আমার পালনকর্তা, আমার প্রতিশোধ গ্রহণ কর। কারণ, তারা আমাকে মিথ্যাবাদী বলেছে। অতঃপর আমি (তাঁর দোয়া কবূল করে) তাঁর কাছে আদেশ প্রেরণ করলাম যে, তুমি আমার তত্ত্বাবধানে ও আমার নির্দেশে নৌকা তৈরি কর। (কারণ, এখন প্লাবন আসবে এবং এর সাহায্যে তুমি ও ঈমানদাররা নিরাপদ থাকবে।) এরপর যখন আমার (আযাবের) আদেশ (নিকটে) আসে এবং (এর আলামত এই যে,) ভূপৃষ্ঠ প্লাবিত হয়, তখন প্রত্যেক প্রকার (জন্তুর মধ্য) থেকে (যা মানুষের জন্য উপকারী এবং পানিতে জীবিত থাকতে পারে না, যেমন ভেড়া, ছাগল, গরু, উট, ঘোড়া, গাধা, ইত্যাদি) এক এক জোড়া (নর ও মাদা) এতে (নৌকায়) উঠিয়ে নাও এবং তোমার পরিবার পরিজনকেও (সওয়ার করিয়ে নাও) তাদের মধ্যে যাদের বিপক্ষে পূর্বে সিদ্ধান্ত নেওয়া হয়েছে (যে, তারা নিমজ্জিত হবে) তাদের ছাড়া। (অর্থাৎ তোমার পরিবার-পরিজনের মধ্যে যে কাফির, তাকে নৌকায় সওয়ার করো না।) এবং (শুনে রাখ যে, আযাব আসার সময়ে) আমার

কাছে কাফিরদের (মুক্তি) সম্পর্কে কোন কিছু বলো না। (কেননা,) তারা সবাই নিমজ্জিত হবে। অতঃপর যখন তুমি ও তোমার (মুসলমান) সঙ্গীরা নৌকায় বসে যাবে, তখন বল ঃ আল্লাহ্‌র শোকর, যিনি আমাদেরকে কাফিরদের (দুষ্কৃতি) থেকে উদ্ধার করেছেন এবং (যখন প্লাবন থেমে যাওয়ার পর নৌকা থেকে স্থলে অবতরণ করতে থাক, তখন) আরও বল ঃ হে আমার প্রতিপালক, আমাকে কল্যাণকরভাবে (স্থলে) নামিয়ে দাও (অর্থাৎ বাহ্যিক ও অভ্যন্তরীণ নিশ্চিন্তায় রেখো।) তুমি শ্রেষ্ঠ অবতরণকারী (অর্থাৎ অন্য যারা মেহমান নামায়, তারা নিজ মেহমানের উদ্দেশ্য সিদ্ধি ও বিপদাপদ থেকে মুক্তির শক্তি রাখে না। তুমি সব কাজের শক্তি রাখ) এতে (অর্থাৎ উল্লিখিত ঘটনায় বুদ্ধিমানদের জন্য আমার কুদরতের) নিদর্শনাবলী রয়েছে এবং আমি (এসব নিদর্শন জানিয়ে দিয়ে আমার বান্দাদেরকে) পরীক্ষা করি (যে, কে এগুলো দ্বারা উপকৃত হয় এবং কে হয় না। নিদর্শনাবলী এই ঃ রাসূল প্রেরণ করা, মু'মিনদেরকে উদ্ধার করা, কাফিরদেরকে ধ্বংস করা, হঠাৎ প্লাবন সৃষ্টি করা, নৌকাকে নিরাপদ রাখা, ইত্যাদি ইত্যাদি।)

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَفَارَ التَّنُّوْرُ — تنور চুল্লীকে বলা হয়, যা রুটি পাকানোর জন্য তৈরি করা হয়। এই অর্থই প্রসিদ্ধ ও সুবিদিত। এর অপর অর্থ ভূপৃষ্ঠ। তফসীরের সার-সংক্ষেপে এই অর্থ ধরেই অনুবাদ করা হয়েছে। কেউ কেউ এ দ্বারা বিশেষ চুল্লীর অর্থই নিয়েছেন, যা কূফার মসজিদে এবং কারও কারও মতে সিরিয়ার কোন এক জায়গায় ছিল। এই চুল্লী উথলিত হওয়াকেই নূহ (আ)-এর জন্য মহাপ্লাবনের আলামত ঠিক করা হয়েছিল। —(মাযহারী)।

হযরত নূহ (আ) তাঁর মহাপ্লাবন ও নৌকার ঘটনা পূর্ববর্তী সূরাসমূহে বিস্তারিত বর্ণিত হয়েছে।

ثُمَّ اَنْشَاْنَا مِنْۢ بَعْدِهِمْ قَرْنًا اٰخَرِيْنَ ﴿٣١﴾ فَاَرْسَلْنَا فِيْهِمْ رَسُوْلًا مِّنْهُمْ اَنِ
اعْبُدُوا اللّٰهَ مَا لَكُمْ مِّنْ اِلٰهٍ غَيْرُهٗ ؕ اَفَلَا تَتَّقُوْنَ ﴿٣٢﴾ وَقَالَ الْمَلَاُ مِنْ قَوْمِهِ
الَّذِيْنَ كَفَرُوْا وَكَذَّبُوْا بِلِقَآءِ الْاٰخِرَةِ وَاَتْرَفْنٰهُمْ فِى الْحَيٰوةِ الدُّنْيَا ۙ
مَا هٰذَاۤ اِلَّا بَشَرٌ مِّثْلُكُمْ ۙ يَاْكُلُ مِمَّا تَاْكُلُوْنَ مِنْهُ وَيَشْرَبُ مِمَّا تَشْرَبُوْنَ ﴿٣٣﴾
وَلَئِنْ اَطَعْتُمْ بَشَرًا مِّثْلَكُمْ اِنَّكُمْ اِذًا لَّخٰسِرُوْنَ ﴿٣٤﴾ اَيَعِدُكُمْ اَنَّكُمْ اِذَا
مِتُّمْ وَكُنْتُمْ تُرَابًا وَّعِظَامًا اَنَّكُمْ مُّخْرَجُوْنَ ﴿٣٥﴾ هَيْهَاتَ هَيْهَاتَ لِمَا

تُوعَدُونَ ﴿٣٦﴾ إِنْ هِيَ إِلَّا حَيَاتُنَا الدُّنْيَا نَمُوتُ وَنَحْيَا وَمَا نَحْنُ
بِمَبْعُوثِينَ ﴿٣٧﴾ إِنْ هُوَ إِلَّا رَجُلٌ افْتَرَىٰ عَلَى اللَّهِ كَذِبًا وَمَا نَحْنُ لَهُ
بِمُؤْمِنِينَ ﴿٣٨﴾ قَالَ رَبِّ انْصُرْنِي بِمَا كَذَّبُونِ ﴿٣٩﴾ قَالَ عَمَّا قَلِيلٍ لَيُصْبِحُنَّ
نَادِمِينَ ﴿٤٠﴾ فَأَخَذَتْهُمُ الصَّيْحَةُ بِالْحَقِّ فَجَعَلْنَاهُمْ غُثَاءً فَبُعْدًا لِلْقَوْمِ
الظَّالِمِينَ ﴿٤١﴾

(৩১) অতঃপর অন্য এক সম্প্রদায় আমি তার স্থলাভিষিক্ত করেছিলাম। (৩২) এবং তাদেরই একজনকে তাদের মধ্যে রাসূলরূপে প্রেরণ করেছিলাম এই বলে যে, তোমরা আল্লাহ্‌র বন্দেগী কর। তিনি ব্যতীত তোমাদের অন্য কোন মাবূদ নেই। তবুও কি তোমরা ভয় করবে না ? (৩৩) তার সম্প্রদায়ের প্রধানরা যারা কাফির ছিল, পরকালের সাক্ষাৎকে মিথ্যা বলত এবং যাদেরকে আমি পার্থিব জীবনে সুখ-স্বাচ্ছন্দ্য দিয়েছিলাম, তারা বলল : এতো আমাদের মতই একজন মানুষ বৈ নয়। তোমরা যা খাও, সে তাই খায় এবং তোমরা যা পান কর, সেও তাই পান করে। (৩৪) যদি তোমরা তোমাদের মতই একজন মানুষের আনুগত্য কর, তবে তোমরা নিশ্চিতরূপেই ক্ষতিগ্রস্ত হবে। (৩৫) সেকি তোমাদেরকে এই ওয়াদা দেয় যে, তোমরা মারা গেলে এবং মৃত্তিকা ও অস্থিতে পরিণত হলে তোমাদেরকে পুনরুজ্জীবিত করা হবে। (৩৬) তোমাদেরকে যে ওয়াদা দেওয়া হচ্ছে, তা কোথায় হতে পারে ? (৩৭) আমাদের পার্থিব জীবনই একমাত্র জীবন। আমরা মরি ও বাঁচি এখানেই এবং আমরা পুনরুত্থিত হবো না। (৩৮) সে তো এমন ব্যক্তি বৈ নয়, যে আল্লাহ্ সম্পর্কে মিথ্যা উদ্ভাবন করেছে এবং আমরা তাকে বিশ্বাস করি না। (৩৯) তিনি বললেন : হে আমার পালনকর্তা আমাকে সাহায্য কর, কারণ তারা আমাকে মিথ্যাবাদী বলছে। (৪০) আল্লাহ্ বললেন : কিছু দিনের মধ্যে তারা অনুতপ্ত হবে। (৪১) অতঃপর সত্য সত্যই এক ভয়ংকর শব্দ তাদেরকে হতচকিত করল এবং আমি তাদেরকে বাত্যা-তাড়িত আবর্জনা সদৃশ করে দিলাম। অতঃপর ধ্বংস হোক পাপী সম্প্রদায়।

## তফসীরের সার-সংক্ষেপ

এরপর (অর্থাৎ কওমে-নূহের পর) আমি তাদের পশ্চাতে অন্য এক সম্প্রদায় সৃষ্টি করেছিলাম (এরা আদ অথবা সামূদ সম্প্রদায়) এবং আমি তাদেরই একজনকে তাদের মধ্যে রাসূলরূপে প্রেরণ করেছিলাম। [ইনি হূদ অথবা সালেহ্ (আ) পয়গম্বর, বলেছিলেন:] তোমরা আল্লাহ্ তা'আলারই ইবাদত কর। তিনি ব্যতীত তোমাদের অন্য কোন মাবুদ নাই। তোমরা কি (শিরককে) ভয় কর না ? তাঁর সম্প্রদায়ের প্রধানরা, যারা কাফির ছিল,

পরকালের সাক্ষাৎকে মিথ্যা বলত এবং যাদেরকে আমি পার্থিব জীবনে সুখ স্বাচ্ছন্দ্যও দিয়েছিলাম, তারা বলল ঃ বাস, সে তো তোমাদের মতই একজন (সাধারণ) মানুষ। (সেমতে) তোমরা যা খাও, সেও তাই খায় এবং তোমরা যা পান কর, সেও তাই পান করে। (সে যখন তোমাদের মতই মানুষ তখন) তোমরা যদি তোমাদের মতই একজন (সাধারণ) মানুষের আনুগত্য কর, তবে নিশ্চিতই তোমরা (বুদ্ধিতে) ক্ষতিগ্রস্ত। (অর্থাৎ এটা খুবই নির্বুদ্ধিতা।) সে কি তোমাদেরকে এ কথা বলে যে, তোমরা মরে গেলে এবং (মরে) মৃত্তিকা ও অস্থিতে পরিণত হয়ে গেলে (মাংসল অংশ মৃত্তিকা হয়ে গেলে অস্থিসমূহ মাংসবিহীন থেকে যায়। কিছুদিন পর তাও মৃত্তিকায় পরিণত হয়। এই ব্যক্তি বলে যে, এ অবস্থায় পৌছে গেলে) তোমাদেরকে পুনরুজ্জীবিত করা হবে। (এরূপ ব্যক্তিও কি অনুসরণীয় হতে পারে ?) খুবই অবান্তর, যা তোমাদেরকে বলা হয়। জীবন তো আমাদের এই পার্থিব জীবনই। কেউ আমাদের মধ্যে মরে এবং কেউ জন্মলাভ করে। আমরা পুনরুত্থিত হব না। এই ব্যক্তি তো এমন, যে আল্লাহ্ সম্পর্কে মিথ্যা গড়ে (যে তিনি তাকে রাসূল করে পাঠিয়েছেন, তিনি ছাড়া অন্য কোন মাবূদ নেই এবং কিয়ামত অবশ্যম্ভাবী।) আমরা তো কখনও তাকে সত্যবাদী মনে করব না। পয়গম্বর দোয়া করলেন ঃ হে আমার পালনকর্তা, আমার প্রতিশোধ নাও। কারণ, তারা আমাকে মিথ্যাবাদী বলছে। আল্লাহ্ বললেন ঃ কিছুদিনের মধ্যে তারা অনুতপ্ত হবে। (সেমতে) সত্যসত্যই এক ভয়ংকর শব্দ (অথবা মহা-আযাব) তাদেরকে পাকড়াও করল)। ফলে তারা ধ্বংস হয়ে গেল।) অতঃপর (ধ্বংস করার পর) আমি তাদেরকে বাত্যা-তাড়িত আবর্জনা (-এর মত) পদদলিত করে দিলাম। অতএব আল্লাহ্র গযব কাফিরদের উপর।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

পূর্বেকার আয়াতসমূহে হিদায়াতের আলোচনা প্রসঙ্গে নূহ (আ)-এর কাহিনী উল্লেখ করা হয়েছিল। আলোচ্য আয়াতসমূহে অন্যান্য পয়গম্বর ও তাঁদের উম্মতদের অবস্থা সংক্ষেপে এবং নাম নির্দিষ্ট না করে বর্ণনা করা হয়েছে। তফসীরকারগণ বলেন ঃ লক্ষণাদি দৃষ্টে মনে হয়, এসব আয়াতে আদ অথবা সামূদ অথবা উভয় সম্প্রদায়ের কথা বলা হয়েছে। আদ সম্প্রদায়ের প্রতি হযরত হূদ (আ)-কে প্রেরণ করা হয়েছিল এবং সামূদ সম্প্রদায়ের পয়গম্বর ছিলেন হযরত সালেহ্ (আ)। এই কাহিনীতে বলা হয়েছে যে, এসব সম্প্রদায় এক صيحه অর্থাৎ ভয়ংকর শব্দ দ্বারা ধ্বংসপ্রাপ্ত হয়েছিল। অন্যান্য আয়াতে সামূদ সম্প্রদায় সম্পর্কে বর্ণিত আছে যে, তারা মহাচীৎকার দ্বারা ধ্বংসপ্রাপ্ত হয়েছিল। এ থেকে কোন কোন তফসীরকার বলেন ঃ আলোচ্য আয়াতসমূহে قَرْنًا اٰخَرِيْنَ বলে সামূদ সম্প্রদায়কে বুঝানো হয়েছে। কিন্তু এটাও সম্ভবপর যে, صيحه শব্দের অর্থ আযাব হলে আদ সম্প্রদায়ও উদ্দেশ্য হতে পারে।

اِنْ هِيَ اِلاَّ حَيَاتُنَا الدُّنْيَا نَمُوْتُ وَنَحْيَا وَمَا نَحْنُ بِمَبْعُوْثِيْنَ—পার্থিব জীবন ছাড়া আর কোন জীবন নেই। সুতরাং জীবন-মরণ এই দুনিয়ারই এবং কোন পুনরুজ্জীবন নেই। কিয়ামতে অবিশ্বাসী সাধারণ কাফিরদের কথা তাই। যারা মুখে এই অস্বীকৃতি প্রকাশ করে, তারা তো

খোলাখুলি কাফিরই ; কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় এই যে, আজকাল অনেক মুসলমানেরও কথা ও কাজের মধ্যে এই অস্বীকৃতি ফুটে ওঠে। তারা পরকাল ও কিয়ামতের হিসাবের প্রতি কোন সময় লক্ষ্যও করে না। আল্লাহ্ তা'আলা ঈমানদারগণকে এই বিপদ থেকে উদ্ধার করুন।

ثُمَّ أَنْشَأْنَا مِنْ بَعْدِهِمْ قُرُونًا آخَرِينَ ﴿৪২﴾ مَا تَسْبِقُ مِنْ أُمَّةٍ
أَجَلَهَا وَمَا يَسْتَأْخِرُونَ ﴿৪৩﴾ ثُمَّ أَرْسَلْنَا رُسُلَنَا تَتْرَا ۖ كُلَّمَا جَاءَ أُمَّةً
رَسُولُهَا كَذَّبُوهُ فَأَتْبَعْنَا بَعْضَهُمْ بَعْضًا وَجَعَلْنَاهُمْ أَحَادِيثَ ۚ
فَبُعْدًا لِقَوْمٍ لَا يُؤْمِنُونَ ﴿৪৪﴾ ثُمَّ أَرْسَلْنَا مُوسَىٰ وَأَخَاهُ هَارُونَ ۙ
بِآيَاتِنَا وَسُلْطَانٍ مُبِينٍ ﴿৪৫﴾ إِلَىٰ فِرْعَوْنَ وَمَلَئِهِ فَاسْتَكْبَرُوا وَكَانُوا
قَوْمًا عَالِينَ ﴿৪৬﴾ فَقَالُوا أَنُؤْمِنُ لِبَشَرَيْنِ مِثْلِنَا وَقَوْمُهُمَا لَنَا عَابِدُونَ ﴿৪৭﴾
فَكَذَّبُوهُمَا فَكَانُوا مِنَ الْمُهْلَكِينَ ﴿৪৮﴾ وَلَقَدْ آتَيْنَا مُوسَى الْكِتَابَ لَعَلَّهُمْ
يَهْتَدُونَ ﴿৪৯﴾ وَجَعَلْنَا ابْنَ مَرْيَمَ وَأُمَّهُ آيَةً وَآوَيْنَاهُمَا إِلَىٰ رَبْوَةٍ
ذَاتِ قَرَارٍ وَمَعِينٍ ﴿৫০﴾

(৪২) এরপর তাদের পরে আমি বহু সম্প্রদায় সৃষ্টি করেছি। (৪৩) কোন সম্প্রদায় তার নির্দিষ্টকালের অগ্রে যেতে পারে না এবং পশ্চাতেও থাকতে পারে না। (৪৪) এরপর আমি একাধিক্রমে আমার রাসূল প্রেরণ করেছি। যখনই কোন উম্মতের কাছে তার রাসূল আগমন করেছেন, তখনই তারা তাকে মিথ্যাবাদী বলেছে। অতঃপর আমি তাদের একের পর এক ধ্বংস করেছি এবং তাদেরকে কাহিনীর বিষয়ে পরিণত করেছি। সুতরাং ধ্বংস হোক অবিশ্বাসীরা। (৪৫) অতঃপর আমি মূসা ও হারূনকে প্রেরণ করেছিলাম আমার নিদর্শনাবলী ও সুস্পষ্ট সনদসহ, (৪৬) ফিরাউন ও তার অমাত্যদের কাছে। অতঃপর তারা অহংকার করল এবং তারা উদ্ধত সম্প্রদায় ছিল। (৪৭) তারা বলল ঃ আমরা কি আমাদের মতই এ দুই ব্যক্তিতে বিশ্বাস স্থাপন করব ; অথচ তাদের সম্প্রদায় আমাদের দাস ? ৯৪৮) অতঃপর তারা উভয়কে মিথ্যাবাদী বলল। ফলে তারা ধ্বংসপ্রাপ্ত হলো। (৪৯) আমি মূসাকে কিতাব দিয়েছিলাম, যাতে তারা সৎপথ পায়। (৫০) এবং আমি মরিয়ম-তনয়

**ও তাঁর মাতাকে এক নিদর্শন দান করেছিলাম এবং তাদেরকে এক অবস্থানযোগ্য স্বচ্ছ পানি বিশিষ্ট টিলায় আশ্রয় দিয়েছিলাম।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

**অতঃপর তাদের** (অর্থাৎ আদ ও সামূদের ধ্বংসপ্রাপ্ত হওয়ার) পরে আমি আরও বহু উম্মত সৃষ্টি করেছি। (রাসূলগণকে মিথ্যাবাদী বলার কারণে তারাও ধ্বংসপ্রাপ্ত হয়েছে এবং তাদের ধ্বংসপ্রাপ্ত হওয়ার যে মুদ্দত আল্লাহ্র জ্ঞানে নির্ধারিত ছিল), কোন উম্মত (তাদের মধ্য থেকে) তার নির্দিষ্ট মুদ্দতের (ধ্বংসপ্রাপ্ত হওয়ার ব্যাপারে) আগে যেতে পারত না এবং (সেই মুদ্দত থেকে) পশ্চাতেও যেতে পারত না ; (বরং ঠিক নির্দিষ্ট সময়েই তাদেরকে ধ্বংস করা হয়েছে। মোটকথা, প্রথমে তাদেরকে সৃষ্টি করা হয়) এরপর আমি (তাদের কাছে) একের পর এক আমার রাসূল (হিদায়াতের জন্যে) প্রেরণ করেছি ; (যেমন তাদেরকেও একের পর এক সৃষ্টি করেছি। কিন্তু তাদের অবস্থা এই দাঁড়ায় যে,) যখনই কোন উম্মতের কাছে তাঁর (বিশেষ) রাসূল (আল্লাহ্র বিধানাবলী নিয়ে আগমন করেছে তখনই তারা তাকে মিথ্যাবাদী বলেছে। সুতরাং আমি (-ও ধ্বংস করার ব্যাপারে) তাদের একের পর একককে ধ্বংস করেছি এবং তাদেরকে কাহিনীর বিষয়ে পরিণত করেছি (অর্থাৎ তারা এমন নেস্তনাবুদ হয়েছে যে, কাহিনী ছাড়া তাদের কোন নাম-নিশানা রইল না) সুতরাং ধ্বংস হোক তারা, যারা (পয়গম্বরগণের বুঝানোর পরও) বিশ্বাস স্থাপন করতো না। অতঃপর আমি মূসা (আ) ও তার ভাই হারূন (আ)-কে আমার নির্দেশাবলী ও সুস্পষ্ট প্রমাণসহ ফিরাউন ও তার পারিষদবর্গের কাছে (পয়গম্বর করে) প্রেরণ করেছি। (বনী ইসরাইলের প্রতি প্রেরিত হওয়া তো জানাই রয়েছে।) অতঃপর তারা (তাদেরকে সত্যবাদী বলতে ও আনুগত্য করতে) অহংকার করল এবং তারা ছিল প্রকৃতই উদ্ধত। (অর্থাৎ পূর্ব থেকেই তাদের মস্তিষ্ক বিকৃত ছিল। সেমতে) তারা (পরস্পরে) বলল ঃ আমরা কি আমাদের মতই দুই ব্যক্তিতে (যাদের মধ্যে স্বাতন্ত্র্য বলতে কোনকিছু নেই) বিশ্বাস স্থাপন করব (এবং তাদের অনুগত হয়ে যাব) অথচ তাদের সম্প্রদায়ের লোকেরা (স্বয়ং) আমাদের অনুগত? (অর্থাৎ আমরা তো স্বয়ং তাদের নেতা। এমতাবস্থায় এই দুই ব্যক্তির ক্ষমতা ও নেতৃত্বকে আমরা কিরূপে মেনে নিতে পারি? তারা ধর্মীয় নেতৃত্বকে পার্থিব নেতৃত্বের সাথে এক করে দেখেছে যে, তারা যেহেতু এক প্রকার নেতৃত্বের অর্থাৎ পার্থিব নেতৃত্বের অধিকারী। কাজেই অন্য প্রকার নেতৃত্বেরও তারাই অধিকারী হবে। পক্ষান্তরে এই দুই ব্যক্তি যখন পার্থিব নেতৃত্ব পায়নি, তখন ধর্মীয় নেতৃত্ব কিরূপে পেতে পারে?) তারা উভয়কে মিথ্যাবাদীই বলতে লাগল। ফলে (এই মিথ্যাবাদী বলার কারণে) ধ্বংসপ্রাপ্ত হলো। (তাদের ধ্বংসপ্রাপ্ত হওয়ার পর) আমি মূসা (আ)-কে কিতাব (তওরাত) দিয়েছিলাম যাতে (তার মাধ্যমে) তারা (অর্থাৎ বনী ইসরাইল) হিদায়াত লাভ করে এবং আমি (আমার কুদরত ও তাওহীদ বুঝানোর জন্যে এবং বনী ইসরাইলের হিদায়াতের জন্য) মারইয়াম-তনয় ঈসা (আ)-কে এবং তাঁর মাতা (মারইয়াম)-কে আমার কুদরতের ও তাদের সত্যতার) বড় নিদর্শন করেছিলাম (পিতা ব্যতীত জন্মগ্রহণ করা উভয়েরই বড় নিদর্শন ছিল) এবং (যেহেতু তাঁকে পয়গম্বর করা লক্ষ্য ছিল এবং জনৈক অত্যাচারী বাদশাহ শৈশবেই তাঁকে

হত্যা করার চেষ্টায় ছিল, তাই) আমি (তার কাছ থেকে সরিয়ে )তাদেরকে এমন এক টিলায় আশ্রয় দিয়েছিলাম, যা (শস্য ও ফলমূল উৎপন্ন হওয়ার কারণে) অবস্থানযোগ্য এবং (নদীনালা প্রবাহিত হওয়ার কারণে) সবুজ-শ্যামল ছিল। (ফলে তিনি শান্তিতেই যৌবনে পদার্পণ করেন এবং নবুয়ত প্রাপ্ত হন। তখন তাওহীদ ও রিসালতের দাবিতে তাঁকে সত্যবাদী মনে করা জরুরী ছিল ; কিন্তু কেউ কেউ করেনি।)

يٰۤاَيُّهَا الرُّسُلُ كُلُوْا مِنَ الطَّيِّبٰتِ وَاعْمَلُوْا صَالِحًا ؕ اِنِّىْ بِمَا تَعْمَلُوْنَ
عَلِيْمٌ ﴿٥١﴾ وَاِنَّ هٰذِهٖۤ اُمَّتُكُمْ اُمَّةً وَّاحِدَةً وَّاَنَا رَبُّكُمْ فَاتَّقُوْنِ ﴿٥٢﴾ فَتَقَطَّعُوْۤا
اَمْرَهُمْ بَيْنَهُمْ زُبُرًا ؕ كُلُّ حِزْبٍۢ بِمَا لَدَيْهِمْ فَرِحُوْنَ ﴿٥٣﴾ فَذَرْهُمْ فِىْ
غَمْرَتِهِمْ حَتّٰى حِيْنٍ ﴿٥٤﴾ اَيَحْسَبُوْنَ اَنَّمَا نُمِدُّهُمْ بِهٖ مِنْ مَّالٍ وَّبَنِيْنَ ﴿٥٥﴾
نُسَارِعُ لَهُمْ فِى الْخَيْرٰتِ ؕ بَلْ لَّا يَشْعُرُوْنَ ﴿٥٦﴾

(৫১) হে রাসূলগণ, পবিত্র বস্তু আহার করুন এবং সৎকাজ করুন। আপনারা যা করেন সে বিষয়ে আমি পরিজ্ঞাত। (৫২) আপনাদের এই উম্মত সব তো একই ধর্মের অনুসারী এবং আমি আপনাদের পালনকর্তা ; অতএব আমাকে ভয় করুন। (৫৩) অতঃপর মানুষ তাদের বিষয়কে বহুধা বিভক্ত করে দিয়েছে। প্রত্যেক সম্প্রদায় নিজ নিজ মতবাদ নিয়ে আনন্দিত হচ্ছে। (৫৪) অতএব তাদের কিছুকালের জন্য তাদের অজ্ঞানতায় নিমজ্জিত থাকতে দিন। (৫৫) তারা কি মনে করে যে, আমি তাদেরকে ধনসম্পদ ও সন্তান-সন্ততি দিয়ে যাচ্ছি, (৫৬) তাতে করে তাদেরকে দ্রুত মঙ্গলের দিকে নিয়ে যাচ্ছি ? বরং তারা বুঝে না।

**তফসীরের সার-সংক্ষেপ**

(আমি যেভাবে তোমাদেরকে নিয়ামতসমূহ ব্যবহারের অনুমতি দিয়েছি এবং ইবাদত করার আদেশ করেছি, তেমনিভাবে সব পয়গম্বরকে এবং তাঁদের মাধ্যমে তাঁদের উম্মতগণকেও আদেশ করেছি যে,) হে পয়গম্বরগণ, তোমরা (এবং তোমাদের উম্মতগণ) পবিত্র বস্তু আহার কর (কারণ, তা আল্লাহ্র নিয়ামত) এবং (আহার করে শোকর কর ; অর্থাৎ সৎকাজ কর (অর্থাৎ ইবাদত)। তোমরা যা কর, সে সম্পর্কে আমি অবগত (অতএব তাদেরকে ইবাদত ও সৎ কর্মের প্রতিদান দেব।) এবং (আমি তাদেরকে আরও বলেছিলাম যে, যে তরিকা এখন তোমাদেরকে বলা হয়েছে) এটা তোমাদের তরিকা (যা মেনে চলা ওয়াজিব) একই তরিকা (সব পয়গম্বর ও তাঁদের উম্মতগণের। কোন শরীয়তে তা বদলায়নি)। এবং তরিকার সারমর্ম এই যে,) আমি তোমাদের পালনকর্তা, অতএব আমাকে ভয় কর। (অর্থাৎ

আমার নির্দেশাবলীর বিরুদ্ধাচরণ করো না। কেননা, পালনকর্তা হওয়ার কারণে আমি তোমাদের স্রষ্টা ও মালিক এবং নিয়ামতদাতা হওয়ার কারণে তোমাদেরকে অগণিত নিয়ামতও দান করি। এসব বিষয় আনুগত্যই দাবি করে।) কিন্তু (এর ফলশ্রুতি হিসেবে সবাই উল্লিখিত একই তরিকার অনুগামী থাকা উচিত ছিল। কিন্তু তারা তা করেনি ; বরং) মানুষ তাদের দীন ও তরীকা আলাদা আলাদা করত বিভেদ সৃষ্টি করেছে। প্রত্যেক সম্প্রদায়ের কাছে যে দীন (অর্থাৎ নিজেদের তৈরি মতবাদ) আছে, তারা তাতেই বিভোর ও সন্তুষ্ট। (বাতিল হওয়া সত্ত্বেও তাকেই সত্য মনে করে।) অতএব আপনি তাদেরকে তাদের অজ্ঞানতায় বিশেষ সময় পর্যন্ত নিমজ্জিত থাকতে দিন। (অর্থাৎ তাদের মূর্খতা দেখে আপনি দুঃখিত হবেন না। তাদের মৃত্যুর নির্দিষ্ট সময় যখন এসে যাবে, তখন সব স্বরূপ খুলে যাবে। তাৎক্ষণিকভাবে তাদের উপর আযাব আসে না দেখে) তারা কি মনে করে যে, আমি যে তাদেরকে ধন-সম্পদ ও সন্তান-সন্ততি দেই, এতে করে তাদেরকে দ্রুত মঙ্গলের দিকে নিয়ে যাচ্ছি ? (কখনই নয়) বরং তারা (এই অবকাশ দেওয়ার কারণ) জানে না। অর্থাৎ (এই অবকাশ তো তাদেরকে সুযোগদানের উদ্দেশ্যে দেওয়া হচ্ছে, যা পরিণামে তাদের জন্য আরও বেশি আযাবের কারণ হবে। কারণ, অবকাশ পেয়ে তারা আরও উদ্ধত ও অবাধ্য হবে এবং পাপকাজে বাড়াবাড়ি করবে। ফলে আযাব বাড়বে)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

يَا اَيُّهَا الرُّسُلُ كُلُوْا مِنَ الطَّيِّبَاتِ وَاعْمَلُوْا صَالِحًا — طيبات এর আভিধানিক অর্থ পবিত্র ও উত্তম বস্তু। ইসলামী শরীয়তে যেসব বস্তু হারাম করা হয়েছে, সেগুলো পবিত্রও নয় এবং জ্ঞানীদের দৃষ্টিতে উত্তম বা কাম্যও নয়। তাই طيبات শব্দ দ্বারা শুধু বাহ্যিক ও আভ্যন্তরীণ দিক দিয়ে পবিত্র হালাল বস্তুসমূহই বুঝতে হবে। আলোচ্য আয়াতে বলা হয়েছে যে, পয়গম্বরগণকে তাদের সময়ে দুই বিষয়ের নির্দেশ দেওয়া হয়েছে। এক. হালাল ও পবিত্র বস্তু আহার কর। দুই. সংকর্ম কর। আল্লাহ্ তা'আলা পয়গম্বরগণকে নিষ্পাপ রেখেছিলেন, তাঁদেরকেই যখন একথা বলা হয়েছে, তখন উম্মতের জন্য এই আদেশ আরও পালনীয়। বস্তুত আসল উদ্দেশ্যও উম্মতকে এই আদেশের অনুগামী করা।

আলিমগণ বলেন ঃ এই দুটি আদেশকে এক সাথে বর্ণনা করার মধ্যে ইঙ্গিত রয়েছে যে, সৎকর্ম সম্পাদনে হালাল খাদ্যের প্রভাব অপরিসীম। খাদ্য হালাল হলে সৎকর্মের তওফীক আপনা-আপনি হতে থাকে। পক্ষান্তরে খাদ্য হারাম হলে সৎকর্মের ইচ্ছা করা সত্ত্বেও তাতে নানা বিপত্তি প্রতিবন্ধক হয়ে যায়। হাদীসে আছে, কেউ কেউ সুদীর্ঘ সফর করে এবং ধূলি-ধূসরিত থাকে। এরপর আল্লাহ্র সামনে দোয়ার জন্য হাত প্রসারিত করে ইয়া রব বলে ডাকে ; কিন্তু তাদের খাদ্যও হারাম এবং পানীয়ও হারাম। পোশাকও হারাম দ্বারা তৈরি হয় এবং হারাম পথেই তাদের খাদ্য আসে। এরূপ লোকদের দোয়া কিরূপে কবূল হতে পারে ? —(কুরতুবী)

এ থেকে বুঝা গেল যে, ইবাদত ও দোয়া কবূল হওয়ার ব্যাপারে হালাল খাদ্যের অনেক প্রভাব আছে। খাদ্য হালাল না হলে ইবাদত ও দোয়া কবূল হওয়ার যোগ্য হয় না।

وَاِنَّ هٰذِهٖٓ اُمَّتُكُمْ اُمَّةً وَّاحِدَةً — امة শব্দটি সম্প্রদায় ও কোন বিশেষ পয়গম্বরের জাতির অর্থে প্রচলিত ও সুবিদিত। কোন সময় তরিকা ও দীনের অর্থেও ব্যবহৃত হয়। যেমন وَجَدْنَآ اٰبَآءَنَا عَلٰٓى اُمَّةٍ আয়াতে দীন ও তরিকা অর্থে ব্যবহার করা হয়েছে। আলোচ্য আয়াতেও এই অর্থ বুঝানো হয়েছে।

فَتَقَطَّعُوْٓا اَمْرَهُمْ بَيْنَهُمْ زُبُرًا — زبر শব্দটি زبور এর বহুবচন। এর অর্থ কিতাব। এই অর্থের দিক দিয়ে আয়াতের উদ্দেশ্য এই যে, আল্লাহ্ তা'আলা সব পয়গম্বর ও তাঁদের উম্মতকে মূলনীতি ও বিশ্বাসের ক্ষেত্রে একই দীন ও তরীকা অনুযায়ী চলার নির্দেশ দিয়েছিলেন ; কিন্তু উম্মতগণ তা মানেনি। তারা পরস্পর বহুধাবিভক্ত হয়ে পড়েছে এবং প্রত্যেকেই নিজ নিজ তরীকা ও কিতাব আলাদা করে নিয়েছে। زبر শব্দটি কোন সময় زبرة এরও বহুবচন হয়। এর অর্থ খণ্ড ও উপদল। এখানে এই অর্থই সুস্পষ্ট। আয়াতের উদ্দেশ্য এই যে, তারা বিশ্বাস ও মূলনীতিতেও বিভিন্ন উপদলে বিভক্ত হয়ে পড়েছে। মুজতাহিদ ইমামগণের শাখাগত মতবিরোধ এর অন্তর্ভুক্ত নয়। কারণ, এসব মতবিরোধের ফলে দীন ও মিল্লাত পৃথক হয়ে যায় না এবং এরূপ মতভেদকারীদেরকে ভিন্ন সম্প্রদায় বলে অভিহিত করা হয় না। এই ইজতিহাদী ও শাখাগত মতবিরোধকে সাম্প্রদায়িকতার রং দেওয়া মূর্খতা, যা কোন মুজতাহিদের মতেই জায়েয নয়।

اِنَّ الَّذِيْنَ هُمْ مِّنْ خَشْيَةِ رَبِّهِمْ مُّشْفِقُوْنَ ﴿٥٧﴾ وَالَّذِيْنَ هُمْ بِاٰيٰتِ رَبِّهِمْ
يُؤْمِنُوْنَ ﴿٥٨﴾ وَالَّذِيْنَ هُمْ بِرَبِّهِمْ لَا يُشْرِكُوْنَ ﴿٥٩﴾ وَالَّذِيْنَ يُؤْتُوْنَ مَآ اٰتَوْا
وَّقُلُوْبُهُمْ وَجِلَةٌ اَنَّهُمْ اِلٰى رَبِّهِمْ رٰجِعُوْنَ ﴿٦٠﴾ اُولٰٓئِكَ يُسٰرِعُوْنَ فِى الْخَيْرٰتِ
وَهُمْ لَهَا سٰبِقُوْنَ ﴿٦١﴾ وَلَا نُكَلِّفُ نَفْسًا اِلَّا وُسْعَهَا وَلَدَيْنَا كِتٰبٌ يَّنْطِقُ
بِالْحَقِّ وَهُمْ لَا يُظْلَمُوْنَ ﴿٦٢﴾

(৫৭) নিশ্চয় যারা তাদের পালনকর্তার ভয়ে সন্ত্রস্ত, (৫৮) যারা তাদের পালনকর্তার কথায় বিশ্বাস স্থাপন করে, (৫৯) যারা তাদের পালনকর্তার সাথে কাউকে শরীক করে না (৬০) এবং যারা যা দান করবার, তা ভীত কম্পিত হৃদয়ে এ কারণে দান করে যে, তারা তাদের পালনকর্তার কাছে প্রত্যাবর্তন করবে ; (৬১) তারাই কল্যাণ দ্রুত অর্জন করে এবং তারা তাতে অগ্রগামী। (৬২) আমি কাউকে তার সাধ্যাতীত দায়িত্ব অর্পণ করি না। আমার এক কিতাব আছে, যা সত্য ব্যক্ত করে এবং তাদের প্রতি যুলুম করা হবে না।

### তফসীরের সার-সংক্ষেপ

এতে কোন সন্দেহ নেই যে, যারা তাদের পালনকর্তার ভয়ে সন্ত্রস্ত, যারা তাদের পালনকর্তার আয়াতসমূহের প্রতি বিশ্বাস স্থাপন করে, যারা তাদের পালনকর্তার সাথে কাউকে শরীক করে না এবং যারা (আল্লাহ্‌র পথে) যা দান করবার তা দান করে, (দান করা সত্ত্বেও) তাদের হৃদয় ভীতকম্পিত থাকে এ কারণে যে, তাদেরকে তাদের পালনকর্তার কাছে প্রত্যাবর্তন করতে হবে (সেখানে তাদের দান খয়রাতের কি ফল প্রকাশ পাবে। কোথাও এই দান আদেশ অনুযায়ী না হয়ে থাকে ; যেমন দানের মাল হালাল ছিল না, কিংবা নিয়ত খাঁটি ছিল না। এসব হলে উল্টা বিপদে পড়তে হবে। অতএব যাদের মধ্যে এসব গুণ আছে) তারাই নিজেদের কল্যাণ দ্রুত অর্জন করে এবং তারা তাতে অগ্রগামী। (উল্লিখিত আমলগুলো তেমন কঠিনও নয় যে, তা পালন করা দুষ্কর হবে। কেননা,) আমি কাউকে তার সাধ্যাতীত কাজ করতে বলি না। (তাই এসব কাজ সহজ এবং এগুলোর শুভ পরিণতি নিশ্চিত। কেননা,) আমার কাছে এক কিতাব (আমলনামা সংরক্ষিত) আছে, যা ঠিক ঠিক (সবার অবস্থা) ব্যক্ত করবে এবং তাদের প্রতি যুলুম হবে না।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَالَّذِيْنَ يُؤْتُوْنَ مَا اٰتَوْا وَّقُلُوْبُهُمْ وَجِلَةٌ — يؤتون শব্দটি ايتاء থেকে উদ্ভূত। এর অর্থ দেওয়া ও খরচ করা। তাই দান-খয়রাত দ্বারা এর তফসীর করা হয়েছে। হযরত আয়েশা সিদ্দীকা (রা) থেকে এর এক কিরাআত يَاْتُوْنَ مَـا اَتَوْا ও বর্ণিত আছে। অর্থাৎ যা আমল করার, তা আমল কর। এতে দান-খয়রাত নামায, রোযা ও সব সৎকর্ম শামিল হয়ে যায়। প্রসিদ্ধ কিরাআত অনুযায়ী যদিও এখানে দান-খয়রাতেরই আলোচনা হবে ; কিন্তু উদ্দেশ্য সাধারণ সৎকর্ম ; যেমন এক হাদীসে হযরত আয়েশা (রা) বলেন ঃ আমি রাসূলুল্লাহ্ (সা)-কে এই আয়াতের মর্ম জিজ্ঞেস করলাম যে, এই কাজ করে লোক ভীতকম্পিত হবে ? তারা, কি মদ্যপান করে কিংবা চুরি করে ? রাসূলুল্লাহ্ (সা) বললেন ঃ হে সিদ্দীকতনয়া, এরূপ নয় ; বরং এরা তারা, যারা রোযা রাখে, নামায পড়ে এবং দান-খয়রাত করে। এতদসত্ত্বেও তারা শঙ্কিত থাকে যে, সম্ভবত আমাদের এই কাজ আল্লাহ্‌র কাছে (আমাদের কোন ত্রুটির কারণে) কবূল হবে না। এ ধরনের লোকই সৎকাজ দ্রুত সম্পাদন করে এবং তাতে অগ্রগামী থাকে। (আহমদ, তিরমিযী, ইবনে-মাজা-মাযহারী), হযরত হাসান বসরী বলেন ঃ আমি এমন লোক দেখেছি যারা সৎকাজ করে ততটুকুই ভীত হয়, যতটুকু তোমরা মন্দ কাজ করেও ভীত হও না। —(কুরতুবী)

اُولٰٓئِكَ يُسَارِعُوْنَ فِى الْخَيْرٰتِ وَهُمْ لَهَا سٰبِقُوْنَ দ্রুত সৎকাজ করার অর্থ এই যে, সাধারণ লোক যেমন পার্থিব মুনাফার পেছনে দৌড়ে এবং অপরকে পেছনে ফেলে অগ্রে যাওয়ার চেষ্টা করে, তারা ধর্মীয় উপকারের কাজে তেমনি সচেষ্ট হয়। এ কারণেই তারা ধর্মের কাজে অন্যদের চাইতে অগ্রগামী থাকে।

بَلْ قُلُوبُهُمْ فِي غَمْرَةٍ مِّنْ هٰذَا وَلَهُمْ أَعْمَالٌ مِّن دُونِ ذٰلِكَ هُمْ لَهَا
عٰمِلُونَ ﴿٦٣﴾ حَتّٰى إِذَا أَخَذْنَا مُتْرَفِيهِم بِالْعَذَابِ إِذَا هُمْ يَجْـَٔرُونَ ﴿٦٤﴾ لَا تَجْـَٔرُوا
الْيَوْمَ ۖ إِنَّكُم مِّنَّا لَا تُنصَرُونَ ﴿٦٥﴾ قَدْ كَانَتْ آيٰتِي تُتْلٰى عَلَيْكُمْ فَكُنتُمْ عَلٰى أَعْقَا
بِكُمْ تَنكِصُونَ ﴿٦٦﴾ مُسْتَكْبِرِينَ ۖ بِهِ سٰمِرًا تَهْجُرُونَ ﴿٦٧﴾ أَفَلَمْ يَدَّبَّرُوا الْقَوْلَ
أَمْ جَاءَهُم مَّا لَمْ يَأْتِ آبَاءَهُمُ الْأَوَّلِينَ ﴿٦٨﴾ أَمْ لَمْ يَعْرِفُوا رَسُولَهُمْ فَهُمْ
لَهُ مُنكِرُونَ ﴿٦٩﴾ أَمْ يَقُولُونَ بِهِ جِنَّةٌ ۚ بَلْ جَاءَهُم بِالْحَقِّ وَأَكْثَرُهُمْ لِلْحَقِّ
كٰرِهُونَ ﴿٧٠﴾ وَلَوِ اتَّبَعَ الْحَقُّ أَهْوَاءَهُمْ لَفَسَدَتِ السَّمٰوٰتُ وَالْأَرْضُ وَمَن فِيهِنَّ ۚ
بَلْ أَتَيْنٰهُم بِذِكْرِهِمْ فَهُمْ عَن ذِكْرِهِم مُّعْرِضُونَ ﴿٧١﴾ أَمْ تَسْـَٔلُهُمْ خَرْجًا
فَخَرَاجُ رَبِّكَ خَيْرٌ ۖ وَهُوَ خَيْرُ الرّٰزِقِينَ ﴿٧٢﴾ وَإِنَّكَ لَتَدْعُوهُمْ إِلٰى صِرٰطٍ
مُّسْتَقِيمٍ ﴿٧٣﴾ وَإِنَّ الَّذِينَ لَا يُؤْمِنُونَ بِالْآخِرَةِ عَنِ الصِّرٰطِ لَنٰكِبُونَ ﴿٧٤﴾
وَلَوْ رَحِمْنٰهُمْ وَكَشَفْنَا مَا بِهِم مِّن ضُرٍّ لَّلَجُّوا فِي طُغْيٰنِهِمْ يَعْمَهُونَ ﴿٧٥﴾
وَلَقَدْ أَخَذْنٰهُم بِالْعَذَابِ فَمَا اسْتَكَانُوا لِرَبِّهِمْ وَمَا يَتَضَرَّعُونَ ﴿٧٦﴾ حَتّٰى
إِذَا فَتَحْنَا عَلَيْهِم بَابًا ذَا عَذَابٍ شَدِيدٍ إِذَا هُمْ فِيهِ مُبْلِسُونَ ﴿٧٧﴾

(৬৩) না, তাদের অন্তর এ বিষয়ে অজ্ঞানতায় আচ্ছন্ন, এ ছাড়া তাদের আরও কাজ রয়েছে, যা তারা করছে। (৬৪) এমনকি যখন আমি তাদের ঐশ্বর্যশালী লোকদেরকে শাস্তি দ্বারা পাকড়াও করব, তখনই তারা চিৎকার জুড়ে দেবে। (৬৫) অদ্য চিৎকার করো না। তোমরা আমার কাছ থেকে নিষ্কৃতি পাবে না। (৬৬) তোমাদেরকে আমার আয়াতসমূহ শোনানো হতো, তখন তোমরা উল্টো পায়ে সরে পড়তে (৬৭) অহংকার করে এ বিষয়ে অর্থহীন গল্প-গুজব করে যেতে। (৬৮) অতএব তারা কি এই কালাম সম্পর্কে চিন্তাভাবনা

**করে না ? না তাদের কাছে এমন কিছু এসেছে, যা তাদের পিতৃপুরুষদের কাছে আসেনি? (৬৯) না তারা তাদের রাসূলকে চেনে না, ফলে তারা তাঁকে অস্বীকার করে ? (৭০) না তারা বলে যে, তিনি পাগল ? বরং তিনি তাদের কাছে সত্য নিয়ে আগমন করেছেন এবং তাদের অধিকাংশ সত্যকে অপছন্দ করে। (৭১) সত্য যদি তাদের কাছে কামনা-বাসনার অনুসারী হতো, তবে নভোমণ্ডল ও ভূমণ্ডল এবং এগুলোর মধ্যবর্তী সবকিছুই বিশৃঙ্খল হয়ে পড়ত। বরং আমি তাদেরকে দান করেছি উপদেশ কিন্তু তারা তাদের উপদেশ অনুধাবন করে না। (৭২) না আপনি তাদের কাছে কোন প্রতিদান চান ? আপনার পালনকর্তার প্রতিদান উত্তম এবং তিনিই রিযিকদাতা। (৭৩) আপনি তো তাদেরকে সোজা পথে দাওয়াত দিচ্ছেন ; (৭৪) আর যারা পরকাল বিশ্বাস করে না, তারা সোজা পথ থেকে বিচ্যুত হয়ে গেছে। (৭৫) যদি আমি তাদের প্রতি দয়া করি এবং তাদের কষ্ট দূর করে দেই, তবুও তারা তাদের অবাধ্যতায় দিশেহারা হয়ে লেগে থাকবে। (৭৬) আমি তাদেরকে শাস্তি দ্বারা পাকড়াও করেছিলাম ; কিন্তু তারা তাদের পালনকর্তার সামনে নত হলো না এবং কাকুতি-মিনতিও করল না। (৭৭) অবশেষে যখন আমি তাদের জন্য কঠিন শাস্তির দ্বার খুলে দেব, তখন তাতে তাদের আশা ভঙ্গ হবে।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

(উপরে মু'মিনদের অবস্থা শুনলে ; কিন্তু কাফিররা এরূপ নয় ;) বরং (এর বিপরীতে,) কাফিরদের অন্তর এ (দীনের) বিষয়ে ( যা بِاٰيٰتِ رَبِّهِمْ এ উল্লিখিত হয়েছে) অজ্ঞানতায় (সন্দেহে) নিমজ্জিত রয়েছে। (তাদের অবস্থা فَذَرْهُمْ فِىْ غَمْرَتِهِمْ আয়াতেও জানা গেছে)। এছাড়া (অর্থাৎ এই অজ্ঞানতা ও অস্বীকৃতি ছাড়া) তাদের আরও (মন্দ ও অপবিত্র) কাজ আছে, যা তারা (অনবরত) করছে। (তারা শিরক ও মন্দকাজে সর্বদা লিপ্ত থাকবে) এমনকি, যখন আমি তাদের ঐশ্বর্যশালী লোকদেরকে (যাদের কাছে মাল-দৌলত, চাকর-নওকর সবকিছু রয়েছে, মৃত্যু-পরবর্তী) আযাব দ্বারা পাকড়াও করব (গরীবদের তো কথাই নেই, এবং তাদের আযাব থেকে বাঁচার কোন প্রশ্নই উঠে না। মোটকথা, যখন তাদের সবার উপর আযাব নাযিল হবে) তখনই তারা আর্তনাদ করে ওঠবে (এবং তাদের বর্তমান অস্বীকৃতি ও অহঙ্কার কর্পূরের ন্যায় উবে যাবে। তখন তাদেরকে বলা হবে ঃ) আজ আর্তনাদ করো না (কারণ, কোন ফায়দা নেই) আমার পক্ষ থেকে তোমাদেরকে মোটেই সাহায্য করা হবে না। (কারণ, এটা প্রতিদান জগৎ—কর্মজগৎ নয়, যাতে আর্তনাদ ও কাকুতি-মিনতি কাজে আসে। কর্ম জগতে তো তোমাদের এমন অবস্থা ছিল যে,) আমার আয়াতসমূহ তোমাদেরকে (রাসূলের মুখে) পাঠ করে শোনানো হতো, তখন তোমরা দম্ভভরে এই কোরআন সম্পর্কে বাজে গল্পগুজব বলতে বলতে উল্টোপায়ে সরে পড়তে (কেউ একে যাদু বলত এবং কেউ কবিতা বলত। সুতরাং তোমরা কর্মজগতে যা করেছ, প্রতিদান জগতে তা ভোগ কর। তারা যে কোরআন ও কোরআনবাহীকে মিথ্যাবাদী বলছে, এর কারণ কি ?) তারা কি এই (আল্লাহ্র) কালাম সম্পর্কে চিন্তাভাবনা করেনি ? (যাতে

এর অলৌকিকতা ফুটে উঠত এবং তারা বিশ্বাস স্থাপন করত) না, তাদের কাছে এমন কিছু এসেছে, যা তাদের পিতৃপুরুষদের কাছে আসেনি ? (অর্থাৎ আল্লাহ্র বিধানাবলী আসা, যা নতুন কিছু নয়। চিরকালই পয়গম্বরদের মাধ্যমে উম্মতদের কাছে বিধানাবলীই এসেছে। যেমন এক আয়াতে আছে مَا كُنْتُ بِدْعًا مِّنَ الرُّسُلِ সুতরাং মিথ্যাবাদী বলার এই কারণও অসার প্রতিপন্ন হলো। এই দুইটি কারণ কোরআন সম্পর্কিত ; অতঃপর কোরআনবাহী সম্পর্কে বলা হচ্ছে ঃ) না, (মিথ্যাবাদী বলার কারণ এই যে) তারা তাদের রাসূল সম্পর্কে (অর্থাৎ রাসূলের সততা, ধর্মপরায়ণতা ও বিশ্বস্ততা সম্পর্কে) জ্ঞাত ছিল না, ফলে, তাঁকে অস্বীকার করে ? (অর্থাৎ এই কারণও বাতিল। কেননা, রাসূলের সততা ও ন্যায়পরায়ণতা সবাই এক বাক্যে স্বীকার করত।) না (কারণ এই যে, ) তারা (নাউযুবিল্লাহ্) বলে যে, সে পাগল ? (রাসূল যে উচ্চস্তরের বুদ্ধিমান ও দূরদৃষ্টিসম্পন্ন ছিলেন, তাও সুস্পষ্ট। অতএব উল্লিখিত কোন কারণই বাস্তবে যুক্তিযুক্ত নয়।) বরং (আসল কারণ এই যে,) তিনি (রাসূল) তাদের কাছে সত্য নিয়ে আগমন করেছেন এবং তাদের অধিকাংশই সত্যকে অপছন্দ করে। ( ব্যস, মিথ্যাবাদী বলার এবং অনুসরণ না করার এটাই একমাত্র কারণ। বস্তুত তারা সত্য ধর্মের কি অনুসরণ করবে, তারা তো উল্টা এটাই চায় যে, সত্য ধর্মই তাদের চিন্তাধারার অনুসরণ করুক। কাজেই কোরআনে যেসব বিষয়বস্তু তাদের চিন্তাধারার বিপক্ষে রয়েছে, সেগুলোকে বাতিল কিংবা পরিবর্তন করা হোক। যেমন এক আয়াতে আছে قَالَ الَّذِيْنَ لَا يَرْجُوْنَ لِقَآءَنَا ائْتِ بِقُرْاٰنٍ غَيْرِ هٰذَآ اَوْ بَدِّلْهُ এবং (অসম্ভবকে ধরে নেওয়ার পর্যায়ে) যদি (বাস্তবে এমন হতো এবং) সত্য তাদের কামনা-বাসনার আনুগামী (ও অনুকূলে) হতো, তবে (সারা বিশ্বে কুফরেরই শিরক ছড়িয়ে পড়ত। ফলে, আল্লাহ্র গযব বিশ্বকে গ্রাস করে নিত। পরিণামে) নভোমণ্ডল, ভূমণ্ডল এবং এগুলোর মধ্যবর্তী সবকিছুই ধ্বংস হয়ে যেত ; (যেমন কিয়ামতে সব মানুষের মধ্যে পথভ্রষ্টতা ব্যাপক হারে ছড়িয়ে পড়ার কারণে আল্লাহ্ তা'আলার গযবও সবার উপর ব্যাপক আকারে হবে এবং গযব ব্যাপক হওয়ার কারণে ধ্বংসযজ্ঞও ব্যাপক হবে। কোন বিষয় যদি সত্য হয়, তবে তা উপকারী না হলেও কবূল করা ওয়াজিব হয়। এমতাবস্থায় কবূল না করাই স্বয়ং অপরাধ। কিন্তু তাদের শুধু সত্যকে অপছন্দ করারই দোষ নয় ;) বরং (এছাড়া অন্য আরও দোষ আছে। তা এই যে, সত্যের অনুসরণ থেকে তারা দূরে পলায়ন করে ; অথচ এতে তাদেরই উপকার ছিল। ব্যস,) আমি তাদের কাছে তাদের উপদেশ (ও উপকার) প্রেরণ করেছি ; কিন্তু তারা তাদের উপদেশ থেকেও মুখ ফিরিয়ে নেয়। না (উপরোক্ত কারণগুলো ছাড়া তাদের মিথ্যাবাদী বলার কারণ এই যে, তাদের সন্দেহ হয়েছে যে,) আপনি তাদের কাছে প্রতিদান জাতীয় কোনকিছু চান ? (এটাও ভুল। কেননা, আপনি যখন জানেন যে,) আপনার পালনকর্তার প্রতিদানই সর্বোত্তম এবং তিনিই শ্রেষ্ঠতম দাতা (তখন আপনি তাদের কাছে কেন প্রতিদান চাইতে যাবেন ? তাদের অবস্থার সারমর্ম এই যে,) আপনি তো তাদেরকে সরল পথের দিকে (যাকে উপরে সত্য বলা হয়েছে) দাওয়াত দিচ্ছেন, আর যারা পরকাল বিশ্বাস করে না, তারা এই (সরল) পথ থেকে বিচ্যুত হয়ে যাচ্ছে। (উদ্দেশ্য এই যে, সত্য হওয়া, সরল হওয়া ও উপকারী হওয়া এগুলো সবই ঈমানের দাবি করে এবং অন্তরায়ের যেসব কারণ হতে পারত, তার একটিও বিদ্যমান নেই। এমতাবস্থায়

لُعِنُوا فِي الدُّنْيَا وَالْآخِرَةِ وَلَهُمْ عَذَابٌ عَظِيمٌ ﴿٢٣﴾ يَوْمَ تَشْهَدُ عَلَيْهِمْ
أَلْسِنَتُهُمْ وَأَيْدِيهِمْ وَأَرْجُلُهُمْ بِمَا كَانُوا يَعْمَلُونَ ﴿٢٤﴾ يَوْمَئِذٍ يُوَفِّيهِمُ اللَّهُ دِينَهُمُ
الْحَقَّ وَيَعْلَمُونَ أَنَّ اللَّهَ هُوَ الْحَقُّ الْمُبِينُ ﴿٢٥﴾ الْخَبِيثَاتُ لِلْخَبِيثِينَ وَالْخَبِيثُونَ
لِلْخَبِيثَاتِ ۖ وَالطَّيِّبَاتُ لِلطَّيِّبِينَ وَالطَّيِّبُونَ لِلطَّيِّبَاتِ ۚ أُولَٰئِكَ مُبَرَّءُونَ مِمَّا
يَقُولُونَ ۖ لَهُمْ مَغْفِرَةٌ وَرِزْقٌ كَرِيمٌ ﴿٢٦﴾

(১১) যারা মিথ্যা অপবাদ রটনা করেছে, তারা তোমাদেরই একটি দল। তোমরা একে নিজেদের জন্য খারাপ মনে করো না ; বরং এটা তোমাদের জন্য মঙ্গলজনক। তাদের প্রত্যেকের জন্য ততটুকু আছে, যতটুকু সে গুনাহ্ করেছে এবং তাদের মধ্যে যে এ ব্যাপারে অগ্রণী ভূমিকা নিয়েছে, তার জন্য রয়েছে বিরাট শাস্তি। (১২) তোমরা যখন একথা শুনলে, তখন ঈমানদার পুরুষ ও নারীগণ কেন নিজেদের লোক সম্পর্কে উত্তম ধারণা করনি এবং বলনি যে, এটা তো নির্জলা অপবাদ ? (১৩) তারা কেন এ ব্যাপারে চারজন সাক্ষী উপস্থিত করে নি ; অতঃপর যখন তারা সাক্ষী উপস্থিত করেনি, তখন তারাই আল্লাহ্‌র কাছে মিথ্যাবাদী। (১৪) যদি ইহকালে ও পরকালে তোমাদের প্রতি আল্লাহ্‌র অনুগ্রহ ও দয়া না থাকত, তবে তোমরা যা চর্চা করেছিলে, তজ্জন্যে তোমাদেরকে গুরুতর আযাব স্পর্শ করত। (১৫) যখন তোমরা একে মুখে মুখে ছড়াচ্ছিলে এবং মুখে এমন বিষয় উচ্চারণ করছিলে, যার কোন জ্ঞান তোমাদের ছিল না। তোমরা একে তুচ্ছ মনে করছিলে, অথচ এটা আল্লাহ্‌র কাছে গুরুতর ব্যাপার ছিল। (১৬) তোমরা যখন এ কথা শুনলে, তখন কেন বললে না যে, এ বিষয়ে কথা বলা আমাদের উচিত নয়। আল্লাহ্ তো পবিত্র, মহান। এটা তো এক গুরুতর অপবাদ। (১৭) আল্লাহ্ তোমাদেরকে উপদেশ দিচ্ছেন, তোমরা যদি ঈমানদার হও, তবে কখনও পুনরায় এ ধরনের আচরণের পুনরাবৃত্তি করো না। (১৮) আল্লাহ্ তোমাদের জন্য কাজের কথা স্পষ্ট করে বর্ণনা করেন। আল্লাহ্ সর্বজ্ঞ, প্রজ্ঞাময়। (১৯) যারা পছন্দ করে যে, ঈমানদারদের মধ্যে ব্যভিচার প্রসার লাভ করুক, তাদের জন্যে ইহকালে ও পরকালে যন্ত্রণাদায়ক শাস্তি আছে। আল্লাহ্ জানেন, তোমরা জান না। (২০) যদি তোমাদের প্রতি আল্লাহ্‌র অনুগ্রহ ও দয়া না থাকত এবং আল্লাহ্ দয়ালু, মেহেরবান না হতেন, তবে কত কিছুই হয়ে যেত। (২১) হে ঈমানদারগণ, তোমরা শয়তানের পদাঙ্ক অনুসরণ করো না। যে কেউ শয়তানের পদাঙ্ক অনুসরণ করবে, তখন তো শয়তান নির্লজ্জতা ও মন্দ কাজেরই আদেশ করবে। যদি আল্লাহ্‌র অনুগ্রহ ও দয়া তোমাদের প্রতি না থাকত, তবে তোমাদের কেউ কখনও পবিত্র হতে পারতে না।

**কিন্তু আল্লাহ্ যাকে ইচ্ছা পবিত্র করেন। আল্লাহ্ সবকিছু শোনেন, জানেন। (২২) তোমাদের মধ্যে যারা উচ্চমর্যাদা ও আর্থিক প্রাচুর্যের অধিকারী, তারা যেন কসম না খায় যে, তারা আত্মীয়-স্বজনকে, অভাবগ্রস্তকে এবং আল্লাহ্র পথে হিজরতকারীদেরকে কিছুই দেবে না। তাদের ক্ষমা করা উচিত এবং দোষত্রুটি উপেক্ষা করা উচিত। তোমরা কি কামনা কর না যে, আল্লাহ্ তোমাদেরকে ক্ষমা করেন ? আল্লাহ্ ক্ষমাশীল, পরম করুণাময়। (২৩) যারা সতী-সাধ্বী, নিরীহ, ঈমানদার নারীদের প্রতি অপবাদ আরোপ করে, তারা ইহকালে ও পরকালে ধিকৃত এবং তাদের জন্য রয়েছে গুরুতর শাস্তি। (২৪) যেদিন প্রকাশ করে দেবে তাদের জিহবা, তাদের হাত ও তাদের পা, যা কিছু তারা করত ; (২৫) সেদিন আল্লাহ্ তাদের সমুচিত শাস্তি পুরোপুরি দেবেন এবং তারা জানতে পারবে যে, আল্লাহ্ই সত্য, স্পষ্ট ব্যক্তকারী। (২৬) দুশ্চরিত্রা নারীকুল দুশ্চরিত্র পুরুষকুলের জন্যে এবং দুশ্চরিত্র পুরুষকুল দুশ্চরিত্রা নারীকুলের জন্য। সচ্চরিত্রা নারীকুল সচ্চরিত্র পুরুষকুলের জন্যে এবং সচ্চরিত্র পুরুষকুল সচ্চরিত্রা নারীকুলের জন্য। তাদের সম্পর্কে লোকে যা বলে, তার সাথে তারা সম্পর্কহীন। তাদের জন্য আছে ক্ষমা ও সম্মানজনক জীবিকা।**

---

**পূর্বাপর সম্পর্ক ঃ** পূর্বেই বর্ণিত হয়েছে যে, সূরা আন-নূরের অধিকাংশ আয়াত সতীত্ব ও পবিত্রতা সংরক্ষণের জন্য প্রবর্তিত বিধানাবলীর সাথে সম্পর্কযুক্ত। এর বিপরীতে সতীত্ব ও পবিত্রতার উপর অবৈধ হস্তক্ষেপ ও এর বিরুদ্ধাচরণের জাগতিক শাস্তি ও পারলৌকিক মহাবিপদের কথা আলোচনা করা হয়েছে। এই পরম্পরায় প্রথমে ব্যভিচারের হদ, অতঃপর অপবাদের হদ ও পরে লেয়ানের কথা বর্ণিত হয়েছে। অপবাদের হদ প্রসঙ্গে চারজন সাক্ষীর অবর্তমানে কোন সতী-সাধ্বী নারীর প্রতি অপবাদ আরোপ করাকে মহাপাপ সাব্যস্ত করা হয়েছে। এরূপ অপবাদ আরোপকারীর শাস্তি আশিটি বেত্রাঘাত প্রবর্তন করা হয়েছে। এই বিষয়টি সাধারণ মুসলমান সতী নারীদের সাথে সম্পৃক্ত ছিল। ষষ্ঠ হিজরীতে কতিপয় মুনাফিক উম্মুল মু'মিনীন হযরত আয়েশা সিদ্দীকা (রা)-এর প্রতি এমনি ধরনের অপবাদ আরোপ করেছিল এবং তাদের অনুসরণ করে কয়েকজন মুসলমানও এ আলোচনায় জড়িত হয়ে পড়েছিল। ব্যাপারটি সাধারণ মুসলমান সতী নারীদের ব্যাপার থেকে অত্যধিক গুরুতর ছিল। তাই কোরআন পাকে আল্লাহ্ তা'আলা হযরত আয়েশার পবিত্রতা ও সতীত্ব বর্ণনা করে এ স্থলে উপরোক্ত দশটি আয়াত নাযিল করেছেন। এসব আয়াতে হযরত আয়েশার পবিত্রতা ঘোষণা করে তাঁর ব্যাপারে যারা কুৎসা রটনা ও অপপ্রচারে অংশগ্রহণ করেছিল, তাদের সবাইকে হুঁশিয়ার করা হয়েছে এবং ইহকাল ও পরকালে তাদের বিপদ বর্ণনা করা হয়েছে। এই অপবাদ রটনার ঘটনাটি কোরআন ও হাদীসে 'ইফ্‌কের ঘটনা' নামে খ্যাত। 'ইফ্‌ক' শব্দের অর্থ জঘন্য মিথ্যা অপবাদ। এসব আয়াতের তফসীর বুঝার জন্য অপবাদের কাহিনীটি জেনে নেওয়া অত্যন্ত জরুরী। তাই প্রথমে সংক্ষেপে কাহিনীটি বর্ণনা করা হচ্ছে।

**মিথ্যা অপবাদের কাহিনী ঃ** বুখারী, মুসলিম ও অন্যান্য হাদীসগ্রন্থে এই ঘটনাটি অসাধারণ দীর্ঘ ও বিস্তারিত আকারে উল্লেখ করা হয়েছে। এর সংক্ষিপ্ত বর্ণনা এই যে, ষষ্ঠ

হিজরীতে যখন রাসূলুল্লাহ্ (সা) বনী মুস্তালিক নামান্তরে মুরাইসী যুদ্ধে গমন করেন, তখন বিবিদের মধ্যে হযরত আয়েশা সিদ্দীকা (রা) সাথে ছিলেন। ইতিপূর্বে নারীদের পর্দার বিধান অবতীর্ণ হয়েছিল। তাই হযরত আয়েশার উটের পিঠে পর্দাবিশিষ্ট আসনের ব্যবস্থা করা হয়। হযরত আয়েশা প্রথমে পর্দা বিশিষ্ট আসনে সওয়ার হয়ে যেতেন। এরপর লোকেরা আসনটিকে উটের পিঠে বসিয়ে দিত। এটাই ছিল নিত্যকার অভ্যাস। যুদ্ধ সমাপ্তির পর মদীনায় ফেরার পথে একদিন একটি ঘটনা ঘটল। এক মনযিলে কাফেলা অবস্থান গ্রহণ করার পর শেষ রাত্রে প্রস্থানের কিছু পূর্বে ঘোষণা করা হলো যে, কাফেলা কিছুক্ষণের মধ্যে এখান থেকে রওয়ানা হয়ে যাবে। তাই প্রত্যেকেই নিজ নিজ প্রয়োজন সেরে প্রস্তুত হোক। হযরত আয়েশার পায়খানায় যাওয়ার প্রয়োজন ছিল। তিনি জঙ্গলের দিকে চলে গেলেন।সেখানে ঘটনাক্রমে তাঁর গলার হার ছিঁড়ে গিয়ে হারিয়ে গেল। তিনি হার তালাশ করতে লাগলেন। বেশ কিছু সময় অতিবাহিত হয়ে গেল। স্বস্থানে ফিরে এসে দেখলেন যে, কাফেলা রওয়ানা হওয়ার সময় হযরত আয়েশার পর্দা বিশিষ্ট আসনটিকে যথারীতি উটের পিঠে সওয়ার করিয়ে দেওয়া হলো এবং বাহকরা মনে করল যে, তিনি ভেতরেই আছেন। উঠানোর সময়ও সন্দেহ হলো না। কারণ, তিনি তখন অল্পবয়স্কা ক্ষীণাঙ্গিণী ছিলেন। ফলে আসনটি শূন্য-এরূপ ধারণাও কারও মনে উদয় হলো না। হযরত আয়েশা ফিরে এসে যখন কাফেলাকে পেলেন না, তখন অত্যন্ত বুদ্ধিমত্তা ও স্থিরচিত্ততার পরিচয় দিলেন এবং কাফেলার পশ্চাতে দৌড়াদৌড়ি করা ও এদিক-ওদিক তালাশ করার পরিবর্তে স্বস্থানে চাদর গায়ে জড়িয়ে বসে গেলেন। তিনি মনে করলেন যে, রাসূলুল্লাহ্ (সা) ও তদীয় সঙ্গীগণ যখন জানতে পারবেন যে, আমি আসনে অনুপস্থিত, তখন আমার খোঁজে তাঁরা এখানে আসবেন। কাজেই আমি এদিক-সেদিক চলে গেলে তাদের জন্য তালাশ করে নেওয়া কঠিন হবে। তাই তিনি স্বস্থানেই চাদর গায়ে দিয়ে বসে রইলেন। সময় ছিল শেষরাত্রি। তাই কিছুক্ষণের মধ্যেই তিনি নিদ্রার কোলে ঢলে পড়লেন।

অপরদিকে সাফওয়ান ইবনে মুয়াত্তালকে রাসূলুল্লাহ্ (সা) এ কাজের জন্য নিযুক্ত করেছিলেন যে, তিনি কাফেলার পশ্চাতে সফর করবেন এবং কাফেলা রওয়ানা হয়ে যাওয়ার পর কোন কিছু পড়ে থাকলে তা কুড়িয়ে নেবেন। তিনি সকাল বেলায় এখানে পৌঁছলেন। তখন পর্যন্ত প্রভাত-রশ্মি ততটুকু উজ্জ্বল ছিল না। তিনি শুধু একজন মানুষকে নিদ্রামগ্ন দেখতে পেলেন। কাছে এসে হযরত আয়েশাকে চিনে ফেললেন। কারণ, পর্দাপ্রথা অবতীর্ণ হওয়ার পূর্বে তিনি তাকে দেখেছিলেন। চেনার পর অত্যন্ত পরিতাপের সাথে তাঁর মুখ থেকে "ইন্না লিল্লাহে ওয়া ইন্না ইলাইহি রাজিউন" উচ্চারিত হয়ে গেল। এই বাক্য হযরত আয়েশার কানে পড়ার সাথে সাথে তিনি জাগ্রত হয়ে গেলেন এবং মুখমণ্ডল ঢেকে ফেললেন। হযরত সাফওয়ান নিজের উট কাছে এনে বসিয়ে দিলেন। হযরত আয়েশা (রা) তাতে সওয়ার হয়ে গেলেন এবং নিজে উটের নাকে রশি ধরে পায়ে হেঁটে চলতে লাগলেন। অবশেষে তিনি কাফেলার সাথে মিলিত হয়ে গেলেন।

আবদুল্লাহ্ ইবনে উবাই ছিল দুশ্চরিত্র, মুনাফিক ও রাসূলুল্লাহ্ (সা)-এর শত্রু। সে একটা সুবর্ণ সুযোগ পেয়ে গেল। এই হতভাগা আবোল-তাবোল বকতে শুরু করল। কতক সরলপ্রাণ মুসলমানও কান কথায় সাড়া দিয়ে এ আলোচনায় মেতে উঠল। পুরুষদের

মধ্যে হযরত হাসসান, মিস্‌তাহ্ এবং নারীদের মধ্যে হামনাহ্ ছিল-এ শ্রেণীভুক্ত। তফসীরে দুররে মনসুরে ইবনে মরদুওয়াইহর বরাত দিয়ে হযরত ইবনে আব্বাসের এই উক্তিই বর্ণিত আছে যে, اعانه ای عبد الله بن ابی حسان ومسطح وحمنه

যখন এই মুনাফিক-রটিত অপবাদের চর্চা হতে লাগল, তখন স্বয়ং রাসূলুল্লাহ্ (সা) এতে খুবই দুঃখিত হলেন। হযরত আয়েশার তো দুঃখের সীমাই ছিল না। সাধারণ মুসলমানগণও তীব্রভাবে বেদনাহত হলেন। এক মাস পর্যন্ত এই আলোচনা চলতে লাগল। অবশেষে আল্লাহ্ তা'আলা হযরত আয়েশার পবিত্রতা ও অপবাদ রটনাকারী এবং এতে অংশগ্রহণকারীদের নিন্দায় উপরোক্ত আয়াতসমূহ নাযিল করেন। আয়াতগুলোর তফসীর পরে বর্ণিত হবে। অপবাদের হদে বর্ণিত কোরআনী বিধি অনুযায়ী অপবাদ আরোপকারীদের কাছ থেকে সাক্ষ্য তলব করা হলো। তারা এই ভিত্তিহীন খবরের সাক্ষ্য কোথা থেকে আনবে ? ফলে রাসূলুল্লাহ্ (সা) শরীয়তের নিয়ম অনুযায়ী তাদের অপবাদের হদ প্রয়োগ করলেন। প্রত্যেককে আশিটি বেত্রাঘাত করা হলো। বাযযার ও ইবনে মরদুওয়াইহ্ হযরত আবূ হুরায়রা থেকে বর্ণনা করেছেন যে, তখন রাসূলুল্লাহ্ (সা) তিনজন মুসলমান মিসতাহ্, হামনাহ্ ও হাসসানের প্রতি হদ প্রয়োগ করেন। তাবারানী হযরত উমর (রা) থেকে বর্ণনা করেছেন যে, রাসূলুল্লাহ্ (সা) আসল অপবাদ রচয়িতা আবদুল্লাহ্ ইবনে উবাইয়ের প্রতি দ্বিগুণ হদ প্রয়োগ করেন। অতঃপর মুসলমানরা তওবা করে নেয় এবং মুনাফিকরা তাদের অবস্থায় কায়েম থাকে। —(বয়ানুল কোরআন)

## তফসীরের সার-সংক্ষেপ

(মুসলমানগণ, তোমরা যারা হযরত আয়েশা সম্পর্কিত মিথ্যা অপবাদ খ্যাত হওয়ার কারণে দুঃখিত হয়েছ , হযরত আয়েশাও এর অন্তর্ভুক্ত, তোমরা অধিক দুঃখ করো না। কেননা) যারা এই মিথ্যা অপবাদ (হযরত আয়েশা সম্পর্কে) রটনা করেছে, তারা তোমাদেরই একটি (ক্ষুদ্র) দল। (কেননা অপবাদ আরোপকারী মোট চারজন ছিল ; একজন সরাসরি এবং মিথ্যা অপবাদ রচয়িতা অর্থাৎ আবদুল্লাহ্ ইবনে উবাই মুনাফিক এবং তিনজন পরোক্ষভাবে তার প্রচারণায় প্রভাবান্বিত হয়ে যায় অর্থাৎ, হাসসান, মিসতাহ্ ও হামনাহ্। এরা ছিল খাঁটি মুসলমান। কোরআন তাদের সবাইকে منكم বলে মুসলমনদের অন্তর্ভুক্ত করেছে ; অথচ আবদুল্লাহ্ ইবনে উবাই ছিল মুনাফিক। এর কারণ ছিল তার বাহ্যিক মুসলমানিত্বের দাবি। আয়াতের উদ্দেশ্য সান্ত্বনা দান করা যে, অধিক দুঃখ করো না। প্রথমত, সংবাদই মিথ্যা, এরপর বর্ণনাকারীও মাত্র চারজন। অধিকাংশ লোক তো এর বিপক্ষেই। কাজেই সাধারণভাবেও এটা অধিক চিন্তার কারণ হওয়া উচিত নয়। অতঃপর অন্য এক পন্থায় সান্ত্বনা দেয়া হচ্ছে ঃ) তোমরা একে (অর্থাৎ অপবাদ আরোপকে) নিজেদের জন্য খারাপ মনে করো না (যদিও বাহ্যত দুঃখজনক কথা ; কিন্তু বাস্তবে এতে তোমাদের ক্ষতি নেই।) বরং এটা (পরিণামের দিক দিয়ে) তোমাদের জন্য মঙ্গলজনক। (কেননা, এই দুঃখের কারণে তোমরা সবরের সওয়াব পেয়েছ। তোমাদের মর্যাদা বৃদ্ধি পেয়েছে। বিশেষত অপবাদ আরোপিত ব্যক্তিদের পবিত্রতা সম্পর্কে অকাট্য আয়াত অবতীর্ণ হয়েছে। ভবিষ্যতেও মুসলমানদের জন্য এতে মঙ্গল আছে। কারণ, এরূপ

বিপদগ্রস্ত ব্যক্তি এই ঘটনা থেকে সান্ত্বনা লাভ করবে। সুতরাং তোমাদের কোন ক্ষতি হয়নি। তবে চর্চাকারীদের ক্ষতি হয়েছে যে,) তাদের মধ্যে যে যতটুকু করেছে, তার গুনাহ্ (উদাহরণত মুখে উচ্চারণকারীদের অধিক গুনাহ্ হয়েছে। যারা শুনে নিশ্চুপ রয়েছে কিংবা মনে মনে কুধারণা করেছে, তাদের তদনুযায়ী গুনাহ্ হয়েছে।) এবং তাদের মধ্যে এ ব্যাপারে (অর্থাৎ অপবাদ রটনায়) যে অগ্রণী ভূমিকা নিয়েছে (অর্থাৎ একে আবিষ্কার করেছে। এখানে আবদুল্লাহ্ ইবনে উবাই মুনাফিককে বুঝানো হয়েছে।) তার (সর্বাধিক) কঠোর শাস্তি হবে (অর্থাৎ জাহান্নামে যাবে। কুফর, কপটতা ও রাসূলের প্রতি শত্রুতা পোষণের কারণে পূর্ব থেকেই সে এর যোগ্য ছিল। এখন সে আরও অধিক শাস্তির যোগ্য হয়ে গেছে। এ পর্যন্ত বলা হলো যে, দুঃখিতদের কোন ক্ষতি হয়নি বরং অপবাদ আরোপকারীদেরই ক্ষতি হয়েছে। অতঃপর তাদের মধ্যে যারা খাঁটি মুসলমান ছিল তাদেরকে উপদেশমূলক তিরস্কার করা হচ্ছে ঃ) যখন তোমরা এ-কথা শুনলে, তখন মুসলমান পুরুষ (হাসসান ও মিসতাহ্ও এর অন্তর্ভুক্ত)। এবং মুসলমান নারীগণ (হামনাহ্ ও এর অন্তর্ভুক্ত) কেন নিজেদের লোক সম্পর্কে (অর্থাৎ হযরত আয়েশা ও সাফওয়ান সাহাবী সম্পর্কে মনেপ্রাণে) সুধারণা করেনি এবং (মুখে) বলেনি যে, এটা প্রকাশ্য মিথ্যা। (দুররে মনসুরে আবূ আইউব ও তাঁর স্ত্রীর এরূপ উক্তিই বর্ণিত আছে। এতে অপবাদ আরোপকারীদের সাথে তারাও শামিল রয়েছে, যারা শুনে নিশ্চুপ ছিল কিংবা সন্দেহে পড়েছিল। সাধারণ ঈমানদার পুরুষ ও নারী সবাইকে তিরস্কার করা হয়েছে। অতঃপর এই অপবাদ খণ্ডন এবং সুধারণা রাখা যে ওয়াজিব, তার কারণ ব্যক্ত করা হচ্ছে ঃ) তারা (অর্থাৎ অপবাদ আরোপকারীরা) কেন এ ব্যাপারে চারজন সাক্ষী উপস্থিত করেনি ? (যা ব্যভিচার প্রমাণ করার জন্য শর্ত। অতঃপর যখন তারা (নিয়ম অনুযায়ী) সাক্ষী উপস্থিত করেনি, তখন আল্লাহ্র কাছে (যে আইন আছে, তার দিক দিয়ে) তারাই মিথ্যাবাদী। (অতঃপর অপবাদ আরোপকারীদের মধ্যে যারা মু'মিন ছিল, তাদের প্রতিও রহমতের কথা বলা হচ্ছে ঃ) যদি (হে হাসসান, মিসতাহ্ ও হামনাহ্) তোমাদের প্রতি আল্লাহ্ তা'আলার অনুগ্রহ ও দয়া না থাকত ইহকালে (যেমন তওবার সময় দিয়েছেন) এবং পরকালে, (যেমন তওবার তওফীক দিয়ে তা কবূলও করেছেন। এরূপ না হলে) তবে তোমরা যে কাজে লিপ্ত হয়েছিলে, তজ্জন্যে তোমাদেরকে গুরুতর আযাব স্পর্শ করত যেমন তওবা না করার কারণে আবদুল্লাহ্ ইবনে উবাইকে স্পর্শ করবে, যদিও এখন দুনিয়াতে তাকেও অবকাশ দেওয়া হয়েছে ; কিন্তু উভয় জাহানে তার প্রতি রহমত নেই। এ থেকে জানা গেল যে, সাহাবায়ে কিরামের তওবা কবূল হবে এবং তাঁরা পাক অবস্থায় পরকালে আল্লাহ্র রহমতপ্রাপ্ত হবেন। عليكم এ ঈমানদারগণকে সম্বোধন করা হয়েছে। এর ইঙ্গিত প্রথমত উপরের আয়াতে ظَنَّ الْمُؤْمِنُوْنَ দ্বিতীয়ত فِى الْاٰخِرَةِ বলা। কেননা, মুনাফিক তো পরকালে জাহান্নামের সর্বনিম্ন স্তরে থাকবে। অতএব তারা নিশ্চিতই পরকালে রহমতপ্রাপ্ত হতে পারবে না এবং তৃতীয়ত সম্মুখে يَعِظُكُمْ لَوْلَا فَضْلُ اللّٰهِ عَلَيْكُمْ আয়াতে তাবারানী ইবনে আব্বাসের উক্তি বর্ণনা করেন যে, يريد مسطحا وحمنة وحسانا অর্থাৎ لَوْلَا فَضْلُ اللّٰهِ عَلَيْكُمْ-এ শুধু তিনজন মু'মিনকে সম্বোধন করা হয়েছে—মিসতাহ্, হামনাহ ও হাস্সান। অতঃপর বর্ণনা করা হচ্ছে যে, মু'মিনদের তওবার তওফীক ও তওবা কবূল করে যদি আল্লাহ্ তা'আলা

তাদের প্রতি অনুগ্রহ না করতেন, তবে তারা যে কাজ করেছিল, তা স্বতন্ত্র দৃষ্টিতে গুরুতর আযাবের কারণ ছিল। বলা হয়েছে ঃ) যখন তোমরা এই মিথ্যা কথাটিকে মুখে মুখে ছড়াচ্ছিলে এবং মুখে এমন বিষয় উচ্চারণ করছিলে, যার কোন (প্রমাণভিত্তিক) জ্ঞান তোমাদের ছিল না। (এই খবরের বর্ণনাকারী যে মিথ্যাবাদী, তা فَأُولَٰئِكَ عِندَ اللَّهِ هُمُ الْكَاذِبُونَ বাক্যে বিবৃত হয়েছে।) তোমরা একে তুচ্ছ মনে করছিলে, অথচ এটা আল্লাহ্র কাছে গুরুতর (অর্থাৎ মহাপাপের কারণ) ছিল। [প্রথমত কোন সতী নারীর প্রতি ব্যভিচারের অপবাদ স্বয়ং মস্ত গুনাহ্। তদুপরি নারীও কে ? রাসূলুল্লাহ্ (সা)-এর পবিত্রা স্ত্রী, যার প্রতি অপবাদ আরোপ করা রাসূলে মকবুল (সা)-এর মনোবেদনার কারণ হয়েছে। সুতরাং এতে গুনাহের অনেক কারণ একত্রিত হয়েছে।) তোমরা যখন এ কথা (প্রথমে) শুনলে, তখন কেন বললে না যে, এ বিষয়ে কথা বলা আমাদের জন্য শোভন নয়। আমরা আল্লাহ্র আশ্রয় চাই; এ তো গুরুতর অপবাদ। (কোন কোন সাহাবী এ কথা বলেও ছিলেন ; যেমন সা'দ ইব্নে মু'আয, যায়দ ইবনে হারিসা ও আবূ আইউব (রা)। আরও অনেকে হয়তো বলে থাকবেন। উদ্দেশ্য এই যে, অপবাদ আরোপকারী এবং নিশ্চুপ ব্যক্তি সবারই এ কথা বলা উচিত ছিল। এ পর্যন্ত অতীত কাজের জন্য তিরস্কার ছিল। এখন, ভবিষ্যতের জন্য উপদেশ দেওয়া হচ্ছে, যা তিরস্কারের আসল উদ্দেশ্য। বলা হচ্ছে ঃ) আল্লাহ্ তা'আলা তোমাদেরকে উপদেশ দিচ্ছেন, তোমরা যদি ঈমানদার হও, তবে কখনও পুনরায় এ ধরনের কাজ করো না। আল্লাহ্ তোমাদের জন্য পরিষ্কার করে বিধান বর্ণনা করেন (উপরোল্লিখিত উপদেশ, অপবাদের হদ, তওবা কবূল ইত্যাদি সব এর অন্তর্ভুক্ত।) আল্লাহ্ সর্বজ্ঞ, প্রজ্ঞাময়। [তোমাদের অন্তরের অনুশোচনার অবস্থাও তিনি জানেন। ফলে তওবা কবূল করেছেন এবং শাসনের রহস্য সম্পর্কে তিনি উত্তমরূপে পরিজ্ঞাত। তাই শাসনের কারণে তোমাদেরকে দুনিয়াতে শাস্তি দিয়েছেন। (ইব্নে আব্বাস—দূররে মনসূর) এ পর্যন্ত পবিত্রতার আয়াত নাযিলের পূর্বে যারা অপবাদের চর্চা করত, তাদের কথা আলোচনা করা হলো। অতঃপর তাদের কথা বলা হচ্ছে, যারা পবিত্রতার আয়াত নাযিল হওয়ার পরও কুৎসা রটনায় বিরত হয় না। বলা বাহুল্য, এরূপ ব্যক্তি বেঈমানই হবে। বলা হচ্ছে ঃ] যারা (এসব আয়াত অবতরণের পরেও) পছন্দ করে (অর্থাৎ কার্যত চেষ্টা করে) যে, মুসলমানদের মধ্যে অশ্লীল কথা প্রচার লাভ করুক (অর্থাৎ মুসলমানগণ নির্লজ্জ কাজ করে—এ সংবাদ প্রসার লাভ করুক। সারকথা এই যে, যারা এই পবিত্র লোকজনের প্রতি ব্যভিচার আরোপ করে) তাদের জন্য ইহকালে ও পরকালে যন্ত্রণাদায়ক শাস্তি (নির্ধারিত) রয়েছে। (এ কারণে শাস্তির জন্য বিস্মিত হয়ো না ; কেননা) আল্লাহ্ তা'আলা জানেন (যে, কোন্ গুনাহ্ কোন্ স্তরের) এবং তোমরা [এর স্বরূপ পুরোপুরি) জান না। (ইবনে আব্বাস—দুররে মনসুর) এরপর যারা তওবা করে পরকালের আযাব থেকে নিরাপদ হয়ে গেছে, তাদেরকে সম্বোধন করা হচ্ছে ঃ] এবং (হে তওবাকারিগণ) যদি তোমাদের প্রতি আল্লাহ্র অনুগ্রহ ও দয়া না থাকত, (যে কারণে তোমরা তওবার তওফীক লাভ করেছ) এবং আল্লাহ্ দয়ালু ও মেহেরবান না হতেন, (যে কারণে তিনি তোমাদের তওবা কবূল করেছেন) তবে তোমরাও (এই হুমকি থেকে) বাঁচতে পারতে না। (অতঃপর মুসলমানগণকে উল্লিখিত গুনাহ্সহ সকল প্রকার গুনাহ্ থেকে বিরত থাকার আদেশ এবং

তওবা দ্বারা আত্মশুদ্ধির কথা বলা হচ্ছে, যা গুরুত্বদানের উদ্দেশ্যে বিভিন্ন ভঙ্গিতে ইরশাদ করা হচ্ছে যে) হে ঈমানদারগণ, তোমরা শয়তানের পদাঙ্ক অনুসরণ করো না (অর্থাৎ তার প্ররোচনায় কাজ করো না) যে কেউ শয়তানের পদাঙ্ক অনুসরণ করে ; শয়তান তো (সর্বদা প্রত্যেক ব্যক্তিকে) নির্লজ্জতা ও মন্দ কাজেরই আদেশ করবে (যেমন এই অপবাদের ঘটনায় তোমরা প্রত্যক্ষ করেছ। শয়তানের পদাঙ্ক অনুসরণ করে চলার এবং গুনাহ্ অর্জন করার পর তার অবধারিত অনিষ্ট ও ক্ষতি থেকে মুক্তি দেওয়াও আমারই অনুগ্রহ ছিল। নতুবা) যদি আল্লাহ্র অনুগ্রহ ও দয়া তোমাদের প্রতি না থাকত, তবে তোমাদের কেউ কখনও (তওবা করে) পবিত্র হতে পারত না। (হয় তওবার তওফীকই হতো না ; যেমন মুনাফিকদের হয়নি ; না হয় তওবা কবূল করা হতো না। কেননা আমার উপর কোন বিষয় ওয়াজিব নয়।) কিন্তু আল্লাহ্ যাকে চান, (তওবার তওফীক দিয়ে) পবিত্র করেন। (তওবার পর নিজ কৃপায় তওবা কবূল করার ওয়াদাও করেছেন।) আল্লাহ্ তা'আলা সবকিছু শোনেন, জানেন। (সুতরাং তোমাদের তওবা শুনেছেন এবং তোমাদের অনুশোচনা জেনেছেন। তাই অনুগ্রহ করেছেন। এরপর বর্ণনা করা হচ্ছে যে, পবিত্রতার আয়াত নাযিল হওয়ার পর হযরত আবূ বকরসহ অন্য কয়েকজন সাহাবী ক্রোধের আতিশয্যে কসম খেয়ে ফেললেন যে, যারা এই অপবাদ রটনায় অংশগ্রহণ করেছে, এখন থেকে আমরা তাদেরকে কোন প্রকার আর্থিক সাহায্য করব না। বলা বাহুল্য, তাদের মধ্যে কয়েকজন অভাবগ্রস্তও ছিল। আল্লাহ্ তা'আলা তাদের ত্রুটি ক্ষমা করে সাহায্য পুনর্বহাল করার জন্য বলেন ঃ) তোমাদের মধ্যে যারা ঐশ্বর্যশালী, তারা যেন কসম না খায় যে, তারা আত্মীয়স্বজনকে, অভাবগ্রস্তকে এবং আল্লাহ্র পথে হিজরতকারীদেরকে কিছুই দেবে না। (অর্থাৎ তারা যেন এই কসমের উপর কায়েম না থাকে এবং কসম ভেঙ্গে দেয়। নতুবা কসম তো হয়েই গিয়েছিল। অর্থাৎ উল্লিখিত গুণাবলীর কারণে তাদেরকে সাহায্য করা উচিত ; বিশেষত যার মধ্যে সাহায্যের কোন হেতু বিদ্যমান আছে, যেমন হযরত মিসতাহ্ হযরত আবূ বকরের আত্মীয় ছিলেন এবং মিসকীন ও মুহাজিরও ছিলেন। অতঃপর উৎসাহদানের জন্য বলা হয়েছে ঃ) তাদের ক্ষমা করা উচিত এবং দোষত্রুটি উপেক্ষা করা উচিত। তোমরা কি চাও না যে, আল্লাহ্ তা'আলা তোমাদের ত্রুটি ক্ষমা করেন ? (অতএব তোমরাও দোষী ব্যক্তিদেরকে ক্ষমা করে দাও।) নিশ্চয় আল্লাহ্ তা'আলা ক্ষমাশীল পরম করুণাময়। (অতএব তোমাদেরও আল্লাহ্র গুণে গুণান্বিত হওয়া উচিত। অতঃপর মুনাফিকদের প্রতি উচ্চারিত শাস্তিবাণী ব্যাখ্যা করা হচ্ছে, যা উপরে إِنَّ الَّذِينَ يُحِبُّونَ الآية আয়াতে সংক্ষেপে উল্লেখ করা হয়েছিল। অর্থাৎ) যারা (আয়াত নাযিল হওয়ার পর) সতী-সাধ্বী, নিরীহ ও ঈমানদার নারীদের প্রতি (ব্যভিচারের) অপবাদ আরোপ করে, [যাদের পবিত্রতা কোরআনের আয়াত দ্বারা প্রমাণিত হয়ে গেছে। রাসূলুল্লাহ্ (সা)-এর বিবিদের সবাইকে শামিল হওয়ার জন্য বহুবচন ব্যবহৃত হয়েছে। যারা এমন পবিত্রা নারীদেরকে অভিযুক্ত করে ; বলা বাহুল্য, তারা কাফির ও মুনাফিকই হতে পারে।] তারা ইহকালে ও পরকালে অভিশপ্ত (অর্থাৎ তারা কুফরের কারণে উভয় জাহানে আল্লাহ্র বিশেষ রহমত থেকে দূরে থাকবে) এবং পরকালে তাদের জন্য রয়েছে গুরুতর শাস্তি। যেদিন তাদের বিরুদ্ধে তাদের জিহ্বা সাক্ষ্য দেবে এবং তাদের হস্তপদও (সাক্ষ্য দেবে)

যা কিছু তারা করত। (উদাহরণত জিহ্বা বলবে, সে আমার দ্বারা অমুক অমুক কুফরের কথা বলেছে এবং হস্তপদ বলবে, সে কুফরের বিষয়াদি প্রচলিত করার জন্য এমন-এমন চেষ্টা সাধনা করেছে।) সেদিন আল্লাহ্ তা'আলা তাদের সমুচিত শাস্তি পুরোপুরি দেবেন এবং (সেদিন ঠিক ঠিক) তারা জানবে যে, আল্লাহ্ সত্য ফয়সালাকারী এবং স্পষ্ট ব্যক্তকারী (অর্থাৎ এখন তো কুফরের কারণে এ বিষয়ে তাদের যথার্থ বিশ্বাস নেই ; কিন্তু কিয়ামতের দিন বিশ্বাস হয়ে যাবে এবং বিশ্বাস হওয়ার পর মুক্তির ব্যাপারে সম্পূর্ণ নিরাশ হয়ে যাবে। কেননা, তাদের উপযুক্ত ফয়সালা হবে চিরন্তন আযাব। এই আয়াতগুলো তওবা করেনি এমন লোকদের সম্পর্কে, যারা পবিত্রতার আয়াত নাযিল হওয়ার পরও অপবাদের বিশ্বাস থেকে বিরত হয়নি। তওবাকারীদেরকে فَضْلُ اللّٰهِ وَرَحْمَتُهٗ আয়াতে উভয় জাহানে রহমতপ্রাপ্ত বলা হয়েছে এবং তওবা করেনি, এমন লোকদেরকে لُعِنُوْا বলে উভয় জাহানে অভিশপ্ত বলা হয়েছে। তওবাকারীদেরকে "لَمَسَّكُمْ فِىْ مَا اَفَضْتُمْ فِيْهِ عَذَابٌ عَظِيْمٌ" বাক্যে আযাব থেকে নিরাপদ বলা হয়েছিল এবং তওবা করেনি এমন লোকদেরকে "لَهُمْ عَذَابٌ عَظِيْمٌ" বলে এবং এর আগে "وَالَّذِىْ تَوَلّٰى كِبْرَهٗ" বলে আযাবে লিপ্ত বলা হয়েছে। তওবাকারীদের জন্য "اِنَّ اللّٰهَ غَفُوْرٌ رَّحِيْمٌ" বাক্যে ক্ষমা ও গুনাহ্ উপেক্ষা করার সুসংবাদ দেওয়া হয়েছিল এবং তওবা করেনি, এমন লোকদের জন্য تَشْهَدُ ও يُوَفِّيْهِمْ বাক্যে ক্ষমা না করা ও লাঞ্ছিত করার হুমকি উচ্চারণ করা হয়েছে। তওবাকারীদেরকে مَا زَكٰى مِنْكُمْ বাক্যে পবিত্র বলা হয়েছিল এবং তওবা করেনি, এমন লোকদেরকে পরবর্তী আয়াতে خَبِيْث তথা দুশ্চরিত্র বলা হয়েছে। একেই পবিত্রতার বিষয়বস্তুর প্রমাণ হিসেবে পেশ করে আলোচনা সমাপ্ত করা হয়েছে। অর্থাৎ এটা সামগ্রিক নীতি যে দুশ্চরিত্রা নারীকুল দুশ্চরিত্র পুরুষকুলের জন্য উপযুক্ত এবং দুশ্চরিত্র পুরুষকুল দুশ্চরিত্রা নারীকুলের জন্য উপযুক্ত। সচ্চরিত্রা নারীকুল সচ্চরিত্র পুরুষকুলের জন্য উপযুক্ত এবং সচ্চরিত্র পুরুষকুল সচ্চরিত্রা নারীকুলের জন্য উপযুক্ত। (এ হচ্ছে প্রমাণের এক বাক্য। এর সাথে আরও একটি স্বতঃসিদ্ধ বাক্য সংযোজিত হবে। তা এই যে, রাসূলুল্লাহ্ (সা)-কে প্রত্যেক বস্তু তাঁর জন্য যোগ্য ও উপযুক্তই দেওয়া হয়েছে এবং তা পবিত্র বৈ নয়। অতএব এই স্বতঃসিদ্ধ বাক্যের পরিপ্রেক্ষিতে তাঁর বিবিগণও সচ্চরিত্রা। তাঁরা সচ্চরিত্রা হলে এই বিশেষ অপবাদ থেকে হযরত সাফওয়ানের নিষ্কলুষতাও জরুরী হয়ে পড়ে। তাই পরের আয়াতে বলা হয়েছে ঃ) তাঁদের সম্পর্কে (মুনাফিক) লোকেরা যা বলে বেড়ায়, তা থেকে তাঁরা পবিত্র। তাঁদের জন্য (পরকালে) ক্ষমা ও সম্মানজনক জীবিকা (অর্থাৎ জান্নাত) আছে।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

**হযরত আয়েশা সিদ্দীকার বিশেষ শ্রেষ্ঠত্ব ও গুণাবলী এবং অপবাদ-কাহিনীর অবশিষ্টাংশঃ** শত্রুরা রাসূলুল্লাহ্ (সা)-এর বিরুদ্ধে তাদের সমস্ত অপকৌশল প্রয়োগ করতে দ্বিধা করেনি। তাঁকে কষ্ট দেওয়ার জন্য যে যে উপায় তাদের মস্তিষ্কে উদিত হতে পারত, তা সবগুলোই তারা সন্নিবেশিত করেছে। কাফিরদের তরফ থেকে তিনি যেসব কষ্ট পেয়েছেন, তন্মধ্যে সম্ভবত এটাই ছিল সর্বশেষ কঠোর ও মানসিক কষ্ট। মুনাফিক

আবদুল্লাহ্ ইবনে উবাই পবিত্র বিবিগণের মধ্যে সর্বাধিক বিদুষী, জ্ঞান-গরিমায় সমুন্নত ও পবিত্রতমা উম্মুল মু'মিনীন হযরত আয়েশা সিদ্দীকা (রা) ও তাঁর সাথে সাফওয়ান ইবনে মুয়াত্তালের ন্যায় ধর্মপ্রাণ সাহাবীর বিরুদ্ধে জঘন্য অপবাদ রটনা করল। মুনাফিকরা এতে রঙ চরিয়ে চতুর্দিকে ছড়িয়ে দিল। এতে সর্বাধিক দুঃখজনক বিষয় ছিল এই যে, কয়েকজন সরলপ্রাণ মুসলমানও তাদের চক্রান্তে প্রভাবান্বিত হয়ে অপবাদের চর্চা করতে লাগল। এই ভিত্তিহীন, প্রমাণহীন ও উড়ে আসা অপবাদের স্বরূপ কয়েকদিনের মধ্যে আপনা-আপনিই খুলে যেত ; কিন্তু স্বয়ং রাসূলুল্লাহ্ (সা) ও উম্মুল মু'মিনীনের মানসিক ক্লেশ মোচনের জন্য আল্লাহ্ তা'আলা ওহীর কোন প্রকার ইঙ্গিতকে যথেষ্ট মনে করেননি; বরং কোরআনের প্রায় দুইটি রুকূ তাঁর পবিত্রতা বর্ণনা করার জন্য নাযিল করেন। যারা এই অপবাদ রচনা করে অথবা এর আলোচনায় অংশগ্রহণ করে, তাদের সবার প্রতি এমন কঠোর ইহকালীন ও পরকালীন শাস্তিবাণী উচ্চারণ করা হয়, যা বোধ হয় ইতিপূর্বে অন্য কোন ক্ষেত্রে উচ্চারণ করা হয়নি।

প্রকৃতপক্ষে এই অপবাদ-ঘটনা হযরত আয়েশা সিদ্দীকার সতীত্ব ও পবিত্রতার সাথে সাথে তাঁর অসাধারণ জ্ঞান-গরিমাকেও ঔজ্জ্বল্য দান করেছে। এ কারণেই উল্লিখিত আয়াতসমূহের প্রথম আয়াতে আল্লাহ্ তা'আলা বলেছেন যে, তোমরা এই দুর্ঘটনাকে তোমাদের জন্য খারাপ মনে করো না ; বরং এটা তোমাদের জন্য মঙ্গলজনক। বলা বাহুল্য, এর চাইতে বড় মঙ্গল আর কি হবে যে, আল্লাহ্ তা'আলা দশটি আয়াতে তাঁর পবিত্রতা ও নিষ্কলুষতার সাক্ষ্য দিয়েছেন। এই আয়াতগুলো কিয়ামত পর্যন্ত তিলাওয়াত করা হবে। স্বয়ং আয়েশা সিদ্দীকা (রা) বলেন ঃ আমার নিজের বিশ্বাস ছিল যে, আল্লাহ্ তা'আলা ওহীর মাধ্যমে রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে আমার সাফাই ও পবিত্রতা প্রকাশ করে দেবেন ; কিন্তু আমি নিজেকে এর উপযুক্ত মনে করতাম না যে, কোরআনে চিরকাল পঠিত হবে, এমন আয়াতসমূহ আমার ব্যাপারে নাযিল করা হবে। এ স্থলে ঘটনার আরও কিছু বিবরণ জেনে নেওয়াও আয়াতসমূহের তফসীর হৃদয়ঙ্গম করার পক্ষে সহায়ক হবে। তাই সংক্ষেপে তা বর্ণিত হচ্ছে ঃ

সফর থেকে ফিরে আসার পর হযরত আয়েশা গৃহকর্মে মশগুল হয়ে গেলেন। মুনাফিকরা তাঁর সম্পর্কে কি কি খবর রটনা করছে, সে ব্যাপারে তিনি কিছুই জানতেন না। বুখারীর রেওয়ায়েতে স্বয়ং হযরত আয়েশা বলেন ঃ সফর থেকে ফিরে আসার পর আমি কিছুটা অসুস্থ হয়ে পড়লাম। এই অসুস্থতার প্রধান কারণ ছিল এই যে, আমি এ যাবৎ রাসূলুল্লাহ্ (সা)-এর কাছ থেকে যে ভালবাসা ও কৃপা পেয়ে এসেছিলাম, তা অনেকটা হ্রাস পেয়ে গিয়েছিল। এ সময়ে তিনি প্রত্যহ গৃহে এসে সালাম করতেন এবং অবস্থা জিজ্ঞেস করে ফেরত চলে যেতেন। আমার সম্পর্কে কি খবর রটনা করা হচ্ছে, আমি যেহেতু তা জানতাম না, তাই রাসূলুল্লাহ্ (সা)-এর এই ব্যবহারের হেতু আমার কাছে উদ্‌ঘাটিত হতো না। আমি এই আগুনেই দগ্ধ হতে লাগলাম। একদিন দুর্বলতার কারণে মিসতাহ্ সাহাবীর জননী উম্মে মিস্‌তাহ্‌কে সাথে নিয়ে আমি বাহ্যের প্রয়োজন মিটানোর

উদ্দেশ্যে গৃহের বাইরে গেলাম। কেননা, তখন পর্যন্ত গৃহে পায়খানা তৈরি করার প্রচলন ছিল না। যখন আমি প্রয়োজন সেরে গৃহে ফিরতে লাগলাম, তখন উম্মে মিস্‌তাহ্‌র পা তার বড় চাদরে জড়িয়ে গেল। সে মাটিতে পড়ে গেল। তখন তার মুখ থেকে এই বাক্য বেরিয়ে পড়ল تعس مسطح (মিস্‌তাহ্‌ নিপাত যাক)। আরবে এই বাক্যটি বাদদোয়ার জন্য ব্যবহৃত হয়। জননীর মুখে পুত্রের জন্য বদদোয়ার বাক্য শুনে হযরত আয়েশা বিস্মিতা হলেন। তিনি বললেন ঃ এ তো খুবই খারাপ কথা। তুমি একজন সৎ লোককে মন্দ বলছ। সে বদর যুদ্ধে যোগদান করেছিল। তখন উম্মে মিস্‌তাহ্‌ আশ্চর্যান্বিতা হয়ে বলল ঃ মা, তুমি কি জান না আমার পুত্র মিস্‌তাহ্‌ কি বলে বেড়ায় ? আমি জিজ্ঞেস করলাম ঃ সে কি বলে? তখন তার জননী আমাকে অপবাদকারীদের অপবাদ অভিযানের আদ্যোপান্ত ঘটনা এবং মিস্‌তাহ্‌র তাদের সাথে জড়িত থাকার কথা বর্ণনা করল। হযরত আয়েশা বলেন ঃ একথা শুনে আমার অসুস্থতা দ্বিগুণ হয়ে গেল। আমার গৃহে ফেরার পর রাসূলুল্লাহ্‌ (সা) যথারীতি গৃহে এলেন, সালাম করলেন এবং কুশলাদি জিজ্ঞেস করলেন। তখন আমি তাঁর কাছে পিতামাতার গৃহে যাওয়ার অনুমতি চাইলাম। তিনি অনুমতি দিলেন। পিতামাতার কাছে এ ব্যাপারে খোঁজখবর নেওয়াই ছিল আমার উদ্দেশ্য। আমি সেখানে পৌঁছে মাতাকে জিজ্ঞেস করলাম। তিনি সান্ত্বনা দিয়ে বললেন ঃ মা, তোমার মত মেয়েদের শত্রু থাকেই এবং তারাই এ ধরনের কথাবার্তা ছড়ায়। তুমি চিন্তা করো না। আপনা-আপনিই ব্যাপার পরিষ্কার হয়ে যাবে। আমি বললাম ঃ সুবহানাল্লাহ্‌! সাধারণের মধ্যে এ বিষয়ের চর্চা হয়ে গেছে। এমতাবস্থায় আমি কিরূপে সবর করব ? আমি সারারাত কান্নাকাটি করে কাটিয়ে দিলাম। মুহূর্তের জন্যও আমার অশ্রু থামেনি এবং চক্ষু লাগেনি। অপরদিকে রাসূলুল্লাহ্‌ (সা) এই সংবাদ প্রচারিত হওয়ার কারণে দারুণ মর্মাহত ছিলেন। এই কয়দিনে এ ব্যাপারে কোন ওহীও তাঁর কাছে আগমন করেনি। তাই পরিবারেরই লোক হযরত আলী (রা) ও উসামা ইবনে যায়েদের কাছে পরামর্শ চাইলেন যে, এমতাবস্থায় আমার কি করা উচিত ? হযরত উসামা পরিষ্কার আরয করলেন ঃ যতদূর আমি জানি, হযরত আয়েশা সম্পর্কে কোনরূপ কুধারণাই করা যায় না। তাঁর চরিত্রে এমন কিছু নেই, যদ্দ্বারা কুধারণার পথ সৃষ্টি হতে পারে। আপনি এসব গুজবের পরওয়া করবেন না। হযরত আলী (রা) তাঁকে চিন্তা ও অস্থিরতার কবল থেকে উদ্ধার করার জন্য পরামর্শ দিলেন যে, আল্লাহ্‌ তা'আলা আপনার ব্যাপারে কোন সংকীর্ণতা করেননি। গুজবের কারণে হযরত আয়েশার প্রতি মন কিছুটা মলিন হয়ে থাকলে আরও অনেক মহিলা আছে। হযরত আয়েশার বাঁদী বরীরার কাছ থেকে খোঁজখবর নিলেও আপনার মনের এই মলিনতা দূর হতে পারে। সেমতে রাসূলুল্লাহ্‌ (সা) বরীরাকে জিজ্ঞাসাবাদ করলেন। বরীরা আরয করল ঃ অন্য কোন দোষ তো তাঁর মধ্যে দেখিনি ; তবে এতটুকু জানি যে, তিনি কচি বয়সের মেয়ে। মাঝে মাঝে আটা গুলিয়ে রেখে দেন এবং নিজে ঘুমিয়ে পড়েন। ছাগল এসে আটা খেয়ে যায়। (এরপর হাদীসে রাসূলুল্লাহ্‌ (সা)-এর ভাষণ দান, মিম্বরে দাঁড়িয়ে অপবাদ ও গুজব রটনাকারীদের অভিযোগ বর্ণনা ইত্যাকার দীর্ঘ কাহিনী উল্লিখিত হয়েছে। পরবর্তী সংক্ষিপ্ত

কাহিনী এই যে) হযরত আয়েশা বলেন ঃ আমার সারাদিন ও পরবর্তী সারারাতও অবিরাম কান্নার মধ্যে অতিবাহিত হলো। আমার পিতামাতাও আমার কাছে চলে এসেছিলেন। তারা আশংকা করছিলেন যে, কাঁদতে কাঁদতে আমার কলিজা যদি ফেটে যায়! আমার পিতামাতা আমার কাছেই উপবিষ্ট ছিলেন। এমতাবস্থায় রাসূলুল্লাহ্ (সা) ঘরে এসে আমার কাছে বসে গেলেন। যেদিন থেকে এই ঘটনা চালু হয়েছিল, তারপর থেকে পূর্বে তিনি কখনও আমার কাছে এসে বসেননি। এরপর তিনি সংক্ষেপে শাহাদতের খুতবা পাঠ করে বললেন ঃ হে আয়েশা, তোমার সম্পর্কে আমার কানে এই এই কথা পৌঁছেছে। যদি তুমি দোষমুক্ত হও, তবে আল্লাহ্ তা'আলা অবশ্যই তোমাকে মুক্ত ঘোষণা করবেন (অর্থাৎ ওহীর মাধ্যমে মুক্ত হওয়ার কথা প্রকাশ করবেন)। পক্ষান্তরে যদি তুমি ভুল করে থাক, তবে আল্লাহ্র কাছে তওবা ও ইস্তিগফার কর। বান্দা তার গুনাহ্ স্বীকার করে তওবা করলে আল্লাহ্ তা'আলা তার তওবা কবূল করেন। রাসূলুল্লাহ্ (সা) তাঁর বক্তব্য শেষ করতেই আমার অশ্রু একেবারে শুকিয়ে গেল। আমার চোখে একবিন্দু অশ্রুও আর রইল না। আমি পিতা আবু বকর সিদ্দীক (রা)-কে বললাম ঃ আপনি রাসূলুল্লাহ্ (সা)-এর কথার উত্তর দিন। পিতা বললেন ঃ আমি এ কথার কি উত্তর দিতে পারি। অতঃপর আমি মাকে বললাম ঃ আপনি উত্তর দিন। তিনিও ওযর পেশ করে বললেন ঃ আমি কি জওয়াব দেব! তখন বাধ্য হয়ে আমাকেই মুখ খুলতে হলো। আমি ছিলাম অল্পবয়স্কা বালিকা। এখন পর্যন্ত কোরআনও বেশি পড়িনি। পাঠকবর্গ চিন্তা করুন, এহেন দুশ্চিন্তা ও চরম বিষাদময় অবস্থায় শ্রেষ্ঠতম পণ্ডিত ব্যক্তিদের পক্ষেও যুক্তিপূর্ণ কথা বলা সহজ হয় না। কিন্তু হযরত আয়েশা (রা) যা বললেন, তা নিঃসন্দেহে প্রগাঢ় জ্ঞানী ও বিজ্ঞসুলভ উক্তি। নিম্নে তার বক্তব্য হুবহু তাঁরই ভাষায় উদ্ধৃত করা হলো ঃ

والله لقد عرفت لقد سمعتم هذا الحديث حتى استقرفى انفسكم وصدقتم به ولئن قلت لكم انى بريئة والله يعلم انى بريئة لا تصدقونى ولئن اعترفت لكم بامر والله يعلم انى منه بريئة لتصدقونى والله لا اجدلى ولكم مثلا الا كما قال ابو يوسف فصبر جميل والله المستعان على ماتصفون -

"আল্লাহ্র কসম, আমার জানা হয়ে গেছে যে, এই অপবাদ বাক্যটি উপর্যুপরি শোনার কারণে আপনার মনে বদ্ধমূল হয়ে গেছে এবং আপনি কার্যত তা সমর্থন করেছেন। এখন যদি আমি বলি যে, আমি এই দোষ থেকে মুক্ত ; যেমন আল্লাহ্ তা'আলাও জানেন যে, আমি মুক্ত, তবে আপনি আমার কথা সত্য বলে বিশ্বাস করবেন না। পক্ষান্তরে আমি যদি এমন দোষ স্বীকার করে নেই, যে সম্পর্কে আল্লাহ্ তা'আলা জানেন যে, আমি তা থেকে মুক্ত, তবে আপনি আমার কথা মেনে নেবেন। আল্লাহর কসম, আমি নিজের ও আপনার ব্যাপারে এটা ব্যতীত দৃষ্টান্ত পাই না যা ইউসুফ (আ)-এর পিতা ইয়াকুব (আ)

পুত্রদের ভ্রান্ত কথাবার্তা শুনে বলেছিলেন ঃ আমি সবরে জমীল অবলম্বন করছি এবং তোমরা যা কিছু বর্ণনা করছ, সে ব্যাপারে আল্লাহ্‌র কাছে সাহায্য প্রার্থনা করছি।"

হযরত আয়েশা (রা) বলেন ঃ এতটুকু কথা বলে আমি পৃথক নিজের বিছানায় শুয়ে পড়লাম। আমার পূর্ণ বিশ্বাস ছিল, আমি বাস্তবে যেমন দোষমুক্ত আছি আল্লাহ্ তা'আলা আমার দোষমুক্ততার বিষয় অবশ্যই ওহীর মাধ্যমে প্রকাশ করে দেবেন। কিন্তু এরূপ কল্পনাও ছিল না যে, আমার ব্যাপারে চিরকাল পঠিত হবে, কোরআনের এমন আয়াত নাযিল হবে। কারণ, আমি আমার মর্তবা এর চাইতে অনেক কম অনুভব করতাম। এরূপ ধারণা ছিল যে, সম্ভবত স্বপ্নযোগে আমার দোষমুক্ততার বিষয় প্রকাশ করা হবে। হযরত আয়েশা বলেন ঃ রাসূলুল্লাহ্ (সা) মজলিসেই বসা ছিলেন এবং গৃহের লোকদের মধ্যেও কেউ তখনও উঠেনি, এমতাবস্থায় তাঁর মধ্যে এমন ভাবান্তর উপস্থিত হলো, যা ওহী অবতরণের সময় উপস্থিত হতো। ফলে, কন্‌কনে শীতের মধ্যেও তাঁর কপাল ঘর্মাক্ত হয়ে যেত। এই ভাবান্তর দূর হওয়ার পর রাসূলুল্লাহ্ (সা) হাসিমুখে গাত্রোত্থান করলেন এবং সর্বপ্রথম যে কথা বললেন, তা ছিল এই ঃ

ابشری یا عائشة اما الله فقد ابراك —অর্থাৎ হে আয়েশা, সুসংবাদ শোন আল্লাহ্ তা'আলা তোমাকে দোষমুক্ত করেছেন। আমার মা বললেন ঃ দাঁড়াও আয়েশা এবং রাসূলুল্লাহ (সা)-এর কাছে যাও। আমি বললাম ঃ না মা, আমি এ ব্যাপারে আল্লাহ্ ব্যতীত কারও ঋণ স্বীকার করি না। আমি দাঁড়াব না। আমি আল্লাহ্‌র কাছে কৃতজ্ঞ যে, তিনি আমাকে মুক্ত করেছেন।

**হযরত আয়েশা (রা)-এর কতিপয় বৈশিষ্ট্য ঃ** ইমাম বগভী উপরোক্ত আয়াতসমূহের তফসীরে বলেছেন ঃ হযরত আয়েশার এমন কতিপয় বৈশিষ্ট্য আছে, যেগুলো অন্য কোন মহিলার ভাগ্যে জোটেনি। তিনি নিজেও আল্লাহ্‌র নিয়ামত প্রকাশার্থে এসব বিষয় গর্বভরে বর্ণনা করতেন। প্রথম, রাসূলুল্লাহ্ (সা)-এর বিবাহে আসার পূর্বে ফেরেশতা জিবরাঈল একটি রেশমী কাপড়ে আমার ছবি নিয়ে রাসূলুল্লাহ (সা)-এর কাছে আগমন করেন এবং বলেন ঃ এ আপনার স্ত্রী। (তিরমিযী) কোন কোন রেওয়ায়েতে আছে, জিবরাঈল তাঁর হাতের তালুতে এই ছবি নিয়ে এসেছিলেন।

দ্বিতীয়, রাসূলুল্লাহ্ (সা) তাঁকে ছাড়া কোন কুমারী বালিকাকে বিবাহ করেননি। তৃতীয়, তাঁর কোলে রাসূলুল্লাহ্ (সা)-এর ওফাত হয়। চতুর্থ, হযরত আয়েশার গৃহেই তিনি সমাধিস্থ হন। পঞ্চম, রাসূলুল্লাহ্ (সা)-এর প্রতি কখনও ওহী অবতীর্ণ হতো, যখন তিনি হযরত আয়েশার সাথে এক লেপের নিচে শায়িত থাকতেন। অন্য কোন বিবির এরূপ বৈশিষ্ট্য ছিল না। ষষ্ঠ, আসমান থেকে তাঁর দোষমুক্ততার বিষয় অবতীর্ণ হয়েছে। সপ্তম, তিনি রাসূলুল্লাহ্ (সা)-এর খলীফার কন্যা এবং সিদ্দীকা ছিলেন। আল্লাহ্ তা'আলা দুনিয়াতেই যাদেরকে ক্ষমা ও সম্মানজনক জীবিকার ওয়াদা দিয়েছেন, তাদেরও অন্যতমা।

হযরত আয়েশার ফকীহ্ ও পণ্ডিতসুলভ জ্ঞানানুসন্ধান এবং বিজ্ঞজনোচিত বক্তব্য দেখে হযরত মূসা ইবনে তালহা (রা) বলেন ঃ আমি আয়েশা সিদ্দীকার চাইতে অধিক শুদ্ধভাষী ও প্রাঞ্জলভাষী কাউকে দেখিনি। —(তিরমিযী)

তফসীরে কুরতুবীতে বর্ণিত আছে, ইউসুফ (আ)-এর প্রতি অপবাদ আরোপ করা হলে আল্লাহ্ তা'আলা একটি কচি শিশুকে বাকশক্তি দান করে তার সাক্ষ্য দ্বারা তাঁর দোষমুক্ততা প্রকাশ করেন। হযরত মারইয়ামের প্রতি অপবাদ আরোপ করা হলে আল্লাহ্ তা'আলা তাঁর পুত্র ঈসা (আ)-এর সাক্ষ্য দ্বারা তাঁকে দোষমুক্ত করেন। হযরত আয়েশা সিদ্দীকার প্রতি অপবাদ আরোপ করা হলে আল্লাহ্ তা'আলা কোরআনের দশটি আয়াত নাযিল করে তাঁর দোষমুক্ততা ঘোষণা করেন, যা তাঁর গুণ ও জ্ঞান-গরিমাকে আরও বাড়িয়ে দিয়েছে।

আলোচ্য আয়াতসমূহের সংক্ষিপ্ত তফসীর, তফসীরের সার-সংক্ষেপে আলোচিত হয়ে গেছে। এখন আয়াতসমূহের বিশেষ বিশেষ বাক্য সম্পর্কে যেসব আলোচনা আছে, সেগুলো দেখা যেতে পারে।

إِنَّ الَّذِينَ جَاءُوا بِالْإِفْكِ عُصْبَةٌ مِّنكُمْ — إفك শব্দের আভিধানিক অর্থ পাল্টিয়ে দেয়া, বদলিয়ে দেয়া। যে জঘন্য মিথ্যা সত্যকে বাতিলরূপে, বাতিলকে সত্যরূপে বদলিয়ে দেয় এবং ন্যায়পরায়ণ আল্লাহ্ভীরুকে ফাসিক ও ফাসিককে আল্লাহ্ভীরু পরহিযগার করে দেয়, সেই মিথ্যাকেও إفك বলা হয়। عصبة শব্দের অর্থ দশ থেকে চল্লিশ পর্যন্ত লোকের দল। এর কমবেশির জন্যও এই শব্দ ব্যবহৃত হয়। مِّنكُمْ বলে মু'মিনদেরকে বুঝানো হয়েছে। এই অপবাদের প্রকৃত রচয়িতা আবদুল্লাহ্ ইবনে উবাই মু'মিন নয়—মুনাফিক ছিল ; কিন্তু মুনাফিকরা মুসলমানী দাবি করত বিধায় তাদের ক্ষেত্রেও মু'মিনদের বাহ্যিক বিধানাবলী প্রযোজ্য হতো। তাই مِّنكُمْ শব্দে তাকেও শামিল করা হয়েছে। মুসলমানদের মধ্যে দুইজন পুরুষ ও একজন স্ত্রীলোক এতে জড়িত হয়। রাসূলুল্লাহ্ (সা) আয়াত নাযিল হওয়ার পর তাদেরকে শাস্তি প্রদান করেন। অতঃপর মু'মিনগণ সবাই তওবা করে এবং আল্লাহ্ তা'আলা তাদের তওবা কবূল করেন। হযরত হাসসান ও মিসতাহ্ তাদেরই অন্যতম ছিলেন। তারা উভয়েই বদর যুদ্ধে অংশগ্রহণ করেছিলেন। বদর যোদ্ধাদের জন্য আল্লাহ্ তা'আলা কোরআন পাকে মাগফিরাত ঘোষণা করেছেন। এ কারণেই হযরত আয়েশার সামনে কেউ হাসসানকে মন্দ বললে তিনি তা পছন্দ করতেন না ; যদিও তিনি অপবাদের শাস্তিপ্রাপ্তদের অন্যতম ছিলেন। হযরত আয়েশা বলতেন ঃ হাসসান রাসূলুল্লাহ্ (সা)-এর পক্ষ থেকে কাব্যমধ্যে কাফিরদের চমৎকার মুকাবিলা করেছেন। কাজেই তাকে মন্দ বলা সঙ্গত নয়। হাসসান কোন সময় হযরত আয়েশার কাছে আগমন করলে তিনি সসম্ভ্রমে তাঁকে আসন দিতেন। —(মাযহারী)

تَحْسَبُوهُ شَرًّا لَّكُم — এতে নবী করীম (সা) হযরত আয়েশা, সাফওয়ান ও সকল মু'মিন মুসলমানকে সম্বোধন করা হয়েছে। তারা সবাই এই গুজবের কারণে মর্মাহত ছিলেন। অর্থ এই যে, এই গুজবকে তোমরা খারাপ মনে করো না। কেননা, আল্লাহ্ তা'আলা কোরআনে তাদের দোষমুক্ততা নাযিল করে তাদের সম্মান আরও বাড়িয়ে দিয়েছেন এবং যারা এই কুকাণ্ড করেছিল, তাদের সম্পর্কে কঠোর শাস্তিবাণী নাযিল করেছেন, যা কিয়ামত পর্যন্ত পঠিত হবে।

لِكُلِّ امْرِئٍ مِّنْهُم مَّا اكْتَسَبَ مِنَ الْإِثْمِ অর্থাৎ যারা এই অপবাদে যতটুকু অংশ নিয়েছে, সেই পরিমাণে তার গুনাহ্ লিখিত হয়েছে এবং সেই অনুপাতেই তার শাস্তি হবে। যে ব্যক্তি এই

খবর রচনা করে চালু করেছে, সে সর্বাধিক আযাব ভোগ করবে। যে খবর শুনে সমর্থন করেছে, সে তদপেক্ষা কম এবং যে শুনে নিশ্চুপ রয়েছে, সে আরও কম আযাবের যোগ্য হবে।

وَالَّذِىْ تَوَلّٰى كِبْرَهٗ مِنْهُمْ لَهٗ عَذَابٌ عَظِيْمٌ — كبر শব্দের অর্থ বড়। উদ্দেশ্য এই যে, যে ব্যক্তি এই অপবাদে বড় ভূমিকা নিয়েছে অর্থাৎ একে রচনা করে চালু করেছে, তার জন্য গুরুতর আযাব আছে। বলা বাহুল্য, এ ব্যক্তি হচ্ছে মুনাফিক আবদুল্লাহ্ ইবনে উবাই। (বগভী)

لَوْلَا اِذْ سَمِعْتُمُوْهُ ظَنَّ الْمُؤْمِنُوْنَ وَالْمُؤْمِنَاتُ بِاَنْفُسِهِمْ خَيْرًا وَّقَالُوْا هٰذَا اِفْكٌ مُّبِيْنٌ—অর্থাৎ তোমরা যখন এই অপবাদের সংবাদ শুনলে, তখন মুসলমান পুরুষ ও নারী নিজেদের সম্পর্কে অর্থাৎ মুসলমান ভাইবোনদের সম্পর্কে সুধারণা করল না কেন এবং এ কথা বলল না কেন যে, এটা প্রকাশ্য মিথ্যা ? এই আয়াতে কয়েকটি বিষয় প্রণিধানযোগ্য। প্রথম بِاَنْفُسِهِمْ শব্দ দ্বারা কোরআন পাক ইঙ্গিত করেছে যে, যে মুসলমান অন্য মুসলমানের দুর্নাম রটায় ও তাকে লাঞ্ছিত করে, সে প্রকৃতপক্ষে নিজেকেই লাঞ্ছিত করে। কারণ ইসলামের সম্পর্ক সবাইকে এক করে দিয়েছে। এ ধরনের সর্বক্ষেত্রে কোরআন এই ইঙ্গিত ব্যবহার করেছে ; যেমন এক জায়গায় বলা হয়েছে, لَا تَلْمِزُوْا اَنْفُسَكُمْ অর্থাৎ তোমাদের নিজেদের প্রতি দোষারোপ করো না। উদ্দেশ্য, কোন মুসলমান পুরুষ ও নারীর প্রতি দোষারোপ করো না। অন্যত্র বলা হয়েছে لَا تَقْتُلُوْا اَنْفُسَكُمْ অর্থাৎ নিজেদেরকে হত্যা করো না। এখানেও কোন মুসলমান ভাইকে হত্যা করা বুঝানো হয়েছে। আরও এক জায়গায় আছে وَلَا تُخْرِجُوْا اَنْفُسَكُمْ مِّنْ دِيَارِكُمْ নিজেদেরকে অর্থাৎ কোন মুসলমান ভাইকে গৃহ ত্যাগে বাধ্য করো না। আরও বলা হয়েছে, وَسَلِّمُوْا عَلٰى اَنْفُسِكُمْ নিজেদেরকে অর্থাৎ মুসলমান ভাইকে সালাম কর। কোরআন পাকের এসব আয়াতের প্রাসঙ্গিক নির্দেশ এই যে, যে মুসলমান অন্য মুসলমানের প্রতি দোষারোপ করে কিংবা তার ক্ষতি সাধন করে, প্রকৃতপক্ষে সে নিজেকে দোষী ও ক্ষতিগ্রস্ত করে। কেননা, সমগ্র জাতির অপমান ও দুর্নামই এর পরিণতি। সাদী বলেন ঃ

چوا زقومے یکے بے دانشی کرد
نہ کہ را منزلت ماند نہ مہ را

কোরআনের এই শিক্ষার প্রভাবেই মুসলমানগণ যখন উন্নতি করেছে, তখন সমগ্র জাতি উন্নতি করেছে, প্রত্যেক ব্যক্তি করেছে। এই শিক্ষা পরিত্যাগের ফলেই আজ দেখা যাচ্ছে যে, সমগ্র জাতি অধঃপতিত হয়েছে এবং প্রত্যেক ব্যক্তি অধঃপতিত হয়েছে। এই আয়াতে দ্বিতীয় প্রণিধানযোগ্য বিষয় এই যে, এখানে স্থানের দিকে লক্ষ্য করলে لَوْلَا اِذْ سَمِعْتُمُوْهُ ظَنَنْتُمْ بِاَنْفُسِكُمْ خَيْرًا সম্বোধন পদে বলা উচিত ছিল ; যেমন শুরুতে سَمِعْتُمُوْهُ সম্বোধন পদে বলা হয়েছে। কিন্তু কোরআন পাক এই সংক্ষিপ্ত বাক্য ছেড়ে দিয়ে পদ্ধতি পরিবর্তন করত সম্বোধনপদের পরিবর্তে ظَنَّ الْمُؤْمِنُوْنَ বলেছে। এতে হালকা ইঙ্গিত রয়েছে যে, যাদের দ্বারা এই কাজ সংঘটিত হয়েছে, তারা এই কাজের সীমায় মু'মিন কথিত হওয়ার যোগ্য নয়। কেননা, এক মুসলমান অন্য মুসলমানের প্রতি সুধারণা পোষণ করবে—এটাই ছিল ঈমানের দাবি।

এখানে তৃতীয় প্রণিধানযোগ্য বিষয় এই, আয়াতের শেষ বাক্য هٰذَآ اِفْكٌ مُّبِيْنٌ এ শিক্ষা দেয়া হয়েছে যে, খবরটি শোনা মাত্রই মুসলমানদের 'এটা প্রকাশ্য মিথ্যা' বলে দেয়াই ছিল ঈমানের দাবি। এতে প্রমাণিত হয় যে, কোন মুসলমান সম্পর্কে কোন গুনাহ্ অথবা দোষ শরীয়তসম্মত প্রমাণ দ্বারা না জানা পর্যন্ত তার প্রতি সুধারণা রাখা এবং প্রমাণ ছাড়াই তাকে গুনাহ্ ও দোষে অভিযুক্ত করাকে মিথ্যা মনে করা সাক্ষাৎ ঈমানের পরিচয়।

**মাসআলা ঃ** এতে প্রমাণিত হলো যে, প্রত্যেক মুসলমান পুরুষ ও নারীর প্রতি সুধারণা রাখা ওয়াজিব। তবে শরীয়তসম্মত প্রমাণ দ্বারা বিপরীত প্রমাণিত হলে ভিন্ন কথা। যদি কেউ শরীয়তসম্মত প্রমাণ ছাড়া মুসলমানকে অভিযুক্ত করে, তার কথা প্রত্যাখ্যান করা ও তাকে মিথ্যা সাব্যস্ত করা ওয়াজিব। কারণ, এটা নিছক গীবত (পরনিন্দা) এবং অহেতুক মুসলমানকে হেয় করা। —(মাযহারী)

لَوْلَا جَآءُوْ عَلَيْهِ بِاَرْبَعَةِ شُهَدَآءَ فَاِذْ لَمْ يَاْتُوْا بِالشُّهَدَآءِ فَاُولٰٓئِكَ عِنْدَ اللّٰهِ هُمُ الْكٰذِبُوْنَ—এই আয়াতের প্রথম বাক্যে শিক্ষা আছে যে, এরূপ খবর রটনাকারীদের কথা চালু করার পরিবর্তে মুসলামানদের উচিত ছিল তাদের কাছে প্রমাণ দাবি করা। ব্যভিচারের অপবাদ সম্পর্কে শরীয়তসম্মত প্রমাণ চারজন সাক্ষী ছাড়া প্রতিষ্ঠিত হয় না। তাই তাদের কাছে এরূপ দাবি করা উচিত যে, তোমরা তোমাদের বক্তব্যের স্বপক্ষে চারজন সাক্ষী উপস্থিত কর, নতুবা মুখ বন্ধ কর। দ্বিতীয় বাক্যে বলা হয়েছে যখন তারা সাক্ষী উপস্থিত করতে পারল না, তখন আল্লাহ্র কাছে তারাই মিথ্যাবাদী।

এখানে চিন্তাসাপেক্ষ বিষয় এই যে, এক ব্যক্তি স্বচক্ষে কোন ঘটনা প্রত্যক্ষ করল এবং সে অন্য সাক্ষী পেল না, এটা অসম্ভব ও অবান্তর নয়। এখন যদি এই ব্যক্তি নিজের চাক্ষুষ ঘটনা বর্ণনা করে, তবে তাকে মিথ্যাবাদী কিরূপে বলা যায়, বিশেষত আল্লাহ্র কাছে মিথ্যাবাদী বলা তো কোনরূপেই বুঝে আসে না। কেননা, আল্লাহ্ তা'আলা সব ঘটনার স্বরূপ জানেন এবং এই ঘটনাও তিনি জানেন। এমতাবস্থায় সে আল্লাহ্র কাছে মিথ্যাবাদী সাব্যস্ত হবে কিরূপে ? এই প্রশ্নের দুই জওয়াব আছে। প্রথম, এখানে 'আল্লাহ্র কাছে' বলার অর্থ আল্লাহ্র বিধান ও আইন। অর্থাৎ এ ব্যক্তি আল্লাহ্র আইনের দৃষ্টিতে মিথ্যাবাদী সাব্যস্ত হবে এবং তাকে অপবাদের শাস্তি দেয়া হবে। কারণ, আল্লাহ্র বিধান ছিল এই যে, চারজন সাক্ষী না হলে ঘটনা প্রত্যক্ষ করা সত্ত্বেও তা বর্ণনা না করা। যে ব্যক্তি চারজন সাক্ষী ব্যতিরেকেই বর্ণনা করে, সে আইনত মিথ্যাবাদী সাব্যস্ত হয়ে শাস্তি ভোগ করবে।

দ্বিতীয় জওয়াব এই যে, অনর্থক কোন কাজ না করা মুসলমানের কর্তব্য ; বিশেষত এমন কাজ, যার ফলে অন্য মুসলমানের প্রতি অভিযোগ আরোপিত হয়। অতএব এক মুসলমান অন্য মুসলমানের বিরুদ্ধে কোন দোষ অথবা গুনাহের সাক্ষ্য গুনাহের মূলোৎপাটনের উদ্দেশ্যেই দিতে পারে। কাউকে হেয় করা অথবা কষ্ট দেওয়ার উদ্দেশ্য দিতে পারে না। যে ব্যক্তি চারজন সাক্ষী ছাড়া এ ধরনের দাবি করে ; সে যেন দাবি করে যে, আমি মানব জাতির সংশোধন, সমাজকে কলুষমুক্তকরণ এবং অপরাধ দমনের উদ্দেশ্যে এ দাবি করছি। কিন্তু সে যখন শরীয়তের আইন জানে যে, চারজন সাক্ষী ছাড়া এরূপ দাবি করলে

সংশ্লিষ্ট ব্যক্তি সাজা পাবে না এবং অপরাধও প্রমাণিত হবে না ; বরং উল্টা মিথ্যা বলার শাস্তি ভোগ করতে হবে। তখন সে আল্লাহ্র কাছে উপরোক্ত সদুদ্দেশ্যের দাবিতে মিথ্যাবাদী। কেননা শরীয়তের ধারা মোতাবিক দাবি না হওয়ার ক্ষেত্রে উপরোক্ত কর্ম সদুদ্দেশ্য হতেই পারে না। —(মাযহারী)

**একটি গুরুত্বপূর্ণ হুশিয়ারী ঃ** উপরোক্ত উভয় আয়াতে প্রত্যেক মুসলমানকে অন্য মুসলমানের প্রতি সুধারণা পোষণ করতে নির্দেশ দান করা হয়েছে এবং এর বিপরীত প্রমাণহীন কথাবার্তা নাকচ করে দেয়াকে ওয়াজিব সাব্যস্ত করা হয়েছে। এখানে প্রশ্ন হতে পারে যে, তাহলে রাসূলুল্লাহ্ (সা) পূর্বেই সংবাদটিকে ভ্রান্ত বলে বিশ্বাস করলেন না কেন এবং এর খণ্ডন করলেন না কেন ? তিনি এক মাস পর্যন্ত কিংকর্তব্যবিমূঢ় অবস্থায় কেন রইলেন ? এমনকি, তিনি হযরত আয়েশাকে একথাও বলেছেন যে, দেখ, যদি তোমা দ্বারা কোন ভুল হয়ে থাকে, তবে তওবা করে নাও।

কারণ এই যে, রাসূলুল্লাহ্ (সা)-এর এই কিংকর্তব্যবিমূঢ় অবস্থা সুধারণার আদেশের পরিপন্থী নয়। কেননা, তিনি খবরটির সত্যায়নও করেননি এবং তদনুযায়ী কোন কর্মও করেন নি। তিনি এর চর্চা করাও পছন্দ করেননি। সাহাবায়ে-কিরামের সমাবেশে তিনি এ কথাই বলেছেন যে, ما علمت على اهلى الا خيرا অর্থাৎ আমি আমার স্ত্রী সম্পর্কে ভাল ছাড়া কিছুই জানি না।—(তাহাভী) রাসূলুল্লাহ্ (সা)-এর এই কর্মপন্থা উপরোক্ত আয়াত অনুযায়ী আমল এবং সুধারণা পোষণ করার সাক্ষ্য বহন করে। তবে কিংকর্তব্যবিমূঢ়তাও দূর হয়ে যায়, এরূপ অকাট্য ও নিশ্চিত জ্ঞান আয়াত অবতরণের পরে অর্জিত হয়েছে।

মোটকথা এই যে, অন্তরে কোনরূপ সন্দেহ ও সংশয় সৃষ্টি হওয়া এবং সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা, যেমন রাসূলুল্লাহ্ (সা) করেছেন, মুসলমানদের প্রতি সুধারণা পোষণ করার পরিপন্থী ছিল না। তিনি তো খবর অনুযায়ী কোন কর্মও করেননি। যেমন মুসলমানদের প্রতি অপবাদের শাস্তি প্রয়োগ করা হয়েছে এবং উভয় আয়াতে যাদেরকে ভর্ৎসনা করা হয়েছে তারা খবর অনুযায়ী কর্ম করেছিল। তারা এর চর্চা করেছিল এবং ছড়িয়েছিল। তাদের এ কাজ, আয়াত অবতরণের পূর্বেও অবৈধ ও শাস্তিযোগ্য ছিল।

"وَلَوْلَا فَضْلُ اللّٰهِ عَلَيْكُمْ وَرَحْمَتُهُ فِى الدُّنْيَا وَالْاٰخِرَةِ لَمَسَّكُمْ فِىْ مَا اَفَضْتُمْ فِيْهِ عَذَابٌ عَظِيْمٌ" - যেসব মুসলমান ভুলক্রমে এই অপবাদে কোন না কোনরূপে অংশগ্রহণ করেছিল, এরপর তওবা করেছিল এবং কেউ কেউ শাস্তিও ভোগ করেছিল, এই আয়াত তাদের সম্পর্কে অবতীর্ণ হয়েছে। এই আয়াত তাদের সবাইকে একথাও বলেছে যে, তোমাদের অপরাধ খুবই গুরুতর ছিল। এর কারণ দুনিয়াতেও আযাব আসতে পারত ; যেমন পূর্ববর্তী জাতিসমূহের উপর এসেছে এবং পরকালেও কঠোর শাস্তি হতো। কিন্তু মু'মিনদের সাথে আল্লাহ্ তা'আলার আচরণ দয়া ও অনুগ্রহমূলক ইহকালেও এবং পরকালেও। তাই এই শাস্তি তোমাদের উপর থেকে অন্তর্হিত হয়েছে। দুনিয়াতে আল্লাহ্র অনুগ্রহ ও রহমত এভাবে প্রকাশ পেয়েছে যে, প্রথমে তিনি ইসলাম ও ঈমানের তওফীক দিয়েছেন, এরপর রাসূলুল্লাহ্ (সা)-এর সংসর্গ দান করেছেন। এটা আযাব অবতরণের পথে প্রতিবন্ধক। এরপর কৃত

গুনাহ্র জন্যে সত্যিকার তওবার তওফীক দিয়েছেন এবং তওবা কবূল করেছেন। পরকালে আল্লাহ্র অনুগ্রহ ও দয়ার প্রভাবে তোমাদেরকে ক্ষমা, মার্জনা ও মাগফিরাতের ওয়াদা দিয়েছেন।

إِذْ تَلَقَّوْنَهُ بِأَلْسِنَتِكُمْ — تلقى শব্দের মর্ম এই যে, একে অন্যের কাছে জিজ্ঞেস করে বর্ণনা করে। এখানে কোন কথা শুনে তা সত্যাসত্য, যাচাই না করে সামনে চালু করে দেয়া বুঝানো হয়েছে।

"وَتَحْسَبُونَهُ هَيِّنًا وَهُوَ عِنْدَ اللَّهِ عَظِيمٌ"—অর্থাৎ তোমরা একে তুচ্ছ ব্যাপার মনে করেছিলে যে, যা শুনলে তাই অন্যের কাছে মহাপাপ ছিল। তোমরা সত্যাসত্য যাচাই না করে এমন কথা চালু করে দিয়েছিলে, যদ্দরুন অন্য মুসলমান দারুণ মর্মাহত হয়, লাঞ্ছিত হয় এবং তার জীবন দুর্বিসহ হয়ে পড়ে।

"وَلَوْلَا إِذْ سَمِعْتُمُوهُ قُلْتُمْ مَا يَكُونُ لَنَا أَنْ نَتَكَلَّمَ بِهَٰذَا سُبْحَانَكَ هَٰذَا بُهْتَانٌ عَظِيمٌ" অর্থাৎ তোমরা যখন এই গুজব শুনেছিলে, তখন এ কথা কেন বলে দিলে না যে, এরূপ কথা মুখে উচ্চারণ করা আমাদের জন্যে বৈধ নয়। আল্লাহ্ পবিত্র। এ তো গুরুতর অপবাদ। এই আয়াতে পুনর্বার সেই আদেশই ব্যক্ত হয়েছে, যা পূর্বেকার এক আয়াতে ব্যক্ত হয়েছিল। এতে আরও প্রকাশ করা হয়েছে যে, এ ধরনের সংবাদ শুনে মুসলমানদের কি করা উচিত। অর্থাৎ তারা পরিষ্কার বলে দেবে যে, কোন সাক্ষ্য-প্রমাণ ছাড়া এরূপ কথা মুখে উচ্চারণ করাও আমাদের জন্য বৈধ নয়। এটা গুরুতর অপরাধ।

**একটি সন্দেহ্ ও তার জওয়াব ঃ** কেউ সন্দেহ্ পোষণ করতে পারে যে, কোন ঘটনার সত্যতা যেমন প্রমাণ ছাড়া জানা যায় না, ফলে তার চর্চা করা ও মুখে উচ্চারণ করা অবৈধ হয়েছে, তেমনি কোন কথার অসত্যতাও তো প্রমাণ ছাড়া বুঝা যায় না। কাজেই এরূপ কথাকে গুরুতর অপবাদ কিরূপে বলা যেতে পারে? উত্তর এই যে, প্রত্যেক মুসলমানকে গুনাহ্ থেকে পাক-পবিত্র মনে করা শরীয়তের মূলনীতি। এই মূলনীতির বিরুদ্ধে বিনা দলীলে যে কথা বলা হবে, তাকে মিথ্যা মনে করার জন্য অন্য কোন দলীলের প্রয়োজন নেই। এতটুকুই যথেষ্ট যে, একজন মু'মিন-মুসলমানের প্রতি শরীয়তসম্মত প্রমাণ ছাড়াই অপবাদ আরোপ করা হয়েছে। কাজেই এটা মিথ্যা আপবাদ।

إِنَّ الَّذِينَ يُحِبُّونَ أَنْ تَشِيعَ الْفَاحِشَةُ فِي الَّذِينَ آمَنُوا لَهُمْ عَذَابٌ أَلِيمٌ فِي الدُّنْيَا وَالْآخِرَةِ যারা এই অপবাদে কোন-না কোনরূপে অংশগ্রহণ করেছিল, এই আয়াতে পুনরায় তাদের নিন্দা এবং ইহ্কাল ও পরকালের শাস্তির কথা উচ্চারণ করা হয়েছে। আয়াতে আরও বলা হয়েছে যে, যারা এরূপ খবর রটনা করে, তারা যেন মুসলমানদের মধ্যে ব্যভিচার ও নির্লজ্জতার প্রসারই কামনা করে।

**নির্লজ্জতা দমনের কোরআনী ব্যবস্থা ও একটি জরুরী উপায়, যার উপেক্ষার ফলে আজ নির্লজ্জতার প্রসার ঘটেছে ঃ** কোরআন পাক নির্লজ্জতা দমনের জন্য এই বিশেষ কর্মসূচী তৈরি করেছে যে, প্রথমত এ ধরনের সংবাদ কোথাও রটিত হতে পারবে না। রটিত হলেও শরীয়তসম্মত প্রমাণ সহকারে রটিত হতে হবে, যাতে রটনার সাথে সাথে সাধারণ সমাবেশে ব্যভিচারের হদ প্রয়োগ করে রটনাকেই দমনের উপায় করে দেয়া

যায়। যে ক্ষেত্রে শরীয়তসম্মত প্রমাণ নেই, সেখানে এ ধরনের নির্লজ্জতার শাস্তিবিহীন সংবাদ চালু করা ও ব্যাপক প্রচার করা সাধারণ ভাবে মানুষের মন থেকে নির্লজ্জতার ও ব্যভিচারের প্রতি ঘৃণা হ্রাস করে দিতে এবং অপরাধ-প্রবণতা সৃষ্টি করতে সহায়ক হবে। আজকাল পত্র-পত্রিকায় প্রত্যহ দেখা যাচ্ছে যে, এ ধরনের সংবাদ প্রত্যহ প্রত্যেক পত্রিকায় ঢালাওভাবে প্রচার করা হচ্ছে। যুবক-যুবতীরা সেগুলো পাঠ করে। এর অনিবার্য ও স্বাভাবিক পরিণতি হয় এই যে, আস্তে আস্তে এই দুষ্কর্ম তাদের কাছে হালকা দৃষ্টিগোচর হতে থাকে এবং উত্তেজনা সৃষ্টির কারণ হয়ে যায়। এ কারণেই কোরআন পাক এ ধরনের সংবাদ প্রদানের অনুমতি তখনই দেয়, যখন এর সাথে শরীয়তসম্মত প্রমাণ থাকে। ফলে এর সাথে সাথে এই নির্লজ্জতার ভয়াবহ শাস্তিও দর্শক ও শ্রোতাদের সামনে এসে যাবে। প্রমাণ ও শাস্তি ছাড়া এ ধরনের সংবাদ প্রচারকে কোরআন মুসলমানদের মধ্যে নির্লজ্জতা ছড়ানোর উপায়রূপে আখ্যা দিয়েছে। আফসোস, মুসলমানগণ যদি এ ব্যাপারে চিন্তাভাবনা করত। এই আয়াতে প্রমাণ ব্যতিরেকে নির্লজ্জতার সংবাদ প্রচারকারীদের সম্পর্কে বলা হয়েছে যে, তারা ইহলোক ও পরলোক উভয় লোকে যন্ত্রণাদায়ক শাস্তি ভোগ করবে। পরলোকের শাস্তি তো কিয়ামতের পরেই হবে, যা এখানে প্রত্যক্ষ করা যাবে না ; কিন্তু ইহলোকের শাস্তি তো প্রত্যক্ষভাবে আসা উচিত। যাদের প্রতি অপবাদের শাস্তি প্রয়োগ করা হয়েছে, তাদের ইহলোকের শাস্তি তো হয়েই গেছে। যদি কোন ব্যক্তি শর্তাবলীর অনুপস্থিতির কারণে অপবাদের শাস্তি থেকে অব্যাহতি পেয়ে যায়, তবে দুনিয়াতেও সে কিছু না কিছু শাস্তিপ্রাপ্ত হবে। আয়াতের সত্যতার জন্য এতটুকুই যথেষ্ট।

وَلَا يَأْتَلِ أُولُوا الْفَضْلِ مِنْكُمْ وَالسَّعَةِ أَنْ يُؤْتُوا أُولِي الْقُرْبَى وَالْمَسَاكِينَ وَالْمُهَاجِرِينَ فِي سَبِيلِ اللَّهِ - وَلْيَعْفُوا وَلْيَصْفَحُوا أَلَا تُحِبُّونَ أَنْ يَغْفِرَ اللَّهُ لَكُمْ وَاللَّهُ غَفُورٌ رَحِيمٌ -

**সাহাবায়ে-কিরামকে উত্তম চরিত্রের শিক্ষা দেওয়া হয়েছে ঃ** وَلَا يَأْتَلِ — ائتلاء শব্দের অর্থ কসম খাওয়া। হযরত আয়েশার প্রতি অপবাদের ঘটনায় মুসলমানদের মধ্যে মিসতাহ্ ও হাসসান জড়িত হয়ে পড়েছিলেন। রাসূলুল্লাহ্ (সা) আয়াত নাযিল হওয়ার পর তাদের প্রতি অপবাদের হদ প্রয়োগ করেন। তাঁরা উভয়েই বিশিষ্ট সাহাবী এবং বদর যুদ্ধে অংশগ্রহণকারীদের অন্যতম ছিলেন। কিন্তু তাদের দ্বারা একটি ভুল হয়ে যায় এবং তারা খাঁটি তওবার তওফীক লাভ করেন। আল্লাহ্ তা'আলা যেমন হযরত আয়েশার দোষমুক্ততা নাযিল করেন, এমনিভাবে এই মুসলমানদের তওবা কবূল করা ও ক্ষমা করার কথাও ঘোষণা করে দেন।

মিসতাহ্ হযরত আবূ বকর সিদ্দীক (রা)-এর আত্মীয় ও নিঃস্ব ছিলেন। তিনি তাঁকে আর্থিক সাহায্য করতেন। যখন অপবাদের ঘটনার সাথে তাঁর জড়িত থাকার কথা প্রমাণিত হলো, তখন কন্যা-বৎসল পিতা হযরত আবূ বকর সিদ্দীক কন্যাকে এমন কষ্টদানের কারণে স্বাভাবিকভাবেই মিসতাহর প্রতি ভীষণ অসন্তুষ্ট হলেন। তিনি কসম খেয়ে বসলেন, ভবিষ্যতে তাকে কোনরূপ আর্থিক সাহায্য করবেন না। বলা বাহুল্য, কোন

বিশেষ ফকিরকে আর্থিক সাহায্য প্রদান করা নির্দিষ্টভাবে কোন বিশেষ মুসলমানের উপর ওয়াজিব নয়। কেউ কারও আর্থিক সাহায্য করার পর যদি তা বন্ধ করে দেয়, তবে গুনাহ্র কোন কারণ নেই। কিন্তু সাহাবায়ে কিরামের দলকে আল্লাহ্ তা'আলা বিশ্বের জন্য একটি আদর্শ দলরূপে গঠন করতে ইচ্ছুক ছিলেন। তাই একদিকে বিচ্যুতিকারীদেরকে খাঁটি তওবা এবং ভবিষ্যৎ সংশোধনের নিয়ামত দ্বারা ভূষিত করেছেন এবং অপরদিকে যারা স্বাভাবগত দুঃখের কারণে গরীবদের সাহায্য ত্যাগ করার কসম খেয়েছিল, তাদেরকে আদর্শ চরিত্রের শিক্ষা আলোচ্য আয়াতে দান করেছেন। তাদেরকে বলা হয়েছে, তারা যেন কসম ভঙ্গ করে তার কাফফারা দিয়ে দেয়। গরীবদের আর্থিক সাহায্য থেকে হাত গুটিয়ে নেয়া তাদের উচ্চ মর্যাদার পক্ষে সমীচীন নয়। আল্লাহ্ তা'আলা যেমন তাদেরকে ক্ষমা করেছেন, তেমনি তাদেরও ক্ষমা ও মার্জনা প্রদর্শন করা উচিত।

হযরত মিসতাহ্কে আর্থিক সাহায্য করা হযরত আবূ বকরের দায়িত্ব বা ওয়াজিব ছিল না। তাই আল্লাহ্ তা'আলা কথাটি এভাবে বলেছেন ঃ যেসব জ্ঞানী-গুণীকে আল্লাহ্ তা'আলা ধর্মীয় উৎকর্ষ দান করেছেন এবং যারা আল্লাহ্র পথে ব্যয় করার আর্থিক সঙ্গতিও রাখে, তাদের এরূপ কসম খাওয়া উচিত নয়। আয়াতে أُولُوا الْفَضْلِ وَالسَّعَةِ –এ অর্থেই ব্যক্ত হয়েছে।

আয়াতের শেষ বাক্যে বলা হইয়েছে ঃ اَلَا تُحِبُّوْنَ اَنْ يَّغْفِرَ اللّٰهُ لَكُمْ অর্থাৎ তোমরা কি পছন্দ কর না যে, আল্লাহ্ তা'আলা তোমাদের গুনাহ্ মাফ করবেন ? আয়াত শুনে হযরত আবূ বকর সিদ্দীক (রা) তৎক্ষণাৎ বলে ওঠেন ঃ وَاللّٰهِ اِنِّىْ اُحِبُّ اَنْ يَّغْفِرَ اللّٰهُ لِىْ অর্থাৎ আল্লাহ্র কসম, আল্লাহ্ আমাকে মাফ করুন। আমি অবশ্যই তা পছন্দ করি। এরপর তিনি হযরত মিসতাহর আর্থিক সাহায্য পুনর্বহাল করে দেন এবং বলেন ঃ এ সাহায্য কোন দিন বন্ধ হবে না। —(বুখারী, মুসলিম)

এহেন উচ্চাঙ্গের চরিত্রগুণ দ্বারাই সাহাবায়ে কিরাম লালিত হন। বুখারীতে আবদুল্লাহ্ ইবনে উমরের রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ ليس الواصل بالمكافى ولكن لواصل الذى اذا قطعت رحمه وصلها অর্থাৎ যারা আত্মীয়দের অনুগ্রহের প্রতিদান দেয়, তারাই আত্মীয়তার হক আদায়কারী নয় ; বরং প্রকৃত আত্মীয়তার হক আদায়কারী সেই ব্যক্তি যে আত্মীয়গণ কর্তৃক সম্পর্ক ছিন্ন করা সত্ত্বেও তাদের সাথে সম্পর্ক বহাল রাখে।

اِنَّ الَّذِيْنَ يَرْمُوْنَ الْمُحْصَنَاتِ الْغَافِلَاتِ الْمُؤْمِنَاتِ لُعِنُوْا فِى الدُّنْيَا وَالْاٰخِرَةِ وَلَهُمْ عَذَابٌ عَظِيْمٌ এই আয়াতে বাহ্যত ঃ ইতিপূর্বে অপবাদের আয়াতে বর্ণিত সেই বিষয়বস্তু পুনরায় বর্ণিত হয়েছে। অর্থাৎ وَالَّذِيْنَ يَرْمُوْنَ الْمُحْصَنَاتِ ثُمَّ لَمْ يَاْتُوْا بِاَرْبَعَةِ شُهَدَاءَ فَاجْلِدُوْهُمْ ثَمَانِيْنَ جَلْدَةً وَّلَا تَقْبَلُوْا لَهُمْ شَهَادَةً اَبَدًا وَاُولٰئِكَ هُمُ الْفَاسِقُوْنَ اِلَّا الَّذِيْنَ تَابُوْا مِنْ بَعْدِ ذٰلِكَ وَاَصْلَحُوْا وَاِنَّ اللّٰهَ غَفُوْرٌ رَّحِيْمٌ– কিন্তু প্রকৃতপক্ষে উভয়ের মধ্যে একটি বড় পার্থক্য বিদ্যমান। কেননা, শেষোক্ত আয়াতের শেষে তওবাকারীদের ব্যতিক্রম এবং তাদের জন্য মাগফিরাতের ওয়াদা রয়েছে। আলোচ্য আয়াতে এরূপ নেই ; বরং ব্যতিক্রম ছাড়াই ইহকালের ও পরকালের অভিশাপ

এবং গুরুতর শাস্তি উল্লিখিত আছে। এতে বুঝা যায় যে, এই আয়াত তাদের সাথে সম্পর্কশীল, যারা হযরত আয়েশার চরিত্রে অপবাদ আরোপ করার পর তওবা করেনি। এমনকি কোরআনে তাঁর দোষমুক্ততা নাযিল হওয়ার পরও তারা এই দুরভিসন্ধিতে অটল ও অপবাদ চর্চায় মশগুল থাকে। বলা বাহুল্য, এ কাজ কোন মুসলমান দ্বারা সম্ভবপর নয়। কোন মুসলমানও কোরআনের এরূপ বিরুদ্ধাচরণ করলে সে মুসলমান থাকতে পারে না। তাই এই বিষয়বস্তু মুনাফিকদের সম্পর্কে, যারা দোষমুক্ততার আয়াত নাযিল হওয়ার পরও এই অপবাদবৃত্তি পরিত্যাগ করেনি। তারা যে কাফির মুনাফিক, এ ব্যাপারে কোনরূপ সন্দেহ নেই। তওবাকারীদেরকে আল্লাহ্ তা'আলা فَضْلُ اللّٰهِ وَرَحْمَتُهٗ বলে উভয় জাহানে রহমতপ্রাপ্ত আখ্যায়িত করেছেন। যারা তওবা করেনি, তাদেরকে এই আয়াতে উভয় জাহানে অভিশপ্ত বলেছেন। তওবাকারীদেরকে আযাব থেকে মুক্তির সুসংবাদ দিয়েছেন এবং যারা তওবা করেনি, তাদের জন্য গুরুতর আযাবের হুঁশিয়ারী দিয়েছেন। তওবাকারীদেরকে اِنَّ اللّٰهَ غَفُوْرٌ رَّحِيْمٌ বলে মাগফিরাতের সুসংবাদ দিয়েছেন এবং যারা তওবা করে নি তাদেরকে পরবর্তী يَوْمَ تَشْهَدُ عَلَيْهِمْ আয়াতে ক্ষমাপ্রাপ্ত না হওয়ার এবং শাস্তিপ্রাপ্ত হওয়ার কথা বলেছেন। —(বয়ানুল-কোরআন)

**একটি জরুরী হুঁশিয়ারী ঃ** হযরত আয়েশা সিদ্দীকার প্রতি অপবাদের ব্যাপারে কতক মুসলমানও অংশগ্রহণ করেছিলেন ; কিন্তু এটা তখনকার ব্যাপার ছিল, যখন কোরআনে দোষমুক্ততার আয়াত নাযিল হয়নি। আয়াত নাযিল হওয়ার পর যে ব্যক্তি হযরত আয়েশার প্রতি অপবাদ আরোপ করে, সে নিঃসন্দেহে কাফির, কোরআনে অবিশ্বাসী। যেমন শিয়াদের কোন কোন দল ও ব্যক্তিকে এতে লিপ্ত দেখা যায়। তাদের কাফির হওয়ার ব্যাপারে কোনরূপ সন্দেহেরও অবকাশ নেই। তারা সর্বসম্মতিক্রমে কাফির।

يَوْمَ تَشْهَدُ عَلَيْهِمْ اَلْسِنَتُهُمْ وَاَيْدِيْهِمْ وَاَرْجُلُهُمْ بِمَا كَانُوْا يَعْمَلُوْنَ অর্থাৎ যেদিন তাদের বিরুদ্ধে স্বয়ং তাদের জিহ্বা, হস্ত ও পদ কথা বলবে এবং তাদের অপরাধসমূহের সাক্ষ্য দেবে। হাদীসে আছে, কিয়ামতের দিন যে গুনাহ্গার তার গুনাহ্ স্বীকার করবে, আল্লাহ্ তা'আলা তাকে মাফ করে দেবেন এবং হাশরের মাঠে সবার দৃষ্টি থেকে তার গুনাহ্ গোপন রাখবেন। পক্ষান্তরে যে ব্যক্তি সেখানেও অস্বীকার করে বলবে যে, আমি এ কাজ করিনি, পরিদর্শক ফেরেশতারা ভুলে এটা আমার আমলনামায় লিখে দিয়েছে, তার মুখ বন্ধ করে দেওয়া হবে এবং হস্তপদের সাক্ষ্য গ্রহণ করা হবে। তখন তারা বলবে এবং সাক্ষ্য দেবে। اَلْيَوْمَ نَخْتِمُ আয়াতে এ কথাই বর্ণিত হয়েছে। তবে এতে মুখে মোহর মেরে দেওয়ার কথা আছে। আলোচ্য আয়াতে বলা হয়েছে যে, স্বয়ং তাদের জিহ্বা সাক্ষ্য দেবে। উভয়ের মধ্যে কোন বৈপরীত্য নেই। কারণ, তারা তাদের জিহ্বাকে ইচ্ছামত ব্যবহার করতে পারবে না যে, সত্যমিথ্যা যা ইচ্ছা বলে দেবে। যেমন দুনিয়াতে এরূপ করার ক্ষমতা আছে। বরং তাদের জিহ্বা তাদের ইচ্ছার বিপরীতে সত্য কথা স্বীকার করবে। এটাও সম্ভবপর যে, এক সময় ও

জিহ্বাকে বন্ধ করে দেওয়া হবে। এরপর জিহ্বাকে সত্য কথা বলার আদেশ প্রদান করা হবে। وَاللهُ اَعْلَمُ

اَلْخَبِيْثَاتُ لِلْخَبِيْثِيْنَ وَالْخَبِيْثُوْنَ لِلْخَبِيْثَاتِ ۚ وَالطَّيِّبَاتُ لِلطَّيِّبِيْنَ وَالطَّيِّبُوْنَ لِلطَّيِّبَاتِ ۚ اُولٰٓئِكَ مُبَرَّءُوْنَ مِمَّا يَقُوْلُوْنَ ۖ لَهُمْ مَّغْفِرَةٌ وَّرِزْقٌ كَرِيْمٌ -

**অর্থাৎ দুশ্চরিত্রা নারীকুল দুশ্চরিত্র পুরুষকুলের জন্য এবং দুশ্চরিত্র পুরুষকুল দুশ্চরিত্রা নারীকুলের জন্য উপযুক্ত। সচ্চরিত্রা নারীকুল সচ্চরিত্র পুরুষকুলের জন্য এবং সচ্চরিত্র পুরুষকুল সচ্চরিত্রা নারীকুলের জন্য উপযুক্ত। এদের সম্পর্কে লোকে যা বলে, এরা তা থেকে পবিত্র। এদের জন্য আছে ক্ষমা এবং সম্মানজনক জীবিকা।**

এই সর্বশেষ আয়াতে প্রথমত সাধারণ বিধি বর্ণিত হয়েছে যে, আল্লাহ্ তা'আলা মানবচরিত্রে স্বাভাবিকভাবে যোগসূত্র রেখেছেন। দুশ্চরিত্রা ও ব্যভিচারিণী নারী ব্যভিচারী পুরুষদের প্রতি এবং দুশ্চরিত্র ও ব্যভিচারী পুরুষ দুশ্চরিত্রা নারীদের প্রতি আকৃষ্ট হয়। এমনিভাবে সচ্চরিত্রা নারীদের আগ্রহ সচ্চরিত্র পুরুষদের প্রতি এবং সচ্চরিত্র পুরুষদের আগ্রহ সচ্চরিত্রা নারীদের প্রতি হয়। প্রত্যেকেই নিজ নিজ আগ্রহ অনুযায়ী জীবনসঙ্গী খোঁজ করে নেয় এবং প্রকৃতির বিধান অনুযায়ী সে সেরূপই পায়।

এই সামগ্রিক অভ্যাস ও রীতি থেকে পরিষ্কার বুঝা যায় যে, বাহ্যিক ও অভ্যন্তরীণ পবিত্রতার মূর্ত প্রতীক পয়গম্বরগণকে আল্লাহ্ তা'আলা পত্নী ও তাঁদের উপযুক্তরূপ দান করেন। এ থেকে জানা গেল যে, পয়গম্বরকুল শিরোমণি হযরত রাসূলে করীম (সা)-কে আল্লাহ্ তা'আলা বাহ্যিক পবিত্রতা ও চারিত্রিক উৎকর্ষতায় তাঁরই মত ভার্যাকুল দান করেছেন। হযরত আয়েশা সিদ্দীকা এই বিবিগণের মধ্যে শ্রেষ্ঠা ও বিশিষ্টতমা ছিলেন। স্বয়ং রাসূলুল্লাহ্ (সা)-এর প্রতি যার ঈমান নেই, সেই হযরত আয়েশা সম্পর্কে সন্দেহ পোষণ করতে পারে। কোরআন পাকে বর্ণিত আছে যে, হযরত নূহ ও হযরত লূত (আ)-এর বিবিগণ কাফির ছিল। কিন্তু তাদের সম্পর্কে এ কথাও প্রমাণিত আছে যে, কাফির হওয়া সত্ত্বেও তারা ব্যভিচার ও পাপাচারে লিপ্ত ছিল না। হযরত ইবনে আব্বাস (রা) বলেন : ما بغت امرأة نبي قط অর্থাৎ কোন পয়গম্বরের বিবি কোনদিন ব্যভিচার করেনি। —(দুররে মনসুর) এ থেকে জানা গেল যে, পয়গম্বরের বিবি কাফির হবে—এটা তো সম্ভবপর ; কিন্তু ব্যভিচারিণী হবে—এটা সম্ভবপর নয়। কেননা, ব্যভিচারী স্বাভাবিকভাবেই জনগণের ঘৃণার পাত্র। কিন্তু কুফর স্বাভাবিকভাবে ঘৃণার কারণে হয় না। —(বয়ানুল কোরআন)

يٰٓاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا لَا تَدْخُلُوْا بُيُوْتًا غَيْرَ بُيُوْتِكُمْ حَتّٰى تَسْتَاْنِسُوْا وَتُسَلِّمُوْا

عَلٰۤى اَهْلِهَا ؕ ذٰلِكُمْ خَيْرٌ لَّكُمْ لَعَلَّكُمْ تَذَكَّرُوْنَ ﴿٢٧﴾ فَاِنْ لَّمْ تَجِدُوْا فِيْهَاۤ اَحَدًا فَلَا
تَدْخُلُوْهَا حَتّٰى يُؤْذَنَ لَكُمْ ۚ وَاِنْ قِيْلَ لَكُمُ ارْجِعُوْا فَارْجِعُوْا هُوَ اَزْكٰى لَكُمْ ؕ وَاللّٰهُ بِمَا
تَعْمَلُوْنَ عَلِيْمٌ ﴿٢٨﴾ لَيْسَ عَلَيْكُمْ جُنَاحٌ اَنْ تَدْخُلُوْا بُيُوْتًا غَيْرَ مَسْكُوْنَةٍ فِيْهَا مَتَاعٌ
لَّكُمْ ؕ وَاللّٰهُ يَعْلَمُ مَا تُبْدُوْنَ وَمَا تَكْتُمُوْنَ ﴿٢٩﴾

**(২৭) হে মু'মিনগণ, তোমরা নিজেদের গৃহ ব্যতীত অন্য গৃহে প্রবেশ করো না, যে পর্যন্ত আলাপ-পরিচয় না কর এবং গৃহবাসীদেরকে সালাম না কর। এটাই তোমাদের জন্য উত্তম, যাতে তোমরা স্মরণ রাখ। (২৮) যদি তোমরা গৃহে কাউকে না পাও, তবে অনুমতি গ্রহণ না করা পর্যন্ত সেখানে প্রবেশ করো না। যদি তোমাদেরকে বলা হয়, ফিরে যাও তবে ফিরে যাবে। এতে তোমাদের জন্য অনেক পবিত্রতা আছে এবং তোমরা যা কর, আল্লাহ্ তা ভালোভাবে জানেন। (২৯) যে গৃহে কেউ বাস করে না, যাতে তোমাদের সামগ্রী আছে, এমন গৃহে প্রবেশ করতে তোমাদের কোন পাপ নেই। এবং আল্লাহ্ জানেন তোমরা যা প্রকাশ কর এবং যা গোপন কর।**

**তফসীরের সার-সংক্ষেপ**

**পঞ্চম বিধান অনুমতি গ্রহণ এবং দেখা-সাক্ষাতের শিষ্টাচার কারও গৃহে প্রবেশের পূর্বে অনুমতি গ্রহণ করা ঃ** সূরা নূরের শুরু থেকেই অশ্লীলতা ও নির্লজ্জতা দমন করার জন্য এতদসম্পর্কিত অপরাধসমূহের শাস্তির বর্ণনা এবং বিনা প্রমাণে কারও প্রতি অপবাদ আরোপের নিন্দা উল্লেখ করা হয়েছে। অতঃপর এসব অশ্লীলতা দমন এবং সতীত্ব সংরক্ষণের জন্য এমন বিধানাবলী দেওয়া হয়েছে, যাতে নির্লজ্জতা সুগম হবে এমন পরিস্থিতির সৃষ্টি না হয়। অনুমতি গ্রহণের বিধানাবলী এসবের অন্যতম। অর্থাৎ কারও গৃহে তার অনুমতি ছাড়া প্রবেশ করা এবং উঁকি দিয়ে দেখা নিষিদ্ধ করা হয়েছে। মাহ্রাম নয় এমন নারীদের উপর দৃষ্টি না পড়া এর অন্যতম রহস্য। আলোচ্য আয়াতসমূহে বিভিন্ন প্রকার গৃহের বিভিন্ন বিধান বর্ণিত হয়েছে।

**গৃহ চার প্রকার ঃ** ১. নিজস্ব বাসগৃহ, যাতে অন্য কারও আসার সম্ভাবনা নেই ; ২. যে গৃহে অন্য লোকও থাকে, যদিও সে মাহ্রাম হয় অথবা যাতে অন্যের আসার সম্ভাবনা আছে ; ৩. যে গৃহে কারও কার্যত থাকা অথবা না থাকা উভয়েরই সম্ভাবনা আছে ; ৪. যে গৃহ কোন বিশেষ ব্যক্তির বসবাসের জন্য নির্দিষ্ট নয় ; যেমন মসজিদ, মাদ্রাসা, খানকাহ্ ইত্যাদি সাধারণের আসা-যাওয়ার স্থান। প্রথম প্রকার গৃহের বিধান তো সুপরিজ্ঞাত যে, এতে প্রবেশের জন্য কারও অনুমতি নেওয়ার প্রয়োজন নেই। তাই আয়াতে পরিষ্কারভাবে এই বিধান উল্লেখ করা হয়নি। অবশিষ্ট তিন প্রকার গৃহের বিধান আলোচ্য আয়াতসমূহে

বর্ণিত হচ্ছে ঃ) হে মু'মিনগণ, তোমরা নিজেদের (বিশেষ বসবাসের) গৃহ ব্যতীত অন্য গৃহে (যাতে অন্য লোক বসবাস করে, সেসব গৃহ তাদের মালিকানাধীন হোক কিংবা বসবাসের জন্য ধার করা হোক কিংবা ভাড়া করা হোক) প্রবেশ করো না, যে পর্যন্ত অনুমতি লাভ না কর এবং (অনুমতি লাভ করার পূর্বে) গৃহবাসীদেরকে সালাম না কর। (অর্থাৎ প্রথমে বাইরে থেকে সালাম করে জিজ্ঞেস কর যে, ভেতরে প্রবেশের অনুমতি আছে কি ? বিনানুমতিতে এমনিতেই ঢুকে পড়ো না। যদিও কতক লোক অনুমতি নেয়াকে মর্যাদাহানিকর মনে করে ; কিন্তু বাস্তবে) এটাই তোমাদের জন্য উত্তম। (বিষয়টি তোমাদের এ জন্য বলা হলো,) যাতে তোমরা স্মরণ রাখ (এবং তদনুযায়ী আমল কর। এতে অনেক রহস্য আছে। এ হলো দ্বিতীয় প্রকার গৃহের বিধান)। যদি গৃহে কোন মানুষ নেই বলে মনে হয় (বাস্তবে থাকুক বা না থাকুক), তবে সেখানে প্রবেশ করো না, যে পর্যন্ত অনুমতি না দেয়া হয়। (কেননা, প্রথমত সেখানে কেউ থাকার সম্ভাবনা আছে ; যদিও তুমি জান না। বাস্তবে কেউ না থাকলেও অপরের খালি গৃহে বিনানুমতিতে ঢুকে পড়া তার মালিকানায় অবৈধ হস্তক্ষেপের শামিল, যা জায়েয নয়। এ হলো তৃতীয় প্রকার গৃহের বিধান।) যদি (অনুমতি চাওয়ার সময়) তোমাদেরকে বলা হয় (এখন) ফিরে যাও, তবে তোমরা ফিরে আস। এটাই তোমাদের জন্য উত্তম, (সেখানে এই মনে করে অটল হয়ে থাকা যে, একবার তো বাইরে আসবে ; তা বাঞ্ছনীয় নয়। কারণ, এতে নিজের অবমাননা এবং অপরকে অহেতুক চাপ প্রয়োগ করে কষ্ট দেওয়া হয়। কোন মুসলমানকে কষ্ট দেয়া হারাম।) আল্লাহ্ তা'আলা তোমাদের সব কাজ কর্মের খবর রাখেন। (বিরুদ্ধাচরণ করলে শাস্তি পাবে। এ বিধান তখনও যখন গৃহের লোকেরা ফিরে যেতে বলে না ; কিন্তু হ্যাঁ, না-ও কিছুই বলে না। এমতাবস্থায় হয়তো শোনেনি এই সম্ভাবনার উপর ভিত্তি করে তিনবার অনুমতি চাওয়া যেতে পারে। এরপরও কোন জওয়াব পাওয়া না গেলে ফিরে আসা উচিত ; যেমন হাদীসে স্পষ্টত একথা বলা হয়েছে) এমন গৃহে (বিশেষ অনুমতি ব্যতীত) প্রবেশ করাও গুনাহ্ হবে না যাতে (বাসগৃহ হিসেবে) কেউ বাস করে না, এবং যাতে তোমাদের উপকার আছে। (অর্থাৎ এসব গৃহ ভোগ করার ও ব্যবহার করার অধিকার তোমাদের আছে। এ হলো চতুর্থ প্রকার গৃহের বিধান, যা জনহিতকর কাজের জন্য নির্মিত হয়। ফলে সেখানে প্রত্যেকেরই প্রবেশাধিকার থাকে)। তোমরা যা প্রকাশ্যে কর অথবা গোপনে কর, আল্লাহ্ তা'আলা তার সব জানেন। (কাজেই সর্বাবস্থায় তাকওয়া ও আল্লাহ্ভীতি অপরিহার্য।)

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

**কোরআনী সামাজিকতার একটি গুরুত্বপূর্ণ অধ্যায় ঃ কারও সাথে সাক্ষাৎ করতে গেলে প্রথমে তার অনুমতি নাও, অনুমতি ছাড়া কারও গৃহে প্রবেশ করো না ঃ** পরিতাপের বিষয়, ইসলামী শরীয়ত এ ব্যাপারটিকে যতই গুরুত্ব দিয়েছে, কোরআনে এর বিস্তারিত বিধি-বিধান অবতীর্ণ হয়েছে এবং রাসূলুল্লাহ (সা) নিজের কথা ও কাজের মাধ্যমে এর প্রতি জোর দিয়েছেন, সেই পরিমাণেই মুসলমানরা আজকাল এ ব্যাপারে উদাসীন। লেখাপড়া জানা সৎ লোকেরাও একে গুনাহ্ মনে করে না এবং একে বাস্তবায়ন করার চেষ্টাও করে না। জগতের অন্যান্য সভ্য জাতি একে অবলম্বন করে তাদের সমাজ সুসংহত করে নিয়েছে ;

কিন্তু মুসলমানরাই সবার পেছনে পড়ে রয়েছে। ইসলামী বিধি-বিধানসমূহের মধ্যে সর্বপ্রথম এই বিধানেই অলসতা শুরু হয়েছে। মোটকথা, অনুমতি চাওয়া কোরআন পাকের একটি অপরিহার্য বিধান যাতে সামান্য অলসতা ও পরিবর্তনকেও হযরত ইবনে আব্বাস (রা) কোরআনের আয়াত অস্বীকার করার মতো গুরুতর ভাষায় ব্যক্ত করেছেন। বাস্তবিকই বর্তমানে মুসলমানরা এসব বিধানের প্রতি এমন উপেক্ষা প্রদর্শন করে চলছে, যেন তাদের মতে এগুলো কোরআনের বিধানই নয়। ইন্না লিল্লাহ্‌ ... ... ...।

**অনুমতি চাওয়ার রহস্য ও উপকারিতা :** আল্লাহ্ তা'আলা প্রত্যেক মানুষকে বসবাসের জায়গা দিয়েছেন। তা মালিকানাধীন হোক কিংবা ভাড়া করা হোক, সর্বাবস্থায় তার গৃহই তার আবাসস্থল। আবাসস্থলের আসল উদ্দেশ্য শান্তি ও আরাম। কোরআন পাক অমূল্য নিয়ামতরাজির উল্লেখ প্রসঙ্গে এ দিকে ইঙ্গিত করে বলেছে : جَعَلَ لَكُمْ مِّنْ بُيُوْتِكُمْ سَكَنًا অর্থাৎ আল্লাহ্ তা'আলা তোমাদের গৃহে তোমাদের জন্য শান্তি ও আরামের ব্যবস্থা করেছেন। এই শান্তি ও আরাম তখনই অক্ষুণ্ণ থাকতে পারে, যখন মানুষ অন্য কারও হস্তক্ষেপ ব্যতীত নিজ গৃহে নিজ প্রয়োজন অনুযায়ী স্বাধীনভাবে কাজ ও বিশ্রাম করতে পারে। তার স্বাধীনতায় বিঘ্ন সৃষ্টি করা গৃহের আসল উদ্দেশ্যকে পণ্ড করে দেওয়ার নামান্তর। এটা খুবই কষ্টের কথা। ইসলাম কাউকে অহেতুক কষ্ট দেওয়াকে হারাম করেছে। অনুমতি চাওয়া সম্পর্কিত বিধানাবলীর একটি বড় উপকারিতা হচ্ছে মানুষের স্বাধীনতায় বিঘ্ন সৃষ্টি করা ও কষ্ট দান করা থেকে আত্মরক্ষা করা, যা প্রত্যেকটি সম্ভ্রান্ত মানুষের যুক্তিসঙ্গত কর্তব্যও। দ্বিতীয় উপকারিতা স্বয়ং সাক্ষাৎ প্রার্থীর। সে যখন অনুমতি নিয়ে ভদ্রজনোচিতভাবে সাক্ষাৎ করবে, তখন প্রতিপক্ষও তার বক্তব্য যত্নসহকারে শুনবে। তার কোন অভাব থাকলে তা পূরণ করার প্রেরণা তার অন্তরে সৃষ্টি হবে। এর বিপরীতে অভদ্রজনোচিত পন্থায় কোন ব্যক্তির উপর বিনানুমতিতে চড়াও হয়ে গেলে সে তাকে অকস্মাৎ বিপদ মনে যত শীঘ্র সম্ভব বিদায় করে দিতে চেষ্টা করবে এবং হিতাকাঙ্ক্ষার প্রেরণা থাকলেও তা নিস্তেজ হয়ে যাবে। অপরদিকে আগন্তুক ব্যক্তি মুসলমানকে কষ্ট দেয়ার পাপে পাপী হবে।

তৃতীয় উপকারিতা নির্লজ্জতা ও অশ্লীলতা দমন। কারণ, বিনানুমতিতে কারও গৃহে প্রবেশ করলে মাহরাম নয়, এমন নারীর উপর দৃষ্টি পড়া এবং অন্তরে কোন রোগ সৃষ্টি হওয়া আশ্চর্য নয়। এ দিকে লক্ষ্য করেই অনুমতি গ্রহণের বিধানাবলীকে কোরআন পাক ব্যভিচার, অপবাদ ইত্যাদির শাস্তির বিধি-বিধানে সংলগ্ন বর্ণনা করেছেন।

চতুর্থ উপকারিতা এই যে, মানুষ মাঝে মাঝে নিজ গৃহের নির্জনতায় এমন কাজ করে, যে সম্পর্কে অপরকে অবহিত করা সমীচীন মনে করে না। যদি কেউ অনুমতি ব্যতিরেকে গৃহে ঢুকে পড়ে, তবে ভিন্ন লোক তার গোপন বিষয় সম্পর্কে জ্ঞাত হয়ে যায়। কারও গোপন কথা জবরদস্তি জানার চেষ্টা করাও গুনাহ্ এবং অপরের জন্য কষ্টের কারণ। অনুমতি গ্রহণের কিছু মাস'আলা আলোচ্য আয়াতসমূহে ব্যক্ত হয়েছে। প্রথমে এগুলোর ব্যাখ্যা ও বিবরণ দেখা যেতে পারে। অবশিষ্ট বিবিধ মাস'আলা পরে বর্ণিত হবে।

**মাসআলা :** আয়াতে يَاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا বলে সম্বোধন করা হয়েছে, যা পুরুষের জন্য ব্যবহৃত হয়। কিন্তু নারীরাও এই বিধানের অন্তর্ভুক্ত; যেমন কোরআনের অন্যান্য বিধানের ক্ষেত্রে পুরুষদেরকে সম্বোধন করা সত্ত্বেও মহিলারাও অন্তর্ভুক্ত রয়েছে। কতিপয় বিশেষ

মাস'আলা এর ব্যতিক্রম। তবে এগুলোর ক্ষেত্রে পুরুষদের সাথে বিশেষত্বের কথাও বর্ণনা করে দেয়া হয়। সাহাবায়ে কিরামের স্ত্রীদের অভ্যাসও তাই ছিল। তাঁরা কারও গৃহে গেলে প্রথমে অনুমতি নিতেন। হযরত উম্মে আয়াস (রা) বলেন ঃ আমরা চারজন মহিলা প্রায়ই হযরত আয়েশার গৃহে যেতাম এবং প্রথমে তাঁর কাছে অনুমতি চাইতাম। তিনি অনুমতি দিলে আমরা ভেতরে প্রবেশ করতাম। —(ইবনে কাসীর)

**মাসআলা ঃ** এই আয়াতের ব্যাপকতা থেকে জানা গেল যে, অন্য কারও গৃহে প্রবেশের পূর্বে অনুমতি নেয়ার বিধানে নারী, পুরুষ মাহ্‌রাম ও গায়র-মাহ্‌রাম সবাই শামিল রয়েছে। নারী নারীর কাছে গেলে অথবা পুরুষ পুরুষের কাছে গেলে সবার জন্যই অনুমতি চাওয়া ওয়াজিব। এমনিভাবে এক ব্যক্তি যদি তার মা, বোন অথবা কোন মাহরাম নারীর কাছে যায়, তবুও অনুমতি চাওয়া আবশ্যক। ইমাম মালেক মুয়াত্তা গ্রন্থে আতা ইবনে ইয়াসার থেকে বর্ণনা করেন যে, জনৈক ব্যক্তি রাসূলুল্লাহ্ (সা)-কে জিজ্ঞেস করল ঃ আমি কি আমার মাতার কাছে যাওয়ার সময়ও অনুমতি চাইব ? তিনি বললেন ঃ হ্যাঁ, অনুমতি চাও। সে বলল ঃ ইয়া রাসূলাল্লাহ্ ! আমি তো আমার মাতার গৃহেই বসবাস করি। তিনি বললেন ঃ তবুও অনুমতি না নিয়ে গৃহে যেয়ো না। লোকটি আবার বলল ঃ ইয়া রাসূলাল্লাহ্ ! আমি তো সর্বদা তাঁর কাছেই থাকি। তিনি বললেন ঃ তবুও অনুমতি না নিয়ে গৃহে যেয়ো না। তুমি কি তোমার মাতাকে উলঙ্গ অবস্থায় দেখা পছন্দ কর ? সে বলল ঃ না। তিনি বললেন ঃ তাই অনুমতি চাওয়া আবশ্যক। কেননা, গৃহে কোন প্রয়োজনে তার অপ্রকাশ্যযোগ্য কোন অঙ্গ খোলা থাকতে পারে।—(মাযহারী)

এই হাদীস থেকে আরও প্রমাণিত হলো যে, আয়াতে তোমাদের নিজেদের গৃহ বলে এমন গৃহ বুঝানো হয়েছে, যাতে সংশ্লিষ্ট ব্যক্তি একা থাকে—পিতামাতা, ভাইবোন প্রমুখ থাকে না।

**মাসআলা ঃ** যে গৃহে শুধু নিজের স্ত্রী থাকে, তাতে প্রবেশ করার জন্য যদিও অনুমতি চাওয়া ওয়াজিব নয়। কিন্তু মোস্তাহাব ও সুন্নত এই যে, সেখানেও হঠাৎ বিনা খবরে যাওয়া উচিত নয়। বরং প্রবেশের পূর্বে পদধ্বনি দ্বারা অথবা গলা ঝেড়ে হুঁশিয়ার করা দরকার। হযরত আবদুল্লাহ্ ইবনে মাসউদের স্ত্রী বলেন, আবদুল্লাহ্ যখন বাইরে থেকে গৃহে আসতেন, তখনই প্রথমে দরজার কড়া নেড়ে আমাকে হুঁশিয়ার করে দিতেন, যাতে তিনি আমাকে অপছন্দনীয় অবস্থায় না দেখেন।—(ইবনে কাসীর) এক্ষেত্রে অনুমতি চাওয়া যে ওয়াজিব নয়, তা এ থেকে জানা যায় যে, ইবনে জুরায়জ হযরত আতাকে জিজ্ঞেস করলেন ঃ নিজের স্ত্রীর কাছে যাওয়ার সময়ও কি অনুমতি চাওয়া জরুরী ? তিনি বললেন ঃ না। ইবনে কাসীর এই রেওয়ায়েত করে বলেন ঃ এর অর্থ ওয়াজিব নয়। কিন্তু মোস্তাহাবও উত্তম এ ক্ষেত্রেও।

**অনুমতি গ্রহণের সুন্নাত তরীকা ঃ** আয়াতে حَتّٰى تَسْتَاْنِسُوْا وَتُسَلِّمُوْا عَلٰٓى اَهْلِهَا বলা হয়েছে ; অর্থাৎ দুইটি কাজ না করা পর্যন্ত কারও গৃহে প্রবেশ করো না। প্রথম استيناس শাব্দিক অর্থ প্রীতি বিনিময় করা। বিশিষ্ট তফসীরকারগণের মতে এর অর্থ অনুমতি হাসিল করা। এখানে استيناس শব্দ উল্লেখ করার মধ্যে ইঙ্গিত আছে যে, প্রবেশের পূর্বে অনুমতি

লাভ করা দ্বারা প্রতিপক্ষ পরিচিত ও আপন হয়—সে আতঙ্কিত হয় না। দ্বিতীয় কাজ এই যে,গৃহের লোকদেরকে সালাম কর। কোন কোন তফসীরকার এর অর্থ এরূপ নিয়েছেন যে, প্রথমে অনুমতি লাভ কর এবং গৃহে প্রবেশের সময় সালাম কর। কুরতুবী এই অর্থই পছন্দ করেছেন। এই অর্থের দিক দিয়ে আয়াতে অগ্রপশ্চাৎ নেই। তিনি আবূ আইউব আনসারীর হাদীসের সারমর্ম তাই সাব্যস্ত করেছেন। মাওয়ারদি বলেন, যদি অনুমতি নেওয়ার পূর্বে গৃহের কোন ব্যক্তির উপর দৃষ্টি পড়ে, তবে প্রথমে সালাম করবে, এরপর অনুমতি চাইবে। নতুবা প্রথমে অনুমতি নেবে এবং গৃহে যাওয়ার সময় সালাম করবে। কিন্তু অধিকাংশ হাদীস থেকে সুন্নত তরীকা এটাই জানা যায় যে, প্রথমে বাইরে থেকে সালাম করবে, এরপর নিজের নাম নিয়ে বলবে যে, অমুক ব্যক্তি সাক্ষাৎ করতে চায়।

ইমাম বুখারী আদাবুল মুফরাদ গ্রন্থে হযরত আবূ হুরায়রা (রা) থেকে বর্ণনা করেন যে, যে ব্যক্তি প্রথমে অনুমতি চায়, কাকে অনুমতি দিও না। কারণ সে সুন্নাত তরীকা ত্যাগ করেছে। —(রূহুল মা'আনী) আবূ দাউদের এক হাদীসে আছে, বনী আমেরের জনৈক ব্যক্তি রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে এসে বাইরে থেকে বলল ঃ االج আমি কি ঢুকে পড়ব ? তিনি খাদেমকে বললেন ঃ লোকটি অনুমতি চাওয়ার নিয়ম জানে না। বাইরে গিয়ে তাকে নিয়ম শিখিয়ে দাও। সে বলুক ঃ السلام عليكم اادخل অর্থাৎ সালাম করার পর বলবে যে, আমি প্রবেশ করতে পারি কি ? খাদেম বাইরে যাওয়ার আগেই লোকটি রাসূলুল্লাহ্ (সা)-এর কথা শুনে السلام عليكم اادخل বলল। অতঃপর তিনি তাকে ভেতরে প্রবেশের অনুমতি দিলেন। —(ইবনে কাসীর) বায়হাকী হযরত জাবেরের রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা)-এর এই উক্তি বর্ণনা করেছেন ঃ لا تاذنوا لمن لا يبدأ بالسلام অর্থাৎ যে প্রথমে সালাম করে না, তাকে ভেতরে প্রবেশের অনুমতি দিও না।-(মাযহারী) এই ঘটনায় রাসূলুল্লাহ্ (সা) দু'টি সংশোধন করেছেন—প্রথমে সালাম করা উচিত এবং اادخل এর স্থলে االج শব্দের ব্যবহার অসমীচীন। কেননা, الج শব্দটি ولوج থেকে উদ্ভূত। এর অর্থ কোন সংকীর্ণ জায়গায় ঢুকে পড়া। মার্জিত ভাষার পরিপন্থী। মোটকথা, এসব হাদীস থেকে জানা গেল যে, আয়াতে যে সালাম উল্লেখ করা হয়েছে, তা অনুমতি চাওয়ার সালাম। অনুমতি গ্রহণের জন্য বাইরে থেকে এই সালাম করা হয়, যাতে ভেতরের লোক এ দিকে মনোনিবেশ করে এবং অনুমতি চাওয়ার বাক্য শোনে। গৃহে প্রবেশ করার সময় যথারীতি পুনরায় সালাম করতে হবে।

**মাসআলা ঃ** উপরের হাদীসগুলো থেকে প্রথমে সালাম ও পরে প্রবেশের অনুমতি গ্রহণের বিষয় প্রমাণিত হয়েছে। এতে নিজের নাম উল্লেখ করে অনুমতি চাওয়াই উত্তম। হযরত উমর ফারুক (রা) তাই করতেন। একবার তিনি রাসূলুল্লাহ্ (সা)-এর দ্বারে এসে বললেন, السلام على رسول الله السلام عليكم ايدخل عمر অর্থাৎ সালামের পর বললেন, উমর প্রবেশ করতে পারে কি ? —(ইবনে কাসীর) সহীহ্ মুসলিমে আছে, হযরত আবূ মূসা হযরত উমরের কাছে গেলেন এবং অনুমতি চাওয়ার জন্য বললেন, السلام عليكم هذا ابو موسى السلام عليكم هذا الاشعرى এতেও তিনি প্রথমে নিজের নাম আবূ মূসা বলেছেন,

এরপর আরও নির্দিষ্টভাবে প্রকাশ করার জন্য আশআরী বলেছেন। এর কারণ এই যে, অনুমতি প্রার্থীকে না চেনা পর্যন্ত নিরুদ্বেগে জওয়াব দেয়া যায় না।

**মাসআলা** ঃ এ ব্যাপারে কোন কোন লোকের পন্থা মন্দ। তারা বাইরে থেকে ভেতরে প্রবেশের অনুমতি চায় ; কিন্তু নিজের নাম প্রকাশ করে না। ভেতর থেকে গৃহকর্তা জিজ্ঞেস করে, কে ? উত্তরে বলা হয়, আমি। বলা বাহুল্য, এটা জিজ্ঞাসার জওয়াব নয়। যে প্রথম শব্দে চেনেনি, সে 'আমি' শব্দ দ্বারা কিরূপে চিনবে ?

খতীব বাগদাদী বর্ণনা করেন, আলী ইবনে আসেম বসরায় হযরত মুগীরা ইবনে শো'বার সাক্ষাৎপ্রার্থী হন। দরজার কড়া নাড়লেন। হযরত মুগীরা ভেতর থেকে প্রশ্ন করলেন, কে ? উত্তর হলো, আনা অর্থাৎ আমি। হযরত মুগীরা বললেন, আমার বন্ধুদের মধ্যে তো কারও নাম 'আনা' নেই। এরপর তিনি বাইরে এসে তাকে হাদীস শুনালেন যে, একদিন জাবের ইবনে আবদুল্লাহ্ রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে উপস্থিত হয়ে অনুমতির জন্য দরজায় কড়া নাড়লেন। রাসূলুল্লাহ্ (সা) ভেতর থেকে প্রশ্ন করলেন, কে, উত্তরে জাবের 'আনা' বলে দিলেন। এতে রাসূলুল্লাহ্ (সা) তাকে শাসিয়ে বললেন ঃ 'আনা' 'আনা' অর্থাৎ 'আনা' 'আনা' বললে কাউকে চেনা যায় নাকি ?

**মাসআলা** ঃ এর চাইতেও আরও মন্দ পন্থা আজকাল অনেক লেখাপড়া জানা লোকেরাও অবলম্বন করে থাকে। দরজায় কড়া নাড়ার পর যখন ভেতর থেকে জিজ্ঞেস করা হয়, কে ? তখন তারা নিশ্চুপ দাঁড়িয়ে থাকে—কোন জওয়াবই দেয় না। এটা প্রতিপক্ষকে উদ্বিগ্ন করার নিকৃষ্টতম পন্থা। এতে অনুমতি চাওয়ার উদ্দেশ্যই পণ্ড হয়ে যায়।

**মাসআলা** ঃ উল্লিখিত হাদীসসমূহ থেকে আরও প্রমাণিত হয় যে, দরজার কড়া নেড়ে নিজের নাম প্রকাশ করে বলে দেওয়া যে, অমুক ব্যক্তি সাক্ষাৎ কামনা করে—অনুমতি চাওয়ার এ পন্থাও জায়েয।

**মাসআলা** ঃ কিন্তু এত জোরে কড়া নাড়া উচিত নয়, যাতে শ্রোতা চমকে ওঠে, বরং মাঝারি ধরনের আওয়াজ দেবে, যাতে যথাস্থানে আওয়াজ পৌঁছে যায় এবং কোনরূপ কর্কশতা প্রকাশ না পায়। যারা রাসূলুল্লাহ্ (সা)-এর দরজায় কড়া নাড়তেন তারা নখ দিয়ে দরজার কড়া নাড়তেন, যাতে রাসূলুল্লাহ্ (সা)-এর কষ্ট না হয়।—(কুরতুবী) অনুমতি চাওয়ার আসল উদ্দেশ্য হচ্ছে প্রতিপক্ষকে আপন করে অনুমতি লাভ করা। যারা এই উদ্দেশ্য বুঝে তারা আপনা-আপনি সব বিষয়ের প্রতি লক্ষ্য রাখাকে জরুরী মনে করবে। প্রতিপক্ষ কষ্ট পায়, এমন বিষয়াদি থেকে তারা বেঁচে থাকবে।

**জরুরী হুঁশিয়ারী** ঃ আজকাল অধিকাংশ লোক অনুমতি চাওয়ার প্রতি ভ্রুক্ষেপই করে না, যা প্রকাশ্য ওয়াজিব তরক করার গুনাহ্। যারা সুন্নাত তরীকায় অনুমতি নিতে চায়, তাদের জন্য বর্তমান যুগে কিছু অসুবিধাও দেখা দেয়। সাধারণত যার কাছ থেকে অনুমতি নিতে চায়, সে দরজা থেকে দূরে থাকে। সেখানে সালামের আওয়াজ ও অনুমতি চাওয়ার কথা পৌঁছা মুশকিল হয়। তাই বুঝে নেওয়া উচিত যে, অনুমতি ব্যতিরেকে গৃহে প্রবেশ না করাই আসল ওয়াজিব। অনুমতি লাভ করার পন্থা প্রতি যুগে ও প্রতি দেশে বিভিন্নরূপ হতে পারে। দরজায় কড়া নাড়ার এক পন্থা তো হাদীস থেকেই জানা গেল। এমনিভাবে

যারা দরজায় ঘন্টা লাগায়, তাদের এই ঘন্টা বাজিয়ে দেওয়াও অনুমতি চাওয়ার জন্য যথেষ্ট শর্ত এই যে, ঘন্টা বাজানোর পর নিজের নামও এমন জোরে প্রকাশ করবে, যা প্রতিপক্ষের কানে পৌঁছে। এছাড়া অন্য কোন পন্থা কোন স্থানে প্রচলিত থাকলে তা অবলম্বন করাও জায়েয। আজকাল ইউরোপ থেকে পরিচয়পত্রের প্রথা চালু হয়েছে। এই প্রথা যদিও ইউরোপীয়রা চালু করেছে ; কিন্তু অনুমতি চাওয়ার লক্ষ্য এতে সুন্দরভাবে অর্জিত হয়। অনুমতিদাতা অনুমতিপ্রার্থীর সম্পূর্ণ নাম ও ঠিকানা জায়গায় বসে অনায়াসে জেনে নিতে পারে। তাই এই পন্থা অবলম্বন করাও দোষের কথা নয়।

**মাসআলা ঃ** যদি কেউ কারও কাছে অনুমতি চায় এবং উত্তরে বলা হয়, এখন সাক্ষাৎ হতে পারবে না-ফিরে যান, তবে একে খারাপ মনে না করা উচিত। কেননা, প্রত্যেক ব্যক্তির অবস্থা ও চাহিদা বিভিন্নরূপে হয়ে থাকে। মাঝে মাঝে সে বাইরে না আসতে বাধ্য হয় এবং আপনাকেও ভেতরে ডেকে নিতে পারে না। এমতাবস্থায় তার ওযর মেনে নেওয়া উচিত। উল্লিখিত আয়াতেরও নির্দেশ তাই। বলা হয়েছে ঃ وَاِنْ قِيْلَ لَكُمُ ارْجِعُوْا فَارْجِعُوْا هُوَ اَزْكٰى لَكُمْ অর্থাৎ যখন আপনাকে আপাতত ফিরে যেতে বলা হয়, তখন আপনার হৃষ্টচিত্তে ফিরে আসা উচিত। একে খারাপ মনে করা অথবা সেখানেই অটল হয়ে বসে থাকা উভয়ই অসঙ্গত। পরবর্তীকালের জনৈক বুযুর্গ বলেন ঃ আমি সারা জীবন এই আশায় ছিলাম যে, কারও কাছে গিয়ে অনুমতি চাই এবং সে আমাকে জওয়াবে ফিরে যেতে বলে, তখন আমি ফিরে এসে কোরআনের এই আদেশ পালনের সওয়াব হাসিল করি ; কিন্তু হায়, এই নিয়ামত কখনও আমার ভাগ্যে জুটল না।

**মাসআলা ঃ** ইসলামী শরীয়ত সুন্দর সামাজিকতা শিক্ষা দিয়েছে এবং সবাইকে কষ্ট থেকে বাঁচানোর জন্য দ্বিমুখী সুষম ব্যবস্থা কায়েম করেছে। এই আয়াতে যেমন আগন্তুককে অনুমতি না দিলে এবং ফিরে যেতে বললে হৃষ্টচিত্তে ফিরে আসার নির্দেশ দেওয়া হয়েছে, তেমনিভাবে এক হাদীসে এর অপর পিঠ এভাবে বর্ণিত হয়েছে যে, ان لزورك عليك حقا অর্থাৎ সাক্ষাৎপ্রার্থী ব্যক্তিরও আপনার উপর হক আছে। তাকে কাছে ডাকুন, বাইরে তার সাথে মোলাকাত করুন, তার সম্মান করুন, কথা শুনুন এবং গুরুতর অসুবিধা ও ওযর ছাড়া সাক্ষাৎ করতে অস্বীকার করবেন না। এটাই তার হক।

**মাসআলা ঃ** কারও দরজায় অনুমতি চাইলে যদি ভেতর থেকে জওয়াব না আসে,তবে দ্বিতীয়বার ও তৃতীয়বার অনুমতি চাওয়া সুন্নাত। যদি তৃতীয়বারও জওয়াব না আসে, তবে ফিরে আসারই নির্দেশ আছে। কারণ তৃতীয়বার বলতে এটা প্রায় নিশ্চিত হয়ে যায় যে, আওয়াজ শুনেছে ; কিন্তু নামাযরত থাকা অথবা গোসলরত থাকা অথবা পায়খানায় থাকার কারণে সে জওয়াব দিতে পারছে না। কিংবা এক্ষণে তার সাক্ষাতের ইচ্ছা নেই। উভয় অবস্থায় সেখানে অটল হয়ে থাকা এবং অবিরাম কড়া নাড়াও কষ্টের কারণ, যা থেকে বেঁচে থাকা ওয়াজিব। অনুমতি চাওয়ার আসল লক্ষ্যই কষ্ট দান থেকে বেঁচে থাকা।

হযরত আবূ মূসা আশআরী বর্ণনা করেন, একবার রাসূলে করীম (সা) বললেন ঃ اذا استأذن احدكم ثلاثا فلم يؤذن له فليرجع অর্থাৎ তিনবার অনুমতি চাওয়ার পরও

যদি জওয়াব না আসে, তবে ফিরে আসা উচিত। —(ইবনে কাসীর) মুসনাদে আহমদে হযরত আনাস থেকে বর্ণিত আছে, একবার রাসূলুল্লাহ (সা) হযরত সা'দ ইবনে ওবাদার গৃহে গমন করলেন এবং বাইরে থেকে অনুমতি চাওয়ার জন্য সালাম করলেন। হযরত সা'দ সালামের জওয়াব দিলেন ; কিন্তু খুবই আস্তে, যাতে রাসূলুল্লাহ্ (সা) না শোনেন। তিনি দ্বিতীয়বার ও তৃতীয়বার সালাম করলেন। হযরত সা'দ প্রত্যেকবার শুনতেন এবং আস্তে জওয়াব দিতেন। তিনবার এরূপ করার পর তিনি ফিরে আসলেন। সা'দ যখন দেখলেন যে, আওয়াজ আসছে না, তখন গৃহ থেকে বের হয়ে পিছনে দৌড় দিলেন এবং ওযর পেশ করে বললেন ঃ ইয়া রাসূলাল্লাহ্! আমি প্রত্যেকবার আপনার আওয়াজ শুনেছি এবং জওয়াবও দিয়েছি, কিন্তু আস্তে দিয়েছি। যাতে আপনার পবিত্র মুখ থেকে আমার সম্পর্কে আরও বেশি সালামের শব্দ উচ্চারিত হয়। এটা আমার জন্যে বরকতময়। অতঃপর তিনি তাকে সুন্নত বলে দিলেন যে, তিনবার জওয়াব পাওয়া না গেলে ফিরে যাওয়া উচিত। এরপর হযরত সা'দ রাসূলুল্লাহ্ (সা)-কে গৃহে নিয়ে যান এবং কিছু খাবার পেশ করেন। তিনি তা কবূল করেন।

হযরত সা'দের এই কার্য ছিল অধিক ইশ্ক ও মহব্বতের প্রতিক্রিয়া। তখন তিনি এদিকে চিন্তাও করেননি যে, দু'জাহানের সরদার হুযূর পাক (সা) দরজায় উপস্থিত আছেন। কালবিলম্ব না করে তাঁর পদচুম্বন করা উচিত। বরং তাঁর চিন্তাধারা এদিকে নিবন্ধ ছিল যে, রাসূলে পাক (সা)-এর পবিত্র মুখ থেকে আমার উদ্দেশ্যে যত বেশি 'আসসালামু আলাইকুম' শব্দ উচ্চারিত হবে, আমার জন্য তা ততবেশি কল্যাণকর হবে। মোটকথা, এ থেকে প্রমাণিত হলো যে, তিনবার অনুমতি চাওয়ার পর জওয়াব না আসলে ফিরে যাওয়া সুন্নাত। সেখানেই অটল হয়ে বসে যাওয়া সুন্নাত বিরোধী এবং প্রতিপক্ষের জন্য কষ্টদায়ক।

**মাসআলা ঃ** এই বিধান তখনকার জন্য, যখন সালাম. কড়া নাড়া ইত্যাদির মাধ্যমে অনুমতি লাভ করার জন্য তিন বার চেষ্টা করা হয়। তখন সেখানে অনড় হয়ে বসে যাওয়া কষ্টদায়ক। কিন্তু যদি কোন আলিম অথবা বুযূর্গের দরজায় অনুমতি চাওয়া ব্যতীত ও খবর দেওয়া ব্যতীত এই অপেক্ষায় বসে থাকে যে, অবসর সময়ে বাইরে আগমন করলে সাক্ষাৎ করবে, তবে তা উপরোক্ত বিধানের মধ্যে দাখিল নয় ; এবং এটাই আদব ও শিষ্টাচার। স্বয়ং কোরআন নির্দেশ দেয় যে, রাসূলুল্লাহ্ (সা) যখন গৃহাভ্যন্তরে থাকেন, তখন তাকে আওয়াজ দিয়ে আহবান করা আদবের খেলাপ ; বরং এমতাবস্থায় অপেক্ষা করা উচিত। যখন তিনি প্রয়োজন মুতাবিক বাইরে আগমন করেন, তখন সাক্ষাৎ করা উচিত। আয়াত এই ঃ وَلَوْ اَنَّهُمْ صَبَرُوْا حَتّٰى تَخْرُجَ اِلَيْهِمْ لَكَانَ خَيْرًا لَّهُمْ হযরত ইবনে আব্বাস (রা) বলেন ঃ মাঝে মাঝে আমি কোন আনসারী সাহাবীর দরজায় পূর্ণ দ্বিপ্রহর পর্যন্ত অপেক্ষা করি, যাতে তিনি বাইরে আগমন করলে তাঁর কাছে কোন হাদীস সম্পর্কে জিজ্ঞাসাবাদ করি। আমি যদি তাঁর কাছে সাক্ষাতের অনুমতি চাইতাম, তবে অবশ্যই তিনি আমাকে অনুমতি দিতেন। কিন্তু আমি একে আদবের খেলাফ মনে করি। তাই অপেক্ষার কষ্ট স্বীকার করে নেই।—(বুখারী)

لَيْسَ عَلَيْكُمْ جُنَاحٌ اَنْ تَدْخُلُوْا بُيُوْتًا غَيْرَ مَسْكُوْنَةٍ فِيْهَا مَتَاعٌ لَّكُمْ — مَتَاع শব্দের আভিধানিক অর্থ কোন বস্তুকে ভোগ করা, ব্যবহার করা এবং তদ্দারা উপকৃত হওয়া। যা দ্বারা উপকৃত

হওয়া যায়, তাকেও مَتَاعٌ বলা হয়। এই আয়াতে আভিধানিক অর্থই বুঝানো হয়েছে। অনুবাদ করা হয়েছে ভোগ অর্থাৎ ভোগ করার অধিকার। হযরত আবূ বকর সিদ্দীক (রা) থেকে বর্ণিত আছে, যখন বিনানুমতিতে কারও গৃহে প্রবেশের নিষেধাজ্ঞা সম্বলিত উল্লিখিত আয়াত নাযিল হয়, তখন তিনি রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে আরয করলেন ঃ ইয়া রাসূলাল্লাহ্ ! এই নিষেধাজ্ঞার পর কোরাইশদের ব্যবসাজীবি লোকেরা কি করবে ? মক্কা ও মদীনা থেকে সুদূর শামদেশ পর্যন্ত তারা বাণিজ্যিক সফর করে। পথিমধ্যে স্থানে স্থানে সরাইখানা আছে। তারা এগুলোতে অবস্থান করে। এগুলোতে কোন স্থায়ী বাসিন্দা থাকে না। এখানে অনুমতি চাওয়া কি উপায় ? কার কাছ থেকে অনুমতি লাভ করা হবে ? এর পরিপ্রেক্ষিতে উপরোক্ত আয়াত নাযিল হয় –(মাযহারী)। শানে নুযূলের এই ঘটনা থেকে জানা গেল যে, আয়াতে بُيُوْتًا غَيْرَ مَسْكُوْنَةٍ বলে এমন গৃহ বুঝানো হয়েছে, যা কোন বিশেষ ব্যক্তি অথবা গোষ্ঠীর বাসগৃহ নয় ; বরং সেটাকে ভোগ করার ও সেখানে অবস্থান করার অধিকার প্রত্যেকের আছে। যেমন বিভিন্ন শহরে ও প্রান্তরে এই উদ্দেশ্যে নির্মিত মুসাফিরখানাসমূহ এবং একই কারণে মসজিদ, খানকাহ, ধর্মীয় পাঠাগার, হাসপাতাল, ডাকঘর, রেলওয়ে স্টেশন, বিমান বন্দর, জাতীয় চিত্তবিনোদন কেন্দ্র ইত্যাদি জনহিতকর প্রতিষ্ঠানও এই বিধানের অন্তর্ভুক্ত। এসব স্থানে প্রত্যেকেই বিনানুমতিতে প্রবেশ করতে পারে।

**মাসআলা ঃ** জনহিতকর প্রতিষ্ঠানসমূহের যে স্থানে প্রবেশের জন্য মালিক অথবা মুতাওয়াল্লীদের পক্ষ থেকে কোন প্রকার শর্ত ও নিষেধাজ্ঞা আরোপিত আছে, সেগুলো পালন করা শরীয়তের দৃষ্টিতে ওয়াজিব। উদাহরণত রেলওয়ে স্টেশনের প্লাটফর্মে টিকিট ব্যতীত যাওয়ার অনুমতি নেই। কাজেই প্লাটফর্ম-টিকিট নেওয়া জরুরী ; এর বিরুদ্ধাচরণ অবৈধ। বিমান বন্দরের যে অংশে যাওয়া কর্তৃপক্ষের তরফ থেকে নিষিদ্ধ, সেখানে অনুমতি ব্যতীত যাওয়া শরীয়তে নাজায়েয।

**মাসআলা ঃ** এমনিভাবে মসজিদ, মাদ্রাসা, খানকাহ্, হাসপাতাল ইত্যাদিতে যেসব কক্ষ ব্যবস্থাপক অথবা অন্য লোকদের বসবাসের জন্য নির্দিষ্ট ; যেমন এসব প্রতিষ্ঠানের বিশেষ কক্ষ, অফিস গৃহ ও কর্মচারীদের বাসস্থান ইত্যাদিতে অনুমতি ব্যতীত যাওয়া নিষিদ্ধ ও গুনাহ্।

## অনুমতি চাওয়া সম্পর্কিত আরও কতিপয় মাসআলা

পূর্বেই জানা গেছে যে, অনুমতি চাওয়া সম্পর্কিত বিধানাবলীর আসল উদ্দেশ্য অপরকে কষ্ট দেওয়া থেকে আত্মরক্ষা করা এবং সুষম সামাজিকতা শিক্ষা দেওয়া। এই একই কারণের ভিত্তিতে নিম্নবর্ণিত মাসআলাসমূহও জানা যায়।

**টেলিফোন সম্পর্কিত কতিপয় মাসআলা ঃ** কোন ব্যক্তিকে স্বাভাবিক নিদ্রা, অন্য কোন দরকারী কাজ অথবা নামাযে মশগুল থাকার সময় গুরুতর প্রয়োজন ব্যতীত টেলিফোনে সম্বোধন করা জায়েয নয়। কেননা এতেও বিনানুমতিতে কারও গৃহে প্রবেশ করে তার স্বাধীনতায় বিঘ্ন সৃষ্টি করার অনুরূপ কষ্ট প্রদান করা হবে।

**মাসআলা** **:** যে ব্যক্তির সাথে প্রায়ই টেলিফোনে কথা বলতে হয়, তার সাথে আলোচনার মাধ্যমে সুবিধাজনক সময় নির্দিষ্ট করে নেওয়া এবং তা মেনে চলা উচিত।

টেলিফোনে দীর্ঘ কথাবার্তা বলতে হলে প্রথমে প্রতিপক্ষকে জিজ্ঞেস করতে হবে যে, আপনার ফুরসত থাকলে আমি আমার কথা আরম্ভ করব। কারণ, প্রায়ই টেলিফোনের শব্দ শুনে মানুষ স্বভাবতই রিসিভার হাতে নিতে বাধ্য হয়। এ কারণে সে দরকারী কাজে মশগুল থাকলেও তা ছেড়ে টেলিফোনের কাছে আসে। কোন নির্দয় ব্যক্তি তখন লম্বা কথা বলতে শুরু করলে ভীষণ কষ্ট অনুভূত হয়।

কেউ কেউ টেলিফোনের শব্দ শুনেও কোনরূপ পরওয়া করে না এবং জিজ্ঞেস করে না যে, কে ও কি বলতে চায় ? এটা ইসলামী শিক্ষার পরিপন্থী এবং যে কথা বলতে চায় তার হক নষ্ট করার শামিল। হাদীসে বলা হয়েছে : ان لزورك عليك حقا। অর্থাৎ সাক্ষাতের উদ্দেশ্যে আগন্তুক ব্যক্তির তোমার উপর হক আছে। তার সাথে কথা বল এবং বিনা প্রয়োজনে দেখা করতে অস্বীকার করো না। এমনিভাবে যে ব্যক্তি টেলিফোনে কথা বলতে চায়, তার হক এই যে, আপনি তার জওয়াব দিন।

কারও গৃহে পৌঁছে সাক্ষাতের অনুমতি চেয়ে দাঁড়িয়ে থাকার সময় গৃহাভ্যন্তরে উঁকি মেরে দেখা নিষিদ্ধ। কেননা অনুমতি চাওয়ার উপকারিতা এই যে, প্রতিপক্ষ যে বিষয়ে আপনার কাছে প্রকাশ করতে চায় না, সে সম্পর্কে আপনি অবগত না হউন। প্রথমে গৃহের ভেতরে উঁকি মেরে দেখা হলে এই উপকারিতা পণ্ড হয়ে যায়। হাদীসে এ সম্পর্কে কঠোর নিষেধাজ্ঞা বর্ণিত আছে।—(বুখারী, মুসলিম) রাসূলুল্লাহ্ (সা) যখন অনুমতি লাভ করার জন্য অপেক্ষা করতেন, তখন দরজার বিপরীত দিকে না দাঁড়িয়ে ডানে কিংবা বামে দাড়িয়ে অপেক্ষা করতেন। দরজার বিপরীতে না দাঁড়ানোর কারণ ছিল এই যে, প্রথমত তখনকার যুগে দরজায় পর্দা খুব কম থাকত ; থাকলেও তা খুলে যাওয়ার আশংকা থাকত। —(মাযহারী)

উল্লিখিত আয়াতসমূহে যে অনুমতি ব্যতীত গৃহে প্রবেশ নিষিদ্ধ করা হয়েছে, তা সাধারণ অবস্থায়। যদি দৈবাৎ কোন দুর্ঘটনা ঘটে যায়, অগ্নিকাণ্ড হয় কিংবা গৃহ ধসে পড়ে, তবে অনুমতি ব্যতিরেকেই তাতে প্রবেশ করা এবং সাহায্যের জন্য যাওয়া উচিত। —(মাযহারী)

যাকে কেউ দূত মারফত ডেকে পাঠায়, সে যদি দূতের সাথেই এসে যায়, তবে অনুমতি চাওয়ার প্রয়োজন নেই ; দূতের আগমনই অনুমতি। তবে যদি কিছুক্ষণ পরে আসে, তবে অনুমতি নেওয়া জরুরী। রাসূলুল্লাহ্ (সা) বলেন : اذا دعى احدكم فجاء مع الرسول فان ذالك له اذن। অর্থাৎ যাকে ডেকে পাঠানো হয়, সে যদি দূতের সাথেই আগমন করে, তবে এটাই তার ভেতরে আসার অনুমতি। —(আবূ দাঊদ, মাযহারী)

قُلْ لِّلْمُؤْمِنِيْنَ يَغُضُّوْا مِنْ اَبْصَارِهِمْ وَيَحْفَظُوْا فُرُوْجَهُمْ ۭ ذٰلِكَ اَزْكٰى لَهُمْ ۭ

اِنَّ اللّٰهَ خَبِيْرٌۢ بِمَا يَصْنَعُوْنَ ۞ وَقُلْ لِّلْمُؤْمِنٰتِ يَغْضُضْنَ مِنْ اَبْصَارِهِنَّ

وَيَحْفَظْنَ فُرُوجَهُنَّ وَلَا يُبْدِينَ زِينَتَهُنَّ إِلَّا مَا ظَهَرَ مِنْهَا وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ
عَلَىٰ جُيُوبِهِنَّ ۖ وَلَا يُبْدِينَ زِينَتَهُنَّ إِلَّا لِبُعُولَتِهِنَّ أَوْ آبَائِهِنَّ أَوْ آبَاءِ
بُعُولَتِهِنَّ أَوْ أَبْنَائِهِنَّ أَوْ أَبْنَاءِ بُعُولَتِهِنَّ أَوْ إِخْوَانِهِنَّ أَوْ بَنِي إِخْوَانِهِنَّ
أَوْ بَنِي أَخَوَاتِهِنَّ أَوْ نِسَائِهِنَّ أَوْ مَا مَلَكَتْ أَيْمَانُهُنَّ أَوِ التَّابِعِينَ غَيْرِ أُولِي
الْإِرْبَةِ مِنَ الرِّجَالِ أَوِ الطِّفْلِ الَّذِينَ لَمْ يَظْهَرُوا عَلَىٰ عَوْرَاتِ النِّسَاءِ ۖ
وَلَا يَضْرِبْنَ بِأَرْجُلِهِنَّ لِيُعْلَمَ مَا يُخْفِينَ مِنْ زِينَتِهِنَّ ۚ وَتُوبُوا إِلَى اللَّهِ
جَمِيعًا أَيُّهَ الْمُؤْمِنُونَ لَعَلَّكُمْ تُفْلِحُونَ ﴿٣١﴾

**(৩০) মু'মিনদেরকে বলুন, তারা যেন তাদের দৃষ্টিকে নত রাখে এবং তাদের যৌনাঙ্গের হিফাযত করে। এতে তাদের জন্য খুব পবিত্রতা আছে। নিশ্চয় তারা যা করে আল্লাহ্ তা অবহিত আছেন। (৩১) ঈমানদার নারীদেরকে বলুন, তারা যেন তাদের দৃষ্টিকে নত রাখে এবং তাদের যৌন অঙ্গের হিফাযত করে। তারা যেন যা সাধারণত প্রকাশমান, তা ছাড়া তাদের সৌন্দর্য প্রদর্শন না করে এবং তারা যেন তাদের মাথার ওড়না বক্ষদেশে ফেলে রাখে এবং তারা যেন তাদের স্বামী, পিতা, শ্বশুর, পুত্র, স্বামীর পুত্র, ভ্রাতা, ভ্রাতুষ্পুত্র, ভগ্নিপুত্র, স্ত্রীলোক, অধিকারভুক্ত বাঁদী, যৌনকামনামুক্ত পুরুষ ও বালক, যারা নারীদের গোপন অঙ্গ সম্পর্কে অজ্ঞ, তাদের ব্যতীত কারও কাছে তাদের সৌন্দর্য প্রকাশ না করে, তারা যেন তাদের গোপন সাজসজ্জা প্রকাশ করার জন্য জোরে পদচারণা না করে। মু'মিনগণ, তোমরা সবাই আল্লাহ্র সামনে তওবা কর, যাতে তোমরা সফলকাম হও।**

**তফসীরের সার-সংক্ষেপ**

(নারীদের পর্দা সম্পর্কিত ষষ্ঠ নির্দেশ) আপনি মুসলমান পুরুষদেরকে বলে দিন ঃ তারা যেন দৃষ্টি নত রাখে (অর্থাৎ যে অঙ্গের প্রতি সর্বাবস্থায় দৃষ্টিপাত করা নাজায়েয, সেই অঙ্গের প্রতি যেন মোটেই দৃষ্টিপাত না করে এবং যে অঙ্গ এমনিতে দেখা জায়েয, কিন্তু কামভাব সহকারে দেখা নাজায়েয, সেই অঙ্গ যেন কামভাব সহকারে না দেখে) এবং তাদের যৌনাঙ্গের হিফাযত করে (অর্থাৎ অবৈধ পাত্রে কামপ্রবৃত্তি চরিতার্থ না করে। ব্যভিচার ও পুংমৈথুন সব এর মধ্যে অন্তর্ভুক্ত) এটা তাদের জন্য অধিক পবিত্রতার কারণ। (এর খেলাফ করলে, হয় ব্যভিচার, না হয় ব্যভিচারের ভূমিকায় লিপ্ত হবে) নিশ্চয় আল্লাহ্ অবহিত আছেন যা কিছু তারা করে। (সুতরাং বিরুদ্ধাচরণকারীরা শাস্তিযোগ্য হবে) আর

(এমনিভাবে) মুসলমান নারীদেরকে বলে দিন ঃ তারা যেন দৃষ্টি নত রাখে। (অর্থাৎ যে অঙ্গের প্রতি সর্বাবস্থায় দৃষ্টিপাত করা নাজায়েয সেই অঙ্গের প্রতি যেন মোটেই দৃষ্টিপাত না করে এবং যে অঙ্গ এমনিতে দেখা জায়েয, কিন্তু কামভাব সহকারে দেখা নাজায়েয, সেই অঙ্গ যেন কামভাব সহকারে না দেখে) এবং তাদের যৌনাঙ্গের হিফাযত করে। (ব্যভিচার, পারস্পরিক কোলাকুলি সব এর অন্তর্ভুক্ত) এবং তারা যেন তাদের সৌন্দর্য (অর্থাৎ সৌন্দর্যের স্থানসমূহ) প্রদর্শন না করে। ('সৌন্দর্য' বলে গহনা ; যেমন কংকন, চুরি, পায়ের অলংকার, বাজুবন্দ, বেড়ী, ঝুমুর,পট্টি, বালি ইত্যাদি এবং 'সৌন্দর্যের স্থান' বলে হাত, পায়ের গোছা, বাহু, গ্রীবা, মাথা, বক্ষ, কান বুঝানো হয়েছে। অর্থাৎ এসব স্থান সবার কাছ থেকে গোপন রাখবে, সেই ব্যতিক্রমদ্বয়ের প্রতি লক্ষ্য করে, যা পরে বর্ণিত হবে। এসব স্থানকে বেগানাদের কাছ থেকে গোপন রাখা ওয়াজিব এবং মাহরাম ব্যক্তিদের সামনে প্রকাশ করা জায়েয। পরে এ কথা বর্ণিত হবে। অতএব দেহের অন্যান্য অঙ্গ—যেমন পিঠ, পেট ইত্যাদি আবৃত রাখাও আয়াতদৃষ্টে ওয়াজিব হয়ে যায়। কারণ,এগুলো মাহরামের সামনেও খোলা জায়েয নয়। সারকথা এই যে, নারীরা যেন তাদের আপাদমস্তক আবৃত রাখে। উপরোক্ত দু'টি ব্যতিক্রমের প্রথমটি প্রয়োজনের খাতিরে ব্যক্ত হয়েছে। কারণ, দৈনন্দিন কাজকর্মে যেসব অঙ্গ খোলার প্রয়োজন হয়, সেগুলোকে ব্যতিক্রমের অন্তর্ভুক্ত করা হয়েছে। এর বিবরণ এরূপ ঃ) কিন্তু যা (অর্থাৎ যে সৌন্দর্যের স্থান সাধারণত) খোলা (ই—) থাকে (যা আবৃত করার মধ্যে সার্বক্ষণিক অসুবিধা রয়েছে। এরূপ সৌন্দর্যের স্থান বলে মুখমণ্ডল ও হাতের তালু এবং বিশুদ্ধতম উক্তি অনুযায়ী পদযুগলও বুঝানো হয়েছে। কেননা মুখমণ্ডল তো প্রকৃতিগতভাবেই সৌন্দর্যের কেন্দ্রস্থল এবং ইচ্ছাকৃতভাবেও কোন কোন সাজসজ্জা এতে করা হয় ; যেমন সুরমা ইত্যাদি। হাতের তালু, অঙ্গুলি মেহেদী ও আংটির স্থান। পদযুগল, আংটি ও মেহেদীর স্থান। এসব স্থান না খুলে কাজকর্ম সম্ভবপর নয় বলেই এগুলোকে ব্যতিক্রমের অন্তর্ভুক্ত করা হয়েছে। হাদীসে مَا ظَهَرَ-এর তফসীরে মুখমণ্ডল ও দুই হাতের তালু উল্লেখ করা হয়েছে। ফিকহ্‌বিদগণ কারণের ভিত্তিতে অনুমান করে পদযুগলকে এই বিধানের অন্তর্ভুক্ত করে দিয়েছেন) এবং (বিশেষ করে তারা যেন খুব যত্ন সহকারে মাথা ও বক্ষ আবৃত করে এবং) তাদের ওড়না (যা মাথা আবৃত করার জন্য ব্যবহৃত হয়) বক্ষদেশে ফেলে রাখে (যদিও বক্ষদেশ জামা দ্বারা আবৃত হয়ে যায় ; কিন্তু প্রায়ই জামার বোতাম খোলা থাকে এবং বক্ষের আকৃতি জামা সত্ত্বেও প্রকাশ হয়ে পড়ে। তাই বিশেষ যত্ন নেওয়ার প্রয়োজন আছে। অতঃপর দ্বিতীয় ব্যতিক্রম বর্ণিত হচ্ছে। এতে মাহরাম পুরুষদেরকে পর্দার উল্লিখিত বিধান থেকে ব্যতিক্রমভুক্ত করা হয়েছে।) এবং তারা যেন তাদের সৌন্দর্যকে (অর্থাৎ সৌন্দর্যের উল্লিখিত স্থানসমূহকে কারও কাছে) প্রকাশ না করে ; কিন্তু স্বামী, পিতা, শ্বশুর, পুত্র, স্বামীর পুত্র, (সহোদর, বৈমাত্রেয় ও বৈপিত্রেয়) ভ্রাতা, (চাচাত, মামাত ইত্যাদি ভ্রাতা নয়) ভ্রাতুষ্পুত্র, (সহোদরা, বৈমাত্রেয়া ও বৈপিত্রেয়া) ভগ্নিপুত্র, (চাচাত, খালাত বোনদের পুত্র নয়) নিজেদের (ধর্মে শরীক) স্ত্রীলোক (অর্থাৎ মুসলমান স্ত্রীলোক। কাফির স্ত্রীলোক বেগানা পুরুষের মতই) বাঁদী (কাফির হলেও ; কেননা পুরুষ ক্রীতদাসের বিধান ইমাম আবূ হানীফার মতে বেগানা পুরুষের মত। তার কাছেও পর্দা ওয়াজিব), এমন পুরুষ যারা (শুধু পানাহারের জন্য) সেবক (হিসাবে থাকে

এবং ইন্দ্রিয় সঠিক না হওয়ার কারণে) মহিলাদের প্রতি উৎসাহী নয়। [বিশেষভাবে এদের কথা বলার কারণ এই যে, তখন এ ধরনের লোকই বিদ্যমান ছিল। (দুররে-মনসুর) প্রত্যেক নির্বোধ ব্যক্তির বিধান তাই। কাজেই এই বিধানটি নির্বোধ হওয়ার উপর ভিত্তিশীল, সেবক হওয়ার উপর নয়। কিন্তু তখন যারা সেবক ছিল, তারা এমনি ছিল। তাই তাবে' তথা সেবক উল্লেখ করা হয়েছে। যারা বোধশক্তির অধিকারী, তারা বৃদ্ধ খোজা অথবা লিঙ্গকর্তিত হলেও বেগানা পুরুষ। তাদের কাছে পর্দা ওয়াজিব।] অথবা এমন বালক যারা নারীদের গোপন অঙ্গ সম্পর্কে এখনও অজ্ঞ (অর্থাৎ যেসব বালক এখনও পর্যন্ত সাবালকত্বের নিকটবর্তী হয়নি এবং কামভাব সম্পর্কে কিছুই জানে না। উপরোক্ত সবার সামনে মুখমণ্ডল, হস্তদ্বয়ের তালু ও পদযুগল ছাড়াও সাজসজ্জার উল্লিখিত স্থানসমূহ প্রকাশ করাও জায়েয ; অর্থাৎ মাথা ও বক্ষ। স্বামীর সামনে কোন অঙ্গ আবৃত রাখা ওয়াজিব নয়। তবে বিশেষ অঙ্গকে দেখা অনুত্তম।

قالت سيدتنا ام المؤمنين عائشة ما محصله لم ارمنه ولم يرمنى ذالك الموضع اورده فى المشكواة وروى بقى بن مخلد وابن عدى عن ابن عباس مرفوعا اذا جامع احدكم زوجته او جاريته فلا ينظر الى فرجها فان ذالك يورث العمى قال ابن صلاح جيد الاسناد كذا فى الجامع الصغير -

এবং (পর্দার প্রতি এতটুকু যত্নবান হতে পারে যে, চলার সময়) সজোরে পদক্ষেপ করবে না, যাতে তাদের গোপন সাজসজ্জা প্রকাশ হয়ে পড়ে (অর্থাৎ অলংকারাদির আওয়াজ বেগানা পুরুষদের কানে পৌঁছে যায়)। হে মুসলমানগণ, (এসব বিধানের ক্ষেত্রে তোমাদের দ্বারা যে ত্রুটি হয়ে গেছে, তজ্জন্য) তোমরা সবাই আল্লাহ্ তা'আলার সামনে তওবা কর, যাতে তোমরা সফলকাম হও (নতুবা গুনাহ্ পূর্ণ সফলতার পরিপন্থী হয়ে যাবে)।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

**পর্দাপ্রথা নির্লজ্জতা দমন ও সতীত্ব সংরক্ষণের একটি গুরুত্বপূর্ণ অধ্যায় ঃ** মহিলাদের পর্দা সম্পর্কিত প্রথম আয়াত সূরা আহ্যাবে উম্মুল মু'মিনীন হযরত যয়নব বিনতে জাহাশের সাথে রাসূলুল্লাহ্ (সা)-এর বিবাহের সময় অবতীর্ণ হয়। এর তারিখ কারও মতে তৃতীয় হিজরী এবং কারো মতে পঞ্চম হিজরী। তফসীরে ইবনে কাসীর ও নায়লুল আওতার গ্রন্থে পঞ্চম হিজরীকে অগ্রগণ্যতা দান করা হয়েছে। রূহুল মা'আনীতে হযরত আনাস থেকে বর্ণিত আছে যে, পঞ্চম হিজরীর যিলকদ মাসে এই বিবাহ সম্পন্ন হয়। এ বিষয়ে সবাই একমত যে, পর্দার আয়াত এই বিবাহের সময়ই অবতীর্ণ হয়েছিল। সূরা নূরের আলোচ্য আয়াতসমূহ বনী মুস্তালিক যুদ্ধ অথবা মুরাইসী যুদ্ধ থেকে ফেরার পথে সংঘটিত অপবাদ ঘটনার সাথে সাথে অবতীর্ণ হয়। এই যুদ্ধ ষষ্ঠ হিজরীতে সংঘটিত হয়। এই আলোচনা থেকে জানা যায় যে, সূরা নূরের পর্দা সম্পর্কিত আয়াতসমূহ পরে এবং সূরা আহযাবের পর্দা সম্পর্কিত আয়াতসমূহ আগে অবতীর্ণ হয়। সূরা আহযাবের

আয়াতসমূহ নাযিল হওয়ার সময় থেকেই পর্দার বিধানাবলী প্রবর্তিত হয়। তাই সূরা আহযাবেই ইনশাআল্লাহ্ পর্দা সম্পর্কে পূর্ণ আলোচনা করা হবে। এখানে শুধু সূরা নূরের আয়াতসমূহের তফসীর লিখিত হচ্ছে।

قُلْ لِّلْمُؤْمِنِيْنَ يَغُضُّوْا مِنْ اَبْصَارِهِمْ وَيَحْفَظُوْا فُرُوْجَهُمْ ذٰلِكَ اَزْكٰى لَهُمْ اِنَّ اللّٰهَ خَبِيْرٌ بِمَا يَصْنَعُوْنَ -

يغضوا শব্দটি غض থেকে উদ্ভূত। এর অর্থ কম করা এবং নত করা।—(রাগিব) দৃষ্টি নত রাখার অর্থ দৃষ্টিকে এমন বস্তু থেকে ফিরিয়ে নেওয়া, যার প্রতি দেখা শরীয়তে নিষিদ্ধ ও অবৈধ। ইবনে কাসীর ও ইবনে হাইয়ান এ তফসীরই করেছেন। বেগানা নারীর প্রতি বদ-নিয়তে দেখা হারাম এবং নিয়ত ছাড়াই দেখা মাকরূহ—এ বিধানটি এর অন্তর্ভুক্ত। কোন নারী অথবা পুরুষের গোপনীয় অঙ্গের প্রতি দেখাও এর মধ্যে দাখিল(চিকিৎসা ইত্যাদি কারণে প্রয়োজনীয় অঙ্গ এ থেকে ব্যতিক্রমভুক্ত)। এ ছাড়া কারও গোপন তথ্য জানার জন্য তার গৃহে উঁকি মেরে দেখা এবং যেসব কাজে দৃষ্টি ব্যবহার করা শরীয়ত নিষিদ্ধ করেছে, সেগুলোও এর অন্তর্ভুক্ত।

وَيَحْفَظُوْا فُرُوْجَهُمْ—যৌনাঙ্গ সংযত রাখার অর্থ এই যে, কুপ্রবৃত্তি চরিতার্থ করার যত পন্থা আছে, সবগুলো থেকে যৌনাঙ্গকে সংযত রাখা। এতে ব্যভিচার, পুংমৈথুন, দুই নারীর পারস্পরিক ঘর্ষণ—যাতে কামভাব পূর্ণ হয়, হস্তমৈথুন ইত্যাদি সব অবৈধ কর্ম অন্তর্ভুক্ত রয়েছে। আয়াতের উদ্দেশ্য অবৈধ ও হারাম পন্থায় কাম-প্রবৃত্তি চরিতার্থ করা এবং তার সমস্ত ভূমিকাকে নিষিদ্ধ করা। তন্মধ্যে কামপ্রবৃত্তির প্রথম ও প্রারম্ভিক কারণ হচ্ছে দৃষ্টিপাত করা ও দেখা এবং সর্বশেষ পরিণতি হচ্ছে ব্যভিচার। এ দু'টিকে স্পষ্টও উল্লেখ করে হারাম করে দেওয়া হয়েছে। এতদুভয়ের অন্তর্বর্তী হারাম ভূমিকাসমূহ—যেমন কথাবার্তা শোনা, স্পর্শ করা ইত্যাদি প্রসঙ্গক্রমে এগুলোর অন্তর্ভুক্ত হয়ে গেছে।

ইবনে কাসীর (র) হযরত ওবায়দা (রা) থেকে বর্ণনা করেন যে, كل ما عصى الله به فهو كبيرة وقد ذكر الطرفين অর্থাৎ যদ্বারা আল্লাহ্‌র বিধানের বিরুদ্ধাচরণ, তাই কবীরা। কিন্তু আয়াতে তার দুই প্রান্ত--সূচনা ও পরিণতি উল্লেখ করা হয়েছে। সূচনা হচ্ছে চোখ তুলে দেখা এবং পরিণতি হচ্ছে ব্যভিচার। তাবারানী হযরত আবদুল্লাহ্ ইবনে মাস্উদ থেকে বর্ণনা করেন যে, রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ

النظر سهم من سهام ابليس مسموم من تركها مخافتى ابدلته ايمانا يجد حلاوته فى قلبه

—দৃষ্টিপাত শয়তানের একটি বিষাক্ত শর। যে ব্যক্তি মনের চাহিদা সত্ত্বেও দৃষ্টি ফিরিয়ে নেয়, আমি তার পরিবর্তে তাকে সুদৃঢ় ঈমান দান করব, যার মিষ্টতা সে অন্তরে অনুভব করবে।

সহীহ্ মুসলিমে হযরত জারীর ইবনে আবদুল্লাহ্ বাজালী থেকে রাসূলুল্লাহ্ (সা)-এর উক্তি বর্ণিত আছে যে, ইচ্ছা ছাড়াই হঠাৎ কোন বেগানা নারীর উপর দৃষ্টি পতিত হলে সেদিক থেকে দৃষ্টি ফিরিয়ে নাও।—(ইবনে কাসীর) হযরত আলী (রা)-এর হাদীসে আছে, প্রথম দৃষ্টি মাফ এবং দ্বিতীয় দৃষ্টিপাতে গুনাহ্। এর উদ্দেশ্যও এই যে, প্রথম দৃষ্টিপাত অকস্মাৎ ও অনিচ্ছাকৃত হওয়ার কারণে ক্ষমার্হ। নতুবা ইচ্ছাকৃতভাবে প্রথম দৃষ্টিপাতও ক্ষমার্হ নয়।

**শ্মশ্রুবিহীন বালকদের প্রতি ইচ্ছাকৃত দৃষ্টিপাত করারও বিধান অনুরূপ ঃ** ইবনে কাসীর লিখেছেন ঃ পূর্ববর্তী অনেক মনীষী শ্মশ্রুবিহীন বালকদের প্রতি অপলক নেত্রে তাকিয়ে থাকাকে কঠোরভাবে নিষেধ করেছেন এবং অনেক আলিমের মতে এটা হারাম। সম্ভবত এটা তখনকার ব্যাপারে যখন বদনিয়ত ও কামভাব সহকারে দেখা হয়।

**বেগানাকে দেখা হারাম সম্পর্কিত বিশদ বিবরণ ঃ** وَقُلْ لِّلْمُؤْمِنَاتِ يَغْضُضْنَ مِنْ اَبْصَارِهِنَّ — এই দীর্ঘ আয়াতের সূচনাভাগে সেই বিধানই বর্ণিত হয়েছে, যা পূর্ববর্তী আয়াতে পুরুষদের জন্য ব্যক্ত হয়েছে। অর্থাৎ তারা যেন দৃষ্টি নত রাখে তথা দৃষ্টি ফিরিয়ে নেয়। পুরুষদের বিধানে নারীরাও অন্তর্ভুক্ত ছিল ; কিন্তু জোর দেওয়ার জন্য তাদের কথা পৃথকভাবে উল্লেখ করা হয়েছে। এ থেকে জানা গেল যে, মাহ্‌রাম ব্যতীত কোন পুরুষের প্রতি দৃষ্টিপাত করা নারীদের জন্য হারাম। অনেক আলিমের মতে নারীদের জন্য মাহ্‌রাম নয়, এমন পুরুষের প্রতি দেখা সর্বাবস্থায় হারাম ; কামভাবসহকারে বদ-নিয়তে দেখুক অথবা এ ছাড়াই দেখুক। তাদের প্রমাণ হযরত উম্মে সালমার হাদীস, যাতে বলা হয়েছে ঃ একদিন হযরত উম্মে সালমা ও মায়মূনা (রা) উভয়েই রাসূলুল্লাহ্ (সা)-এর সাথে ছিলেন। হঠাৎ অন্ধ সাহাবী আবদুল্লাহ্ ইবনে উম্মে মাকতুম তথায় আগমন করলেন। এই ঘটনার সময়কাল ছিল পর্দার আয়াত অবতীর্ণ হওয়ার পর। রাসূলুল্লাহ (সা) তাঁদের উভয়কে পর্দা করতে আদেশ করলেন। উম্মে সালমা আরয করলেনঃ ইয়া রাসূলুল্লাহ, সে তো অন্ধ। সে আমাদেরকে দেখতে পাবে না এবং আমাদেরকে চেনেও না। রাসূলুল্লাহ (সা) বললেন ঃ তোমরা তো অন্ধ নও, তোমরা তাকে দেখছ।—(আবূ দাউদ, তিরমিযী) অপর কয়েকজন ফিকাহবিদ বলেন ঃ কামভাব ব্যতীত বেগানা পুরুষকে দেখা নারীর জন্য দূষণীয় নয়। তাদের প্রমাণ হযরত আয়েশার হাদীস, যাতে বলা হয়েছে ঃ একবার ঈদের দিন মসজিদে নব্বীর আঙ্গিনায় কিছু সংখ্যক হাবশী যুবক সামরিক কুচকাওয়াজ করছিল। রাসূলুল্লাহ (সা) এই কুচকাওয়াজ নিরীক্ষণ করতে থাকেন এবং তাঁর আড়ালে দাঁড়িয়ে হযরত আয়েশাও এই কুচকাওয়াজ উপভোগ করতে থাকেন এবং নিজে অতিষ্ঠ না হওয়া পর্যন্ত দেখে যান। রাসূলুল্লাহ্ (সা) তাঁকে নিষেধ করেননি। এ ব্যাপারে সবাই একমত যে, কামভাব সহকারে দেখা হারাম এবং কামভাব ব্যতীত দেখাও অনুত্তম। আয়াতে ভাষা দৃষ্টে আরও বুঝা যায় যে, বিশেষ প্রয়োজন ব্যতিরেকে যদি এক নারী অন্য নারীর গোপন অঙ্গ দেখে, তবে তাও হারাম। কেননা পূর্বে বর্ণিত হয়েছে যে, নাভি থেকে হাঁটু পর্যন্ত পুরুষের গোপন অঙ্গ এবং সমস্ত দেহ মুখমণ্ডল ও হাতের তালু ব্যতীত বাকিগুলো নারীর গোপন অঙ্গ। সবার কাছেই এসব জায়গা গোপন রাখা ফরয। কোন পুরুষ কোন পুরুষের গোপন অঙ্গ যেমন দেখতে পারে না, তেমনি কোন নারী অপর কোন নারীর গোপন অঙ্গও প্রত্যক্ষ করতে পারে না। সুতরাং পুরুষ কোন নারীর গোপন অঙ্গ এবং নারী কোন পুরুষের গোপন অঙ্গ দেখলে তা আরও সন্দেহাতীত রূপে হারাম হবে। এটা আলোচ্য আয়াতের বিধান দৃষ্টি নত রাখার পরিপন্থী। কেননা আয়াতের উদ্দেশ্য শরীয়তে নিষিদ্ধ এমন প্রত্যেক বস্তু থেকে দৃষ্টি নত রাখা। এতে নারী কর্তৃক নারীর গোপন অঙ্গ দেখাও অন্তর্ভুক্ত।

وَلاَ يُبْدِيْنَ زِيْنَتَهُنَّ اِلاَّ مَاظَهَرَ مِنْهَا وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلٰى جُيُوْبِهِنَّ وَلاَ يُبْدِيْنَ زِيْنَتَهُنَّ اِلاَّ لِبُعُوْلَتِهِنَّ -

অভিধানে زينت এমন বস্তুকে বলা হয়, যদ্দারা মানুষ নিজেকে সুসজ্জিত ও সুদৃশ্য করে। এটা উৎকৃষ্ট বস্তুও হতে পারে এবং অলংকারও হতে পারে। এসব বস্তু যদি কোন নারীর দেহে না থেকে পৃথকভাবে থাকে, তবে সর্বসম্মতিক্রমে এগুলো দেখা পুরুষদের জন্য হালাল ; যেমন বাজারে বিক্রির জন্য মেয়েলী পোশাক ও অলংকার ইত্যাদি দেখায় কোন দোষ নেই। তাই অধিকাংশ তফসীরবিদ আলোচ্য আয়াতে زينت-এর অর্থ নিয়েছেন সাজসজ্জার স্থান; অর্থাৎ যেসব অঙ্গে সাজসজ্জার অলংকার ইত্যাদি পরিধান করা হয়। আয়াতের অর্থ এই যে, সাজসজ্জার স্থানসমূহ প্রকাশ না করা মহিলাদের উপর ওয়াজিব।—(রূহুল মা'আনী) আয়াতের পরবর্তী অংশে নারীর এই বিধান থেকে দু'টি ব্যতিক্রম উল্লেখ করা হয়েছে ; একটি যার প্রতি দেখা হয়, তার হিসাবে এবং অপরটি যে দেখে, তার হিসাবে।

**পর্দার বিধানের ব্যতিক্রম ঃ** প্রথম ব্যতিক্রম হচ্ছে مَا ظَهَرَ مِنْهَا অর্থাৎ নারীর কোন সাজসজ্জার অঙ্গ পুরুষের সামনে প্রকাশ করা বৈধ নয়, অবশ্য সেসব অঙ্গ ব্যতীত যেগুলো আপনা-আপনি প্রকাশ হয়েই পড়ে ; অর্থাৎ কাজকর্ম ও চলাফেরার সময় যেসব অঙ্গ স্বভাবত খুলেই যায়। এগুলো ব্যতিক্রমের অন্তর্ভুক্ত। এগুলো প্রকাশ করার মধ্যে কোন গুনাহ্ নেই। —(ইবনে কাসীর) এতে কোন্ কোন্ অঙ্গ বুঝানো হয়েছে, এ সম্পর্কে হযরত ইবনে মাসউদ ও হযরত ইবনে আব্বাসের তফসীর বিভিন্ন রূপ। হযরত ইবনে মাসউদ বলেন ঃ مَا ظَهَرَ مِنْهَا বাক্যে উপরের কাপড়; যেমন বোরকা, লম্বা চাদর ইত্যাদিকে ব্যতিক্রমের অন্তর্ভুক্ত করা হয়েছে। এগুলো সাজসজ্জার পোশাকে আবৃত রাখার জন্য পরিধান করা হয়। আয়াতের অর্থ এই যে, প্রয়োজনবশত বাইরে যাওয়ার সময় যেসব উপরের কাপড় আবৃত করা সম্ভবপর নয়, সেগুলো ব্যতীত সাজসজ্জার কোন বস্তু প্রকাশ করা জায়েয নয়। হযরত ইবনে আব্বাস বলেন ঃ এখানে মুখমণ্ডল ও হাতের তালু বুঝানো হয়েছে। কেননা কোন নারী প্রয়োজনবশত বাইরে যেতে বাধ্য হলে কিংবা চলাফেরা ও লেনদেনের সময় মুখমণ্ডল ও হাতের তালু আবৃত রাখা খুবই দুরূহ হয়। অতএব হযরত ইবনে মাসউদের তফসীর অনুযায়ী নারীর জন্য বেগানা পুরুষের সামনে মুখমণ্ডল ও হাতের তালু খোলাও জায়েয নয়। শুধু উপরের কাপড় বোরকা ইত্যাদি প্রয়োজনবশত খুলতে পারে। পক্ষান্তরে হযরত ইবনে আব্বাসের তফসীর অনুযায়ী মুখমণ্ডল এবং হাতের তালুও বেগানা পুরুষদের সামনে প্রকাশ করা জায়েয। এ কারণে ফিকাহ্‌বিদগণের মধ্যেও এ ব্যাপারে মতবিরোধ দেখা দিয়েছে। কিন্তু এ প্রশ্নে সবাই একমত যে, মুখমণ্ডল ও হাতের তালুর প্রতি দৃষ্টিপাত করার কারণে যদি অনর্থ সৃষ্টি হওয়ার আশঙ্কা থাকে, তবে এগুলো দেখাও জায়েয নয় এবং নারীর জন্য এগুলো প্রকাশ করাও জায়েয নয়। এমনিভাবে এ ব্যাপারেও সবাই একমত যে, গোপন অঙ্গ আবৃত করা যা নামাযে সর্বসম্মতিক্রমে ফরয এবং নামাযের বাইরে বিশুদ্ধতম উক্তি অনুযায়ী ফরয তা থেকে মুখমণ্ডল ও হাতের তালু ব্যতিক্রমভুক্ত। এগুলো খুলে নামায পড়লে নামায শুদ্ধ ও দুরস্ত হবে।

কাযী বায়যাভী ও 'খাযেন' এই আয়াতের তফসীরে বলেন ঃ নারীর আসল বিধান এই যে, সে তার সাজসজ্জার কোনকিছু প্রকাশ করবে না। আয়াতের উদ্দেশ্য তাই মনে হয়। তবে চলাফেরা ও কাজকর্মে স্বভাবত যেগুলো খুলে যায়, সেগুলো প্রকাশ করতে পারবে। বোরকা, চাদর, মুখমণ্ডল ও হাতের তালু এগুলোর অন্তর্ভুক্ত। নারী কোন প্রয়োজনে বাইরে বের হলে বোরকা, চাদর ইত্যাদি প্রকাশ হয়ে পড়া সুনির্দিষ্ট। লেনদেনের প্রয়োজনে কোন সময় মুখমণ্ডল ও হাতের তালুও প্রকাশ হয়ে পড়ে। এটাও ক্ষমার্হ—গুনাহ নয়। কিন্তু এই আয়াত থেকে কোথাও প্রমাণিত হয় না যে, বিনা প্রয়োজনে নারীর মুখমণ্ডল ও হাতের তালু দেখাও পুরুষদের জন্য জায়েয ; বরং পুরুষদের জন্য দৃষ্টি নত রাখার বিধানই প্রযোজ্য। যদি নারী কোথাও মুখমণ্ডল ও হাত খুলতে বাধ্য হয়, তবে শরীয়তসম্মত ওযর ও প্রয়োজন ব্যতীত তার দিকে না দেখা পুরুষদের জন্য অপরিহার্য। এই ব্যাখ্যায় পূর্বোল্লিখিত উভয় তফসীরই স্থান পেয়েছে। ইমাম মালিকের প্রসিদ্ধ মাযহাবও এই যে, বেগানা নারীর মুখমণ্ডল ও হাতের তালু দেখাও বিনা প্রয়োজনে জায়েয নয়। যাওয়াজের গ্রন্থে ইবনে হাজার মক্কী শাফে'ঈ (র) ইমাম শাফেঈ (র)-ও এই মাযহাব বর্ণনা করেছেন। নারীর মুখমণ্ডল ও হাতের তালু গোপন অঙ্গের অন্তর্ভুক্ত নয়। এগুলো খোলা অবস্থায়ও নামায হয়ে যায়; কিন্তু বেগানা পুরুষদের জন্য এগুলো দেখা শরীয়তসম্মত প্রয়োজন ব্যতিরেকে জায়েয নয়। পূর্বে বলা হয়েছে যে, যেসব ফিকাহবিদের মতে মুখমণ্ডল ও হাতের তালু দেখা জায়েয, তাঁরাও এ বিষয়ে একমত যে, অনর্থ দেখা দেওয়ার আশঙ্কা থাকলে মুখমণ্ডল ইত্যাদি দেখাও নাজায়েয। বলা বাহুল্য, মানুষের মুখমণ্ডলই সৌন্দর্য ও শোভার আসল কেন্দ্র। এটা অনর্থ, ফাসাদ, কামাধিক্য ও গাফিলতির যুগ। তাই বিশেষ প্রয়োজন যেমন চিকিৎসা অথবা তীব্র বিপদাশঙ্কা ছাড়া বেগানা পুরুষদের সামনে ইচ্ছাকৃতভাবে মুখমণ্ডল খোলা নারীর জন্য নিষিদ্ধ এবং তার দিকে ইচ্ছাকৃতভাবে দৃষ্টিপাত করাও বিনা প্রয়োজনে পুরুষদের জন্য জায়েয নয়।

আলোচ্য আয়াতে বাহ্যিক সাজসজ্জার ব্যতিক্রম বর্ণনা করার পর ইরশাদ হচ্ছে ঃ وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلَىٰ جُيُوبِهِنَّ অর্থাৎ তারা যেন বক্ষদেশে ওড়না ফেলে রাখে। خمر শব্দটি خمار-এর বহুবচন। অর্থ ঐ কাপড়, যা নারী মাথায় ব্যবহার করে এবং তদ্বারা গলা ও বক্ষ আবৃত হয়ে যায়। جيوب শব্দটি جيب-এর বহুবচন। এর অর্থ জামার কলার। প্রাচীনকাল থেকে জামার কলার বক্ষদেশে থাকাই প্রচলিত। তাই জামার কলার আবৃত করার অর্থ বক্ষদেশ আবৃত করা। আয়াতের শুরুতে সাজসজ্জা প্রকাশ করতে নিষেধ করা হয়েছে। এই বাক্যে সাজসজ্জা গোপন রাখার তাকিদ এবং এর একটা প্রকার বর্ণনা করা হয়েছে। এর আসল কারণ মূর্খতাযুগের একটি প্রথার বিলোপ সাধন করা। মূর্খতাযুগে নারীরা ওড়না মাথার উপর ফেলে তার দুই প্রান্ত পৃষ্ঠদেশে ফেলে রাখত। ফলে গলা, বক্ষদেশ ও কান অনাবৃত থাকত। তাই মুসলমান নারীদেরকে আদেশ করা হয়েছে তারা যেন এরূপ না করে; বরং ওড়নার উভয় প্রান্ত পরস্পরে উল্টিয়ে রাখে, এতে সকল অঙ্গ আবৃত হয়ে পড়ে। —(রূহুল মা'আনী) এরপর দ্বিতীয় ব্যতিক্রম এমন পুরুষদের বর্ণনা করা হয়েছে, যাদের কাছে শরীয়তে পর্দা নেই। এই পর্দা না থাকার কারণ দ্বিবিধ। এক. যেসব পুরুষকে ব্যতিক্রমভুক্ত করা হয়েছে, তাদের তরফ থেকে কোন অনর্থের আশঙ্কা নেই। তারা

মাহ্রাম। আল্লাহ্ তা'আলা তাদের স্বভাবকে দৃষ্টিগতভাবে এমন করেছেন, তারা এসব নারীর সতীত্ব সংরক্ষণ করে ঃ স্বয়ং তাদের পক্ষ থেকে কোন অনর্থের সম্ভাবনা নেই। দুই. সদাসর্বদা এক জায়গায় বসবাস করার প্রয়োজনেও মানুষ পরস্পরে সহজ ও সরল হয়ে থাকে। স্মর্তব্য যে; স্বামী ব্যতীত অন্যান্য মাহরামকে যে ব্যতিক্রমভুক্ত করা হয়েছে, এটা পর্দার বিধান থেকে ব্যতিক্রম—গোপন অঙ্গ আবৃত রাখা থেকে ব্যতিক্রম নয়। নারীর যে গোপন অঙ্গ নামাযে খোলা জায়েয নয়, তা দেখা মাহরামদের জন্যও জায়েয নয়।

আলোচ্য আয়াতে পর্দা থেকে আট প্রকার মাহ্রাম পুরুষের এবং চার প্রকারের অন্যান্য ব্যতিক্রম বর্ণিত হয়েছে। পূর্বে অবতীর্ণ সূরা আহযাবের আয়াতে মাত্র সাত প্রকার উল্লিখিত হয়েছে। সূরা নূরের আয়াতে পাঁচ প্রকার অতিরিক্ত বর্ণিত হয়েছে, যা পরে অবতীর্ণ হয়েছে।

**হুঁশিয়ারী ঃ** স্মরণ রাখা দরকার যে, এ স্থলে মাহ্রাম শব্দটি ব্যাপক অর্থে ব্যবহৃত হয়েছে। স্বামীও এর অন্তর্ভুক্ত। ফিকাহ্বিদদের পরিভাষায় যার সাথে বিবাহ শুদ্ধ নয়, তাকে মাহ্রাম বলা হয়। কিন্তু এই অর্থ এখানে উদ্দেশ্য নয়। আলোচ্য আয়াতে উল্লিখিত বারজন ব্যতিক্রমভুক্ত লোকের পূর্ণ বিবরণ এরূপ ঃ প্রথমত স্বামী, যার কাছে স্ত্রীর কোন অঙ্গের পর্দা নেই। তবে বিনা প্রয়োজনে বিশেষ অঙ্গ দেখা অনুত্তম। হযরত আয়েশা সিদ্দীকা (রা) বলেন ঃ مـارای منی ولا رأیت منه অর্থাৎ রাসূলুল্লাহ (সা) আমার বিশেষ অঙ্গ দেখেননি এবং আমিও তাঁর দেখিনি।

দ্বিতীয়ত, পিতা, দাদা, পরদাদা সবাই এর অন্তর্ভুক্ত। তৃতীয়ত, শ্বশুর। তাতে দাদা, পরদাদা অন্তর্ভুক্ত রয়েছে। চতুর্থত, নিজ গর্ভজাত সন্তান। পঞ্চমত. স্বামীর অন্য স্ত্রীর গর্ভজাত পুত্র। ষষ্ঠ. ভ্রাতা। সহোদর, বৈমাত্রেয় ও বৈপিত্রেয় সবাই এর অন্তর্ভুক্ত। কিন্তু মামা, খালা ও ফুফার পুত্র, যাদেরকে সাধারণ পরিভাষায় ভাই বলা হয়, তারা এর অন্তর্ভুক্ত নয়। তারা গায়র-মাহরাম। সপ্তম. ভ্রাতুষ্পুত্র। এখানেও শুধু সহোদর, বৈমাত্রেয় ও বৈপিত্রেয় ভ্রাতার পুত্র বুঝানো হয়েছে। অন্যরা এর অন্তর্ভুক্ত নয়। অষ্টম ভগ্নিপুত্র। এখানেও সহোদরা, বৈমাত্রেয়া ও বৈপিত্রেয়া বোন বুঝানো হয়েছে। এই আট প্রকার হলো মাহ্রাম। নবম, اَوْنِسَآئِهِنَّ অর্থাৎ নিজেদের স্ত্রীলোক ; উদ্দেশ্য মুসলমান স্ত্রীলোক। তাদের সামনেও এমনসব অঙ্গ খোলা যায়, যেগুলো নিজ পিতা ও পুত্রের সামনে খোলা যায়। পূর্বে বলা হয়েছে যে, এই ব্যতিক্রম পর্দার বিধান থেকে—গোপন অঙ্গ আবৃত করা থেকে নয়। তাই নারী যেসব অঙ্গ তার মাহ্রাম পুরুষদের সামনে খুলতে পারে না, সেগুলো কোন মুসলমান স্ত্রীলোকের সামনেও খোলা জায়েয নয়। তবে চিকিৎসা ইত্যাদি প্রয়োজনে খোলা ভিন্ন কথা।

نِسَآئِهِنَّ মুসলমান স্ত্রীলোক বলা থেকে জানা গেল যে, কাফির মুশরিক স্ত্রীলোকদের কাছেও পর্দা ওয়াজিব। তারা বেগানা পুরুষদের বিধানের অন্তর্ভুক্ত। এই আয়াতের তফসীর প্রসঙ্গে ইবনে কাসীর হযরত মুজাহিদ থেকে বর্ণনা করেন ঃ এ থেকে জানা গেল যে, কাফির নারীর সামনে অঙ্গ প্রকাশ করা কোন মুসলমান নারীর জন্য জায়েয নয়। কিন্তু সহীহ্ হাদীসসমূহে রাসূলুল্লাহ (সা)-এর বিবিদের সামনে কাফির রমণীদের যাতায়াত প্রমাণিত আছে। তাই এ প্রশ্নে মুজতাহিদ ইমামদের মধ্যে মতভেদ বিদ্যমান। কারও মতে কাফির নারী বেগানা পুরুষের মত। কেউ কেউ এ ব্যাপারে মুসলমান ও কাফির উভয়

প্রকার নারীর একই বিধান রেখেছেন ; অর্থাৎ তাদের কাছে পর্দা করতে হবে না। ইমাম রাযী বলেনঃ প্রকৃত ব্যাপার এই যে, মুসলমান কাফির সব নারীই نِسَائِهِنَّ শব্দের অন্তর্ভুক্ত। পূর্ববর্তী বুযুর্গগণ কাফির নারীদের কাছে পর্দা করার যে আদেশ দিয়েছেন, তা মোস্তাহাব আদেশ। রুহুল মা'আনীতে মুফতী আল্লামা আলুসী এই উক্তি অবলম্বন করে বলেছেন ঃ

هذا القول اوفق بالناس اليوم فانه لايكاد يمكن احتجاب المسلمات عن الذميات অর্থাৎ এই উক্তিই আজকাল মানুষের অবস্থার সাথে বেশি খাপ খায়। কেননা, আজকাল মুসলমান নারীদের কাফির নারীদের কাছে পর্দা করা প্রায় অসম্ভব হয়ে পড়েছে।

দশম প্রকার أَوْمَا مَلَكَتْ أَيْمَانُهُنَّ অর্থাৎ যারা নারীদের মালিকানাধীন। এতে দাস-দাসী উভয়েই অন্তর্ভুক্ত রয়েছে। কিন্তু অধিকাংশ ফিকাহ্‌বিদের মতে এখানে শুধু দাসী বুঝানো হয়েছে। পুরুষ দাস এ হুকুমের অন্তর্ভুক্ত নয়। তাদের কাছে সাধারণ মাহ্‌রামের ন্যায় পর্দা করা ওয়াজিব। হযরত সাঈদ ইবনে মুসাইয়েব তাঁর সর্বশেষ উক্তিতে বলেন ঃ لا يغرنكم اية النور فانه فى الاماء دون الزكوة অর্থাৎ তোমরা সূরা নূরের আয়াতদৃষ্টে বিভ্রান্ত হয়ো না যে, ما ملكت ايمانهن শব্দের মধ্যে দাসরাও শামিল রয়েছে। এই আয়াতে শুধু দাসীদেরকে বুঝানো হয়েছে। পুরুষ দাস এর অন্তর্ভুক্ত নয়। হযরত আবদুল্লাহ্ ইবনে মাসঊদ, হাসান বসরী ও ইবনে সীরীন বলেন ঃ পুরুষ দাসের জন্য তার প্রভু নারীর কেশ দেখা জায়েয নয়।—(রূহুল মা'আনী) এখন প্রশ্ন হয় যে, আয়াতে যখন শুধু নারী দাসীদেরকেই বুঝানো হয়েছে, তখন তারা তো পূর্ববর্তী أَوْنِسَائِهِنَّ শব্দের মধ্যেই অন্তর্ভুক্ত রয়েছে। তাদেরকে আলাদা বর্ণনা করার প্রয়োজন কি? জাসসাস এর জওয়াবে বলেন ঃ نِسَائِهِنَّ শব্দটি বাহ্যিক দিক দিয়ে শুধু মুসলমান নারীদের জন্য প্রযোজ্য। দাসীদের মধ্যে যদি কেউ কাফিরও থাকে, তবে তাকে ব্যতিক্রমভুক্ত করার জন্য এই শব্দটি আলাদা আনা হয়েছে।

একাদশ প্রকার أَوِ التَّابِعِيْنَ غَيْرِ أُولِى الْاِرْبَةِ مِنَ الرِّجَالِ হযরত ইবনে আব্বাস বলেন ঃ এখানে এমন নির্বোধ ও ইন্দ্রিয়বিকল ধরনের লোক বুঝানো হয়েছে, যাদের নারীজাতির প্রতি কোন আগ্রহ ও ঔৎসুক্যই নেই।--(ইবনে কাসীর) ইবনে জারীর এই বিষয়বস্তুই আবূ আবদুল্লাহ্, ইবনে জুবায়র ইবনে আতিয়্যা প্রমুখ থেকে বর্ণনা করেছেন। কাজেই আয়াতে এমন সব পুরুষকে বুঝানো হয়েছে, যাদের মধ্যে নারীদের প্রতি কোন আগ্রহ ও কামভাব নেই এবং তাদের রূপগুণের প্রতিও কোন ঔৎসুক্য নেই যে, অপরের কাছে গিয়ে বর্ণনা করবে। তবে নপুংসক ধরনের লোক যারা নারীদের বিশেষ গুণাবলীর সাথে সম্পর্ক রাখে, তাদের কাছেও পর্দা ওয়াজিব। হযরত আয়েশা (রা)-এর হাদীসে আছে, জনৈক নপুংসক ব্যক্তি রাসূলুল্লাহ্ (সা)-এর বিবিদের কাছে আসা-যাওয়া করত। বিবিগণ তাকে আয়াতে বর্ণিত غَيْرِ أُولِى الْاِرْبَةِ مِنَ الرِّجَالِ -এর অন্তর্ভুক্ত মনে করে তার সামনে আগমন করতেন। রাসূলুল্লাহ্ (সা) তখন তাকে গৃহে প্রবেশ করতে নিষেধ করে দিলেন।

এই কারণেই ইবনে হাজর মক্কী মিনহাজের টীকায় বলেন ঃ পুরুষ যদিও পুরুষত্বহীন, লিঙ্গকর্তিত অথবা খুব বেশি বৃদ্ধ হয়, তবুও সে غَيْرِ أُولِى الْاِرْبَةِ শব্দের অন্তর্ভুক্ত নয়। তার

কাছে পর্দা করা ওয়াজিব। এখানে غَيْرِ أُولِي الْإِرْبَةِ শব্দের সাথে التَّابِعِينَ শব্দ উল্লেখ করা হয়েছে। উদ্দেশ্য এই যে, নির্বোধ ইন্দ্রিয়বিকল লোক, যারা অনাহূত মেহমান হয়ে খাওয়া-দাওয়ার জন্য গৃহে ঢুকে পড়ে, তারা ব্যতিক্রমভুক্ত। একথা উল্লেখ করার একমাত্র কারণ এই যে, তখন এমনি ধরনের কিছু নির্বোধ লোক বিদ্যমান ছিল। তারা অনাহূত হয়ে খাওয়া-দাওয়ার জন্য গৃহ মধ্যে প্রবেশ করত। বিধানের আসল ভিত্তি নির্বোধ ও ইন্দ্রিয়বিকল হওয়ার উপর অনাহূত মেহমান হওয়ার উপর নয়।

দ্বাদশ প্রকার أَوِ الطِّفْلِ الَّذِينَ এখানে এমন অপ্রাপ্তবয়স্ক বালককে বুঝানো হয়েছে, যে এখনও সাবালকত্বের নিকটবর্তীও হয়নি এবং নারীদের বিশেষ আকর্ষণ, কমনীয়তা ও গতিবিধি সম্পর্কে সম্পূর্ণ বেখবর। যে বালক এসব অবস্থা সম্পর্কে সচেতন, সে মোরাহিক অর্থাৎ সাবালকত্বের নিকটবর্তী। তার কাছে পর্দা করা ওয়াজিব।—(ইবনে কাসীর) ইমাম জাসসাস বলেন ঃ এখানে طفل বলে এমন বালককে বুঝানো হয়েছে, যে বিশেষ কাজ-কারবারের দিক দিয়ে নারী ও পুরুষের মধ্যে কোন পার্থক্য বুঝে না। এ পর্যন্ত পর্দা থেকে ব্যতিক্রমভুক্তদের বর্ণনা সমাপ্ত হলো।

وَلَا يَضْرِبْنَ بِأَرْجُلِهِنَّ لِيُعْلَمَ مَا يُخْفِينَ مِنْ زِينَتِهِنَّ—অর্থাৎ নারীরা যেন সজোরে পদক্ষেপ না করে, যদ্দরুন অলঙ্কারাদির আওয়াজ ভেসে ওঠে এবং তাদের বিশেষ সাজসজ্জা পুরুষদের কাছে উদ্ভাসিত হয়ে ওঠে।

**অলঙ্কারাদির আওয়াজ বেগানা পুরুষকে শোনানো বৈধ নয় ঃ** আয়াতের শুরুতে বেগানা পুরুষদের কাছে সাজসজ্জা প্রকাশ করতে নারীদেরকে নিষেধ করা হয়েছিল। উপসংহারে এর প্রতি আরও জোর দেওয়া হয়েছে যে, সাজসজ্জার স্থান মস্তক, বক্ষদেশ ইত্যাদি আবৃত করা তো ওয়াজিব ছিলই— গোপন সাজসজ্জার যে কোনভাবেই প্রকাশ করা হোক, তাও জায়েয নয়। অলঙ্কারের ভেতরে এমন জিনিস রাখা, যদ্দরুন অলঙ্কার ঝঙ্কৃত হতে থাকে কিংবা অলঙ্কারাদির পারস্পরিক সংঘর্ষের কারণে বাজা কিংবা মাটিতে সজোরে পা রাখা, যার ফলে অলঙ্কারের শব্দ হয় ও বেগানা পুরুষের কানে পৌঁছে, এসব বিষয় আলোচ্য আয়াতদৃষ্টে নাজায়েয। এ কারণেই অনেক ফিকাহ্‌বিদ বলেন ঃ যখন অলঙ্কারের আওয়াজ বেগানা পুরুষকে শোনানো এই আয়াত দ্বারা অবৈধ প্রমাণিত হলো; তখন স্বয়ং নারীর আওয়াজ শোনানো আরও কঠোর এবং প্রশ্নাতীতরূপে অবৈধ হবে। তাই তারা নারীর আওয়াজকেও গোপন অঙ্গের অন্তর্ভুক্ত করেছেন। নাওয়াযেল গ্রন্থে বলা হয়েছে, যতদূর সম্ভব নারীগণকে কোরআনের শিক্ষাও নারীদের কাছ থেকেই গ্রহণ করা উচিত। তবে নিরুপায় অবস্থায় পুরুষদের কাছ থেকে শিক্ষা গ্রহণ করা জায়েয।

সহীহ্ বুখারী ও মুসলিমের হাদীসে আছে, নামাযে যদি কেউ সম্মুখ দিয়ে পথ অতিক্রম করতে থাকে, তবে পুরুষের উচিত 'সুবহানাল্লাহ' বলে তাকে সতর্ক করা। কিন্তু নারী আওয়াজ করতে পারবেন না ; বরং এক হাতের পিঠে অন্য হাত মেরে তাকে সতর্ক করে দেবে।

**নারীর আওয়াজের বিধান ঃ** নারীর আওয়াজ গোপন অঙ্গের অন্তর্ভুক্ত কি না এবং বেগানা পুরুষকে আওয়াজ শোনানো জায়েয কি না, এ সম্পর্কে ইমামদের মধ্যে মতভেদ

বর্তমান। ইমাম শাফেঈর গ্রন্থসমূহে নারীর আওয়াজকে গোপন অঙ্গের অন্তর্ভুক্ত করা হয়নি। হানাফীদের উক্তিও বিভিন্ন রূপ। ইবনে হুমাম নাওয়াযেলের বর্ণনার ভিত্তিতে গোপন অঙ্গের অন্তর্ভুক্ত করেছেন। হানাফীদের মতে নারীর আযান মাকরূহ্। কিন্তু হাদীস দ্বারা প্রমাণিত আছে যে, রাসূলুল্লাহ্ (সা)-এর বিবিগণ পর্দার আয়াত অবতীর্ণ হওয়ার পরেও পর্দার অন্তরাল থেকে বেগানা পুরুষদের সাথে কথাবার্তা বলতেন। এই আলোচনার পরিপ্রেক্ষিতে বিশুদ্ধ ও অধিক সত্য কথা এই যে, যে স্থানে নারীর আওয়াজের কারণে অনর্থ সৃষ্টি হওয়ার আশংকা থাকে, সেখানে নিষিদ্ধ এবং যেখানে আশংকা নেই, সেখানে জায়েয।—(জাসসাস) কিন্তু বিনা প্রয়োজনে পর্দার অন্তরাল থেকেও কথাবার্তা না বলার মধ্যেই সাবধানতা নিহিত।

**সুগন্ধি লাগিয়ে বাইরে যাওয়া ঃ** নারী যদি প্রয়োজনবশত বাইরে যায়, তবে সুগন্ধি লাগিয়ে না যাওয়াও উপরোক্ত বিধানের অন্তর্ভুক্ত। কেননা, সুগন্ধিও গোপন সাজসজ্জা। বেগানা পুরুষের কাছে এই সুগন্ধি পৌঁছা নাজায়েয। তিরমিযীতে হযরত আবূ মূসা আশআরীর হাদীসে সুগন্ধি লাগিয়ে বাইরে গমনকারিণী নারীর নিন্দা করা হয়েছে।

**সুশোভিত বোরকা পরিধান করে বের হওয়াও নাজায়েয ঃ** ইমাম জাসসাস বলেন ঃ কোরআন পাক অলঙ্কারের আওয়াজকেও যখন নিষিদ্ধ করেছে, তখন সুশোভিত রঙিন কারুকার্যখচিত বোরকা পরিধান করে বের হওয়া আরও উত্তমরূপে নিষিদ্ধ হবে। এ থেকে আরও জানা গেল যে, নারীর মুখমণ্ডল যদিও গোপন অঙ্গের অন্তর্ভুক্ত নয় ; কিন্তু তা সৌন্দর্যের সর্ববৃহৎ কেন্দ্র হওয়ার কারণে একেও আবৃত রাখা ওয়াজিব। তবে প্রয়োজনের কথা স্বতন্ত্র।—(জাসসাস)

وَتُوبُوا إِلَى اللَّهِ جَمِيعًا أَيُّهَا الْمُؤْمِنُونَ অর্থাৎ মু'মিনগণ, তোমরা সবাই আল্লাহ্র কাছে তওবা কর। এই আয়াতে প্রথমে পুরুষদেরকে দৃষ্টি নত রাখার আদেশ অতঃপর নারীদেরকে এমনি আদেশ এবং শেষে নারীদেরকে বেগানা পুরুষদের কাছে পর্দা করার আলাদা আলাদা আদেশ দান করার পর আলোচ্য বাক্যে নারী-পুরুষ নির্বিশেষে সবাইকে নির্দেশ দেয়া হয়েছে যে, কামপ্রবৃত্তির ব্যাপারটি খুবই সূক্ষ্ম। অপরের তা জানা কঠিন ; কিন্তু আল্লাহ্ তা'আলার কাছে প্রত্যেক প্রকাশ্য ও অপ্রকাশ্য বিষয় সমান দেদীপ্যমান। তাই উল্লিখিত বিধানসমূহে কোন সময় যদি কারও দ্বারা কোন ত্রুটি হয়ে যায়, তবে তার জন্য তওবা করা নেহায়েত জরুরী। সে অতীত কর্মের জন্য অনুতপ্ত হয়ে আল্লাহ্র কাছে ক্ষমা চাইবে এবং ভবিষ্যতে এরূপ কর্মের নিকটবর্তী না হওয়ার জন্য দৃঢ়সংকল্প হবে।

وَأَنكِحُوا الْأَيَامَىٰ مِنكُمْ وَالصَّالِحِينَ مِنْ عِبَادِكُمْ وَإِمَائِكُمْ ۚ إِن يَكُونُوا فُقَرَاءَ يُغْنِهِمُ اللَّهُ مِن فَضْلِهِ ۗ وَاللَّهُ وَاسِعٌ عَلِيمٌ ﴿٣٢﴾ وَلْيَسْتَعْفِفِ الَّذِينَ لَا يَجِدُونَ نِكَاحًا حَتَّىٰ يُغْنِيَهُمُ اللَّهُ مِن فَضْلِهِ ۗ

**(৩২) তোমাদের মধ্যে যারা বিবাহহীন, তাদের বিবাহ সম্পাদন করে দাও এবং তোমাদের দাস ও দাসীদের মধ্যে যারা সৎকর্মপরায়ণ, তাদেরও। তারা যদি নিঃস্ব হয়, তবে আল্লাহ্ নিজ অনুগ্রহে তাদেরকে সচ্ছল করে দেবেন। আল্লাহ্ প্রাচুর্যময়, সর্বজ্ঞ। (৩৩) যারা বিবাহে সমর্থ নয়, তারা যেন সংযম অবলম্বন করে যে পর্যন্ত না আল্লাহ্ নিজ অনুগ্রহে তাদেরকে অভাবমুক্ত করে দেন।**

---

### তফসীরের সার-সংক্ষেপ

(মুক্তদের মধ্যে) যারা বিবাহহীন (পুরুষ হোক কিংবা নারী বিবাহহীন হওয়াও ব্যাপক অর্থে—এখন পর্যন্ত বিবাহই হয়নি কিংবা হওয়ার পর স্ত্রীর মৃত্যু অথবা তালাকের কারণে বিবাহহীন হয়ে গেছে) তোমরা তাদের বিবাহ সম্পাদন করে দাও এবং (এমনিভাবে) তোমাদের দাস ও দাসীদের মধ্যে যারা এর (অর্থাৎ) বিবাহের) যোগ্য, (অর্থাৎ বিবাহের হক আদায় করতে সক্ষম) তাদেরও (বিবাহ সম্পাদন করে দাও। শুধু নিজেদের স্বার্থে তাদের বিবাহের স্বার্থকে বিনষ্ট করো না এবং মুক্তদের মধ্যে যারা বিবাহের পয়গাম দেয়, তাদের দারিদ্র্য ও নিঃস্বতার প্রতি লক্ষ্য করে অস্বীকার করো না যদি তাদের মধ্যে জীবিকা উপার্জনের যোগ্যতা থাকে, কেননা) তারা যদি নিঃস্ব হয়, তবে আল্লাহ্ তা'আলা (ইচ্ছা করলে) তাদেরকে নিজ অনুগ্রহে বিত্তশালী করে দেবেন। (মোটকথা এই যে, বিত্তশালী না হওয়ার কারণে বিবাহ অস্বীকার করো না এবং এরূপও মনে করো না যে, বিবাহ হলে খরচ বৃদ্ধি পাবে। ফলে এখন যে বিত্তশালী সেও বিত্তহীন ও কাঙ্গাল হয়ে যাবে। কারণ, আসলে আল্লাহ্র ইচ্ছার উপরই জীবিকা নির্ভরশীল। তিনি কোন বিত্তশালীকে বিবাহ ছাড়াও নিঃস্ব ও অভাবগ্রস্ত করতে পারেন এবং কোন দারিদ্র বিবাহওয়ালাকে বিবাহ সত্ত্বেও দারিদ্র্য ও নিঃস্বতা থেকে মুক্তি দিতে পারেন।) আল্লাহ্ তা'আলা প্রাচুর্যময় (যাকে ইচ্ছা প্রাচুর্য দান করেন এবং সবার অবস্থা সম্পর্কে) জ্ঞানময়। (যাকে বিত্তশালী করা রহস্যের উপযোগী হবে তাকে বিত্তশালী করে দেন এবং যাকে দরিদ্র ও অভাবগ্রস্ত রাখাই উপযুক্ত, তাকে দরিদ্র রাখেন।) আর (যদি কেউ দারিদ্র্যের কারণে বিবাহের প্রয়োজনীয় সাজ-সরঞ্জামের অধিকারী না হয়, তবে) যারা বিবাহে সমর্থ নয়, তারা যেন প্রবৃত্তিকে বশে রাখে, যে পর্যন্ত না আল্লাহ্ তা'আলা (ইচ্ছা করলে) নিজ অনুগ্রহে তাদেরকে অভাবমুক্ত করে দেন। অভাবমুক্ত করা হলে বিবাহ করবে)।

**বিবাহের কতিপয় বিধান ঃ** পূর্বে বর্ণিত হয়েছে যে, সূরা নূরে বেশির ভাগ সতীত্ব ও পবিত্রতার হিফাযত এবং নির্লজ্জতা অশ্লীলতা দমন সম্পর্কিত বিধি-বিধান উল্লিখিত হয়েছে। এই পরম্পরায় ব্যভিচার ও তৎসম্পর্কিত বিষয়াদির কঠোর শাস্তি বর্ণনা করা হয়েছে। এরপর অনুমতি চাওয়া ও পর্দার বিধান বিধৃত হয়েছে। ইসলামী শরীয়ত একটি সুষম শরীয়ত। এর যাবতীয় বিধি-বিধানে সমতা নিহিত আছে। এক দিকে মানুষের স্বভাবগত প্রেরণা ও কামনা-বাসনার প্রতি লক্ষ্য রাখা হয়েছে এবং অপরদিকে এসব ব্যাপারে বাড়াবাড়ি ও সীমালংঘনকে নিষিদ্ধ করা হয়েছে। তাই একদিকে যখন মানুষকে অবৈধ পন্থায় কামপ্রবৃত্তি চরিতার্থ করা থেকে কঠোরভাবে বাধা দেয়া হয়েছে, তখন স্বভাবগত প্রেরণা ও কামনা-বাসনার প্রতি লক্ষ্য রেখে এর কোন বৈধ ও বিশুদ্ধ পন্থাও

বলে দেয়া জরুরী ছিল। এছাড়া মানবগোষ্ঠীর অস্তিত্ব অক্ষুণ্ন রাখার উদ্দেশ্যে কতিপয় সীমার ভেতরে থেকে নর ও নারীর মেলামেশার কোন পন্থা প্রবর্তন করাও যুক্তি ও শরীয়তের দাবি। কোরআন ও সুন্নাহ্‌র পরিভাষায় এই পন্থার নাম বিবাহ। আলোচ্য আয়াতে এ সম্পর্কে স্বাধীন নারীদের অভিভাবক এবং দাস-দাসীদের মালিকদেরকে তাদের বিবাহ সম্পাদন করার আদেশ করা হয়েছে।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَأَنْكِحُوا الْأَيَامٰى مِنْكُمْ — ايامى শব্দটি ايم-এর বহুবচন। অর্থ প্রত্যেকটি এমন নর ও নারী, যার বিবাহ বর্তমান নেই, আসলেই বিবাহ না করার কারণে হোক কিংবা বিবাহের পর স্বামী-স্ত্রীর মধ্যে একজনের মৃত্যু অথবা তালাকের কারণে হোক। এমন নর ও নারীদের বিবাহ সম্পাদনের জন্য তাদের অভিভাবকদেরকে আদেশ করা হয়েছে।

আলোচ্য আয়াতের বর্ণনাভঙ্গি থেকে একথা প্রমাণিত হয় এবং এ ব্যাপারে ইমামগণও একমত যে, নিজের বিবাহ নিজেই সম্পাদন করার জন্য কোন পুরুষ ও নারীর প্রত্যক্ষ পদক্ষেপ নেওয়ার পরিবর্তে অভিভাবকদের মাধ্যমে এ কাজ সম্পাদন করাই বিবাহের মসনূন ও উত্তম পন্থা। এতে অনেক ধর্মীয় ও পার্থিব উপকারিতা আছে। বিশেষত মেয়েদের বিবাহ তারা নিজেরাই সম্পন্ন করবে, এটা যেমন একটা নির্লজ্জ কাজ, তেমনি এতে অশ্লীলতার পথ খুলে যাওয়ারও সমূহ সম্ভাবনা থাকে। এ কারণেই কোন কোন হাদীসে নারীদেরকে অভিভাবকদের মাধ্যম ছাড়া নিজেদের বিবাহ নিজেরা সম্পাদন করা থেকে বাধাও দেওয়া হয়েছে। ইমাম আযম ও অন্য কয়েকজন ইমামের মতে এই বিধানটি একটি বিশেষ সুন্নত ও শরীয়তগত নির্দেশের মর্যাদা রাখে। যদি কোন প্রাপ্তবয়স্কা বালিকা নিজের বিবাহ অভিভাবকের অনুমতি ব্যতীত 'কুফু' তথা সমতুল্য লোকের সাথে সম্পাদন করে, তবে বিবাহ শুদ্ধ হয়ে যাবে। তবে সুন্নতের বিরোধিতার কারণে বালিকাটি তিরস্কারের যোগ্য যদি সে কোনরূপ বাধ্যবাধকতার পরিপ্রেক্ষিতে এই পদক্ষেপ না নিয়ে থাকে।

ইমাম শাফেঈ ও অন্য কয়েকজন ইমামের মতে অভিভাবকের মাধ্যমে না হলে প্রাপ্তবয়স্কা বালিকার বিবাহই বাতিল ও না হওয়ার শামিল বলে গণ্য হবে। এটা বিরোধপূর্ণ মাসআলাসমূহের আলোচনা ও উভয় পক্ষের প্রমাণাদি বর্ণনা করার স্থান নয়। কিন্তু এটা সুস্পষ্ট যে, আলোচ্য আয়াত থেকে অধিকতরভাবে একথাই প্রমাণিত হয় যে, বিবাহে অভিভাবকদের মধ্যস্থতা বাঞ্ছনীয়। এখন কেউ যদি অভিভাবকদের মধ্যস্থতা ছাড়াই বিবাহ করে, তবে তা শুদ্ধ হবে কিনা আয়াত এ ব্যাপারে নিশ্চুপ ; বিশেষত এ কারণেও যে, اَيَامٰى (বিবাহহীন লোক) শব্দের মধ্যে প্রাপ্তবয়স্ক পুরুষ ও নারী উভয়ই অন্তর্ভুক্ত। প্রাপ্তবয়স্ক বালকদের বিবাহ অভিভাবকের মধ্যস্থতা ছাড়া সবার মতেই শুদ্ধ— কেউ একে বাতিল বলে না। এমনিভাবে বাহ্যত বুঝা যায় যে, প্রাপ্তবয়স্কা বালিকা নিজের বিবাহ নিজেই সম্পাদন করলে তাও শুদ্ধ হয়ে যাবে। তবে সুন্নতবিরোধী কাজ করার কারণে বালক-বালিকা উভয়কে তিরস্কার করা হবে।

**বিবাহ ওয়াজিব, না সুন্নাত, না বিভিন্ন অবস্থায় বিভিন্ন রূপ ? :** মুজতাহিদ ইমামগণ প্রায় সবাই একমত যে, যে ব্যক্তি সম্পর্কে প্রবল ধারণা এই যে, সে বিবাহ না করলে

শরীয়তের সীমার ভেতরে থাকতে পারবে না, গুনাহে লিপ্ত হয়ে পড়বে এবং বিবাহ্ করার শক্তি-সামর্থ্যও রাখে, এরূপ ব্যক্তির জন্য বিবাহ্ করা ফরয অথবা ওয়াজিব। সে যতদিন বিবাহ করবে না, ততদিন গুনাহ্‌গার থাকবে। হ্যাঁ, যদি বিবাহের উপায়াদি না থাকে ; যেমন কোন উপযুক্ত নারী পাওয়া না গেলে কিংবা মুআজ্জল মোহর ইত্যাদি প্রয়োজনীয় ব্যয়-নির্বাহের সীমা পর্যন্ত আর্থিক সঙ্গতি না থাকলে তার বিধান পরবর্তী আয়াতে বর্ণিত হয়েছে যে, সে যেন উপায়াদি সংগ্রহের চেষ্টা অব্যাহত রাখে এবং যতদিন উপায়াদি সংগৃহীত না হয়, ততদিন নিজেকে বশে রাখে ও ধৈর্যধারণের চেষ্টা করে। এরূপ ব্যক্তির জন্য রাসূলুল্লাহ্ (সা) ইরশাদ করেন যে, সে উপর্যুপরি রোযা রাখবে। রোযার ফলে কামোত্তেজনা স্তিমিত হয়ে যায়।

মুসনাদে আহমদে বর্ণিত আছে—রাসূলুল্লাহ্ (সা) হযরত ওকাফ (রা)-কে জিজ্ঞেস করলেনঃ তোমার স্ত্রী আছে কি ? তিনি বললেন ঃ না! আবার জিজ্ঞেস করলেন ঃ কোন শরীয়তসম্মত বাঁদী আছে কি ? উত্তর হলো ঃ না। প্রশ্ন হলো ঃ তুমি কি আর্থিক স্বাচ্ছন্দ্যশীল ? উত্তর হলো ঃ হ্যাঁ। উদ্দেশ্য এই যে, তুমি কি বিবাহের প্রয়োজনীয় ব্যয় নির্বাহের সামর্থ্য রাখ? তিনি উত্তরে হ্যাঁ বললে রাসূলুল্লাহ্ (সা) বললেন ঃ তাহলে তো তুমি শয়তানের ভাই। তিনি আরও বললেন ঃ বিবাহ আমাদের সুন্নত। তোমাদের মধ্যে সেই ব্যক্তি নিকৃষ্টতম, যে বিবাহহীন এবং তোমাদের মৃতদের মধ্যে সে সর্বাধিক নীচ, যে বিবাহ্ না করে মারা গেছে।—(মাযহারী)

যে ক্ষেত্রে বিবাহ্ না করলে গুনাহ্র আশংকা প্রবল, ফিকাহ্‌বিদদের মতে এই হাদীসটিও সেই ক্ষেত্রে প্রযোজ্য। ওকাফের অবস্থা সম্ভবত রাসূলুল্লাহ্ (সা)-এর জানা ছিল যে, সে সবর করতে পারে না। এমনিভাবে মুসনাদে আহ্‌মদে হযরত আনাস থেকে বর্ণিত আছে যে, রাসূলুল্লাহ্ (সা) বিবাহ্ করার আদেশ দিয়েছেন এবং বিবাহ্‌হীন থাকতে কঠোরভাবে নিষেধ করেছেন।—(মাযহারী) এমনি ধরনের আরও অনেক হাদীস আছে। সবগুলো হাদীসই সেই ক্ষেত্রে প্রযোজ্য, যে ক্ষেত্রে বিবাহ্ না করলে গুনাহে্ লিপ্ত হওয়ার আশংকা প্রবল থাকে। এর বিপরীতে এ ব্যাপারেও সব ফিকাহ্‌বিদ একমত যে কোন ব্যক্তির যদি প্রবল ধারণা থাকে যে, সে বিবাহ্ করলে গুনাহে লিপ্ত হয়ে যাবে, উদাহরণত সে দাম্পত্য জীবনের হক আদায় করার শক্তি রাখে না, স্ত্রীর উপর জুলুম করবে কিংবা অন্য কোন গুনাহ্ নিশ্চিত হয়ে যাবে, তবে এরূপ ব্যক্তির জন্য বিবাহ্ করা হারাম অথবা মাকরূহ।

পক্ষান্তরে যে ব্যক্তি মধ্যবর্তী অর্থাৎ বিবাহ্ না করলেও যার গুনাহের সম্ভাবনা প্রবল নয় এবং বিবাহ্ করলেও কোন গুনাহের আশংকা জোরদার নয়, এরূপ ব্যক্তি সম্পর্কে ফিকাহ্‌বিদদের উক্তি বিভিন্ন রূপ। কেউ বলেন, তার পক্ষে বিবাহ্ করা উত্তম এবং কেউ বলেন, বিবাহ্ না করাই উত্তম। ইমাম আযম আবূ হানীফার মতে নফল ইবাদতে মশগুল হওয়ার চাইতে বিবাহ্ করা উত্তম। ইমাম শাফেঈ বলেন, নফল ইবাদতে মশগুল হওয়া উত্তম। এই মতভেদের আসল কারণ এই যে, বিবাহ্ সত্তাগতভাবে পানাহার, নিদ্রা ইত্যাদি প্রয়োজনীয় বিষয়াদির ন্যায় একটি মুবাহ্ তথা শরীয়তসিদ্ধ কাজ। যদি কেউ এই নিয়তে বিবাহ্ করে যে, এর মাধ্যমে সে গুনাহ্ থেকে আত্মরক্ষা করবে এবং সুসন্তান জন্মদান করবে, তবে তা ইবাদতেও পরিণত হয়ে যায় এবং সে এরও সওয়াব পায়। মানুষ

যদি এরূপ সদুদ্দেশ্যে যে কোন মুবাহ্ কাজ করে, তা পরোক্ষভাবে তার জন্য ইবাদত হয়ে যায়। পানাহার, নিদ্রা ইত্যাদিও এরূপ নিয়তের ফলে ইবাদত হয়ে যায়। ইবাদতে মশগুল হওয়া আপন সত্তায় একটি ইবাদত। তাই ইমাম শাফেঈ ইবাদতের উদ্দেশ্যে একান্তবাসকে বিবাহের চাইতে উত্তম বলেন। ইমাম আবূ হানীফার মতে বিবাহের মধ্যে ইবাদতের দিক অন্যান্য মুবাহ্ কর্মসমূহের তুলনায় প্রবল। সহীহ্ হাদীসসমূহে বিবাহকে পয়গম্বরদেরও স্বয়ং রাসূলুল্লাহ (সা)-এর সুন্নত আখ্যা দিয়ে এর উপর যথেষ্ট জোর দেওয়া হয়েছে। এসব হাদীসের সমষ্টি থেকে একথা সুস্পষ্টভাবে প্রমাণিত হয় যে, বিবাহ সাধারণ মুবাহ্ কর্মসমূহের ন্যায় একটি মুবাহ কর্ম নয়; বরং এটা পয়গম্বরগণের সুন্নত। এতে ইবাদতের মর্যাদা শুধু নিয়তের কারণে নয়; বরং পয়গম্বরগণের সুন্নত হওয়ার কারণেও বলবৎ থাকে। কেউ বলতে পারে যে, এভাবে তো পানাহার ও নিদ্রাও পয়গম্বরগণের সুন্নত। কারণ, তাঁরা সবাই এসব কাজ করেছেন। এর উত্তর সুস্পষ্ট যে, এগুলো পয়গম্বরগণের কাজ হওয়া সত্ত্বেও কেউ একথা বলেননি এবং কোন হাদীসে বর্ণিত হয়নি যে, পানাহার ও নিদ্রা পয়গম্বরগণের সুন্নত। বরং একে সাধারণ মানবীয় অভ্যাসের অধীন পয়গম্বরগণের কর্ম আখ্যা দেওয়া হয়েছে। বিবাহ এরূপ নয়। বিবাহকে সুস্পষ্টভাবে পয়গম্বরগণের সুন্নাত এবং রাসূলুল্লাহ (সা)-এর নিজের সুন্নাত বলা হয়েছে।

তফসীরে মাযহারীতে এ প্রসঙ্গে একটি সুষম কথা বলা হয়েছে যে, যে ব্যক্তি মধ্যাবস্থায় আছে অর্থাৎ অতিরিক্ত কামভাবের হাতে পরাভূতও নয় এবং বিবাহ করলে কোন গুনাহতে লিপ্ত হওয়ার আশংকাও নেই, এরূপ ব্যক্তি যদি অনুভব করে যে, বিবাহ করা সত্ত্বেও পরিবার-পরিজনের দায়িত্ব তার যিকর ও ইবাদতের অন্তরায় হবে না, তবে তার জন্য বিবাহ করা উত্তম। সকল পয়গম্বর ও সাধু ব্যক্তির অবস্থা তদ্রূপই ছিল। পক্ষান্তরে যদি তার এরূপ প্রত্যয় থাকে যে, বিবাহ ও পরিবার পরিজনের দায়িত্ব পালন তাকে ধর্মীয় উন্নতি ও অধিক যিকর ইত্যাদি থেকে বিরত রাখবে, তবে তার জন্য ইবাদতের উদ্দেশ্যে একান্তবাস এবং বিবাহ বর্জন উত্তম। কোরআন পাকের অনেক আয়াত এর পক্ষে সাক্ষ্য দেয়। একটি আয়াত এই ঃ يَاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا لَا تُلْهِكُمْ اَمْوَالُكُمْ وَلَا اَوْلَادُكُمْ عَنْ ذِكْرِ اللّٰهِ এতে নির্দেশ আছে যে, অর্থকড়ি ও সন্তান-সন্ততি আল্লাহ্র যিকর থেকে বিমুখ করে দেওয়ার কারণ না হওয়া সমীচীন।

وَالصّٰلِحِيْنَ مِنْ عِبَادِكُمْ وَاِمَائِكُمْ — অর্থাৎ তোমাদের ক্রীতদাস ও বাঁদীদের মধ্যে যারা যোগ্য, তাদের বিবাহ সম্পাদন করে দাও। এখানে মালিক ও প্রভুদেরকে সম্বোধন করা হয়েছে। صالحين শব্দটি এ স্থলে আভিধানিক অর্থে ব্যবহৃত হয়েছে। অর্থাৎ তাদের মধ্যে যারা বিবাহের যোগ্যতা ও সামর্থ্য রাখে, তাদের বিবাহ সম্পাদন করার আদেশ প্রভুদেরকে প্রদত্ত হয়েছে। সামর্থ্যের অর্থ স্ত্রীর বৈবাহিক অধিকার, ভরণ-পোষণ ও তাৎক্ষণিক পরিশোধযোগ্য মোহর আদায় করার যোগ্যতা। যদি صالحين শব্দের সুবিদিত অর্থ সৎকর্মপরায়ণ নেওয়া হয়, তবে বিশেষভাবে তাদের কথা বলার কারণ এই যে, বিবাহের আসল লক্ষ্য হারাম থেকে আত্মরক্ষা করা। এটা সৎকর্মপরায়ণদের মধ্যেই হতে পারে।

মোটকথা, ক্রীতদাস ও বাঁদীদের মধ্যে যারা বিবাহের সামর্থ্য রাখে, তাদের বিবাহ সম্পাদন করার আদেশ প্রভুদেরকে প্রদত্ত হয়েছে। উদ্দেশ্য এই যে, যদি তারা বিবাহের প্রয়োজন প্রকাশ করে এবং বিবাহের খাহেশ করে, তবে কোন কোন ফিকাহ্‌বিদের মতে তাদের বিবাহ সম্পাদন করা প্রভুদের উপর ওয়াজিব হবে। অধিকাংশ ফিকাহ্‌বিদের মতে তাদের বিবাহে বাধা সৃষ্টি না করা। বরং অনুমতি দেওয়া প্রভুদের জন্য অপরিহার্য হবে। কারণ, ক্রীতদাস ও বাঁদীদের বিবাহ মালিকের অনুমতি ছাড়া হতে পারে না। এমতাবস্থায় এ আদেশটি কোরআন পাকের এ আয়াতের অনুরূপ হবে وَلَا تَعْضُلُوْهُنَّ اَنْ يَّنْكِحْنَ اَزْوَاجَهُنَّ —অর্থাৎ নারীদেরকে বিবাহে বাধা না দেওয়া অভিভাবকদের জন্য অপরিহার্য। এক হাদীসে রাসূলুল্লাহ (সা)-ও বলেছেন, তোমাদের কাছে যদি কেউ বিবাহের পয়গাম নিয়ে আসে, তবে তার চরিত্র পছন্দনীয় হলে অবশ্যই বিবাহ সম্পাদন করে দাও। এরূপ না করলে দেশে বিপুল পরিমাণে অনর্থ দেখা দেবে।—(তিরমিযী)

সারকথা এই যে, প্রভুরা যাতে বিবাহের অনুমতি দিতে ইতস্তত না করে সেইজন্য এই নির্দেশ দেওয়া হয়েছে। স্বয়ং বিবাহ সম্পাদন করা তাদের যিম্মায় ওয়াজিব--এটা জরুরী নয়। وَاللّٰهُ اَعْلَمُ

اِنْ يَّكُوْنُوْا فُقَرَآءَ يُغْنِهِمُ اللّٰهُ مِنْ فَضْلِهٖ—যেসব দরিদ্র মুসলমান ধর্মকর্মের হিফাযতের জন্য বিবাহ করতে ইচ্ছুক, কিন্তু আর্থিক সঙ্গতি নেই ; আয়াতে তাদের জন্য সুসংবাদ রয়েছে। তারা যখন ধর্মের হিফাযত ও সুন্নাতে রাসূল (সা) পালন করার সদুদ্দেশ্যে বিবাহ করবে তখন আল্লাহ্ তা'আলা তাদেরকে আর্থিক স্বাচ্ছন্দ্যও দান করবেন। যাদের কাছে দরিদ্র লোকেরা বিবাহের পয়গাম নিয়ে যায়, আয়াতে তাদের প্রতিও নির্দেশ আছে যে, তারা যেন শুধু বর্তমান দারিদ্র্যের কারণেই বিবাহে অস্বীকৃতি না জানায়। অর্থকড়ি ক্ষণস্থায়ী বস্তু। এই আছে এই নেই। কাজের যোগ্যতা আসল জিনিস। এটা বিদ্যমান থাকলে বিবাহে অস্বীকৃতি জানান উচিত নয়।

হযরত ইবনে আব্বাস বলেন, আয়াতে আল্লাহ্ তা'আলা মুক্ত ও ক্রীতদাস নির্বিশেষে সব মুসলমানকে বিবাহ করার উৎসাহ দিয়েছেন এবং বিবাহের কারণে তাদেরকে আর্থিক স্বাচ্ছন্দ্য দান করার ওয়াদা করেছেন।—ইবনে কাসীর)। ইবনে আবী হাতেম বর্ণনা করেন, যহরত আবূ বকর সিদ্দীক (রা) একবার মুসলমানদেরকে সম্বোধন করে বললেনঃ তোমরা বিবাহের ব্যাপারে আল্লাহ্‌র আদেশ পালন কর। তিনি যে ধনাঢ্যতা দান করার ওয়াদা করেছেন, তা পূর্ণ করবেন। অতঃপর তিনি এই আয়াত পাঠ করলেন ঃ

اِنْ يَّكُوْنُوْا فُقَرَآءَ يُغْنِهِمُ اللّٰهُ হযরত ইবনে মাসঊদ বলেন ঃ তোমরা যদি ধনী হতে চাও, তবে বিবাহ কর। কেননা, আল্লাহ্ তা'আলা বলেছেন ঃ اِنْ يَّكُوْنُوْا فُقَرَآءَ يُغْنِهِمُ اللّٰهُ —(ইবনে কাসীর)

**হুঁশিয়ারী ঃ** তফসীরে মাযহারীতে বলা হয়েছে, স্মতর্ব্য যে, বিবাহ্ করার কারণে আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে ধনাঢ্যতা দান করার ওয়াদা তখন, যখন পবিত্রতা সংরক্ষণ ও সুন্নাত পালনের নিয়তে বিবাহ করা হয়, অতঃপর আল্লাহ্‌র উপর তাওয়াক্কুল ও ভরসা করা হয়। এর প্রমাণ পরবর্তী আয়াত ঃ

وَلْيَسْتَعْفِفِ الَّذِيْنَ لَا يَجِدُوْنَ نِكَاحًا حَتّٰى يُغْنِيَهُمُ اللّٰهُ مِنْ فَضْلِهٖ

অর্থাৎ যারা অর্থ সম্পদের দিক দিয়ে বিবাহের সামর্থ্য রাখে না এবং বিবাহ করলে আশংকা আছে যে, স্ত্রীর অধিকার আদায় না করার কারণে গুনাহ্গার হয়ে যাবে, তারা যেন পবিত্রতা ও ধৈর্য সহকারে অপেক্ষা করে, যে পর্যন্ত না আল্লাহ্ তা'আলা স্বীয় অনুগ্রহে তাদেরকে মালদার করে দেন। এই ধৈর্যের জন্য হাদীসে একটি কৌশলও বলে দেওয়া হয়েছে যে, তারা বেশি পরিমাণে রোযা রাখবে। তারা এরূপ করলে আল্লাহ্ তা'আলা স্বীয় অনুগ্রহে তাদেরকে বিবাহের সামর্থ্য পরিমাণে অর্থ সম্পদ দান করবেন।

وَالَّذِيْنَ يَبْتَغُوْنَ الْكِتٰبَ مِمَّا مَلَكَتْ اَيْمَانُكُمْ فَكَاتِبُوْهُمْ اِنْ عَلِمْتُمْ فِيْهِمْ
خَيْرًا ۖ وَّاٰتُوْهُمْ مِّنْ مَّالِ اللّٰهِ الَّذِيْٓ اٰتٰىكُمْ ؕ وَلَا تُكْرِهُوْا فَتَيٰتِكُمْ عَلَى
الْبِغَآءِ اِنْ اَرَدْنَ تَحَصُّنًا لِّتَبْتَغُوْا عَرَضَ الْحَيٰوةِ الدُّنْيَا ؕ وَمَنْ يُّكْرِهْهُّنَّ فَاِنَّ
اللّٰهَ مِنْۢ بَعْدِ اِكْرَاهِهِنَّ غَفُوْرٌ رَّحِيْمٌ ﴿٣٣﴾

(৩৩-এর বাকী অংশ)

**তোমাদের অধিকারভুক্তদের মধ্যে যারা মুক্তির জন্য লিখিত চুক্তি করতে চায়, তাদের সাথে তোমরা লিখিত চুক্তি কর যদি জান যে, তাদের মধ্যে কল্যাণ আছে। আল্লাহ্ তোমাদেরকে যে অর্থকড়ি দিয়েছেন, তা থেকে তাদেরকে দান কর। তোমাদের দাসীরা নিজেদের পবিত্রতা রক্ষা করতে চাইলে তোমরা পার্থিব জীবনের সম্পদের লালসায় তাদেরকে ব্যভিচারে বাধ্য করো না। যদি কেউ তাদের উপর জোর-জবরদস্তি করে, তবে তাদের উপর জোর-জবরদস্তির পর আল্লাহ্ তাদের প্রতি ক্ষমাশীল, পরম দয়ালু।**

## তফসীরের সার-সংক্ষেপ

তোমাদের অধিকারভুক্তদের মধ্যে (দাস হোক কিংবা দাসী) যারা মোকাতাব হতে ইচ্ছুক (উত্তম এই যে,) তাদেরকে মোকাতাব করে দাও যদি তাদের মধ্যে কল্যাণ (অর্থাৎ কল্যাণের চিহ্ন) দেখতে পাও। আর আল্লাহ্ তা'আলা প্রদত্ত অর্থসম্পদ থেকে তাদেরকেও দান কর (যাতে দ্রুত মুক্ত হতে পারে)। তোমাদের (অধিকারভুক্ত) দাসীদেরকে ব্যভিচারে বাধ্য করো না (বিশেষত) যদি তারা সতী থাকতে চায় (এবং তোমাদের এই হীন কর্ম) শুধু এ কারণে যে, তোমরা পার্থিব জীবনের কিছু উপকার (অর্থাৎ ধনসম্পদ) লাভ করবে। যে ব্যক্তি তাদেরকে বাধ্য করবে (এবং তারা বাঁচতে চাইবে,) আল্লাহ্ তা'আলা তাদের উপর জবরদস্তি করার পর (তাদের প্রতি) ক্ষমাশীল, করুণাময়।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

পূর্ববর্তী আয়াতে অধিকারভুক্ত গোলাম ও বাঁদীদের বিবাহের প্রয়োজন দেখা দিলে মালিকদেরকে বিবাহের অনুমতি দেওয়ার আদেশ করা হয়েছিল এবং বলা হয়েছিল যে,

তারা যেন নিজেদের স্বার্থের খাতিরে গোলাম ও বাঁদীদের স্বভাবজাত স্বার্থকে উপেক্ষা না করে। এটা তাদের জন্য উত্তম। এই আদেশের সার-সংক্ষেপ হচ্ছে অধিকারভুক্ত গোলাম ও বাঁদীদের সাথে সদ্ব্যবহার করা এবং তাদেরকে কষ্ট থেকে বাঁচানো। এর সাথে সম্পর্ক রেখে আলোচ্য আয়াতে মালিকদেরকে দ্বিতীয় নির্দেশ দেওয়া হয়েছে এই যে, গোলাম ও বাঁদীরা যদি মালিকদের সাথে মুক্তির উদ্দেশ্যে লিখিত চুক্তি করতে চায়, তবে তাদের এই বাসনা পূর্ণ করাও মালিকদের জন্য উত্তম ও সওয়াবের কাজ। হিদায়ার গ্রন্থকার এবং অধিকাংশ ফিকাহ্‌বিদ এই নির্দেশকে মুস্তাহাবই স্থির করেছেন। অর্থাৎ অধিকারভুক্তদের সাথে লিখিত চুক্তিতে আবদ্ধ হওয়া মালিকদের জন্য ওয়াজিব নয় ; কিন্তু মুস্তাহাব ও উত্তম। এই চুক্তির রূপরেখা এরূপ ঃ কোন গোলাম অথবা বাঁদী তার মালিককে বলবে, আপনি আমার উপর টাকার একটি অঙ্ক নির্ধারণ করে দিন। আমি পরিশ্রম ও উপার্জনের মাধ্যমে এই টাকা আপনাকে পরিশোধ করে দিলে আমি মুক্ত হয়ে যাব। এরপর মালিক এই প্রস্তাব মেনে নিলে চুক্তি সম্পন্ন হয়ে গেল। অথবা মালিক স্বেচ্ছায় গোলামকে প্রস্তাব দেবে যে, এই পরিমাণ টাকা আমাকে দিতে পারলে তুমি মুক্ত হয়ে যাবে। গোলাম এই প্রস্তাব মেনে নিলে চুক্তি হয়ে যাবে। যদি প্রভু ও গোলামের মধ্যে প্রস্তাব ও পেশ গ্রহণের মাধ্যমে এই চুক্তি সম্পন্ন হয়, তবে শরীয়তের আইনে তা অপরিহার্য হয়ে যায়। মালিকের তা ভঙ্গ করার অধিকার থাকবে না। যখনই গোলাম নির্ধারিত অঙ্ক পরিশোধ করে দেবে, তখনই আপনা-আপনি মুক্ত হয়ে যাবে।

টাকার এই অঙ্ককে 'বদলে-কিতাবত' বা চুক্তির বিনিময় বলা হয়। শরীয়ত এর কোন সীমা নির্ধারণ করেনি। গোলামের মূল্যের সমপরিমাণ হোক কিংবা কম বেশি, উভয় পক্ষের মধ্যে যে পরিমাণই স্থিরীকৃত হবে, তাই চুক্তির বিনিময় সাব্যস্ত হবে। ইসলামী শরীয়তের যেসব বিধান দ্বারা অধিক পরিমাণে গোলাম ও বাঁদী মুক্ত করার পরিকল্পনা ব্যক্ত হয়, গোলাম ও বাঁদীর সাথে লিখিত চুক্তিতে আবদ্ধ হওয়ার নির্দেশ ও তাকে মুস্তাহাব সাব্যস্ত করার বিধানও সেইসব বিধানের অন্যতম। যারা শরীয়তসম্মত গোলাম ও বাঁদী, ইসলাম অধিক পরিমাণে তাদের মুক্তির পথ খুলতে আগ্রহী। যাবতীয় কাফফারার মধ্যে গোলাম অথবা বাঁদী মুক্ত করার বিধান আছে। এমনিতেও গোলাম মুক্ত করার মধ্যে বিরাট সওয়াবের ওয়াদা রয়েছে। লিখিত চুক্তির ব্যাপারটিও তারই একটি পথ। তাই এর প্রতি উৎসাহ দেওয়া হয়েছে। তবে এর সাথে শর্ত জুড়ে দেওয়া হয়েছে যে, إِنْ عَلِمْتُمْ فِيهِمْ خَيْرًا অর্থাৎ লিখিত চুক্তি করা তখনই দুরস্ত হবে, যখন তোমরা তাদের মধ্যে কল্যাণের চিহ্ন দেখতে পাও। হযরত আবদুল্লাহ্ ইবনে উমর এবং অধিকাংশ ইমাম এই কল্যাণের অর্থ বলেছেন উপার্জন ক্ষমতা। অর্থাৎ যার মধ্যে এরূপ ক্ষমতা দেখা যায় যে, তার সাথে চুক্তি করলে উপার্জনের মাধ্যমে নির্ধারিত টাকা সঞ্চয় করতে পারবে, তবে তার সাথে চুক্তি করা যায়। নতুবা অযোগ্য লোকের সাথে চুক্তি করলে তার পরিশ্রমও পণ্ড হবে এবং মালিকেরও ক্ষতি হবে। হিদায়ার গ্রন্থকার বলেন ঃ এখানে কল্যাণের অর্থ এই যে, সে মুক্ত হলে মুসলমানদের কোনরূপ ক্ষতির আশংকা নেই ; উদাহরণত সে কাফির হলে এবং তার

কাফির ভাইদের সাহায্য করলে বুঝতে হবে যে, এখানে উভয় বিষয়ই কল্যাণের অন্তর্ভুক্ত। গোলামের মধ্যে উপার্জনশক্তিও থাকতে হবে এবং তার মুক্তির কারণে মুসলমানদের কোন রূপ ক্ষতির আশংকাও না থাকা চাই।—(মাযহারী)

وَاٰتُوْهُمْ مِّنْ مَّالِ اللّٰهِ الَّذِیْٓ اٰتٰىكُمْ—অর্থাৎ আল্লাহ্ তোমাদেরকে যে ধন-সম্পদ দিয়েছেন, তা থেকে তাদেরকে দান কর। সাধারণভাবে মুসলমানদেরকে এবং বিশেষভাবে মালিকদেরকে এই সম্বোধন করা হয়েছে। গোলামের মুক্তি যখন নির্ধারিত পরিমাণ টাকা মালিককে অর্পণ করার উপর নির্ভরশীল, তখন মুসলমানদের এ ব্যাপারে তার সাহায্য করা উচিত নয়। যাকাতের অর্থও তাকে দিতে পারবে। মালিকদেরকে উৎসাহিত করা হয়েছে, যাতে নিজেরাও তার সাহায্য করে অথবা চুক্তির বিনিময় কিছু হ্রাস করে দেয়। সাহাবায়ে কিরাম তাই করতেন। তাঁরা চুক্তির বিনিময় সামর্থ্য অনুযায়ী তৃতীয়াংশ, চতুর্থাংশ অথবা আরও কম হ্রাস করে দিতেন।—(মাযহারী)

**অর্থনীতি একটি গুরুত্বপূর্ণ মাস'আলা এবং সে সম্পর্কে কোরআনের ফয়সালা ঃ** আজকাল দুনিয়াতে বস্তুবাদের রাজত্ব প্রতিষ্ঠিত। সমগ্র বিশ্ব পরকাল বিস্মৃত হয়ে কেবল অর্থোপার্জনের জালে আবদ্ধ হয়ে গেছে। তাদের জ্ঞানগত গবেষণা ও চিন্তাভাবনার পরিধি শুধু অর্থনীতি পর্যন্ত সীমাবদ্ধ হয়ে পড়েছে এবং এতে আলোচনা ও গবেষণার তোড়জোড় এত বেশি যে, এক একটি সাধারণ বিষয় বিরাট বিরাট শাস্ত্রের আকার ধারণ করে ফেলেছে। তন্মধ্যে অর্থশাস্ত্রই সর্ববৃহৎ।

এ ব্যাপারে আজকাল বিশ্বের মনীষীদের দু'টি মতবাদ অধিক প্রসিদ্ধ ও সুবিদিত এবং উভয় মতবাদই বিপরীতমুখী। মতবাদের এই সংঘর্ষ বিশ্বের জাতিসমূহের মধ্যে পারস্পরিক ধাক্কাধাক্কি ও যুদ্ধ-বিগ্রহের এমন দ্বার উন্মুক্ত করে দিয়েছে, যার ফলে বিশ্ববাসীর কাছে শান্তি একটি অচেনা বিষয়ে পরিণত হয়েছে।

একটি হচ্ছে পুঁজিবাদী ব্যবস্থা, যাকে পরিভাষায় ক্যাপিট্যালিজম বলা হয়। দ্বিতীয়টি হচ্ছে সমাজতান্ত্রিক ব্যবস্থা, যাকে কমিউনিজম অথবা সোশ্যালিজম বলা হয়। একথা চাক্ষুষ এবং সর্ববাদীসম্মত যে, এই বিশ্বচরাচরে মানুষ তার শ্রম ও চেষ্টা দ্বারা যা কিছু উপার্জন ও সৃষ্টি করে, সেসবের আসল ভিত্তি প্রাকৃতিক সম্পদ, মৃত্তিকার ফসল, পানি ও খনিতে উৎপন্ন প্রাকৃতিক বস্তুসমূহের উপর স্থাপিত। মানুষ চিন্তাভাবনা ও শ্রমের মাধ্যমে এসব সম্পদের মধ্যে জোড়াতালি ও সংমিশ্রণ দ্বারা প্রয়োজনীয় অনেক দ্রব্য তৈরি করে। বিবেকের দাবি ছিল এই যে, উপরোক্ত উভয় ব্যবস্থার প্রবক্তারা প্রথমে চিন্তা করত যে, এসব প্রাকৃতিক সম্পদ আপনা-আপনি সৃষ্টি হয়ে যায়নি। এগুলোর কোন একজন স্রষ্টা আছেন। একথাও বলা বাহুল্য যে, এগুলোর আসল মালিকও তিনিই হবেন, যিনি এগুলোর স্রষ্টা। আমরা এসব সম্পদ কুক্ষিগত করা, এগুলোর মালিক হওয়া অথবা ব্যবহার করার ব্যাপারে স্বাধীন নই। বরং প্রকৃত মালিক ও স্রষ্টা যদি কিছু নির্দেশ দিয়ে থাকেন, তবে সেগুলো মেনে চলা আমাদের কর্তব্য। কিন্তু বস্তুপূজার উন্মাদনা তাদের সবাইকে প্রকৃত মালিক ও স্রষ্টার ধারণা থেকেই গাফেল করে দিয়েছে। তাদের মতে এখন আলোচনার বিষয়বস্তু এতটুকুই যে, যে ব্যক্তি এসব সম্পদ অধিকারভুক্ত করে এগুলো দ্বারা জীবন

ধারণের প্রয়োজনীয় দ্রব্যাদি তৈরি করে, সে আপনা-আপনি এগুলোর স্বাধীন মালিক হয়ে যায়, না এগুলো সাধারণ ওয়াকফ ও যৌথ মালিকানাধীন যে, প্রত্যেকেই এগুলো দ্বারা উপকৃত হওয়ার অধিকার রাখে ?

প্রথম মতবাদ পুঁজিবাদী ব্যবস্থা মানুষকে এসব বস্তুর উপর স্বাধীন মালিকানা অধিকার দান করে। মানুষ যেভাবে ইচ্ছা এগুলো অর্জন করতে পারে এবং যথা ইচ্ছা ব্যয় করতে পারে। এ ব্যাপারে কোনরূপ বাধা-নিষেধ অসহনীয়। এই মতবাদই প্রাচীনকালে মুশরিক ও কাফিরদের ছিল। তারা হযরত শোয়ায়ব (আ)-এর বিরুদ্ধে আপত্তি উত্থাপন করে বলেছিল ঃ এসব ধন-সম্পত্তি আমাদের। আমরা এগুলোর মালিক। আমাদের উপর বাধা-নিষেধ আরোপ করার এবং জায়েয-নাজায়েযের কথা বলার অধিকার আপনি কোথায় পেলেন? কোরআনের أَوْ أَنْ نَّفْعَلَ فِىْ أَمْوَالِنَا مَا نَشَاءُ আয়াতের উদ্দেশ্য তাই। দ্বিতীয় মতবাদ সোশ্যালিজম মানুষকে কোন বস্তুর উপর কোনরূপ মালিকানার অধিকার দেয় না ; বরং প্রত্যেক বস্তুকে সব মানুষের যৌথ মালিকানাধীন সাব্যস্ত করে এবং সবাইকে তা দ্বারা উপকৃত হওয়ার সমান অধিকার দান করে। এটাই সমাজতন্ত্রের আসল ভিত্তি। কিন্তু যখন দেখা গেল যে, এ ধারণার বাস্তবায়ন অসম্ভব এবং এর ভিত্তিতে কোন ব্যবস্থা পরিচালনা করা যায় না, তখন কিছু বস্তুকে মালিকানার ক্ষেত্রে ব্যতিক্রমভুক্তও করে দেওয়া হলো।

কোরআন পাক এই উভয় বাজে মতবাদ খণ্ডন করে মূলনীতি এই দিয়েছে যে, বিশ্বের সকল বস্তুর প্রকৃত মালিক আল্লাহ্, যিনি এগুলোর স্রষ্টা। এরপর তিনি স্বীয় অনুগ্রহ ও কৃপায় মানুষকে বিশেষ আইনের অধীনে মালিকানা দান করেছেন। এই আইনের দৃষ্টিতে যাকে যেমন জিনিসের মালিক করা হয়েছে, সেগুলোতে তাঁর অনুমতি ব্যতীত অপরের হস্তক্ষেপ করা হারাম করা হয়েছে। কিন্তু মালিক হওয়ার পরও তাকে স্বাধীন মালিকানা দেওয়া হয়নি যে, যেভাবে ইচ্ছা উপার্জন করবে ও যেভাবে ইচ্ছা ব্যয় করবে ; বরং উভয় দিকের একটি ন্যায়ানুগ ও প্রজ্ঞাভিত্তিক আইন রাখা হয়েছে যে, উপার্জনের অমুক পথ হালাল, অমুক পথ হারাম এবং অমুক জায়গায় ব্যয় করা হালাল ও অমুক যায়গায় হারাম। এছাড়া যেসব বস্তুর মালিকানা দান করা হয়েছে, সেগুলোতে অপরের অধিকারও জুড়ে দেওয়া হয়েছে, যা আদায় করা তার দায়িত্ব।

আলোচ্য আয়াতে যদিও ভিন্ন বিষয়বস্তু বর্ণিত হয়েছে, কিন্তু প্রসঙ্গক্রমে উপরোক্ত গুরুত্বপূর্ণ অর্থনৈতিক বিষয়ের কতিপয় মূলনীতিও এতে ব্যক্ত হয়েছে। আয়াতের ভাষার প্রতি লক্ষ্য করুন। وَاٰتُوْهُمْ مِّنْ مَّالِ اللّٰهِ الَّذِىْٓ اٰتٰىكُمْ অর্থাৎ এই অভাবগ্রস্ত লোকদেরকে আল্লাহ্ তা'আলার সেই ধন-সম্পদ থেকে দান কর, যা আল্লাহ্ তোমাদেরকে দিয়েছেন। এতে তিনটি বিষয় প্রমাণিত হয়েছে। এক. ধন-সম্পদ তথা প্রত্যেক বস্তুর আসল মালিক আল্লাহ্। দুই. তিনিই স্বীয় অনুগ্রহে তোমাদেরকে এর এক অংশের মালিক করেছেন। তিন. তিনি যে বস্তুর মালিক বানিয়েছেন, তার জন্য কিছু বিধি-নিষেধও আরোপ করেছেন। কোন কোন ক্ষেত্রে ব্যয় করা নিষিদ্ধ করেছেন এবং কোন কোন ক্ষেত্রে ব্যয় করা অপরিহার্য, ওয়াজিব মুস্তাহাব, উত্তম করেছেন। والله اعلم এবং মূর্খতা যুগের কুপ্রথা উৎপাটন, ব্যভিচার ও নির্লজ্জতা দমন করার উদ্দেশ্যে আলোচ্য আয়াতের দ্বিতীয় নির্দেশ এই যে, وَلَا تُكْرِهُوْا

فَتَيَاتِكُمْ عَلَى الْبِغَاءِ অর্থাৎ তোমাদের বাঁদীদেরকে এ কাজে বাধ্য করো না যে, তারা ব্যভিচারের মাধ্যমে অর্থকড়ি উপার্জন করে তোমাদেরকে দেবে। মূর্খতা যুগের অনেক মানুষ বাঁদীদেরকে এ কাজে ব্যবহার করত। ইসলাম যখন ব্যভিচারের কঠোর শাস্তি জারি করল এবং মুক্ত ও গোলাম নির্বিশেষে সবাইকে এর আওতাভুক্ত করে দিল, তখন এ কুপ্রথার বিরুদ্ধে বিধান প্রদান করাও জরুরী ছিল।

إِنْ أَرَدْنَ تَحَصُّنًا —অর্থাৎ যদি বাঁদীরা ব্যভিচার থেকে বেঁচে থাকার ও সতীত্ব রক্ষা করার ইচ্ছা করে, তবে তোমাদের পক্ষ থেকে তাদের উপর জোর-জবরদস্তি করা খুবই নির্লজ্জ কাজ। বাক্যটি যদিও শর্তের আকারে বর্ণিত হয়েছে, কিন্তু সর্বসম্মত মতানুসারে প্রকৃতপক্ষে এ শর্ত উদ্দেশ্য নয় যে, বাঁদীরা ব্যভিচার থেকে বাঁচতে চাইলে তাদের উপর জবরদস্তি করা জায়েয নয় এবং বাঁচতে না চাইলে জায়েয। বরং উদ্দেশ্য এই যে, সাধারণ চাল-চলন ও অভ্যাসের দিক দিয়ে বাঁদীদের মধ্যে লজ্জাশরম ও সতীত্ববোধ মূর্খতাযুগে বিদ্যমান ছিল না। ইসলামী বিধানাবলী আগমনের পর তারা যখন তওবা করল, তখনও তাদের প্রভুরা অর্থাৎ ইবনে উবাই প্রমুখ মুনাফিক জবরদস্তি করতে চাইল। এই পরিস্থিতিতে আলোচ্য বিধান অবতীর্ণ হয় এবং বলা হয় যে, তারা যখন ব্যভিচার থেকে বাঁচতে চায়, তখন তোমরা তাদেরকে বাধ্য করো না। এতে করে তাদের প্রভুদেরকে শাসানো উদ্দেশ্য যে, বাঁদীরা তো সতীসাধ্বী থাকতে ইচ্ছুক, আর তোমরাই তাদেরকে ব্যভিচার করতে বাধ্য কর—এটা নিরতিশয় বেহায়াপনার কাজ।

فَإِنَّ اللَّهَ مِنْ بَعْدِ إِكْرَاهِهِنَّ غَفُورٌ رَّحِيمٌ —এই বাক্যের সারমর্ম এই যে, বাঁদীদেরকে ব্যভিচারে বাধ্য করা হারাম। কেউ এরূপ করলে এবং প্রভুর জবরদস্তির কারণে বাধ্য হয়ে কোন বাঁদী ব্যভিচার করলে আল্লাহ্ তা'আলা তার গুনাহ্ মাফ করে দেবেন এবং সমস্ত গুনাহ্ জবরকারীর উপর বর্তাবে।—(মাযহারী)

وَلَقَدْ أَنْزَلْنَا إِلَيْكُمْ آيَاتٍ مُّبَيِّنَاتٍ وَّمَثَلًا مِّنَ الَّذِينَ خَلَوْا مِنْ قَبْلِكُمْ
وَمَوْعِظَةً لِّلْمُتَّقِينَ ﴿٣٤﴾ اللَّهُ نُورُ السَّمَاوَاتِ وَالْأَرْضِ ۚ مَثَلُ نُورِهِ
كَمِشْكَاةٍ فِيهَا مِصْبَاحٌ ۖ الْمِصْبَاحُ فِي زُجَاجَةٍ ۖ الزُّجَاجَةُ كَأَنَّهَا كَوْكَبٌ
دُرِّيٌّ يُوقَدُ مِنْ شَجَرَةٍ مُّبَارَكَةٍ زَيْتُونَةٍ لَّا شَرْقِيَّةٍ وَّلَا غَرْبِيَّةٍ ۙ يَكَادُ
زَيْتُهَا يُضِيءُ وَلَوْ لَمْ تَمْسَسْهُ نَارٌ ۚ نُّورٌ عَلَىٰ نُورٍ ۗ يَهْدِي اللَّهُ لِنُورِهِ مَنْ يَشَاءُ ۚ
وَيَضْرِبُ اللَّهُ الْأَمْثَالَ لِلنَّاسِ ۗ وَاللَّهُ بِكُلِّ شَيْءٍ عَلِيمٌ ﴿٣٥﴾ فِي بُيُوتٍ أَذِنَ

اللّٰهُ اَنْ تُرْفَعَ وَيُذْكَرَ فِيْهَا اسْمُهٗ يُسَبِّحُ لَهٗ فِيْهَا بِالْغُدُوِّ وَالْاٰصَالِ ﴿٣٦﴾ رِجَالٌ
لَّا تُلْهِيْهِمْ تِجَارَةٌ وَّلَا بَيْعٌ عَنْ ذِكْرِ اللّٰهِ وَاِقَامِ الصَّلٰوةِ وَاِيْتَآءِ الزَّكٰوةِ
يَخَافُوْنَ يَوْمًا تَتَقَلَّبُ فِيْهِ الْقُلُوْبُ وَالْاَبْصَارُ ﴿٣٧﴾ لِيَجْزِيَهُمُ اللّٰهُ اَحْسَنَ مَا
عَمِلُوْا وَيَزِيْدَهُمْ مِّنْ فَضْلِهٖ وَاللّٰهُ يَرْزُقُ مَنْ يَّشَآءُ بِغَيْرِ حِسَابٍ ﴿٣٨﴾ وَالَّذِيْنَ
كَفَرُوْٓا اَعْمَالُهُمْ كَسَرَابٍ بِقِيْعَةٍ يَّحْسَبُهُ الظَّمْاٰنُ مَآءً حَتّٰٓى اِذَا جَآءَهٗ
لَمْ يَجِدْهُ شَيْئًا وَّوَجَدَ اللّٰهَ عِنْدَهٗ فَوَفّٰىهُ حِسَابَهٗ وَاللّٰهُ سَرِيْعُ
الْحِسَابِ ﴿٣٩﴾ اَوْ كَظُلُمٰتٍ فِيْ بَحْرٍ لُّجِّيٍّ يَّغْشٰىهُ مَوْجٌ مِّنْ فَوْقِهٖ مَوْجٌ مِّنْ
فَوْقِهٖ سَحَابٌ ظُلُمٰتٌ بَعْضُهَا فَوْقَ بَعْضٍ اِذَآ اَخْرَجَ يَدَهٗ لَمْ يَكَدْ
يَرٰىهَا وَمَنْ لَّمْ يَجْعَلِ اللّٰهُ لَهٗ نُوْرًا فَمَا لَهٗ مِنْ نُّوْرٍ ﴿٤٠﴾

(৩৪) আমি তোমাদের প্রতি অবতীর্ণ করেছি সুস্পষ্ট আয়াতসমূহ, তোমাদের পূর্ববর্তীদের কিছু দৃষ্টান্ত এবং আল্লাহ্-ভীরুদের জন্য দিয়েছি উপদেশ। (৩৫) আল্লাহ্ নভোমণ্ডল ও ভূমণ্ডলের জ্যোতি, তাঁর জ্যোতির উদাহরণ যেন একটি কুলঙ্গি, যাতে আছে একটি প্রদীপ, প্রদীপটি একটি কাচপাত্রে স্থাপিত, কাচপাত্রটি উজ্জ্বল নক্ষত্র সদৃশ। তাতে পূতঃপবিত্র যয়তূন বৃক্ষের তৈল প্রজ্বলিত হয়, যা পূর্বমুখী নয় এবং পশ্চিমমুখীও নয়। অগ্নি স্পর্শ না করলেও তার তৈল যেন আলোকিত হওয়ার নিকটবর্তী। জ্যোতির উপর জ্যোতি। আল্লাহ্ যাকে ইচ্ছা পথ দেখান তাঁর জ্যোতির দিকে। আল্লাহ্ মানুষের জন্য দৃষ্টান্তসমূহ বর্ণনা করেন এবং আল্লাহ্ সব বিষয়ে জ্ঞাত। (৩৬) আল্লাহ্ যেসব গৃহকে মর্যাদায় উন্নীত করার এবং সেগুলোতে তাঁর নাম উচ্চারণ করার আদেশ দিয়েছেন সেখানে সকাল ও সন্ধ্যায় তাঁর পবিত্রতা ও মহিমা ঘোষণা করে ; (৩৭) এমন লোকেরা, যাদেরকে ব্যবসা-বাণিজ্য ও ক্রয়-বিক্রয় আল্লাহ্র স্মরণ থেকে, নামায কায়েম করা থেকে এবং যাকাত প্রদান করা থেকে বিরত রাখে না। তারা ভয় করে সেই দিনকে, যেদিন অন্তর ও দৃষ্টিসমূহ উল্টে যাবে। (৩৮) (তারা আল্লাহ্র পবিত্রতা ঘোষণা করে) যাতে আল্লাহ্ তাদের উৎকৃষ্টতর কাজের প্রতিদান দেন এবং নিজ অনুগ্রহে আরও অধিক দেন। আল্লাহ্ যাকে ইচ্ছা অপরিমিত রুযী দান করেন। (৩৯) যারা কাফির, তাদের কর্ম মরুভূমির মরীচিকা সদৃশ, যাকে পিপাসার্ত ব্যক্তি পানি মনে করে। এমনকি, সে যখন তার কাছে যায়, তখন কিছুই

**পায় না এবং পায় সেখানে আল্লাহ্কে, অতঃপর আল্লাহ্ তার হিসাব চুকিয়ে দেন। আল্লাহ্ দ্রুত হিসাব গ্রহণকারী। (৪০) অথবা (তাদের কর্ম) প্রমত্ত সমুদ্রের বুকে গভীর অন্ধকারের ন্যায়, যাকে উদ্বেলিত করে তরঙ্গের উপর তরঙ্গ, যার উপরে ঘন কাল মেঘ আছে। একের উপর এক অন্ধকার। যখন সে তার হাত বের করে, তখন তাকে একেবারেই দেখতে পায় না। আল্লাহ্ যাকে জ্যোতি দেন না, তার কোন জ্যোতিই নেই।**

**তফসীরের সার-সংক্ষেপ**

আমি (তোমাদের হিদায়াতের জন্যে এই সূরায় অথবা কোরআনে রাসূলুল্লাহ (সা)-এর মাধ্যমে) তোমাদের প্রতি সুস্পষ্ট (শিক্ষাগত ও কর্মগত) বিধানাবলী অবতীর্ণ করেছি এবং তোমাদের পূর্বে যারা অতিক্রান্ত হয়েছে, তাদের (অথবা তাদের মত লোকদের) কিছু দৃষ্টান্ত এবং আল্লাহ্ভীরুদের জন্যে উপদেশ (অবতীর্ণ করেছি)। আল্লাহ্ তা'আলা নভোমণ্ডলের (বাসিন্দাদের) এবং ভূমণ্ডলের (বাসিন্দাদের) জ্যোতি (অর্থাৎ হিদায়াত) দাতা। (অর্থাৎ নভোমণ্ডল ও ভূমণ্ডলের বাসিন্দাদের মধ্যে যারা হিদায়াত পেয়েছে, তাদের সবাইকে আল্লাহ্ তা'আলাই হিদায়াত দিয়েছেন। নভোমণ্ডল ও ভূমণ্ডল বলে সমগ্র বিশ্ব বুঝানো হয়েছে। সুতরাং যেসব সৃষ্ট জীব নভোমণ্ডল ও ভূমণ্ডলের বাইরে, তারাও এর অন্তর্ভুক্ত আছে, যেমন আরশ বহনকারী ফেরেশতাদল।) তাঁর জ্যোতির (হিদায়াতের) আশ্চর্য অবস্থা এমন, যেমন (মনে কর) একটি তাক, তাতে একটি প্রদীপ (স্থাপিত)। প্রদীপটি (স্বয়ং তাকে স্থাপিত নয় ; বরং) একটি কাঁচপাত্রে স্থাপিত (এবং কাচপাত্রটি তাকে রাখা আছে।) কাচপাত্রটি (এমন পরিষ্কার ও স্বচ্ছ) যেন একটি উজ্জ্বল তারকা।

প্রদীপটি একটি উপকারী বৃক্ষ (অর্থাৎ বৃক্ষের তৈল) দ্বারা প্রজ্বলিত করা হয়, যা যয়তূন (বৃক্ষ)। বৃক্ষটি (কোন আড়ালের) পূর্বমুখী নয় এবং (কোন আড়ালের) পশ্চিমমুখীও নয়। (অর্থাৎ এর পূর্বদিকে কোন বৃক্ষ অথবা পাহাড়ের আড়াল নেই যে, দিনের শুরুতে তার উপর রৌদ্র পতিত হবে না এবং তার পশ্চিম দিকেও কোন পাহাড়ের আড়াল নেই যে, দিনশেষে তার উপর রৌদ্র পড়বে না ; বরং বৃক্ষটি উন্মুক্ত প্রান্তরে অবস্থিত, যেখানে সারাদিন রৌদ্র থাকে। এমন বৃক্ষের তৈল অত্যন্ত সূক্ষ্ম, পরিষ্কার ও উজ্জ্বল হয়ে থাকে। এবং) এর তৈল (এতটুকু পরিষ্কার ও প্রজ্বলনশীল যে) অগ্নি স্পর্শ না করলেও মনে হয় যেন আপনা-আপনি জ্বলে উঠবে। (আর যখন অগ্নি স্পর্শ করে, তখন তো) জ্যোতির উপর জ্যোতি। (অর্থাৎ একে তো তার মধ্যে জ্যোতির যোগ্যতা উৎকৃষ্ট স্তরের ছিল, এরপর আগুনের সাথেও মিলিত হয়েছে। মিলনও এমনভাবে যে, প্রদীপটি কাচপাত্রে রাখা আছে, যদ্দরুন চাকচিক্য দৃশ্যত আরও বেড়ে যায়। এরপর কাচপাত্রটি তাকে স্থাপিত আছে, যা একদিক থেকে বন্ধ। এমতাবস্থায় কিরণ এক স্থানে সংকুচিত হয়ে আলো অনেক তীব্র হয়ে যায়। তৈলও যয়তূনের, যা পরিষ্কার আলো ও কম ধোঁয়া হওয়ার জন্যে প্রসিদ্ধ। ফলে অনেকগুলো আলোর একত্র সমাবেশের ন্যায় প্রখর আলো হবে। একেই "জ্যোতির উপর জ্যোতি" বলা হয়েছে। এখানে দৃষ্টান্ত সমাপ্ত হলো। এমনিভাবে মু'মিনের অন্তরে আল্লাহ তা'আলা যখন হিদায়াতের নূর সৃষ্টি করেন, তখন তার অন্তর দিন দিন সত্য গ্রহণের জন্যে উন্মুক্ত হতে থাকে এবং সর্বদাই আদেশ পালনের জন্যে প্রস্তুত থাকে ; যদিও কার্যত কোন কোন আদেশের জ্ঞান থাকে না। কেননা, জ্ঞান ধাপে ধাপে অর্জিত হয়। যয়তূনের

তৈল যেমন অগ্নি সংযোগের পূর্বেই আলো বিকীরণের জন্যে প্রস্তুত ছিল, তেমনি মু'মিনও নির্দেশাবলীর জ্ঞান লাভ করার পূর্বেই সেগুলো পালন করার জন্যে প্রস্তুত থাকে। এরপর যখন জ্ঞান হাসিল হয়, তখন কর্মের নূর অর্থাৎ পালন করার দৃঢ় সংকল্পের সাথে জ্ঞানের নূরও মিলিত হয়। ফলে, সে তৎক্ষণাৎ তা কবূল করে নেয়। সুতরাং কর্ম ও জ্ঞান একত্রিত হয়ে নূরের উপর নূর হয়ে যায়। নির্দেশাবলীর জ্ঞান অর্জিত হওয়ার পর মু'মিন সত্য গ্রহণে কোনরূপ দ্বিধা করে না। এই উন্মুক্ততা ও নূর অন্য আয়াতে এভাবে বর্ণিত হয়েছে ঃ أَفَمَنْ شَرَحَ اللّٰهُ صَدْرَهٗ لِلْإِسْلَامِ فَهُوَ عَلٰى نُوْرٍ مِّنْ رَّبِّهٖ অর্থাৎ আল্লাহ্ তা'আলা যার বক্ষ ইসলামের জন্যে উন্মুক্ত করে দেন, সে তার পালনকর্তার পক্ষ থেকে এক নূরের উপর থাকে। অন্যত্র বলা হয়েছে ঃ فَمَنْ يُّرِدِ اللّٰهُ أَنْ يَّهْدِيَهٗ يَشْرَحْ صَدْرَهٗ لِلْإِسْلَامِ মোটকথা, এ হচ্ছে নূরে হিদায়াতের দৃষ্টান্ত।) আল্লাহ্ তা'আলা যাকে ইচ্ছা, তাঁর নূরের দিকে পথপ্রদর্শন করেন। (এবং পৌঁছিয়ে দেন। হিদায়াতের এই দৃষ্টান্তের ন্যায় কোরআনে অনেক দৃষ্টান্ত বর্ণিত হয়েছে। এর দ্বারাও মানুষের হিদায়াত উদ্দেশ্য। তাই) আল্লাহ্ তা'আলা মানুষের (হিদায়াতের) জন্য (এসব) দৃষ্টান্ত বর্ণনা করেন (যাতে জ্ঞানগত বিষয়বস্তু ইন্দিয়গ্রাহ্য বিষয়বস্তুর ন্যায় বোধগম্য হয়ে যায়)। আল্লাহ্ তা'আলা সব বিষয়ে জ্ঞাত। (তাই যে দৃষ্টান্ত উদ্দেশ্য পূরণে যথেষ্ট, সেই দৃষ্টান্তই অবলম্বন করেন। উদ্দেশ্য এই যে, আল্লাহ্ তা'আলার বর্ণিত দৃষ্টান্তসমূহ খুবই যথোপযুক্ত হয়ে থাকে। এরপর হিদায়াতপ্রাপ্তদের অবস্থা বর্ণনা করা হচ্ছে যে) তারা এমন গৃহে (গিয়ে ইবাদত করে), (যেগুলোর প্রতি সম্মান প্রদর্শনের জন্যে এবং আল্লাহ্র নাম উচ্চারণ করার জন্যে আল্লাহ্ আদেশ দিয়েছেন ; (অর্থাৎ মসজিদসমূহ। মসজিদের সম্মান এই যে, তাতে নাপাক ও হায়েযওয়ালী প্রবেশ করবে না, কোন অপবিত্র বস্তু সেখানে নেয়া যাবে না, গণ্ডগোল করা যাবে না, পার্থিব কাজ ও কথাবার্তা বলার জন্যে সেখানে বসা যাবে না, দুর্গন্ধযুক্ত দ্রব্য খেয়ে সেখানে যাওয়া যাবে না, ইত্যাদি। মোটকথা) সেগুলোতে (অর্থাৎ মসজিদসমূহে) এমন লোকেরা সকাল ও সন্ধ্যায় (নামাযে আল্লাহ্র পবিত্রতা বর্ণনা করে, যাদেরকে আল্লাহ্র মরণ (অর্থাৎ নির্দেশাবলী পালন) থেকে এবং (বিশেষভাবে) নামায পড়া থেকে এবং যাকাত প্রদান থেকে (শাখাগত নির্দেশাবলীর মধ্যে এগুলো প্রধান) ব্যবসা-বাণিজ্য ও ক্রয়-বিক্রয় বিরত রাখে না। (আনুগত্য ও ইবাদত সত্ত্বেও তাদের ভয়বীতি এরূপ যে) তারা সেই দিনকে (অর্থাৎ সেই দিনের ধরপাকড়কে) ভয় করে, যেদিন অন্তর ও দৃষ্টিসমূহ উল্টে যাবে। (যেমন অন্য আয়াতে আছে يوتون ما اتو و قلوبهم وجلة انهم الى ربهم راجعون অর্থাৎ তারা আল্লাহ্র পথে খরচ করে এবং এতদসত্ত্বেও তাদের অন্তর কিয়ামতের ধরপাকড়কে ভয় করে। এখানে হিদায়াত ও নূর ওয়ালাদের গুণাবলী ও কর্ম বর্ণনা করা উদ্দেশ্য। অতঃপর তাদের পরিণামের কথা উল্লেখ করা হয়েছে।) পরিণাম এই যে, আল্লাহ্ তা'আলা তাদের কাজ-কর্মের উৎকৃষ্টতর প্রতিদান দেবেন (অর্থাৎ জান্নাত দেবেন।) এবং (প্রতিদান ছাড়াও) নিজ অনুগ্রহে আরও অধিক দেবেন। (প্রতিদান তো এটা—যার ওয়াদা বিস্তারিত উল্লিখিত আছে, অধিক হলো—যার ওয়াদা বিস্তারিত নেই, যদিও সংক্ষিপ্ত আছে।) আল্লাহ্ তা'আলা যাকে ইচ্ছা, অগণিত (অর্থাৎ প্রচুর পরিমাণে) রুযী দান করেন। (সুতরাং তাদেরকে জান্নাতে এমনিভাবে অপরিসীম দেবেন। এ পর্যন্ত হিদায়াত ও হিদায়াতওয়ালাদের বর্ণনা ছিল। অতঃপর পথভ্রষ্টতা ও

পথভ্রষ্টদের কথা বলা হচ্ছে। অর্থাৎ যারা কাফির (পথভ্রষ্ট এবং নূরে-হিদায়াত থেকে দূরে) তাদের কর্ম (কাফিরদের দুই প্রকার হওয়ার কারণে দু'টি দৃষ্টান্তের অনুরূপ। কেননা, এক প্রকার কাফির পরকাল ও কিয়ামত বিশ্বাসী এবং তাদের যেসব কর্ম তাদের ধারণা অনুযায়ী সওয়াবের কাজ, পরকালে সেগুলোর প্রতিদান আশা করে। দ্বিতীয় প্রকার কাফির পরকাল ও কিয়ামতে অবিশ্বাসী। প্রথম প্রকার কাফিরদের কর্ম তো) মরুভূমির মরীচিকা সদৃশ, পিপাসার্ত ব্যক্তি যাকে (দূর থেকে) পানি মনে করে (এবং তার দিকে দৌড় দেয়) ; এমনকি, সে যখন তার কাছে পৌঁছে, তখন তাকে (যা মনে করেছিল) কিছুই পায় না এবং) চরম পিপাসা তদুপরি নিদারুণ নৈরাশ্যের কারণে শারীরিক ও আত্মিক আঘাত পেয়ে সে ছটফট করতে করতে মারা যায়। এমতাবস্থায় বলা উচিত যে, পানির পরিবর্তে) আল্লাহ্‌র ফয়সালা অর্থাৎ মৃত্যুকে পায়। সেমতে আল্লাহ্ তা'আলা তার (জীবনের) হিসাব চুকিয়ে দেন (অর্থাৎ জীবন সাঙ্গ করে দেন)। আল্লাহ্ তা'আলা (যার মেয়াদ এসে যায়, তার) দ্রুত হিসাব (নিষ্পত্তি) করে দেন। (তাঁকে মোটেই ঝামেলা পোহাতে হয় না যে, দেরী লাগবে। সুতরাং এই বিষয়টি এমন, যেমন অন্যত্র বলা হয়েছে ঃ اَنَّ اَجَلَ اللّٰهِ اِذَا جَآءَ لَايُؤَخَّرُ আরও বলা হয়েছে ঃ لَنْ يُّؤَخِّرَ اللّٰهُ نَفْسًا اِذَا جَآءَ اَجَلُهَا এই দৃষ্টান্তের সারমর্ম এই যে, পিপাসার্ত ব্যক্তি যেমন মরীচিকাকে পানি মনে করে, তেমনিভাবে কাফিররা তাদের কর্মকে বাহ্যিক আকারে গ্রহণযোগ্য ও আখিরাতেও ফলদায়ক মনে করে এবং যেমন মরীচিকা পানি নয়, তেমনিভাবে তাদের কর্ম কবূলের শর্ত অর্থাৎ ঈমান না থাকার কারণে গ্রহণযোগ্য ও ফলদায়ক নয়। পিপাসার্ত ব্যক্তি মরীচিকার কাছে পৌঁছে যেমন আসল স্বরূপ জানতে পারে, তেমনিভাবে কাফিররাও আখিরাতে পৌঁছে তার কর্ম ও বিশ্বাসের স্বরূপ জানতে পারবে। পিপাসার্ত ব্যক্তি যেমন আশা ভ্রান্ত হওয়ার কারণে হা-হুতাশ করতে করতে মারা গেল, তেমনিভাবে কাফিরও তার আশা ভ্রান্ত হওয়ার কারণে চিরন্তন ধ্বংস অর্থাৎ জাহান্নামের আযাবে পতিত হবে। অতঃপর দ্বিতীয় প্রকার কাফিরের কর্মের দৃষ্টান্ত বর্ণনা করা হচ্ছে। অর্থাৎ) অথবা তাদের (কর্ম কিয়ামত অস্বীকারকারীদের বৈশিষ্ট্যের দিক দিয়ে) গভীর সমুদ্রের অভ্যন্তরীণ অন্ধকারের ন্যায়, (যার এক কারণ সমুদ্রের গভীরতা, তদুপরি) তাকে (অর্থাৎ সমুদ্রের উপরিভাগকে) একটি বিশাল তরঙ্গ ঢেকে রেখেছে (তরঙ্গও একা নয়, বরং) তার (তরঙ্গের) উপর অন্য তরঙ্গ (আছে, এরপর) তার উপর কাল মেঘ আছে, যদ্দরুন তারকা ইত্যাদির আলোও পৌঁছে না। মোটকথা) উপর-নীচে অনেক অন্ধকারই অন্ধকার। যদি (এমতাবস্থায় কোন লোক সমুদ্রের গভীরে হাত বের করে এবং তা দেখতে চায়) তবে (দেখা দূরের কথা) দেখার সম্ভাবনাও নেই। (এই দৃষ্টান্তের সারমর্ম এই যে, যেসব কাফির পরকাল, কিয়ামত ও তাতে প্রতিদান ও শাস্তির বিষয় অস্বীকার করে, তাদের কাছে কাল্পনিক নূরও নেই; যেমন প্রথম প্রকার কাফিরদের কাছে একটি কাল্পনিক নূর ছিল। কেননা, তারা তাদের কতক সৎকর্মকে পরকালের পুঁজি মনে করেছিল, কিন্তু ঈমানের শর্ত না থাকার কারণে তা প্রকৃত নূর ছিল না—একটি কাল্পনিক নূর ছিল। পরকাল অস্বীকারকারীরা তাদের বিশ্বাস ও ধারণা অনুযায়ী কোন কাজ পরকালের জন্যে করেইনি, যার নূরের কল্পনা তাদের মনে থাকতে পারে। মোটকথা, তাদের কাছে অন্ধকারই আছে, নূরের কল্পনাও তাদের কাছে হতে পারে না। সমুদ্রের গভীরতার দৃষ্টান্তে তাই আছে। না দেখা যাওয়ার

ব্যাপারে বিশেষভাবে হাতকে উল্লেখ করার কারণ সম্ভবত এই যে, মানুষের অঙ্গ-প্রতঙ্গের মধ্যে হাত নিকটতম। এছাড়া একে যতই নিকটে আনতে চাইবে ততই নিকটে আসবে। এমতাবস্থায় হাতই যখন দৃষ্টিগোচর হয় না, তখন অন্যান্য অঙ্গ-প্রতঙ্গের কথা বলাই বাহুল্য। অতঃপর এই কাফিরদের অন্ধকারে থাকার কারণ বর্ণনা করা হয়েছে যে, (যাকে আল্লাহ্ তা'আলা নূর দেন না, সে (কোথা থেকেও) নূর পেতে পারে না।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

আলোচ্য আয়াতকে আলিমগণ 'নূরের আয়াত' বলে থাকেন। কেননা, এতে ঈমানের নূর ও কুফরের অন্ধকারকে বিস্তারিত দৃষ্টান্ত দ্বারা বুঝানো হয়েছে।

**নূরের সংজ্ঞা ঃ** নূরের সংজ্ঞা প্রসঙ্গে ইমাম গাযযালী বলেন ঃ الظاهر بنفسه والمظهر لغيره অর্থাৎ যে বস্তু নিজে নিজে প্রকাশমান ও উজ্জ্বল এবং অপরাপর বস্তুকেও প্রকাশমান ও উজ্জ্বল করে। তফসীরে মাযহারীতে বলা হয়েছে, নূর প্রকৃতপক্ষে এমন একটি অবস্থার নাম, যাকে মানুষের দৃষ্টিশক্তি প্রথমে অনুভব করে, অতঃপর এর মাধ্যমে চোখে দেখা যায়, এমন সব বস্তুকে অনুভব করে ; যেমন সূর্য ও চন্দ্রের কিরণ তার বিপরীতে অবস্থিত ঘন পদার্থের উপর পতিত হয়ে প্রথমে তাকে আলোকিত করে ; অতঃপর সেখান থেকে কিরণ প্রতিফলিত হয়ে অন্যান্য বস্তুকে আলোকিত করে। এ থেকে জানা গেল যে, 'নূর' শব্দটি তার আভিধানিক ও প্রচলিত অর্থের দিক দিয়ে আল্লাহ্ তা'আলার সত্তার জন্যে প্রযোজ্য নয়। কেননা, তিনি পদার্থ নন এবং পদার্থজাতও নন, বরং এগুলোর বহু ঊর্ধ্বে। কাজেই আয়াত আল্লাহ্ তা'আলার সত্তার জন্যে ব্যবহৃত 'নূর' শব্দটির অর্থ সকল তফসীরবিদের মতে 'মুনাওয়ের' অর্থাৎ ঔজ্জ্বল্য দানকারী। অথবা অতিশয়ার্থবোধক পদের ন্যায় নূরওয়ালাকে 'নূর' বলে ব্যক্ত করা হয়েছে; যেমন দানশীলকে 'দান' বলে ব্যক্ত করা হয় এবং ন্যায়পরায়ণশীলকে ন্যায়পরায়ণতা বলে দেয়া হয়। আয়াতের অর্থ তাই, যা তফসীরের সার-সংক্ষেপে ব্যক্ত হয়েছে যে, আল্লাহ্ তা'আলা নভোমণ্ডল, ভূমণ্ডল ও এতদুভয়ের মধ্যে বসবাসকারী সব সৃষ্ট জীবের নূরদাতা। এই নূর বলে হিদায়াতের নূর বুঝানো হয়েছে। ইবনে কাসীর হযরত ইবনে আব্বাস থেকে এর তফসীর এরূপ বর্ণনা করেছেন ঃ اَللّٰهُ هَادِىْ اَهْلِ السَّمٰوٰتِ وَالْاَرْضِ আল্লাহ্ নভোমণ্ডল ও ভূমণ্ডলের অধিবাসীদের হিদায়াতকারী।

**মু'মিনের নূর ঃ** مَثَلُ نُوْرِهٖ كَمِشْكٰوةٍ মু'মিনের অন্তরে আল্লাহ্ তা'আলার যে নূরে-হিদায়াত আসে, এটা তার একটা বিচিত্র দৃষ্টান্ত। ইবনে-জারীর হযরত উবাই ইবনে কা'ব থেকে এর তফসীর প্রসঙ্গে বর্ণনা করেন ঃ

هو المؤمن الذى جعل الله الايمان والقرأن فى صدره فضرب الله مثله فقال الله نور السماوات والارض فبدا بنور نفسه ثم ذكر نور المؤمن فقال مثل نور من امن به فكان ابى بن كعب يقراها مثل نور من امن به –

অর্থাৎ—এটা সেই মু'মিনের দৃষ্টান্ত, যার অন্তরে আল্লাহ্ তা'আলা ঈমান ও কোরআনের নূরে-হিদায়াত রেখেছেন। আয়াতে প্রথমে আল্লাহ্ তা'আলা নিজের নূর উল্লেখ করেছেন

اَللّٰهُ نُوْرُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ অতঃপর মু'মিনের অন্তরের নূর উল্লেখ করেছেন مَثَلُ نُوْرِهٖ উবাই ইবনে কা'ব এই আয়াতের কিরআতও مَثَلُ نُوْرِهٖ এর পরিবর্তে مَثَلُ نُوْرِ مَنْ اٰمَنَ بِهٖ পড়তেন। সাঈদ ইবনে জুবায়র এই কিরআত এবং আয়াতের এই অর্থ হযরত ইবনে-আব্বাস থেকেও বর্ণনা করেছেন। ইবনে কাসীর এই রেওয়ায়েত বর্ণনা করার পর লিখেছেন ঃ مثل نوره এর সর্বনাম দ্বারা কাকে বুঝানো হয়েছে, এ সম্পর্কে তফসীরবিদগণের দু'রকম উক্তি আছে। এক, এই সর্বনাম দ্বারা আল্লাহ্ তা'আলাকে বুঝানো হয়েছে। আয়াতের অর্থ এই যে, আল্লাহ্র নূরে-হিদায়াত, যা মু'মিনের অন্তরে সৃষ্টিগতভাবে রাখা হয়েছে, তার দৃষ্টান্ত كَمِشْكٰوةٍ এটা হযরত ইবনে আব্বাসের উক্তি। দুই, সর্বনাম দ্বারা মু'মিনকেই বুঝানো হয়েছে। বাক্যের বর্ণনাধারা থেকে এই মু'মিন বুঝা যায়। তাই দৃষ্টান্তের সারমর্ম এই যে, মু'মিনের বক্ষ একটি তাকের মত এবং এতে তার অন্তর একটি প্রদীপ সদৃশ। এতে যে স্বচ্ছ যয়তূন তৈলের কথা বলা হয়েছে, এটা নূরে হিদায়াতের দৃষ্টান্ত, যা মু'মিনের স্বভাবে গচ্ছিত রাখা হয়েছে। এর বৈশিষ্ট্য আপনা-আপনি সত্যকে গ্রহণ করা। যয়তূন তৈল রাখা নূরে-হিদায়াত যখন আল্লাহ্র ওহী ও জ্ঞানের সাথে মিলিত হয়, তখন আলোকিত হয়ে বিশ্বকে আলোকিত করে দেয়। সাহাবায়ে-কিরাম ও তাবেয়ীগণ এই দৃষ্টান্তকে বিশেষভাবে মু'মিনের অন্তরের সাথে সম্পর্কযুক্ত করেছেন। এর কারণও সম্ভবত এই যে, এই নূর দ্বারা শুধু মু'মিনই উপকার লাভ করে। নতুবা এই সৃষ্টিগত নূরে-হিদায়াত যা সৃষ্টির সময় মানুষের অন্তরে রাখা হয়, তা বিশষেভাবে মু'মিনের অন্তরেই রাখা হয় না ; বরং প্রত্যেক মানুষের মজ্জায় স্বভাবে এই নূরে-হিদায়াত রাখা হয়। এরই প্রতিক্রিয়া জগতের প্রত্যেক জাতি, প্রত্যেক ভূখণ্ড এবং প্রত্যেক ধর্মাবলম্বীর মধ্যে পরিদৃষ্ট হয় যে, তারা আল্লাহ্র অস্তিত্ব ও তাঁর মহান কুদরতের প্রতি সৃষ্টিগতভাবে বিশ্বাস রাখে এবং তাঁর দিকে প্রত্যাবর্তন করে। তারা আল্লাহ্ সম্পর্কিত ধারণা ও ব্যাখ্যায় যত ভুলই করুক ; কিন্তু আল্লাহ্র অস্তিত্বে প্রত্যেক মানুষ সৃষ্টিগতভাবে বিশ্বাসী। তবে কিছুসংখ্যক বস্তুবাদীর কথা ভিন্ন। তাদের স্বভাবধর্মই বিকৃত হয়ে গেছে। ফলে তারা আল্লাহ্র অস্তিত্বই অস্বীকার করে।

একটি সহীহ্ হাদীস থেকে এই ব্যাপক অর্থের সমর্থন পাওয়া যায়। এতে বলা হয়েছে, كل مولود يولد على الفطرة অর্থাৎ প্রত্যেকটি শিশু ফিতরতের উপর জন্মলাভ করে। এরপর তার পিতামাতা তাকে ফিতরতের দাবি থেকে সরিয়ে ভ্রান্ত পথে পরিচালিত করে। এই ফিতরতের অর্থ ঈমানের হিদায়াত। ঈমানের হিদায়াত ও তার নূর প্রত্যেক মানুষকে সৃষ্টি করার সময় তার মধ্যে রাখা হয়। এই নূরে হিদায়াতের কারণেই তার মধ্যে সত্যকে গ্রহণ করার যোগ্যতা সৃষ্টি হয়। যখন পয়গম্বর ও তাঁদের নায়েবদের মাধ্যমে তাদের কাছে ওহীর জ্ঞান পৌঁছে, তখন তারা সহজেই তা গ্রহণ করে নেয়। তবে স্বভাবধর্ম বিকৃত কতিপয় লোকের কথা ভিন্ন। তারা নিজেদের কুকর্ম দ্বারা সৃষ্টিগত নূরকে ধ্বংস করে দিয়েছে। সম্ভবত এ কারণেই আয়াতের শুরুতে নূর দান করার কথাটি ব্যাপকাকারে বর্ণনা করা হয়েছে, যাতে ভূমণ্ডল ও ভূমণ্ডলের অধিবাসীরা সবাই শামিল। মু'মিন ও কাফিরেরও প্রভেদ করা হয়নি। কিন্তু আয়াতের শেষে বলা হয়েছে يَهْدِى اللّٰهُ لِنُوْرِهٖ مَنْ يَّشَاۤءُ অর্থাৎ আল্লাহ্ তা'আলা যাকে ইচ্ছা তাঁর নূরের দিকে পথ প্রদর্শন করেন। এখানে আল্লাহ্র ইচ্ছার শর্তটি সেই সৃষ্টিগত নূরের সাথে সম্পৃক্ত নয়, যা প্রত্যেক মানুষের মধ্যে রাখা হয় ; বরং

এর সম্পর্ক কোরআনের নূরের সাথে, যা প্রত্যেকের জন্য অর্জিত হয় না। যারা আল্লাহ্র পক্ষ থেকে তাওফীক পায়, তারাই এই নূর লাভ করে। নতুবা আল্লাহ্র তাওফীক ছাড়া মানুষের চেষ্টাও অনর্থক বরং মাঝে মাঝে ক্ষতিকরও হয়। কবি বলেন ঃ

اذا لم يكن عون من الله للفتى

فاول من يحبنى عليه اجتهاده

অর্থাৎ আল্লাহ্র পক্ষ থেকে বান্দাকে সাহায্য করা না হলে তার চেষ্টাই উল্টা তার জন্য ক্ষতিকর হয়।

**নবী করীম (সা)-এর নূর ঃ** ইমাম বগভী বর্ণিত এক রেওয়ায়েতে আছে, একবার হযরত ইবনে আব্বাস কা'ব আহবারকে জিজ্ঞেস করলেন ঃ এই আয়াতের তফসীরে আপনি কি বলেন? কা'ব আহবার তওরাত ও ইনজীলে সুপণ্ডিত মুসলমান ছিলেন। তিনি বললেন ঃ এটা রাসূলুল্লাহ্ (সা)-এর পবিত্র অন্তরের দৃষ্টান্ত। মিশকাত তথা তাক মানে তাঁর বক্ষদেশ, زجاجة তথা কাচপাত্র মানে তাঁর পূত পবিত্র অন্তর এবং مصباح তথা প্রদীপ মানে নবুয়ত। এই নবুয়তরূপী-নূরের বৈশিষ্ট্য এই যে, প্রকাশিত ও ঘোষিত হওয়ার পূর্বেই এতে মানবমণ্ডলীর জন্য আলো ও ঔজ্জ্বল্য ছিল। এরপর ওহী ও ঘোষণা এর সাথে সংযুক্ত হলে এটা এমন নূরে পর্যবসিত হয়, যা সমগ্র বিশ্বকে আলোকোজ্জ্বল করে দেয়।

রাসূলুল্লাহ (সা)-এর নবুয়ত প্রকাশ বরং তাঁর জন্মের পূর্বে তাঁর নবুয়তের সুসংবাদবাহী অনেক অত্যাশ্চর্য ঘটনা পৃথিবীতে সংঘটিত হয়েছে। হাদীসবিদগণের পরিভাষায় এসব ঘটনাকে 'এরহাসাত' বলা হয়। কেননা, 'মু'জিযা' শব্দটি বিশেষভাবে এমন ঘটনাবলী বুঝাবার জন্য প্রয়োগ করা হয়, যেগুলো নবুয়তের দাবির সত্যতা প্রকাশ করার জন্য আল্লাহ্র পক্ষ থেকে কোন পয়গম্বরের হাতে প্রকাশিত হয়। পক্ষান্তরে নবুয়ত দাবির পূর্বে এক ধরনের অত্যাশ্চর্য ঘটনা প্রকাশ পেলে তাকে নাম দেওয়া হয় 'এরহাসাত'। এ ধরনের অনেক অত্যাশ্চর্য ঘটনা সহীহ্ হাদীস দ্বারা প্রমাণিত আছে। শায়খ জালালুদ্দীন সুয়ূতী 'খাসায়েসে-কোবরা' গ্রন্থে, আবূ নায়ীম 'দালায়েলে নবুয়ত' গ্রন্থে এবং অন্যান্য আলিমও স্বতন্ত্র গ্রন্থাদিতে এসব ঘটনা সন্নিবেশিত করেছেন। এ স্থলে তফসীরে মাযহারীতে অনেক তথ্য বর্ণিত হয়েছে।

**যয়তূন তৈলের বৈশিষ্ট্য ঃ** شَجَرَةٍ مُّبٰرَكَةٍ زَيْتُوْنَةٍ — এতে প্রমাণিত হয় যে, যয়তূন ও যয়তূন বৃক্ষ কল্যাণময় ও উপকারী। আলিমগণ বলেন ঃ আল্লাহ্ তা'আলা এতে অগণিত উপকারিতা নিহিত রেখেছেন। একে প্রদীপে ব্যবহার করা হয়। এর আলো অন্যান্য তৈলের আলোর চেয়ে অধিক স্বচ্ছ হয়। একে রুটির সাথে ব্যঞ্জনের স্থলে ব্যবহার করা হয়। এর ফলও ভক্ষিত হয়। এর তৈল বের করার জন্য কোন যন্ত্র অথবা মাড়াইকল ইত্যাদির প্রয়োজন হয় না—আপনা-আপনি ফল থেকে তৈল বের হয়ে আসে। রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ যয়তূন তৈল খাও এবং শরীরে মালিশও কর। কেননা, এটা কল্যাণময় বৃক্ষ।—(মাযহারী)

فِىْ بُيُوْتٍ اَذِنَ اللّٰهُ اَنْ تُرْفَعَ وَيُذْكَرَ فِيْهَا اسْمُهٗ يُسَبِّحُ لَهٗ فِيْهَا بِالْغُدُوِّ وَالْاٰصَالِ ـ

পূর্ববর্তী আয়াতে আল্লাহ্ তা'আলা মু'মিনের অন্তরে নিজের নূরে-হিদায়াত রাখার একটি বিশেষ দৃষ্টান্ত বর্ণনা করেছেন এবং শেষে বলেছেন ঃ এই নূর দ্বারা সেই উপকার লাভ করে, যাকে আল্লাহ্ চান ও তওফীক দেন। আলোচ্য আয়াতে এমন মু'মিনের আবাসস্থল ও স্থান বর্ণনা করা হয়েছে যে, এরূপ মু'মিনের আসল আবাসস্থল, যেখানে তারা প্রায়ই বিশেষত পাঁচ ওয়াক্ত নামাযের সময়ে দৃষ্টিগোচর হয়—সেইসব গৃহ, যেগুলোকে উচ্চ রাখার জন্য এবং যেগুলোতে আল্লাহ্র নাম উচ্চারণ করার জন্য আল্লাহ্ তা'আলা আদেশ করেছেন। এসব গৃহে সকাল-সন্ধ্যায় অর্থাৎ সর্বদা এমন লোকেরা আল্লাহ্ তা'আলার পবিত্রতা বর্ণনা করে, যাদের বিশেষ গুণাবলী পরবর্তী আয়াতে বর্ণিত হচ্ছে।

এই বক্তব্যের ভিত্তি এই যে, আরবী ব্যাকরণ অনুযায়ী فِيْ بُيُوْتٍ এর সম্পর্ক يَهْدِى اللّٰهُ لِنُوْرِهٖ বাক্যের সাথে হবে। কেউ কেউ এর সম্পর্ক يُسَبِّحُ উহ্য শব্দের সাথে করেছেন, যার প্রমাণ পরবর্তী يُسَبِّحُ শব্দটি। কিন্তু প্রথমোক্ত সম্পর্ক বাক্যের বর্ণনাধারা দৃষ্টে উত্তম মনে হয়। আয়াতের অর্থ হবে এই যে, পূর্ববর্তী দৃষ্টান্তে উল্লিখিত আল্লাহ্ তা'আলার নূরে-হিদায়াত পাওয়ার স্থান সেইসব গৃহ, যেখানে সকাল-সন্ধ্যায় আল্লাহ্র নাম উচ্চারণ করা হয়। অধিকাংশ তফসীরবিদের মতে এসব গৃহ হচ্ছে মসজিদ।

**মসজিদ ঃ আল্লাহ্র ঘর, এর প্রতি সম্মান প্রদর্শন করা ওয়াজিব ঃ** কুরতুবী একেই অগ্রাধিকার দিয়েছেন এবং প্রমাণ হিসেবে হযরত আনাস বর্ণিত এই হাদীসটি পেশ করেছেন, যাতে রাসূলুল্লাহ (সা) বলেন ঃ

من احب الله عز وجل فليحبنى ومن احبنى فليحب اصحابى ومن احب اصحابى فليحب القرآن ومن احب القرآن فليحب المساجد فانها افنية الله اذن الله فى رفعها وبارك فيها ميمونة ميمون اهلها محفوظة محفوظ اهلها هم فى صلاتهم والله عز وجل فى حوائجهم هم فى المساجد والله من ورائهم -

—যে ব্যক্তি আল্লাহ্ তা'আলার সাথে মহব্বত রাখতে চায়, সে যেন আমাকে মহব্বত করে। যে আমার সাথে মহব্বত রাখতে চায়, সে যেন আমার সাহাবীগণকে মহব্বত করে। যে সাহাবীগণের সাথে মহব্বত রাখতে চায়, সে যেন কোরআনকে মহব্বত করে। যে কোরআনের সাথে মহব্বত রাখতে চায়, সে যেন মসজিদসমূহকে মহব্বত করে। কেননা, মসজিদ আল্লাহ্র ঘর। আল্লাহ্ এর প্রতি সম্মান প্রদর্শনের আদেশ দিয়েছেন এবং এতে বরকত রেখেছেন। মসজিদও বরকতময় এবং মসজিদের সাথে সম্পর্কযুক্তরাও বরকতময়। মসজিদও আল্লাহ্র হিফাযতে এবং মসজিদের সাথে সম্পর্কিতরাও আল্লাহ্র হিফাযতে থাকে। যারা নামাযে মশগুল হয়, আল্লাহ্ তাদের কার্যোদ্ধার করেন এবং অভাব দূর করেন। তারা মসজিদে থাকা অবস্থায় আল্লাহ্ তা'আলা পশ্চাতে তাদের জিনিসপত্রের হিফাযত করেন।—(কুরতুবী)

رفع مساجد এর অর্থ ঃ اَذِنَ اللّٰهُ اَنْ تُرْفَعَ — اَذِنَ শব্দটি اَذِنَ থেকে উদ্ভূত। অর্থ অনুমতি দেওয়া। تُرْفَعَ শব্দটি رفع থেকে উদ্ভূত। অর্থ উচ্চ করা, সম্মান করা। আয়াতের অর্থ এই যে, আল্লাহ্ তা'আলা মসজিদসমূহকে উচ্চ করার অনুমতি দিয়েছেন। অনুমতি দেওয়ার

মানে আদেশ করা এবং উচ্চ করার মানে সম্মান করা। হযরত ইবনে আব্বাস বলেন ঃ উচ্চ করার অর্থে আল্লাহ্ তা'আলা মসজিদসমূহে অনর্থক কাজ ও কথাবার্তা বলতে নিষেধ করেছেন।—(ইবনে কাসীর)

ইকরামা ও মুজাহিদ বলেন ঃ رفع বলে মসজিদ নির্মাণ বুঝানো হয়েছে ঃ যেমন কা'বা নির্মাণ সম্পর্কে কোরআনে বলা হয়েছে ঃ وَاِذْ يَرْفَعُ اِبْرَاهِيْمُ الْقَوَاعِدَ مِنَ الْبَيْتِ এখানে رفع قواعد বলে ভিত্তি নির্মাণ বুঝানো হয়েছে। হযরত হাসান বসরী বলেন ঃ رفع مساجد বলে মসজিদসমূহের সম্মান, ইযযত ও সেগুলোকে নাপাকী ও নোংরা বস্তু থেকে পবিত্র রাখা বুঝানো হয়েছেঃ যেমন এক হাদীসে বলা হয়েছে মসজিদে কোন নাপাকী আনা হলে মসজিদ এমন কুঞ্চিত হয়, যেমন আগুনের সংস্পর্শে মানুষের চামড়া কুঞ্চিত হয়। হযরত আবূ সাঈদ খুদরী বলেন ঃ রাসূলুল্লাহ্ (সা)-এর উক্তি এই যে, যে ব্যক্তি মসজিদ থেকে নাপাকী, নোংরামি ও পীড়াদায়ক বস্তু অপসারণ করে, আল্লাহ্ তা'আলা তার জন্য জান্নাতে গৃহ নির্মাণ করে দিবেন।—(ইবনে মাজাহ)

হযরত আয়েশা সিদ্দীকা (রা) বলেন ঃ রাসূলুল্লাহ্ (সা) আমাদেরকে বাসগৃহের মধ্যেও মসজিদ অর্থাৎ নামায পড়ার বিশেষ জায়গা তৈরি করার এবং তাকে পবিত্র রাখার জন্যে আদেশ করেছেন।—(কুরতুবী)

প্রকৃত কথা এই যে, ترفع শব্দের অর্থে মসজিদ নির্মাণ করা, পাক পবিত্র রাখা এবং মসজিদের প্রতি সম্মান প্রদর্শন করা ইত্যাদি সবই দাখিল আছে। পাক-পবিত্র রাখার মধ্যে নাপাকী ও নোংরামি থেকে পবিত্র রাখা এবং দুর্গন্ধযুক্ত বস্তু থেকে পবিত্র রাখা উভয়ই দাখিল। এ কারণে রাসূলুল্লাহ্ (সা) রসুন ও পিয়াজ খেয়ে মুখ না ধুয়ে মসজিদে গমন করতে নিষেধ করেছেন। সাধারণ হাদীস গ্রন্থসমূহে এ কথা বর্ণিত আছে। সিগারেট, হুক্কা, পান, তামাক খেয়ে মসজিদে যাওয়াও তদ্রূপ নিষিদ্ধ। মসজিদে দুর্গন্ধযুক্ত কেরোসিন তৈল জ্বালানোও তেমনি নিষিদ্ধ।

সহীহ্ মুসলিমের এক হাদীসে হযরত ফারূকে আযম বলেন ঃ আমি দেখেছি রাসূলুল্লাহ্ (সা) যে ব্যক্তির মুখে রসুন অথবা পিয়াজের দুর্গন্ধ অনুভব করতেন, তাকে মসজিদ থেকে বের করে 'বাকী' নামক স্থানে পাঠিয়ে দিতেন এবং বলতেন ঃ যে ব্যক্তি রসুন-পিয়াজ খেতে চায়, সে যেন উত্তমরূপে পাকিয়ে খায়, যাতে দুর্গন্ধ নষ্ট হয়ে যায়। এই হাদীসের আলোকে ফিকাহ্‌বিদগণ বলেছেন যে, যে ব্যক্তি এমন রোগে আক্রান্ত যে, তার কাছে দাঁড়ালে কষ্ট হয় তাকেও মসজিদ থেকে সরিয়ে দেওয়া যায়। তার নিজেরও উচিত যতদিন এই রোগ থাকে, ততদিন গৃহে নামায পড়া।

رفع مساجد এর অর্থ অধিকাংশ সাহাবী ও তাবেয়ীগণের মতে মসজিদ নির্মাণ করা এবং তাকে প্রত্যেক মন্দ বস্তু থেকে পাক-পবিত্র রাখা। কেউ কেউ মসজিদের বাহ্যিক শান-শওকত ও সুষ্ঠ নির্মাণ-কৌশলকেও এর অন্তর্ভুক্ত করেছেন। তাঁদের প্রমাণ এই যে, হযরত উসমান (রা) শাল কাঠ দ্বারা মসজিদে নববীর নির্মাণগত শান-শওকত বৃদ্ধি করেছিলেন এবং হযরত ওমর ইবনে আবদুল আজীজ মসজিদে নববীতে সুদৃশ্য কারুকার্য ও নির্মাণগত সৌন্দর্য বর্ধনে যথেষ্ট যত্নবান হয়েছিলেন। তখন ছিল বিশিষ্ট সাহাবীগণের যুগ ; কিন্তু কেউ তাঁর এ কাজ অপছন্দ করেননি। পরবর্তী বাদশাহ্‌রা তো মসজিদ নির্মাণে

অঢেল অর্থকড়ি ব্যয় করেছেন। ওলীদ ইবনে আবদুল মালেক তাঁর খিলাফতকালে দামেশকের জামে মসজিদ নির্মাণ ও সুসজ্জিতকরণে সমগ্র সিরিয়ার বার্ষিক আমদানীর তিনগুণেরও অধিক অর্থ ব্যয় করেছিলেন। তাঁর নির্মিত এই মসজিদ অদ্যাবধি বিধ্যমান আছে। ইমাম আযম আবূ হানীফার মতে যদি নাম-যশ ও খ্যাতি অর্জনের উদ্দেশ্যে না হয়, আল্লাহ্র নাম ও আল্লাহ্র ঘরের প্রতি সম্মান প্রদর্শনের উদ্দেশ্যে কেউ সুরম্য, সুউচ্চ ও মজবুত সুদৃশ্য মসজিদ নির্মাণ করে, তবে নিষেধ নেই ; বরং সওয়াব আশা করা যায়।

**মসজিদের কতিপয় ফযীলত ঃ** আবূ দাউদে হযরত আবূ উমামার বাচনিক হাদীসে রাসূলুল্লাহ (সা) বলেন ঃ যে ব্যক্তি গৃহে ওযূ করে ফরয নামাযের জন্য মসজিদের দিকে যায়, তার সওয়াব সেই ব্যক্তির সমান, যে ইহরাম বেঁধে গৃহ থেকে হজ্জের জন্য যায়। যে ব্যক্তি ইশরাকের নামায পড়ার জন্য গৃহ থেকে ওযূ করে মসজিদের দিকে যায়, তার সওয়াব উমরাকারীর অনুরূপ। এক নামাযের পরে অন্য নামায ইল্লিয়্যীনে লিখিত হয় যদি উভয়ের মাঝখানে কোন কাজ কিংবা কথাবার্তা না বলে। হযরত বুরায়দার রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ যারা অন্ধকারে মসজিদে গমন করে, তাদেরকে কিয়ামতের দিন পরিপূর্ণ নূরের সুসংবাদ শুনিয়ে দাও।—(মুসলিম)

সহীহ্ মুসলিমে হযরত আবূ হুরায়রার বাচনিক হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ পুরুষের নামায জামা'আতে আদায় করা গৃহে অথবা দোকানে নামায পড়ার চাইতে বিশ গুণেরও অধিক শ্রেষ্ঠ। এর কারণ এই যে, যখন কেউ উত্তমরূপে সুন্নাত অনুযায়ী ওযূ করে, এরপর মসজিদে শুধু নামাযের নিয়তে যায়, তখন প্রতি পদক্ষেপে তার মর্তবা একগুণ বৃদ্ধি পায় এবং একটি গুনাহ্ মাফ হয়ে যায়। মসজিদে পৌঁছা পর্যন্ত এই অবস্থা বহাল থাকে। এরপর যতক্ষণ জামা'আতের অপেক্ষায় বসে থাকবে, ততক্ষণ নামাযেরই সওয়াব পেতে থাকবে এবং ফেরেশতারা তার জন্য দোয়া করতে থাকবে যে—ইয়া আল্লাহ্, তার প্রতি রহমত নাযিল করুন এবং তাকে ক্ষমা করুন, যে পর্যন্ত সে কাউকে কষ্ট না দেয় এবং তার ওযূ না ভাঙ্গে। হযরত হাকাম ইবনে ওমায়রের বাচনিক রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ দুনিয়াতে মেহমানের ন্যায় বসবাস কর এবং মসজিদকে নিজের গৃহ বানাও। অন্তরে নম্রতার অভ্যাস সৃষ্টি কর অর্থাৎ নম্রচিত্ত হও। আল্লাহ্ নিয়ামত সম্পর্কে প্রচুর চিন্তা-ভাবনা কর এবং (আল্লাহ্র ভয়ে) অধিক পরিমাণে ক্রন্দন কর। দুনিয়ার কামনা-বাসনা যেন তোমাকে এরূপ করে না দেয় যে, তুমি দুনিয়ার ক্ষণস্থায়ী গৃহাদি নির্মাণে মত্ত হয়ে পড়, যেখানে বসবাসও করতে হয় না, প্রয়োজনাতিরিক্ত অর্থ সঞ্চয়ে মশগুল হয়ে পড় এবং ভবিষ্যতের জন্য এমন আজগুবী আশা পোষণ করতে থাক, যা পূর্ণ হওয়া সম্ভব নয়। হযরত আবূ দারদা তাঁর পুত্রকে উপদেশচ্ছলে বলেন ঃ তোমার গৃহ মসজিদ হওয়া উচিত। কেননা, আমি রাসূলুল্লাহ্ (সা)-এর মুখে শুনেছি-মসজিদ মুত্তাকী লোকদের গৃহ। যে ব্যক্তি মসজিদকে (অধিক যিকির দ্বারা) নিজের গৃহ করে নেয়, আল্লাহ্ তা'আলা তার জন্য আরাম, শান্তি ও পুলসিরাত সহজে অতিক্রম করার যিম্মাদার হয়ে যান। আবূ সাদেক ইজদী শুআয়ব ইবনে হারহাবের নামে এক পত্র লিখেছেন ঃ মসজিদকে আঁকড়ে থাক। আমি এই রেওয়ায়েত পেয়েছি যে, মসজিদ পয়গম্বরগণের মজলিস ছিল।

অন্য এক হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ শেষ যমানায় এমন লোক হবে, যারা মসজিদে এসে স্থানে স্থানে বৃত্তাকারে বসে যাবে দুনিয়ার ও তার মহব্বতের কথাবার্তা

বলবে। তোমরা এমন লোকদের সাথে উপবেশন করো না। কেননা, এ ধরনের মসজিদে আগমনকারীদের কোন প্রয়োজন আল্লাহ্ তা'আলার নেই।

হযরত সাঈদ ইবনে মুসাইয়্যেব বলেন ঃ যে ব্যক্তি মসজিদে বসল, সে যেন তার পালনকর্তার মজলিসে বলল। কাজেই মুখ থেকে ভাল কথা ছাড়া অন্য কোন কথা বের না করা তার দায়িত্ব।—(কুরতুবী)

**মসজিদের পনরটি আদব ঃ** আলিমগণ মসজিদের পনরটি আদব উল্লেখ করেছেন। (১) মসজিদে পৌঁছে কিছু লোককে উপবিষ্ট দেখলে তাদেরকে সালাম করবে। যদি কেউ না থাকে, তবে اَلسَّلَامُ عَلَيْنَا وَعَلٰى عِبَادِ اللّٰهِ الصَّالِحِيْنَ বলবে। কিন্তু এটা তখন, যখন মসজিদের লোকগণ নফল নামায, তিলাওয়াতে-কোরআন, তসবীহ ইত্যাদিতে মশগুল না থাকে। কেননা, এমতাবস্থায় সালাম করা দুরস্ত নয়। (২) মসজিদে প্রবেশ করে বসার পূর্বে দুই রাকাআত তাহিয়্যাতুল-মসজিদ নামায পড়বে। এটাও তখন, যখন সময়টি নামাযের জন্য মাকরূহ সময় না হয়: অর্থাৎ সূর্যোদয়, সূর্যাস্ত ও ঠিক দ্বিপ্রহরের সময় না হওয়া। (৩) মসজিদে ক্রয়-বিক্রয় না করা। (৪) মসজিদে তীরতরবারি বের না করা। (৫) মসজিদে নিখোঁজ বস্তুর তল্লাশী ঘোষণা না করা। (৬) মসজিদে উচ্চ স্বরে কথা না বলা। (৭) মসজিদে দুনিয়াদারীর কথাবার্তা না বলা। (৮) মসজিদে বসার জায়গায় কারও সাথে ঝগড়া না করা। (৯) যেখানে কাতারে পুরোপুরি জায়গা নেই, সেখানে ঢুকে পড়ে অন্যকে অসুবিধায় না ফেলা। (১০) নামাযী ব্যক্তির সম্মুখ দিয়ে অতিক্রম না করা। (১১) মসজিদে থুথু ফেলা ও নাক সাফ করা থেকে বিরত থাকা। (১২) অঙ্গুলি না ফুটানো। (১৩) শরীরের কোন অংশ নিয়ে খেলা না করা। (১৪) নাপাকী থেকে পবিত্র থাকা এবং শিশু ও উন্মাদ ব্যক্তিকে সঙ্গে না নেওয়া। (১৫) অধিক পরিমাণে আল্লাহ্র যিকরে মশগুল থাকা। কুরতুবী এই পনরটি আদব লিখার পর বলেন ঃ যে এগুলো পালন করে, সে মসজিদের প্রাপ্ত পরিশোধ করে এবং মসজিদ তার জন্য হিফাযত ও শান্তির জায়গা হয়ে যায়। বর্তমান তফসীরকার মসজিদের আদব-কায়দা ও এ প্রাসঙ্গিক আহকাম সম্বলিত 'আদাবুল মাসাজিদ' শিরোনামে একটি পুস্তক প্রণয়ন করেছেন, প্রয়োজন বোধ করলে আগ্রহী ব্যক্তিগণ তা দেখে নিতে পারেন।

**যেসব গৃহ আল্লাহ্র যিকর, কোরআন শিক্ষা বা ধর্ম শিক্ষার জন্য নির্দিষ্ট, সেগুলোও মসজিদের অনুরূপ ঃ** তফসীরে-বাহ্রে-মুহীতে আবূ হাইয়ান বলেন ঃ কোরআনের فى بيوت শব্দটি ব্যাপক। এতে যেমন মসজিদ বুঝানো হয়েছে, তেমনি যেসব গৃহে কোরআন শিক্ষা, ধর্ম শিক্ষা, ওয়ায-নসিহত অথবা যিকরের জন্য বিশেষভাবে নির্মিত, সেগুলোও বুঝানো হয়েছে, যেমন মাদ্রাসা, খানকাহ্ ইত্যাদি। এগুলোর প্রতিও আদব ও সম্মান প্রদর্শন করা অপরিহার্য।

**اَذِنَ اللّٰهُ বাক্যে اَذِنَ শব্দের বিশেষ রহস্য ঃ** তফসীরবিদগণ সবাই একমত যে, এখানে اَذِنَ শব্দের অর্থ আদেশ করা। কিন্তু প্রশ্ন হয় যে, এখানে امر ও حكم শব্দের পরিবর্তে اَذِنَ শব্দ ব্যবহার করার রহস্য কি? রূহুল মা'আনীতে এর একটি সূক্ষ্ম রহস্য বর্ণনা করা হয়েছে যে, এতে সৎকর্মপরায়ণ মু'মিনদেরকে শিক্ষা ও উৎসাহ দেওয়া হয়েছে যে, তারা যেন আল্লাহ্ তা'আলার সন্তুষ্টি অর্জনের জন্যে সর্বদা প্রস্তুত থাকে এবং আদেশের অপেক্ষা না করে শুধু অনুমতি লাভের আশায় থাকে।

يُذْكَرَ فِيْهَا اسْمُهٗ—এখানে তসবীহ (পবিত্রতা বর্ণনা) তাহমীদ (প্রশংসা কীর্তন), নফল নামায, কোরআন তিলাওয়াত, ওয়াজ-নসিহত, ধর্মীয় শিক্ষা ইত্যাদি সর্বপ্রকার যিকর বুঝানো হয়েছে।

رِجَالٌ لَّا تُلْهِيْهِمْ تِجَارَةٌ وَّلَا بَيْعٌ عَنْ ذِكْرِ اللّٰهِ — যেসব মু'মিন আল্লাহ্ তা'আলার নূরে-হিদায়াতের বিশেষ স্থান মসজিদকে আবাদ রাখে, এখানে তাদের বিশেষ গুণাবলী বর্ণিত হয়েছে। এখানে رِجَالٌ শব্দের মধ্যে ইঙ্গিত আছে যে, মসজিদে উপস্থিত হওয়ার বিধান আসলে পুরুষদের জন্য, নারীদের জন্য গৃহে নামায পড়া উত্তম।

মুসনাদে আহমদ ও বায়হাকীতে হযরত উম্মে সালমা বর্ণিত হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ خير مساجد النساء قعر بيوتهن অর্থাৎ নারীদের উত্তম মসজিদ তাদের গৃহের সংকীর্ণ ও অন্ধকার প্রকোষ্ঠ। আয়াতে সৎকর্মপরায়ণ মু'মিনদের গুণ বর্ণনা করা হয়েছে যে, তাদেরকে ব্যবসা-বাণিজ্য ও বেচাকেনা আল্লাহ্র স্মরণ থেকে বিরত রাখে না। বিক্রয়ও 'তিজারত' শব্দের মধ্যে দাখিল। তাই কোন কোন তফসীরবিদ মুকাবিলা প্রকাশ করার উদ্দেশ্যে এখানে তিজারতের অর্থ ক্রয় এবং بيع শব্দের অর্থ বিক্রয় নিয়েছেন। কেউ কেউ তিজারতকে ব্যাপক অর্থই রেখেছেন অর্থাৎ ব্যবসা-বাণিজ্য। এরপর بيع কে পৃথকভাবে বর্ণনা করার রহস্য এরূপ বর্ণনা করেছেন যে, ব্যবসা-বাণিজ্য একটি বিস্তৃত অর্থবোধক শব্দ। এর উপকারিতা ও মুনাফা মাঝে মাঝে দীর্ঘদিন পরে অর্জিত হয়। পক্ষান্তরে কোন বস্তু বিক্রয় করার পর মুনাফাসহ মূল্য নগদ উসূল করার উপকারিতা তাৎক্ষণিক। একে বিশেষভাবে উল্লেখ করার কারণ এই যে, আল্লাহ্র যিকর ও নামাযের মুকাবিলায় মু'মিনগণ কোন বৃহত্তম পার্থিব উপকারের প্রতিও লক্ষ্য করে না।

হযরত আবদুল্লাহ্ ইবনে উমর (রা) বলেন ঃ এই আয়াত বাজারে অবস্থানকারীদের সম্পর্কে নাযিল হয়েছে। তাঁর পুত্র হযরত সালেম বলেন ঃ একদিন আমার পিতা হযরত আবদুল্লাহ্ ইবনে উমর নামাযের সময় বাজারের উপর দিয়ে যাচ্ছিলেন। তিনি দেখলেন যে, দোকানদাররা দোকান বন্ধ করে মসজিদের দিকে যাচ্ছে। তখন তিনি বললেন ঃ এদের সম্পর্কেই কোরআনের এই আয়াত নাযিল হয়েছে ঃ

رِجَالٌ لَّا تُلْهِيْهِمْ تِجَارَةٌ وَّلَا بَيْعٌ عَنْ ذِكْرِ اللّٰهِ -

রাসূলুল্লাহ্ (সা)-এর আমলে দু'জন সাহাবী ছিলেন। একজন ব্যবসা-বাণিজ্য করতেন ও অপরজন কর্মকার ছিলেন এবং তরবারি নির্মাণ করে বিক্রয় করতেন। প্রথম সাহাবীর অবস্থা ছিল এই যে, সওদা ওযন করার সময় আযানের শব্দ শ্রুতিগোচর হলে তিনি দাড়িপাল্লা ফেলে দিয়ে নামাযের জন্য ছুটে যেতেন। দ্বিতীয়জন এমন ছিলেন যে, উত্তপ্ত লোহায় হাতুড়ি মারার সময় আযানের শব্দ কানে আসলে যদি হাতুড়ি কাঁধ বরাবর উত্তোলিত থাকত, তবে কাঁদের পেছনে হাতুড়ি ফেলে দিয়ে নামাযে রওয়ানা হয়ে যেতেন। উত্তোলিত হাতুড়ি মারার কাজ সেরে নেওয়াও তিনি পছন্দ করতেন না। তাঁদের প্রশংসায়ই এই আয়াত অবতীর্ণ হয়েছে। —(কুরতুবী)

**অধিকাংশ সাহাবায়ে কিরামই ব্যবসাজীবী ছিলেন ঃ** এ আয়াত থেকে আরও জানা গেল যে, সাহাবায়ে কিরামের বেশির ভাগই ব্যবসায়ী অথবা শিল্পী ছিলেন। ফলে তাঁদেরকে

বাজারেই অবস্থান করতে হতো। কেননা, আল্লাহ্র স্মরণে ব্যবসা-বাণিজ্য অন্তরায় না হওয়া ব্যবসাজীবীদেরই গুণ হতে পারে। নতুবা একথা বলা অনর্থক হবে।—(রূহুল মা'আনী)

يَخَافُونَ يَوْمًا تَتَقَلَّبُ فِيهِ الْقُلُوبُ وَالْأَبْصَارُ এটা পূর্ববর্তী আয়াতে উল্লিখিত মু'মিনদের সর্বশেষ গুণ। এতে বলা হয়েছে যে, তারা সর্বদা আল্লাহ্র যিকর, আনুগত্য ও ইবাদতে মশগুল থাকা সত্ত্বেও নিশ্চিন্ত ও ভয়শূন্যও হয়ে যায় না ; বরং কিয়ামতের হিসাবের ভয়ে ভীত থাকে। এটা আল্লাহ্ প্রদত্ত নূরে হিদায়াতেরই শুভ প্রতিক্রিয়া। পরিশেষে বলা হয়েছে যে, আল্লাহ্ তা'আলা তাদেরকে তাদের কর্মের উৎকৃষ্টতম প্রতিদান দেবেন। এরপর বলা হয়েছে وَيَزِيدَهُمْ مِنْ فَضْلِهِ অর্থাৎ শুধু কর্মের প্রতিদানই শেষ নয় ; বরং আল্লাহ্ নিজ কৃপায় তাদেরকে বাড়তি নিয়ামতও দান করবেন।

وَاللَّهُ يَرْزُقُ مَنْ يَشَاءُ بِغَيْرِ حِسَابٍ—অর্থাৎ আল্লাহ্ তা'আলা কোন আইনের অধীন নন এবং তাঁর ভাণ্ডারে কোন সময় অভাবও দেখা দেয় না। তিনি যাকে ইচ্ছা, অপরিসীম রুযী দান করবেন। এ পর্যন্ত যেসব সৎকর্মপরায়ণ মু'মিনের বক্ষ নূরে হিদায়াতের তাক এবং যারা বিশেষভাবে নূরে-হিদায়াতকে গ্রহণ করে, সেই সব মু'মিনের আলোচনা ছিল। অতঃপর সেই সব কাফিরের কথা বলা হচ্ছে, যাদের স্বভাবে আল্লাহ্ তা'আলা নূরে-হিদায়াতের উপকরণ রেখেছিলেন, কিন্তু তখন এই উপকরণকে ঔজ্জ্বল্য দানকারী ওহী তাদের কাছে পৌঁছল না, তখন তারা তা অস্বীকার করে নূর থেকে বঞ্চিত হয়ে গেল এবং অতল অন্ধকারেই রয়ে গেল। তারা কাফির ও অস্বীকারকারী—এ দুই ভাগে বিভক্ত ছিল। তাই দু'টি দৃষ্টান্ত বর্ণনা করা হয়েছে। বিশদ বিবরণ তফসীরের সার-সংক্ষেপে বর্ণিত হয়েছে। উভয় দৃষ্টান্ত বর্ণনার পর বলা হয়েছে ঃ وَمَنْ لَمْ يَجْعَلِ اللَّهُ لَهُ نُورًا فَمَا لَهُ مِنْ نُورٍ এই বাক্যে উল্লেখ করা হয়েছে যে, কাফিররা নূরে-হিদায়াত থেকে বঞ্চিত। তারা আল্লাহ্র বিধি-বিধানের প্রতি পৃষ্ঠ প্রদর্শন করে স্বভাবজাত নূরকেও বিলীন করে দিয়েছে। আল্লাহ্র নূর কোথায় পাবে ?

আয়াত থেকে আরও জানা গেল যে, শুধু জ্ঞান ও গুণের উপকরণ সংগৃহীত হলেই কেউ জ্ঞানী ও গুণী হয়ে যায় না ; বরং এটা নিরেট আল্লাহ্র দান। এ কারণেই অনেক মানুষ, যারা দুনিয়ার কাজকর্ম সম্পর্কে অজ্ঞ ও বেখবর, তারা পরকালের ব্যাপারে অত্যন্ত জ্ঞানী ও চক্ষুষ্মান হয়ে থাকে। এমনিভাবে এর বিপরীতে যারা দুনিয়ার কাজ-কর্ম সম্পর্কে অত্যন্ত পারদর্শী ও বিচক্ষণ বলে গণ্য হয়, তাদের অনেকেই পরকালের ব্যাপারে বেওকুফ ও মূর্খ হয়ে থাকে।—(মাযহারী)

أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ يُسَبِّحُ لَهُ مَنْ فِي السَّمَاوَاتِ وَالْأَرْضِ وَالطَّيْرُ صَافَّاتٍ ۖ كُلٌّ قَدْ

عَلِمَ صَلَاتَهُ وَتَسْبِيحَهُ ۗ وَاللَّهُ عَلِيمٌ بِمَا يَفْعَلُونَ ﴿٤١﴾ وَلِلَّهِ مُلْكُ السَّمَاوَاتِ

وَالْأَرْضِ ۖ وَإِلَى اللَّهِ الْمَصِيرُ ﴿٤٢﴾ أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ يُزْجِي سَحَابًا ثُمَّ يُؤَلِّفُ بَيْنَهُ ثُمَّ

يَجۡعَلُهٗ رُكَامًا فَتَرَى الۡوَدۡقَ يَخۡرُجُ مِنۡ خِلٰلِهٖ ۚ وَيُنَزِّلُ مِنَ السَّمَآءِ مِنۡ جِبَالٍ
فِيۡهَا مِنۡۢ بَرَدٍ فَيُصِيۡبُ بِهٖ مَنۡ يَّشَآءُ وَيَصۡرِفُهٗ عَنۡ مَّنۡ يَّشَآءُ ؕ يَكَادُ
سَنَا بَرۡقِهٖ يَذۡهَبُ بِالۡاَبۡصَارِ ﴿٤٣﴾ يُقَلِّبُ اللّٰهُ الَّيۡلَ وَالنَّهَارَ ؕ اِنَّ فِىۡ ذٰلِكَ
لَعِبۡرَةً لِّاُولِى الۡاَبۡصَارِ ﴿٤٤﴾ وَاللّٰهُ خَلَقَ كُلَّ دَآبَّةٍ مِّنۡ مَّآءٍ ۚ فَمِنۡهُمۡ مَّنۡ يَّمۡشِىۡ
عَلٰى بَطۡنِهٖ ۚ وَمِنۡهُمۡ مَّنۡ يَّمۡشِىۡ عَلٰى رِجۡلَيۡنِ ۚ وَمِنۡهُمۡ مَّنۡ يَّمۡشِىۡ عَلٰٓى اَرۡبَعٍ ؕ
يَخۡلُقُ اللّٰهُ مَا يَشَآءُ ؕ اِنَّ اللّٰهَ عَلٰى كُلِّ شَىۡءٍ قَدِيۡرٌ ﴿٤٥﴾

**(৪১) তুমি কি দেখ না যে, নভোমণ্ডল ও ভূমণ্ডলে যারা আছে, তারা এবং উড়ন্ত পক্ষীকুল তাদের পাখা বিস্তার করে আল্লাহ্‌র পবিত্রতা ও মহিমা ঘোষণা করে ? প্রত্যেকেই তার যোগ্য ইবাদত এবং পবিত্রতা ও মহিমা ঘোষণার পদ্ধতি জানে। তারা যা করে, আল্লাহ্ সে বিষয়ে সম্যক জ্ঞাত। (৪২) নভোমণ্ডল ও ভূমণ্ডলের সার্বভৌমত্ব আল্লাহ্‌রই এবং তাঁরই দিকে প্রত্যাবর্তন করতে হবে। (৪৩) তুমি কি দেখ না যে, আল্লাহ্ মেঘমালাকে সঞ্চালিত করেন, অতঃপর তাকে পুঞ্জীভূত করেন, অতঃপর তাকে স্তরে স্তরে রাখেন ; অতঃপর তুমি দেখ যে, তার মধ্য থেকে বারিধারা নির্গত হয়। তিনি আকাশস্থিত শিলাস্তূপ থেকে শিলাবর্ষণ করেন এবং তা দ্বারা যাকে ইচ্ছা আঘাত করেন এবং যার কাছ থেকে ইচ্ছা, তা অন্য দিকে ফিরিয়ে দেন। তার বিদ্যুৎঝলক দৃষ্টিশক্তি যেন বিলীন করে দিতে চায়। (৪৪) আল্লাহ্ দিন ও রাত্রির পরিবর্তন ঘটান। এতে অন্তর্দৃষ্টিসম্পন্নগণের জন্য চিন্তার উপকরণ রয়েছে। (৪৫) আল্লাহ্ প্রত্যেক চলন্ত জীবকে পানি দ্বারা সৃষ্টি করেছেন। তাদের কতক বুকে ভর দিয়ে চলে, কতক দুই পায়ে ভর দিয়ে চলে এবং কতক চার পায়ে ভর দিয়ে চলে, আল্লাহ্ যা ইচ্ছা সৃষ্টি করেন। নিশ্চয়ই আল্লাহ্ সব কিছু করতে সক্ষম।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

(হে সম্বোধিত ব্যক্তি) তোমার কি (প্রমাণাদি ও চাক্ষুষ অভিজ্ঞতা দ্বারা) জানা নেই যে, আল্লাহ্‌র পবিত্রতা বর্ণনা করে যা কিছু আছে নভোমণ্ডলে ও ভূমণ্ডলে ? (উক্তিগতভাবে হোক, যেমন কোন কোন সৃষ্ট জীবের মধ্যে তা পরিদৃষ্টও হয় অথবা অবস্থাগতভাবে হোক, যেমন সব সৃষ্ট জীবের মধ্যে তা বিবেক-বুদ্ধির মাধ্যমে জানা আছে) এবং বিশেষভাবে পক্ষীকুল (ও), যারা পাখা বিস্তার করে (উড্ডীয়মান) আছে। (তারা আরও আশ্চর্যজনকভাবে সৃষ্টিকর্তার অস্তিত্ব বুঝায় তাদের দেহ ভারী হওয়া সত্ত্বেও তারা শূন্যে অবস্থান করে) প্রত্যেকেরই (অর্থাৎ প্রত্যেক পক্ষীরই) নিজ নিজ দোয়া (এবং আল্লাহ্‌র কাছে অনুনয়-বিনয়)

এবং তসবীহ্‌ (ও পবিত্রতা ঘোষণার পদ্ধতি ইলহাম দ্বারা) জানা আছে (এসব প্রমাণ জানা সত্ত্বেও কেউ কেউ তাওহীদ স্বীকার করে না। অতএব) তারা যা করে, সে বিষয়ে আল্লাহ্‌ সম্যক জ্ঞাত আছেন। (এই অমান্যতার কারণে তাদেরকে শাস্তি দেবেন) আল্লাহ্‌ তা'আলারই রাজত্ব নভোমণ্ডলে ও ভূমণ্ডলে (এখনও) এবং (পরিশেষে) আল্লাহ্‌র দিকেই (সবাইকে) প্রত্যাবর্তন করতে হবে। (তখনও সর্বময় বিচার-ক্ষমতা তাঁরই হবে। সে মতে রাজত্বের একটি প্রতিক্রিয়া বর্ণনা করা হচ্ছে হে সম্বোধিত ব্যক্তি) তুমি কি জান না যে, আল্লাহ্‌ তা'আলা (একটি) মেঘখণ্ডকে (অন্য মেঘখণ্ডের দিকে) সঞ্চালিত করেন, অতঃপর সেই মেঘখণ্ডকে (অর্থাৎ তার সমষ্টিকে) পরস্পরে মিলিয়ে দেন, এরপর তাকে স্তরে স্তরে রাখেন, অতঃপর তুমি দেখ যে, তার (মেঘমালার) মধ্য থেকে বারিধারা নির্গত হয়। তিনি মেঘমালা থেকে অর্থাৎ তার বিরাট স্তূপ থেকে শিলাবর্ষণ করেন, অতঃপর তা দ্বারা যাকে (অর্থাৎ যার প্রাণ অথবা মালকে) ইচ্ছা আঘাত করেন (ফলে তার ক্ষতি হয়ে যায়) এবং যার কাছ থেকে ইচ্ছা, তাকে ফিরিয়ে নেন (এবং তার জান ও মালকে বাঁচিয়ে দেন। সেই মেঘমালার মধ্যে বিদ্যুৎও সৃষ্টি হয়, এমন চোখ ঝলসানো যে) তার বিদ্যুৎঝলক যেন দৃষ্টিশক্তি বিলীন করে দিতে চায় (এটাও আল্লাহ্‌ তা'আলার অন্যতম ক্ষমতা)। আল্লাহ্‌ তা'আলা দিন ও রাত্রির পরিবর্তন ঘটান (এটাও তাঁর অন্যতম ক্ষমতা)। এতে (অর্থাৎ এর সমষ্টি অন্তর্দৃষ্টিসম্পন্নদের জন্য প্রমাণ আছে। (যদ্দ্বারা তাওহীদ ও لَهُ مُلْكُ السَّمَاوَاتِ وَالْأَرْضِ এর বিষয়বস্তু প্রমাণ করে। এটাও আল্লাহ্‌ তা'আলারই ক্ষমতা যে) আল্লাহ্‌ প্রত্যেক চলন্ত জীবকে (স্থলের হোক কিংবা জলের) পানি দ্বারা সৃষ্টি করেছেন। তাদের কতক বুকে ভর দিয়ে চলে (যেমন সর্প, মাছ) কতক দুই পায়ে ভর দিয়ে চলে (যেমন মানুষ ও উপবিষ্ট পাখী) এবং কতক চার পায়ে ভর দিয়ে চলে (যেমন চতুষ্পদ জন্তু। এমনিভাবে কতক আরো বেশির উপরও ভর দিয়ে চলে। আসল কথা এই যে আল্লাহ্‌ তা'আলা যা ইচ্ছা সৃষ্টি করেন। নিশ্চয় আল্লাহ্‌ সব কিছুর উপর ক্ষমতাবান (তাঁর জন্য কিছুই কঠিন নয়)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

كُلٌّ قَدْ عَلِمَ صَلَاتَهُ وَتَسْبِيحَهُ—আয়াতের শুরুতে বলা হয়েছে যে, নভোমণ্ডল, ভূমণ্ডল ও এতদুভয়ের অন্তর্বর্তী প্রত্যেক সৃষ্ট বস্তু আল্লাহ্‌ তা'আলার পবিত্রতা ও মহিমা ঘোষণায় মশগুল। এই পবিত্রতা ঘোষণার অর্থ হযরত সুফিয়ানের বর্ণনামতে এই যে, আল্লাহ্‌ তা'আলা পৃথিবীর প্রত্যেক বস্তু আসমান, যমীন চন্দ্র-সূর্য, গ্রহ, উপগ্রহ, নক্ষত্র, উপাদান চতুষ্টয় অগ্নি, পানি, মাটি, বাতাস সবাইকে বিশেষ বিশেষ কাজের জন্য সৃষ্টি করেছেন এবং যাকে যে কাজের জন্য সৃষ্টি করেছেন, সে সর্বক্ষণ সেই কাজে ব্যাপৃত আছে-এর চুল পরিমাণও বিরোধিতা করে না। এই আনুগত্যকেই তাদের পবিত্রতা ও মহিমা ঘোষণা বলা হয়েছে। সারকথা এই যে, তাদের পবিত্রতা বর্ণনা অবস্থাগত—উক্তিগত নয়। তাদের দেখেই মনে হয় যে তারা আল্লাহ্‌ তা'আলাকে পবিত্র ও সর্বশ্রেষ্ঠ মনে করে তাঁর আনুগত্যে ব্যাপৃত আছে।

যামাখশারী ও অন্যান্য তফসীরবিদ বলেন ঃ এটা অবান্তর নয় যে, আল্লাহ্‌ তা'আলা প্রত্যেক বস্তুর মধ্যে এতটুকু বোধশক্তি ও চেতনা নিহিত রেখেছেন, যদ্দ্বারা সে তার স্রষ্টা ও প্রভুর পরিচয় জানতে পারে এবং এটাও অবান্তব নয় যে, তাদেরকে বিশেষ প্রকার

বাকশক্তি দান করা হয়েছে ও বিশেষ প্রকার তসবীহ্ ও ইবাদত শেখানো হয়েছে, যাতে মশগুল থাকে। كُلٌّ قَدْ عَلِمَ صَلَاتَهُ এই শেষ বাক্যে এ বিষয়বস্তুর প্রতি ইঙ্গিত পাওয়া যায় যে, আল্লাহ্ তা'আলার তসবীহ্ ও নামাযে সমগ্র সৃষ্ট জগৎ ব্যাপৃত আছে ; কিন্তু প্রত্যেকের নামায ও তসবীহ্ পদ্ধতি ও আকার বিভিন্ন রূপ। ফেরেশতাদের পদ্ধতি ভিন্ন মানুষের পদ্ধতি ভিন্ন এবং উদ্ভিদ অন্য পদ্ধতিতে নামায ও তসবীহ্ আদায় করে। জড় পদার্থের পদ্ধতিও ভিন্ন রূপ। কোরআন পাকের অন্য এক আয়াত থেকেও এই বিষয়বস্তুর সমর্থন পাওয়া যায়। বলা হয়েছে ঃ أَعْطَىٰ كُلَّ شَيْءٍ خَلْقَهُ ثُمَّ هَدَىٰ অর্থাৎ আল্লাহ্ তা'আলা প্রত্যেক বস্তু সৃষ্টি করেছেন, অতঃপর তাকে পথ প্রদর্শন করেছেন। এই পথ প্রদর্শন এছাড়া কিছুই নয় যে, সে সর্বদা আল্লাহ্র আনুগত্যে ব্যাপৃত থেকে ন্যস্ত কর্তব্য পূর্ণ করে আসছে। এছাড়া তার নিজের জীবন ধারণের প্রয়োজনাদি সম্পর্কেও তাকে এমন পথ প্রদর্শন করা হয়েছে যে, বড় বড় চিন্তাশীলদের চিন্তা তার কাছে হার মানে। বসবাসের জন্য সে কেমন আশ্চর্যজনক বাসা, গর্ত ইত্যাদি তৈরি করে এবং খাদ্য ইত্যাদি হাসিল করার জন্যে কেমন কৌশল অবলম্বন করে।

مِنَ السَّمَاءِ مِنْ جِبَالٍ فِيهَا — এখানে سماء মানে মেঘমালা এবং جبال মানে বড় বড় মেঘখণ্ড। برد — এর অর্থ শিলা।

لَقَدْ أَنْزَلْنَا آيَاتٍ مُبَيِّنَاتٍ ۚ وَاللَّهُ يَهْدِي مَنْ يَشَاءُ إِلَىٰ صِرَاطٍ مُسْتَقِيمٍ ﴿৪৬﴾
وَيَقُولُونَ آمَنَّا بِاللَّهِ وَبِالرَّسُولِ وَأَطَعْنَا ثُمَّ يَتَوَلَّىٰ فَرِيقٌ مِنْهُمْ مِنْ
بَعْدِ ذَٰلِكَ ۚ وَمَا أُولَٰئِكَ بِالْمُؤْمِنِينَ ﴿৪৭﴾ وَإِذَا دُعُوا إِلَى اللَّهِ وَرَسُولِهِ
لِيَحْكُمَ بَيْنَهُمْ إِذَا فَرِيقٌ مِنْهُمْ مُعْرِضُونَ ﴿৪৮﴾ وَإِنْ يَكُنْ لَهُمُ الْحَقُّ يَأْتُوا إِلَيْهِ
مُذْعِنِينَ ﴿৪৯﴾ أَفِي قُلُوبِهِمْ مَرَضٌ أَمِ ارْتَابُوا أَمْ يَخَافُونَ أَنْ يَحِيفَ اللَّهُ
عَلَيْهِمْ وَرَسُولُهُ ۚ بَلْ أُولَٰئِكَ هُمُ الظَّالِمُونَ ﴿৫০﴾ إِنَّمَا كَانَ قَوْلَ الْمُؤْمِنِينَ إِذَا
دُعُوا إِلَى اللَّهِ وَرَسُولِهِ لِيَحْكُمَ بَيْنَهُمْ أَنْ يَقُولُوا سَمِعْنَا وَأَطَعْنَا ۚ
وَأُولَٰئِكَ هُمُ الْمُفْلِحُونَ ﴿৫১﴾ وَمَنْ يُطِعِ اللَّهَ وَرَسُولَهُ وَيَخْشَ اللَّهَ وَيَتَّقْهِ فَأُولَٰئِكَ
هُمُ الْفَائِزُونَ ﴿৫২﴾ وَأَقْسَمُوا بِاللَّهِ جَهْدَ أَيْمَانِهِمْ لَئِنْ أَمَرْتَهُمْ لَيَخْرُجُنَّ ۖ
قُلْ لَا تُقْسِمُوا ۖ طَاعَةٌ مَعْرُوفَةٌ ۚ إِنَّ اللَّهَ خَبِيرٌ بِمَا تَعْمَلُونَ ﴿৫৩﴾ قُلْ

اَطِيۡعُوا اللّٰهَ وَاَطِيۡعُوا الرَّسُوۡلَ ۚ فَاِنۡ تَوَلَّوۡا فَاِنَّمَا عَلَيۡهِ مَا حُمِّلَ وَعَلَيۡكُمۡ
مَّا حُمِّلۡتُمۡ ؕ وَاِنۡ تُطِيۡعُوۡهُ تَهۡتَدُوۡا ؕ وَمَا عَلَى الرَّسُوۡلِ اِلَّا الۡبَلٰغُ الۡمُبِيۡنُ ﴿۵۴﴾

**(৪৬) আমি তো সুস্পষ্ট আয়াতসমূহ্ অবতীর্ণ করেছি। আল্লাহ্ যাকে ইচ্ছা সরল পথে পরিচালনা করেন। (৪৭) তারা বলে ঃ আমরা আল্লাহ্ ও রাসূলের প্রতি বিশ্বাস স্থাপন করেছি এবং আনুগত্য করি ; কিন্তু অতঃপর তাদের একদল মুখ ফিরিয়ে নেয় এবং তারা বিশ্বাসী নয়। (৪৮) তাদের মধ্যে ফয়সালা করার জন্য যখন তাদেরকে আল্লাহ্ ও রাসূলের দিকে আহ্বান করা হয় তখন তাদের একদল মুখ ফিরিয়ে নেয়। (৪৯) সত্য তাদের স্বপক্ষে হলে তারা বিনীতভাবে রাসূলের কাছে ছুটে আসে। (৫০) তাদের অন্তরে রোগ আছে, না তারা ধোঁকায় পড়ে আছে ; না তারা ভয় করে যে, আল্লাহ্ ও তাঁর রাসূল তাদের প্রতি অবিচার করবেন ? বরং তারাই তো অবিচারকারী। (৫১) মু'মিনদের বক্তব্য কেবল এ কথাই যখন তাদের মধ্যে ফয়সালা করার জন্য আল্লাহ্ ও তাঁর রাসূলের দিকে তাদেরকে আহ্বান করা হয়, তখন তারা বলে ঃ আমরা শুনলাম ও আদেশ মান্য করলাম। তারাই সফলকাম। (৫২) যারা আল্লাহ্ ও তাঁর রাসূলের আনুগত্য করে, আল্লাহ্কে ভয় করে ও তাঁর শাস্তি থেকে বেঁচে থাকে তারাই কৃতকামী। (৫৩) তারা দৃঢ়ভাবে আল্লাহ্র কসম খেয়ে বলে যে, আপনি তাদেরকে আদেশ করলে তাঁরা সবকিছু ছেড়ে বের হবেই। বলুন ঃ তোমরা কসম খেয়ো না। নিয়মানুযায়ী তোমাদের আনুগত্য। তোমরা যা কিছু কর নিশ্চয় আল্লাহ্ সে বিষয়ে জ্ঞাত। (৫৪) বলুন ঃ আল্লাহ্র আনুগত্য কর এবং রাসূলের আনুগত্য কর। অতঃপর যদি তোমরা মুখ ফিরিয়ে নাও, তবে তার উপর ন্যস্ত দায়িত্বের জন্য সে দায়ী এবং তোমাদের উপর ন্যস্ত দায়িত্বের জন্য তোমরা দায়ী। তোমরা যদি তাঁর আনুগত্য কর, তবে সৎ পথ পাবে। রাসূলের দায়িত্ব তো কেবল সুস্পষ্টরূপে পৌঁছিয়ে দেওয়া।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

আমি (সত্যকে) বুঝানোর প্রমাণাদি (ব্যাপক হিদায়াতের জন্য) অবতীর্ণ করেছি। সাধারণের মধ্য হতে আল্লাহ্ যাকে ইচ্ছা সৎ পথের দিকে (বিশেষ) হিদায়াত করেন। (ফলে সে আল্লাহ্র জ্ঞাতব্য হক অর্থাৎ বিশুদ্ধ বিশ্বাস এবং কার্যগত হক অর্থাৎ ইবাদত পালন করে। নতুবা অনেকেই বঞ্চিত থাকে।) মুনাফিকরা (মুখে) দাবি করে, আমরা আল্লাহ্র প্রতি ও রাসূলের প্রতি বিশ্বাস স্থাপন করেছি এবং (আল্লাহ্ ও রাসূলে) আদেশ (মনে-প্রাণে) মানি। এরপর (যখন কর্মের মাধ্যমে দাবি প্রমাণের সময় আসল, তখন) তাদের একদল (যারা খুবই পাপিষ্ঠ, আল্লাহ্ ও রাসূলের আদেশ থেকে) মুখ ফিরিয়ে নেয় [অর্থাৎ তাদের কাছে যখন কারও প্রাপ্য পরিশোধযোগ্য হয় এবং প্রাপক সেই মুনাফিককে বলে যে, চল রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে বিচার নিয়ে যাই, তখন সে মুখ ফিরিয়ে নেয়। কেননা, সে জানে যে, তাঁর এজলাসে হক প্রমাণিত হলে তিনি তার পক্ষেই ফয়সালা দেবেন। পরবর্তী وَاِذَا دُعُوۡۤا আয়াতে এর এরূপ বর্ণনাই উল্লিখিত হয়েছে। সকল মুনাফিকই

এরূপ ছিল, এতদসত্ত্বেও বিশেষভাবে এক দলের কথা বলার কারণ এই যে, গরীব মুনাফিকরা আন্তরিক অনিচ্ছাসত্ত্বেও পরিষ্কার অস্বীকার করার দুঃসাহস করতে পারত না। যারা প্রভাবশালী ও শক্তিমান, তারাই এ কাজ করত] তারা মোটেই ঈমানদার নয়। (অর্থাৎ কোন মুনাফিকের অন্তরেই ঈমান নেই ; কিন্তু তাদের বাহ্যিক কৃত্রিম ঈমানও নেই; যেমন এক আয়াতে আছে, وَلَقَدْ قَالُوْا كَلِمَةَ الْكُفْرِ وَكَفَرُوْا بَعْدَ اِسْلَامِهِمْ অন্য এক আয়াতে আছে قَدْ كَفَرْتُمْ بَعْدَ اِيْمَانِكُمْ তাদের এই আদেশ লংঘনের বর্ণনা এই যে) তাদেরকে যখন আল্লাহ্ ও তাঁর রাসূলের দিকে আহবান করা হয়, যাতে রাসূল তাদের (ও তাদের প্রতিপক্ষের) মধ্যে ফয়সালা করে দেন, তখন তাদের একদল (সেখানে যেতে) পৃষ্ঠ প্রদর্শন করে (এবং তালবাহানা করে। এই আহবান রাসূলের দিকেই করা হয় ; কিন্তু রাসূল যেহেতু আল্লাহ্র বিধানের ভিত্তিতে ফয়সালা করেন, তাই আল্লাহ্র দিকেও আহবান করা হয় বলা হয়েছে। মোটকথা, তাদের কাছে কারও হক প্রাপ্য হলে তারা এরূপ করে) আর যদি (ঘটনাক্রমে) তাদের হক এক (অন্যের কাছে) থাকে, তবে তারা বিনয়াবনত হয়ে (নির্দ্বিধায় তাঁর ডাকে তাঁর কাছে ছুটে আসে। কারণ, তারা নিশ্চিত যে, সেখানে সত্য ফয়সালা হবে। এতে তাদের উপকার হবে। অতঃপর তাদের পৃষ্ঠপ্রদর্শন ও উপস্থিত না হওয়ার কারণের ক্ষেত্রে কয়েকটি সম্ভাবনা উল্লেখ করে সবগুলোকে বাতিল ও একটিকে সপ্রমাণ করা হয়েছে) কি (এই মুখ ফিরিয়ে নেয়ার কারণ এই যে) তাদের অন্তরে (নিশ্চিত কুফরের) রোগ আছে (অর্থাৎ তারা নিশ্চিত যে, আপনি আল্লাহ্র রাসূল নন) না তারা (নবুয়তের ব্যাপারে) সন্দেহে পতিত আছে, (অর্থাৎ রাসূল না হওয়ার বিশ্বাস তো নেই ; কিন্তু রাসূল হওয়ারও বিশ্বাস নেই) না তারা আশংকা করে যে, আল্লাহ্ ও তাঁর রাসূল তাদের প্রতি যুলুম করবেন (এবং তাদের কাছে যে হক প্রাপ্য, তার চাইতে বেশি দিতে বলবেন। বাস্তব ঘটনা এই যে, এগুলোর মধ্যে একটিও কারণ নয়) বরং (আসল কারণ এই যে) তারাই (এসব মোকদ্দমায়) অন্যায়কারী। (তাই রাসূলের দরবারে মোকদ্দমা আনতে রাজী হয় না। এছাড়া পূর্ববর্তী সব কারণ অনুপস্থিত)। মুসলমানদের (অবস্থাও তাদের) উক্তি যে, যখন তাদের (কোন মোকদ্দমায়) আল্লাহ্ ও তাঁর রাসূলের দিকে আহবান করা হয়, তখন তারা তো (হৃষ্টচিত্তে) একথাই বলে ঃ আমরা (তোমার কথা) শুনলাম এবং মেনে নিলাম। (এরপর তৎক্ষণাৎ চলে যায়। এটা এরই আলামত, যে তাদের اَمَنَّا ও اَطَعْنَا বলা দুনিয়াতেও সত্য।) তারাই (পরকালেও) সফলকাম। (আমার নিকট তো সামগ্রিক নীতি এই যে) যারা আল্লাহ্ ও তাঁর রাসূলের আদেশ মান্য করে, আল্লাহ্কে ভয় করে ও তাঁর বিরোধিতা থেকে বেঁচে থাকে, তারাই সফলকাম হবে। (এটাও মুনাফিকদের অবস্থা যে) তারা দৃঢ়ভাবে কসম খায় যে, (আমরা এমন অনুগত যে) যদি আপনি তাদেরকে (অর্থাৎ আমাদেরকে) আদেশ করেন (যে, বাড়িঘর ছেড়ে দাও) তবে তারা (অর্থাৎ আমরা) এখনি (সব ত্যাগ করে) বের হব। আপনি বলে দিন ঃ তোমরা কসম খেয়ো না, তোমাদের আনুগত্যের স্বরূপ জানা আছে। (কেননা) আল্লাহ্ তা'আলা তোমারে কাজকর্মের পূর্ণ খবর রাখেন। (তিনি আমাকে বলে দিয়েছেন ঃ যেমন অন্যত্র আছে قُلْ لَا تَعْتَذِرُوْا لَنْ نُّؤْمِنَ لَكُمْ قَدْ نَبَّاَنَا اللّٰهُ مِنْ اَخْبَارِكُمْ আপনি (তাদেরকে) বলুন ঃ (কথায় লাভ হবে না, কাজ কর। অর্থাৎ) আল্লাহ্র আনুগত্য কর এবং রাসূলের আনুগত্য কর। (অতঃপর আল্লাহ্ তা'আলা গুরুত্বদানের জন্য স্বয়ং তাদেরকে

সম্বোধন করেন যে, রাসূলের এই আদেশ ও প্রচারের পর) পুনরায় যদি তোমরা (আনুগত্য থেকে) মুখ ফিরিয়ে নাও, তবে মনে রেখ (যে, এতে রাসূলের কোন ক্ষতি নেই, কেননা) রাসূলের দায়িত্ব প্রচার, যা তাঁর উপর ন্যস্ত করা হয়েছে (তিনি তা সম্পন্ন করে দায়িত্বমুক্ত হয়ে গেছেন) এবং তোমাদের দায়িত্ব তা (অর্থাৎ আনুগত্য করা) যা তোমাদের উপর ন্যস্ত করা হয়েছে। (তোমরা তা পালন করনি। সুতরাং ক্ষতি তোমাদেরই হবে) যদি (মুখ না ফিরাও, বরং) তাঁর আনুগত্য কর (যা আল্লাহ্‌রই আনুগত্য) তবে সৎ পথ পাবে। (মোটকথা) রাসূলের দায়িত্ব তো কেবল সুস্পষ্টরূপে পৌঁছিয়ে দেয়া (এরপর কবূল করলে কি না তা তোমাদের জিজ্ঞেস করা হবে)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

আলোচ্য আয়াত বিশেষ ঘটনা প্রসঙ্গে অবতীর্ণ হয়েছে। তাবারী প্রমুখ এই ঘটনা বর্ণনা প্রসঙ্গে বলেন ঃ বিশর নামক জনৈক মুনাফিক ও এক ইহুদীর মধ্যে যমীন সংক্রান্ত কলহ-বিবাদ ছিল। ইহুদী তাকে বলল ঃ চল, তোমাদেরই রাসূল দ্বারা এর মীমাংসা করিয়ে নিই। মুনাফিক বিশর অন্যায়ের উপর ছিল। সে জানত যে, রাসূলুল্লাহ্ (সা)-এর এজলাসে মোকদ্দমা গেলে তিনি ন্যায়বিচার করবেন এবং সে হেরে যাবে। কাজেই সে অস্বীকার করল এবং রাসূলুল্লাহ্ (সা)-এর পরিবর্তে কা'ব ইবনে আশরাফ ইহুদীর কাছে মোকদ্দমা নিয়ে যেতে বলল। এর পরিপ্রেক্ষিতে আলোচ্য আয়াতসমূহ অবতীর্ণ হয়।

**সাফল্য লাভের চারটি শর্ত ঃ** وَمَنْ يُّطِعِ اللّٰهَ وَرَسُوْلَهٗ وَيَخْشَ اللّٰهَ وَيَتَّقْهِ فَاُولٰٓئِكَ هُمُ الْفَآئِزُوْنَ — এই আয়াতে চারটি বিষয় বর্ণনা করার পর বলা হয়েছে, যে ব্যক্তি চারটি বিষয় যথাযথ পালন করে, সেই দুনিয়া ও আখিরাতে সফলকাম।

**একটি আশ্চর্য ঘটনা ঃ** তফসীরে-কুরতুবীতে এ স্থলে হযরত ফারূকে আযমের একটি ঘটনা বর্ণনা করা হয়েছে। এতে এই চারটি বিষয়ের ব্যাখ্যা ও পারস্পরিক পার্থক্য ফুটে ওঠে। হযরত ফারূকে আযম একদিন মসজিদে নববীতে দণ্ডায়মান ছিলেন। হঠাৎ জনৈক রূমী গ্রাম্য ব্যক্তি তাঁর কাছে এসে বলতে লাগল ঃ

اَشْهَدُ اَنْ لَّآ اِلٰهَ اِلَّا اللّٰهُ وَاَشْهَدُ اَنَّ مُحَمَّدًا رَّسُوْلُ اللّٰهِ—হযরত ফারূকে আযম জিজ্ঞেস করলেন ঃ ব্যাপার কি ? সে বলল ঃ আমি আল্লাহ্‌র ওয়াস্তে মুসলমান হয়ে গেছি। হযরত ফারূক জিজ্ঞেস করলেন ঃ এর কোন কারণ আছে কি ? সে বলল ঃ হ্যাঁ, আমি তওরাত, ইনজীল, যবূর ও পূর্ববর্তী পয়গম্বরগণের অনেক গ্রন্থ পাঠ করেছি। কিন্তু সম্প্রতি জনৈক মুসলমান কয়েদীর মুখে একটি আয়াত শুনে জানতে পারলাম যে, এই ছোট আয়াতটির মধ্যে সমস্ত প্রাচীন গ্রন্থের বিষয়বস্তু সন্নিবেশিত আছে। এতে আমার মনে দৃঢ় বিশ্বাস জন্মেছে যে, এটা আল্লাহ্‌র পক্ষ থেকেই আগত। ফারূকে আযম জিজ্ঞেস করলেন ঃ আয়াতটি কি ? রূমী ব্যক্তি উল্লিখিত আয়াতটিই তিলাওয়াত করল এবং সাথে সাথে তার অভিনব তফসীরও বর্ণনা করল যে, مَنْ يُّطِعِ اللّٰهَ আল্লাহ্‌র ফরয কার্যাদির সাথে, ورسوله রাসূলের সুন্নাতের সাথে, وَيَخْشَ اللّٰهَ অতীত জীবনের সাথে এবং وَيَتَّقْهِ ভবিষ্যৎ জীবনের সাথে সম্পর্ক রাখে। মানুষ যখন এই চারটি বিষয় পালন করবে, তখন তাকে اُولٰٓئِكَ هُمُ الْفَآئِزُوْنَ-এর সুসংবাদ দেয়া হবে। فائز তথা সফলকাম সেই ব্যক্তি, যে জাহান্নাম থেকে মুক্তি ও জান্নাতে স্থান পায়। ফারূকে আযম একথা শুনে বললেন ঃ রাসূলে করীম (সা)-এর কথায়

এর সমর্থন পাওয়া যায়। তিনি বলেছেন ঃ اوتيت جوامع الكلم অর্থাৎ আল্লাহ্ তা'আলা আমাকে সুদূরপ্রসারী অর্থবোধক বাক্যাবলী দান করেছেন। এগুলোর শব্দ সংক্ষিপ্ত এবং অর্থ সুদূর বিস্তৃত।—(কুরতুবী)

وَعَدَ اللّٰهُ الَّذِيْنَ اٰمَنُوْا مِنْكُمْ وَعَمِلُوا الصّٰلِحٰتِ لَيَسْتَخْلِفَنَّهُمْ فِى الْاَرْضِ
كَمَا اسْتَخْلَفَ الَّذِيْنَ مِنْ قَبْلِهِمْ ۖ وَلَيُمَكِّنَنَّ لَهُمْ دِيْنَهُمُ الَّذِى ارْتَضٰى
لَهُمْ وَلَيُبَدِّلَنَّهُمْ مِّنْۢ بَعْدِ خَوْفِهِمْ اَمْنًا ؕ يَعْبُدُوْنَنِىْ لَا يُشْرِكُوْنَ بِىْ شَيْـًٔا ؕ
وَمَنْ كَفَرَ بَعْدَ ذٰلِكَ فَاُولٰٓئِكَ هُمُ الْفٰسِقُوْنَ ﴿٥٥﴾ وَاَقِيْمُوا الصَّلٰوةَ وَاٰتُوا
الزَّكٰوةَ وَاَطِيْعُوا الرَّسُوْلَ لَعَلَّكُمْ تُرْحَمُوْنَ ﴿٥٦﴾ لَا تَحْسَبَنَّ الَّذِيْنَ كَفَرُوْا
مُعْجِزِيْنَ فِى الْاَرْضِ ۚ وَمَاْوٰىهُمُ النَّارُ ؕ وَلَبِئْسَ الْمَصِيْرُ ﴿٥٧﴾

**(৫৫) তোমাদের মধ্যে যারা বিশ্বাস স্থাপন করে ও সৎকর্ম করে, আল্লাহ্ তাদেরকে ওয়াদা দিয়েছেন যে, তাদেরকে অবশ্যই পৃথিবীতে শাসনকর্তৃত্ব দান করবেন যেমন তিনি শাসনকর্তৃত্ব দান করেছেন তাদের পূর্ববর্তীদেরকে এবং তিনি অবশ্যই সুদৃঢ় করবেন তাদের ধর্মকে, যা তিনি তাদের জন্য পছন্দ করেছেন এবং তাদের ভয়ভীতির পরিবর্তে অবশ্যই তাদেরকে শান্তি দান করবেন। তারা আমার ইবাদত করবে এবং আমার সাথে কাউকে শরীক করবে না। এরপর যারা অকৃতজ্ঞ হবে, তারাই অবাধ্য। (৫৬) নামায কায়েম কর, যাকাত প্রদান কর এবং রাসূলের আনুগত্য কর যাতে তোমরা অনুগ্রহপ্রাপ্ত হও। (৫৭) তোমরা কাফিরদেরকে পৃথিবীতে পরাক্রমশালী মনে করো না। তাদের ঠিকানা অগ্নি। কত নিকৃষ্ট না এই প্রত্যাবর্তনস্থল।**

**তফসীরের সার-সংক্ষেপ**

(হে সফল উম্মত) তোমাদের মধ্যে যারা বিশ্বাস করে ও সৎকর্ম করে (অর্থাৎ আল্লাহ্ প্রেরিত নূরে-হিদায়াতের পুরোপুরি অনুসরণ করে।) তাদেরকে আল্লাহ্ তা'আলা প্রতিশ্রুতি দেন যে, তাদেরকে (এই অনুসরণের কল্যাণে) পৃথিবীতে রাজত্ব দান করবেন, যেমন তাদের পূর্ববর্তী (হিদায়াত প্রাপ্ত) লোকদেরকে রাজত্ব দিয়েছিলেন। (উদাহরণত বনী-ইসরাইলকে ফিরাউন ও তার সম্প্রদায় কিবতীদের উপর প্রবল করেছিলেন। এরপর শাম দেশে আমালেকার ন্যায় দুর্ধর্ষ জাতির উপর তাদেরকে আধিপত্য দিয়েছিলেন এবং মিসর ও শাম দেশের শাসনকর্তৃত্বের উত্তরাধিকারী করেছিলেন)। আর (এই রাজত্ব দান করার উদ্দেশ্য এই যে) তিনি যে ধর্মকে তাদের জন্য পছন্দ করেছেন (অর্থাৎ ইসলাম ; যেমন অন্য আয়াতে আছে رَضِيْتُ لَكُمُ الْاِسْلَامَ دِيْنًا) তাকে তাদের (পরকালীন উপকারে) জন্য

শক্তিশালী করবেন এবং (শত্রুদের তরফ থেকে তাদের যে স্বাভাবিক ভয়ভীতি) তাদের ভয়ভীতির পর তাদেরকে শান্তি দান করবেন এই শর্তে যে, তারা আমার ইবাদত করবে এবং আমার সাথে কোন প্রকার শিরক করবে না। (প্রকাশ্যও নয় অপ্রকাশ্যও নয়, যাকে রিয়া বলা হয়) অর্থাৎ আল্লাহ্ তা'আলার এই প্রতিশ্রুতি ধর্মের উপর পূর্ণরূপে কায়েম থাকার শর্তাধীন। এই প্রতিশ্রুতি তো দুনিয়ার জন্য। পরকালে ঈমান ও সৎ কর্মের কারণে যে মহান প্রতিদান ও চিরন্তন সুখ-শান্তির প্রতিশ্রুতি আছে, সেটা ভিন্ন।) যে ব্যক্তি এরপর (অর্থাৎ এই প্রতিশ্রুতি জাহির হওয়ার পর) অকৃতজ্ঞ হবে, (অর্থাৎ ধর্ম বিরোধী পথ অবলম্বন করবে, তার জন্য এই প্রতিশ্রুতি নয়; কেননা) তারাই নাফরমান। (প্রতিশ্রুতি ছিল ফরমাবরদারদের জন্য। তাই তাদেরকে দুনিয়াতেও রাজত্ব দান করার প্রতিশ্রুতি দেয়া হয়নি এবং পরকালের শাস্তিও ভিন্ন হবে। হে মুসলমানগণ, তোমরা যখন ঈমান ও সৎ কর্মের ইহলৌকিক ও পারলৌকিক উপকারিতা শুনেছ, তখন তোমাদের উচিত যে) তোমরা নামায কায়েম কর, যাকাত প্রদান কর এবং (অবশিষ্ট বিধানাবলীতেও) রাসূলের আনুগত্য কর, যাতে তোমাদের প্রতি পূর্ণ অনুগ্রহ করা হয়। (এরপর কুফর ও অবাধ্যতার পরিণাম উল্লেখ করা হয়েছে যে, হে সম্বোধিত ব্যক্তি) কাফিরদের সম্পর্কে এরূপ ধারণা করো না যে, পৃথিবীতে (অর্থাৎ পৃথিবীর কোন অংশে পলায়ন করবে এবং) আমাকে হারিয়ে দেবে (এবং আমার ক্রোধ থেকে বেঁচে যাবে। না, বরং তারা স্বয়ং হেরে যাবে এবং ক্রোধের শিকার ও পরাভূত হবে। এটা দুনিয়ার পরিণাম। পরকালে) তাদের ঠিকানা দোযখ। কত নিকৃষ্টই না এ ঠিকানা!

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

**শানে নুযূল ঃ** কুরতুবী আবুল আলিয়া থেকে বর্ণনা করেন যে, রাসূলুল্লাহ্ (সা) ওহী অবতরণ ও নবুয়ত ঘোষণার পর দশ বছর কাফির ও মুশরিকদের ভয়ে ভীত অবস্থায় মক্কা মুকাররমায় অবস্থান করেন। এরপর মদীনায় হিজরতের আদেশ হলে সেখানেও সর্বদা মুশরিকদের আক্রমণের আশংকা বিদ্যমান ছিল। একবার জনৈক ব্যক্তি রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে এসে আরয করল ঃ ইয়া রাসূলাল্লাহ্, আমরা নিরস্ত্র অবস্থায় শান্তিতে ও সুখে বসবাস করব—এরূপ সময় কি কখনও আসবে ? রাসূলুল্লাহ্ (সা) বললেন ঃ এরূপ সময় অতি সত্বরই আসবে। এর পরিপ্রেক্ষিতে আলোচ্য আয়াতসমূহ অবতীর্ণ হয়। —(কুরতুবী, বাহর) হযরত আবদুল্লাহ্ ইবনে আব্বাস (রা) বলেন ঃ আল্লাহ্ তা'আলা আয়াতে বর্ণিত ওয়াদা উম্মতে মুহাম্মদীকে তার অস্তিত্ব লাভের পূর্বেই তওরাত ও ইনজীলে দিয়েছিলেন। —(বাহরে-মুহীত)

আল্লাহ্ তা'আলা রাসূলুল্লাহ্ (সা)-কে তিনটি বিষয়ের ওয়াদা দিয়েছেন। ১. আপনার উম্মতকে পৃথিবীর খলীফা ও শাসনকর্তা করা হবে, ২. আল্লাহ্র মনোনীত ধর্ম ইসলামকে প্রবল করা হবে এবং ৩. মুসলমানদেরকে এমন শক্তি ও শৌর্য-বীর্য দান করা হবে যে, তাদের অন্তরে শত্রুর কোন ভয়ভীতি থাকবে না। আল্লাহ্ তা'আলা তাঁর এই ওয়াদা পূর্ণ করেছেন। স্বয়ং রাসূলুল্লাহ্ (সা)-এর পুণ্যময় আমলে মক্কা, খায়বর, বাহরাইন, সমগ্র আরব উপত্যকা ও সমগ্র ইয়ামন তাঁরই হাতে বিজিত হয় এবং তিনি হিজরের অগ্নিপূজারী ও শ্যাম দেশের কতিপয় অঞ্চল থেকে জিযিয়া কর আদায় করেন। রোম সম্রাট হিরাক্লিয়াস মিসর ও আলেকজান্দ্রিয়ার সম্রাট মুকাউকিস, আম্মান ও আবিসিনিয়া সম্রাট নাজ্জাশী প্রমুখ

রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে উপঢৌকন প্রেরণ করেন ও তাঁর প্রতি সম্মান প্রদর্শন করেন। তাঁর ইন্তিকালের পর হযরত আবূ বকর সিদ্দীক (রা) খলীফা হন। তিনি রাসূলুল্লাহ্, (সা)-এর ওফাতের পর যে দ্বন্দ্ব-সংঘাত মাথাচাড়া দিয়ে ওঠে, তা খতম করেন এবং পারস্য, সিরিয়া ও মিসর অভিমুখে সৈন্যাভিযান করেন। বসরা ও দামেস্ক তাঁরই আমলে বিজিত হয় এবং অন্যান্য দেশেরও কতক অংশ করতলগত হয়।

হযরত আবূ বকর সিদ্দীকের ওফাতের সময় নিকটবর্তী হলে আল্লাহ্ তা'আলা তাঁর অন্তরে ওমর ইবনে খাত্তাবকে পরবর্তী খলীফা নিযুক্ত করার ইলহাম করেন। ওমর ইবনে খাত্তাব খলীফা নিযুক্ত হয়ে শাসনব্যবস্থা এমনভাবে সুবিন্যস্ত করলেন যে, পয়গম্বরগণের পর পৃথিবী এমন সুন্দর ও সুশৃঙ্খল শাসন-ব্যবস্থা আর প্রত্যক্ষ করেনি। তাঁর আমলে সিরিয়া পুরোপুরি বিজিত হয়। এমনিভাবে সমগ্র মিসর ও পারস্যের অধিকাংশ করতলগত হয়। তাঁর হাতে কায়সার ও কিসরা সমূলে নিশ্চিহ্ন হয়। এরপর উসমানী খিলাফতের আমলে ইসলামী বিজয়ের পরিধি পৃথিবীর পূর্ব ও পশ্চিম প্রান্ত পর্যন্ত বিস্তৃত হয়ে পড়ে। পাশ্চাত্য দেশসমূহ, আন্দালুস ও সাইপ্রাস পর্যন্ত, দূরপ্রাচ্যে চীন ভূখণ্ড পর্যন্ত এবং ইরাক, খোরাসান ও আহওয়ায ইত্যাদি সব তাঁর আমলে মুসলমানদের অধিকারভুক্ত হয়। সহীহ্ হাদীসে রাসূলুল্লাহ্ (সা) বলেছিলেন ঃ আমাকে সমগ্র ভূখণ্ডের পূর্ব ও পশ্চিম প্রান্ত একত্রিত করে দেখানো হয়েছে। আমার উম্মতের রাজত্ব যেসব এলাকা পর্যন্ত পৌঁছবে সেগুলো আমাকে দেখানো হয়েছে। আল্লাহ্ তা'আলা এই প্রতিশ্রুতি ওসমানী খিলাফতের আমলেই পূর্ণ করে দেন।—(ইবনে কাসীর) অন্য এক হাদীসে বলা হয়েছে, খিলাফত আমার পরে ত্রিশ বছর থাকবে। পর অর্থ খিলাফতে রাশেদা, যা সম্পূর্ণরূপে রাসূলুল্লাহ্ (সা)-এর আদর্শের উপর ভিত্তিশীল ছিল। এই খিলাফত হযরত আলী (রা) পর্যন্ত অব্যাহত ছিল। কেননা, ত্রিশ বছরের মেয়াদ হযরত আলী (রা) পর্যন্ত পূর্ণ হয়ে যায়।

ইবনে কাসীর এ স্থলে সহীহ্ মুসলিমের একটি হাদীস উদ্ধৃত করেছেন। হযরত জাবের ইবনে যামরা বলেন ঃ আমি রাসূলুল্লাহ্ (সা)-কে এ কথা বলতে শুনেছি যে, আমার উম্মতের কাজ অব্যাহত থাকবে যে পর্যন্ত বারজন খলিফা থাকবেন। ইবনে কাসীর বলেন ঃ এই হাদীসটি উম্মতের মধ্যে বারজন খলীফা হওয়ার সংবাদ দিচ্ছে। এর বাস্তবায়ন জরুরী। কিন্তু এটা জরুরী নয় যে, তারা সবাই উপর্যুপরি ও সংলগ্নই হবেন ; বরং কিছু বিরতির পরও হতে পারেন। তাদের মধ্যে চারজন খলীফা তো একের পর এক হয়ে গেছেন অর্থাৎ খোলাফায়ে রাশেদীন। অতঃপর কিছুকাল বিরতির পর হযরত ওমর ইবনে আবদুল আজীজ খলীফা হয়েছেন। তাঁর পরেও বিভিন্ন সময়ে এরূপ খলীফা হয়েছেন এবং কিয়ামত পর্যন্ত হবেন। সর্বশেষ হবেন হযরত মাহদী। রাফেযী সম্প্রদায় যে বারজন খলীফা নির্দিষ্ট করেছে, তার কোন প্রমাণ হাদীসে নেই; বরং তাদের মধ্যে কেউ কেউ এমন আছেন, খিলাফতের সাথে যাঁদের কোন সম্পর্ক ছিল না। এটাও জরুরী নয় যে, তাঁদের সবার মর্যাদা সমান হবে এবং সবার আমলে দুনিয়ার শান্তি ও শৃঙ্খলা সমান হবে; বরং শান্তির ওয়াদা ঈমান, সৎকর্ম, চারিত্রিক দৃঢ়তা ও পূর্ণ অনুসরণের উপর ভিত্তিশীল। এগুলো বিভিন্ন রূপ হলে রাষ্ট্রের প্রকার ও শক্তির মধ্যেও পার্থক্য ও বিভিন্নতা অপরিহার্য। ইসলামের চৌদ্দশত বছরের ইতিহাস সাক্ষ্য দেয় যে, বিভিন্ন সময়ে, বিভিন্ন দেশে যখন ও যেখানে কোন ন্যায়পরায়ণ ও সৎকর্মী বাদশাহ্ হয়েছেন, তিনি তাঁর কর্ম ও

সন্ততার পরিনাম এই আল্লাহ্‌র প্রতিশ্রুতির অংশ লাভ করেছেন। কোরআন পাকের অন্যত্র বলা হয়েছে। إِنَّ حِزْبَ اللَّهِ هُمُ الْغَالِبُونَ—অর্থাৎ আল্লাহ্‌র দলই প্রবল থাকবে।

**আলোচ্য আয়াত দ্বারা খোলাফায়ে-রাশেদীনের খিলাফত ও আল্লাহ্‌র কাছে মকবুল হওয়ার প্রমাণ ঃ** এই আয়াত রাসূলুল্লাহ্ (সা)-এর নবুয়তের প্রমাণ। কেননা, আয়াতে বর্ণিত ভবিষ্যদ্বাণী হুবহু পূর্ণ হয়েছে। এমনিভাবে আয়াতটি খোলাফায়ে রাশেদীনের খিলাফতের সত্যতা, বিশুদ্ধতা ও আল্লাহ্‌র কাছে মকবুল হওয়ারও প্রমাণ। কেননা, আয়াতে আল্লাহ্ তা'আলা যে প্রতিশ্রুতি স্বীয় রাসূল ও উম্মতকে দিয়েছিলেন, তার পুরোপুরি বিকাশ তাঁদের আমলে হয়েছে। যদি তাঁদের খিলাফতকে সত্য ও বিশুদ্ধ স্বীকার করা না হয় ; যেমন রাফেযীদের ধারণা তদ্রূপই ; তবে বলতে হবে যে, কোরআনের এই প্রতিশ্রুতি হযরত মাহদীর আমলে পূর্ণ হবে। এটা একটা হাস্যকর ব্যাপার বৈ নয়। এর সারমর্ম এই দাঁড়ায় যে, চৌদ্দশত বছর পর্যন্ত সমগ্র উম্মত অপমান ও লাঞ্ছনার মধ্যে দিনাতিপাত করবে এবং কিয়ামতের নিকটতম সময়ে ক্ষণকালের জন্য তারা রাজত্ব লাভ করবে। এই প্রতিশ্রুতিতেই সেই রাজত্ব বুঝানো হয়েছে। নাউযুবিল্লাহ্। সত্য এই যে, ঈমান ও সৎকর্মের যেসব শর্তের ভিত্তিতে আল্লাহ্ তা'আলা এই প্রতিশ্রুতি দিয়েছেন, সেসব শর্ত খোলাফায়ে-রাশেদীনের মধ্যে সর্বাধিক পরিপূর্ণরূপে বিদ্যমান ছিল এবং আল্লাহ্‌র ওয়াদাও সম্পূর্ণরূপে তাঁদের আমলে পূর্ণ হয়েছে। তাঁদের পরে ঈমান ও সৎকর্মের সেই মাপকাঠি আর বিদ্যমান নেই ; এবং খিলাফত ও রাজত্বের সেই গাম্ভীর্যও আর প্রতিষ্ঠিত হয়নি।

وَمَنْ كَفَرَ بَعْدَ ذَٰلِكَ فَأُولَٰئِكَ هُمُ الْفَاسِقُونَ — كفر শব্দের আভিধানিক অর্থ অকৃতজ্ঞতা এবং পারিভাষিক অর্থ ঈমানের বিপরীত। এখানে উভয় প্রকার অর্থ বুঝানো যেতে পারে। আয়াতের অর্থ এই যে, যখন আল্লাহ্ তা'আলা মুসলমানদেরকে প্রদত্ত এই প্রতিশ্রুতি পূর্ণ করে দেন, মুসলমানরা রাষ্ট্রীয় শক্তি, শান্তি ও স্থিরতা লাভ করে এবং তাদের ধর্ম সুসংহত হয়ে যায়, তখনও যদি কোন ব্যক্তি কুফর করে অর্থাৎ ইসলাম থেকে মুখ ফিরিয়ে নেয় কিংবা ইসলামী রাষ্ট্রের আনুগত্য বর্জন করে অকৃতজ্ঞতা প্রদর্শন করে, তবে এরূপ লোকেরাই সীমালংঘনকারী। প্রথমাবস্থায় ঈমানের গণ্ডি অতিক্রম করে এবং দ্বিতীয় অবস্থায় আনুগত্যের সীমা পার হয়ে যায়। কুফর ও অকৃতজ্ঞতা সর্বদা সর্বাবস্থায় মহাপাপ ; কিন্তু ইসলাম ও মুসলমানদের শক্তি বৃদ্ধি এবং শৌর্য-বীর্য ও রাষ্ট্র প্রতিষ্ঠিত হওয়ার পর এসব কাজ দ্বিগুণ অপরাধ হয়ে যায়। তাই بَعْدَ ذَٰلِكَ বলে একে জোরদার করা হয়েছে। ইমাম বগভী বলেন ঃ তফসীরবিদ আলিমগণ বলেছেন যে, কোরআনের এই বাক্য সর্বপ্রথম সেসব লোকের উপর প্রতিফলিত হয়েছে, যারা খলীফা হযরত উসমান (রা)-কে হত্যা করেছিল। তাদের দ্বার এই মহাপাপ সংঘটিত হওয়ার পর পর আল্লাহ্ তা'আলার উল্লিখিত নিয়ামতসমূহও হ্রাস পেয়ে যায়। তারা পারস্পরিক হত্যাযজ্ঞের কারণে ভয় ও ত্রাসের শিকারে পরিণত হয়। যারা ছিল পরস্পরে ভাই ভাই, তারা একে অন্যকে হত্যা করতে থাকে। বগভী নিজস্ব সনদ দ্বারা হযরত আবদুল্লাহ্ ইবনে সালামের নিম্নোক্ত ভাষণ উদ্ধৃত করেছেন। তিনি হযরত উসমানের বিরুদ্ধে দাঙ্গা-হাঙ্গামা সংঘটিত হওয়ার সময় এই ভাষণটি দেন। ভাষণটি এই ঃ

যেদিন রাসূলুল্লাহ্ (সা) মদীনায় পদার্পণ করেন, সেইদিন থেকে আল্লাহ্‌র ফেরেশতারা তোমাদের শহর পরিবেষ্টন করে তোমাদের হিফাযতে মশগুল আছে। যদি তোমরা

উসমানকে হত্যা কর, তবে এই ফেরেশতারা ফিরে চলে যাবে এবং কখনও প্রত্যাবর্তন করবে না। আল্লাহ্‌র কসম, তোমাদের মধ্যে যে ব্যক্তি তাকে হত্যা করবে, সে আল্লাহ্‌র সামনে হস্ত কর্তিত অবস্থায় হাযির হবে, তার হাত থাকবে না। সাবধান, আল্লাহ্‌র তরবারি এখনও পর্যন্ত কোষবদ্ধ আছে। আল্লাহ্‌র কসম, যদি এই তরবারি কোষ থেকে বের হয়ে পড়ে, তবে কখনো কোষে ফিরে যাবে না। কেননা, যখন কোন নবী নিহত হন, তখন তাঁর পরিবর্তে সত্তর হাজার মানুষ নিহত হয় এবং যখন কোন খলীফাকে হত্যা করা হয়, তখন পঁয়ত্রিশ হাজার লোককে হত্যা করা হয়। —(মযহারী)

সেমতে হযরত উসমান গনীর হত্যার পর যে পারস্পরিক হত্যাকাণ্ড আরম্ভ হয়, তা মুসলমানদের মধ্যে অব্যাহতই রয়েছে। হযরত উসমানের হত্যাকারীরা খিলাফত ও ধর্মীয় সংহতির ন্যায় নিয়ামতের বিরোধিতা এবং অকৃতজ্ঞতা করেছিল, তাদের পর রাফেযী ও খারেজী সম্প্রদায়ের লোকেরা খুলাফায়ে-রাশেদীনের বিরোধিতায় দলবদ্ধ হয়েছিল। এই ঘটনা পরম্পরার মধ্যেই হযরত হোসাইন (রা)-এর শাহাদতের মর্মান্তিক দুর্ঘটনা সংঘটিত হয়। نسئل الله الهداية وشكر نعمته

يَٰٓأَيُّهَا ٱلَّذِينَ ءَامَنُوا۟ لِيَسْتَـْٔذِنكُمُ ٱلَّذِينَ مَلَكَتْ أَيْمَٰنُكُمْ وَٱلَّذِينَ
لَمْ يَبْلُغُوا۟ ٱلْحُلُمَ مِنكُمْ ثَلَٰثَ مَرَّٰتٍ ۚ مِّن قَبْلِ صَلَوٰةِ ٱلْفَجْرِ وَحِينَ
تَضَعُونَ ثِيَابَكُم مِّنَ ٱلظَّهِيرَةِ وَمِنۢ بَعْدِ صَلَوٰةِ ٱلْعِشَآءِ ۚ ثَلَٰثُ
عَوْرَٰتٍ لَّكُمْ ۚ لَيْسَ عَلَيْكُمْ وَلَا عَلَيْهِمْ جُنَاحٌۢ بَعْدَهُنَّ ۚ طَوَّٰفُونَ عَلَيْكُم
بَعْضُكُمْ عَلَىٰ بَعْضٍ ۚ كَذَٰلِكَ يُبَيِّنُ ٱللَّهُ لَكُمُ ٱلْءَايَٰتِ ۗ وَٱللَّهُ عَلِيمٌ حَكِيمٌ ﴿٥٨﴾
وَإِذَا بَلَغَ ٱلْأَطْفَٰلُ مِنكُمُ ٱلْحُلُمَ فَلْيَسْتَـْٔذِنُوا۟ كَمَا ٱسْتَـْٔذَنَ
ٱلَّذِينَ مِن قَبْلِهِمْ ۚ كَذَٰلِكَ يُبَيِّنُ ٱللَّهُ لَكُمْ ءَايَٰتِهِۦ ۗ وَٱللَّهُ عَلِيمٌ
حَكِيمٌ ﴿٥٩﴾ وَٱلْقَوَٰعِدُ مِنَ ٱلنِّسَآءِ ٱلَّٰتِى لَا يَرْجُونَ نِكَاحًا فَلَيْسَ
عَلَيْهِنَّ جُنَاحٌ أَن يَضَعْنَ ثِيَابَهُنَّ غَيْرَ مُتَبَرِّجَٰتٍۭ بِزِينَةٍ ۖ
وَأَن يَسْتَعْفِفْنَ خَيْرٌ لَّهُنَّ ۗ وَٱللَّهُ سَمِيعٌ عَلِيمٌ ﴿٦٠﴾

**(৫৮) হে মু'মিনগণ, তোমাদের দাসদাসীরা এবং তোমাদের মধ্যে যারা প্রাপ্ত বয়স্ক হয় নি তারা যেন তিন সময়ে তোমাদের কাছে অনুমতি গ্রহণ করে, ফজরের নামাযের পূর্বে, দুপুরে যখন তোমরা বস্ত্র খুলে রাখ এবং এশার নামাযের পর। এই তিন সময় তোমাদের দেহ খোলার সময় ; এ সময়ের পর তোমাদের ও তাদের জন্য কোন দোষ নেই। তোমাদের একে অপরের কাছে তো যাতায়াত করতেই হয়। এমনিভাবে আল্লাহ্ তোমাদের কাছে সুস্পষ্ট আয়াতসমূহ বিবৃত করেন। আল্লাহ্ সর্বজ্ঞ, প্রজ্ঞাময়। (৫৯) তোমাদের সন্তান-সন্ততিরা যখন বয়োপ্রাপ্ত হয়, তারাও যেন তাদের পূর্ববর্তীদের ন্যায় অনুমতি চায়। এমনিভাবে আল্লাহ্ তাঁর আয়াতসমূহ তোমাদের কাছে বর্ণনা করেন। আল্লাহ্ সর্বজ্ঞ, প্রজ্ঞাময়। (৬০) বৃদ্ধা নারী, যারা বিবাহের আশা রাখে না, যদি তারা তাদের সৌন্দর্য প্রকাশ না করে তাদের বস্ত্র খুলে রাখে। তাদের জন্য দোষ নেই তবে এ থেকে বিরত থাকাই তাদের জন্য উত্তম। আল্লাহ্ সর্বশ্রোতা, সর্বজ্ঞ।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

মু'মিনগণ, (তোমাদের কাছে আসার জন্য) তোমাদের দাসদাসীরা এবং তোমাদের মধ্যে যারা প্রাপ্তবয়স্ক হয়নি, তারা যেন তিন সময়ে তোমাদের কাছে অনুমতি গ্রহণ করে, (এক) ফজরের নামাযের পূর্বে, (দুই) দুপুরে যখন তোমরা (নিদ্রার জন্য অতিরিক্ত) কাপড় খুলে রাখ এবং (তিন) এশার নামাযের পর। এই তিনটি সময় তোমাদের পর্দার সময় (অর্থাৎ সাধারণ অভ্যাস অনুযায়ী এই তিনটি সময় একান্তবাস ও বিশ্রাম গ্রহণের সময়। এতে মানুষ খোলাখুলি থাকতে চায়। একান্তে কোন সময় আবৃত অঙ্গও খুলে যায় অথবা প্রয়োজনে খোলা হয়। তাই নিজের দাসদাসী ও অপ্রাপ্তবয়স্ক বালকদেরকে বুঝাও, যাতে বিনা খবরে ও বিনানুমতিতে এ সময়ে তোমাদের কাছে না আসে)। এ সময়গুলো ছাড়া (বিনানুমতিতে আসতে দেওয়ায় ও নিষেধ না করায়) তোমাদের কোন দোষ নেই। (কেননা) তোমাদেরকে একে অপরের কাছে তো বারংবার যাতায়াত করতেই হয়। (সুতরাং প্রত্যেকবার অনুমতি চাওয়া কষ্টকর। যেহেতু এটা পর্দার সময় নয়, তাই আবৃত অঙ্গ গোপন রাখা কঠিন নয়।) এমনিভাবে আল্লাহ্ তা'আলা তোমাদের কাছে বিধানাবলী সুস্পষ্টভাবে বিবৃত করেন এবং আল্লাহ্ সর্বজ্ঞ, প্রজ্ঞাময়। যখন তোমাদের (অর্থাৎ মুক্তদের) বালকরা (যাদের বিধান উপরে বর্ণিত হয়েছে) বয়োপ্রাপ্ত হয় (অর্থাৎ সাবালক ও সাবালকত্বের নিকটবর্তী হয়) তখন তারাও যেন (এমনিভাবে) অনুমতি গ্রহণ করে যেমন তাদের পূর্ববর্তীরা (অর্থাৎ বয়োজ্যেষ্ঠরা) অনুমতি গ্রহণ করে। এমনিভাবে আল্লাহ্ তোমদের কাছে তাঁর বিধানাবলী সুস্পষ্টভাবে বর্ণনা করেন। আল্লাহ্ সর্বজ্ঞ, প্রজ্ঞাময়। (জানা উচিত যে, পর্দার বিধানের কঠোরতা, অনর্থের আশংকার উপর ভিত্তিশীল। যেখানে স্বভাবগতভাবে অনর্থের সম্ভাবনা নেই ; উদারণত) বৃদ্ধা নারী যারা (কারও সাথে) বিবাহের আশা রাখে না (অর্থাৎ আকর্ষণীয়া নয়—এটা বৃদ্ধা হওয়ার ব্যাখ্যা) এতে তাদের কোন গুনাহ্ নেই যে, নিজ (অতিরিক্ত) বস্ত্র (যদ্দ্বারা মুখ ইত্যাদি আবৃত থাকে এবং তা গায়র-মাহ্রামের সম্মুখেও খুলে রাখে, যদি তারা তাদের সৌন্দর্য (অর্থাৎ সৌন্দর্যের স্থানসমূহ) প্রকাশ না করে ; (যা মাহ্রাম নয়, তা এমন ব্যক্তির সামনে প্রকাশ করা সম্পূর্ণ নাজায়েয। অর্থাৎ মুখমণ্ডল ও হাতের তালু এবং কারও কারও মতে পদযুগলও। পক্ষান্তরে অনর্থের আশংকার

কারণে যুবতী নারীর মুখমণ্ডল ইত্যাদিরও পর্দা জরুরী। এবং (যদি বৃদ্ধা ও নারীদের জন্য মাহ্‌রাম নয় এমন ব্যক্তির সামনে মুখমণ্ডল খোলার অনুমতি আছে ; কিন্তু এ থেকে বিরত থাকাই তাদের জন্য উত্তম (কেননা, উদ্দেশ্য সম্পূর্ণভাবে পর্দাহীনতাকে উচ্ছেদ করা)। আল্লাহ্ তা'আলা সবকিছু শোনেন, সবকিছু জানেন।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

সূরার শুরুতে বলা হয়েছে যে, সূরা নূরের অধিকাংশ বিধান নির্লজ্জতা ও অশ্লীলতা দমন করার উদ্দেশ্যে বিবৃত হয়েছে। এগুলোর সাথে সম্পর্ক রেখে সামাজিকতা ও পারস্পরিক দেখা-সাক্ষাতেরও কিছু বিধান বর্ণিত হয়েছে। পুনরায় নারীদের পর্দার বিধান বর্ণিত হচ্ছে।

**আত্মীয়স্বজন ও মাহ্‌রামদের জন্য বিশেষ সময়ে অনুমতি গ্রহণের আদেশ ঃ** সামাজিকতা ও পারস্পরিক দেখা-সাক্ষাতের উত্তম রীতিনীতি ইতিপূর্বে এই সূরার ২৭, ২৮, ২৯ আয়াতে "অনুমতি চাওয়ার বিধানাবলী" শিরোনামে বর্ণিত হয়েছে। বলা হয়েছে যে, কারও সাথে সাক্ষাৎ করতে গেলে অনুমতি ব্যতীত তার গৃহে প্রবেশ করো না। পুরুষের গৃহ হোক কিংবা নারীর, আগন্তুক পুরুষ হোক কিংবা নারী-সবার জন্য অন্যের গৃহে প্রবেশের পূর্বে অনুমতি গ্রহণ করাকে ওয়াজিব করা হয়েছে। কিন্তু এসব বিধান ছিল বাইরে থেকে আগমনকারী অপরিচিতদের জন্য।

আলোচ্য আয়াতসমূহে অন্য এক প্রকার অনুমতি গ্রহণের বিধানাবলী বর্ণিত হয়েছে। এগুলোর সম্পর্ক এমন আত্মীয় ও মাহ্‌রাম ব্যক্তিদের সাথে, যারা সাধারণত এক গৃহে বসবাস করে ও সর্বক্ষণ যাতায়াত করতে থাকে, আর তাদের কাছে নারীদের পর্দাও জরুরী নয়। এ ধরনের লোকদের জন্য গৃহে প্রবেশের সময় খবর দিয়ে কিংবা কমপক্ষে সশব্দ পদচারণা করে অথবা গলা ঝেড়ে গৃহে প্রবেশের আদেশ দেওয়া হয়েছে। কিন্তু এই অনুমতি গ্রহণ এরূপ আত্মীয়দের জন্য ওয়াজিব নয়—মুস্তাহাব। এটা তরক করা মাকরূহ তানযিহী। তফসীরে মাযহারীতে বলা হয়েছে ঃ

فمن اراد الدخول فى بيت نفسه وفيه محرماته يكره له الدخول فيه من غير استيذان تنزيها لاحتمال روية واحدة منهن عريانة وهو احتمال ضعيف مقتضاه التنزه –

এটা হচ্ছে গৃহে প্রবেশের পূর্বের বিধান। কিন্তু গৃহে প্রবেশের পর তারা সবাই এক জায়গায় একে অপরের সামনে থাকে এবং একে অপরের কাছে যাতায়াত করে। এমতাবস্থায় তাদের জন্য তিনটি বিশেষ নির্জনতার সময়ে আর এক প্রকার অনুমতি চাওয়ার বিধান আলোচ্য আয়াতসমূহে বর্ণনা করা হয়েছে। এই তিনটি সময় হচ্ছে ফজরের নামাযের পূর্বে, দ্বি-প্রহরে বিশ্রাম গ্রহণের সময় এবং এশার নামাযের পরবর্তী সময় । এই তিন সময়ে মাহ্‌রাম আত্মীয়স্বজন এমনকি, সমঝদার অপ্রাপ্ত বয়স্ক বালক-বালিকা এবং দাস-দাসীদেরকেও আদেশ করা হয়েছে যে, তারা যেন কারও নির্জন কক্ষে অনুমতি ব্যতীত প্রবেশ না করে। কেননা, এসব সময়ে মানুষ স্বাধীন ও খোলাখুলি থাকতে চায়, অতিরিক্ত বস্ত্রও খুলে ফেলে এবং মাঝে মাঝে স্ত্রীর সাথে খোলাখুলি মেলামেশায় মশগুল থাকে। এসব সময়ে কোন বুদ্ধিমান বালক অথবা গৃহের কোন নারী অথবা নিজ সন্তানদের মধ্যে

কেউ অনুমতি ব্যতীত ভেতরে প্রবেশ করলে প্রায়ই লজ্জার সম্মুখীন হতে হয় ও অত্যন্ত কষ্ট বোধ হয়, কমপক্ষে সংশ্লিষ্ট ব্যক্তির খোলাখুলি ভাব ও বিশ্রামে বিঘ্ন সৃষ্টি হওয়া তো বলাই বাহুল্য। তাই আলোচ্য আয়াতসমূহে তাদের জন্য বিশেষ অনুমতি চাওয়ার বিধানাবলী বর্ণিত হয়েছে। এসব বিধানের পর একথাও বলা হয়েছে যে,

لَيْسَ عَلَيْكُمْ وَلَا عَلَيْهِمْ جُنَاحٌ بَعْدَ هُنَّ—অর্থাৎ এসব সময় ছাড়া একে অপরের কাছে অনুমতি ব্যতীত যাতায়াত করায় কোন দোষ নেই। কেননা, সেসব সময় সাধারণত প্রত্যেকের কাজকর্মের ও আবৃত অঙ্গ গোপন রাখার সময়। এ সময়ে স্বভাবতই মানুষ স্ত্রীর সাথে মেলামেশাও করে না।

এখানে প্রশ্ন হয় যে, আয়াতে প্রাপ্তবয়স্ক পুরুষ ও নারীকে অনুমতি গ্রহণের আদেশ দান করা তো বিধেয় ; কিন্তু অপ্রাপ্তবয়স্ক বালক-বালিকা শরীয়তের কোন আদেশ নিষেধের আওতাভুক্ত নয়, তাদেরকে এই আদেশ দেওয়া নীতিবিরুদ্ধ।

জওয়াব এই যে, এখানে প্রকৃতপক্ষে প্রাপ্তবয়স্ক পুরুষ ও নারীকেই আদেশ দেওয়া হয়েছে যে, তারা যেন তাদেরকে বুঝিয়ে দেয় যে, এই—এই সময়ে জিজ্ঞেস না করে ভেতরে এসো না ; যেমন হাদীসে বলা হয়েছে, ছেলেদের বয়স যখন সাত বছর হয়ে যায়, তখন নামায শিক্ষা দাও এবং পড়ার আদেশ কর। দশ বছর বয়স হয়ে গেলে কঠোরভাবে নামাযের আদেশ কর এবং দরকার হলে মারপিটের মাধ্যমে নামায পড়তে বাধ্য কর। এমনিভাবে এখানে প্রাপ্তবয়স্ক পুরুষ ও নারীকে অনুমতি গ্রহণের আসল আদেশ দেওয়া হয়েছে। উল্লিখিত বাক্যে বলা হয়েছে যে, তিন সময় ছাড়া অন্য সময় যদি তোমরা বিনানুমতিতে তাদেরকে আসতে দাও, তবে তোমাদের উপর এবং অনুমতি গ্রহণ ব্যতিরেকে তারা এলে তাদের উপর কোন جناح নেই। جناح শব্দটি সাধারণত গুনাহ্ অর্থে ব্যবহৃত হয়, কিন্তু মাঝে মাঝে নিছক 'অসুবিধা' ও 'দোষ' অর্থেও আসে। এখানে لاجناح এর অর্থ তাই; অর্থাৎ কোন অসুবিধা নেই। এর ফলে অপ্রাপ্তবয়স্কদের গুনাহ্গার হওয়ার সন্দেহও দূরীভূত হয়ে গেল।—(বয়ানুল কোরআান)

**মাসআলা ঃ** আলোচ্য আয়াতে বলা হয়েছে الَّذِيْنَ مَلَكَتْ اَيْمَانُكُمْ-এর অর্থে মালিকানাধীন দাস ও দাসী উভয়ই শামিল আছে। দাস যদি প্রাপ্তবয়স্ক হয়, তবে সে মাহ্রাম নয়, অপরিচিত ব্যক্তির অনুরূপ হুকুম রাখে। তার নারী প্রভুকেও তার কাছে পর্দা করতে হবে। তাই এখানে এর অর্থ হবে দাসী কিংবা অপ্রাপ্তবয়স্ক দাস, যারা সর্বদাই গৃহে যাতায়াতে অভ্যস্ত।

**মাসআলা ঃ** এই বিশেষ অনুমতি গ্রহণ আত্মীয়দের জন্য ওয়াজিব, না মুস্তাহাব, এ ব্যাপারে আলিম ও ফিকাহ্‌বিদদের মধ্যে মতবিরোধ আছে। এই বিধান এখনও কার্যকর আছে, না রহিত হয়ে গেছে, এতেও তারা মতভেদ করেছেন। অধিকাংশ ফিকাহ্‌বিদের মতে আয়াতটি মোহ্‌কাম ও অরহিত এবং নারী-পুরুষ সবার জন্য এর বিধান ওয়াজিব। —(কুরতুবী)। কিন্তু এর ওয়াজিব হওয়ার কারণ পূর্বেই বর্ণিত হয়েছে যে, সাধারণ মানুষ এই তিন সময়ে নির্জনতা কামনা করে। এ সময়ে প্রায়ই স্ত্রীর সাথেও লিপ্ত থাকে এবং মাঝে মাঝে আবৃত অঙ্গও খুলে যায়। যদি কেউ সাবধানতা অবলম্বন করে এসব সময়েও আবৃত অঙ্গ গোপন রাখার অভ্যাস গড়ে তোলে এবং স্ত্রীর সাথে মেলামেশাও কেবল তখনই করে, যখন কারও আগমনের সম্ভাবনাও থাকে না, তবে তার জন্য আত্মীয় ও অপ্রাপ্তবয়স্কদেরকে অনুমতি গ্রহণে বাধ্য করাও ওয়াজিব নয় এবং আত্মীয়দের জন্যও

ওয়াজিব নয়। তবে এটা সর্বাবস্থায় মুস্তাহাব ও উত্তম। কিন্তু দীর্ঘকাল থেকে এর আমল যেন পরিত্যক্ত হয়ে গেছে। এ কারণেই হযরত ইবনে আব্বাস এক রেওয়ায়েতে এ ব্যাপারে কঠোর ভাষা ব্যবহার করেছেন এবং অন্য এক রেওয়ায়েতে যারা আমল করে না, তাদের কিছুটা ওযর বর্ণনা করেছেন।

প্রথম রেওয়ায়েতটি ইবনে কাসীর ইবনে আবী হাতেমের সনদে বর্ণনা করেছেন যে, হযরত ইবনে আব্বাস বলেন ঃ তিনটি আয়াতের আমল লোকেরা ছেড়েই দিয়েছে। তন্মধ্যে একটি অনুমতি চাওয়ার আয়াত يَاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا لِيَسْتَاْذِنْكُمُ الَّذِيْنَ مَلَكَتْ اَيْمَانُكُمْ —এতে আত্মীয়-স্বজন ও অপ্রাপ্তবয়স্কদেরকেও অনুমতি গ্রহণের শিক্ষা দেওয়া হয়েছে। দ্বিতীয় আয়াত হচ্ছে وَاِذَا حَضَرَ الْقِسْمَةَ اُولُوا الْقُرْبٰى—এতে উত্তরাধিকার স্বত্ব বন্টনের সময় ওয়ারিশদেরকে নির্দেশ দেওয়া হয়েছে যে, বিধি অনুযায়ী অংশীদার নয়, এমন কিছু আত্মীয় বন্টনের সময় উপস্থিত হলে তাদেরকেও কিছু দান কর, যাতে তারা মনঃক্ষুণ্ণ না হয়। তৃতীয় আয়াত হচ্ছে اِنَّ اَكْرَمَكُمْ عِنْدَ اللّٰهِ اَتْقٰكُمْ —এতে বলা হয়েছে যে, সেই ব্যক্তি সর্বাধিক সম্মান ও সম্ভ্রমের পাত্র, যে সর্বাধিক মুত্তাকী। আজকাল যার কাছে পয়সা বেশি, যার বাংলো ও কুঠি সুরম্যও সুদৃশ্য, তাকেই মানুষ সম্মানের পাত্র মনে করে। কোন কোন রেওয়ায়েতে হযরত ইবনে আব্বাসের ভাষা এরূপ ঃ তিনটি আয়াতের ব্যাপারে শয়তান মানুষকে পরাভূত করে রেখেছে। অবশেষে তিনি বলেছেন ঃ আমি আমার দাসীকেও এই তিন সময়ে অনুমতি ব্যতীত আমার কাছে না আসতে বাধ্য করে রেখেছি।

দ্বিতীয় রেওয়ায়েতে ইবনে আবী হাতেমেরই সূত্র ধরে হযরত ইকরামা থেকে বর্ণিত আছে যে, দুই ব্যক্তি হযরত ইবনে আব্বাসকে আত্মীয়দের অনুমতি গ্রহণ সম্পর্কে প্রশ্ন করে বলল যে, কেউ তো এই আদেশ পালন করে না। হযরত ইবনে আব্বাস বললেন اِنَّ اللّٰهَ سِتِّيْرٌ يُحِبُّ السَّتْرَ অর্থাৎ আল্লাহ্ পর্দাশীল। তিনি পর্দার হিফাযত পছন্দ করেন। আসল কথা এই যে, এসব আয়াত যখন নাযিল হয়, তখন সামাজিক চালচলন অত্যন্ত সাদাসিধে ছিল। মানুষের দরজায় পর্দা ছিল না এবং গৃহের ভেতরেও পর্দাবিশিষ্ট মশারি ছিল না। তখন মাঝে মাঝে চাকর অথবা পুত্র-কন্যা হঠাৎ এমন সময় গৃহে প্রবেশ করত যে, গৃহকর্তা তখন স্ত্রীর সাথে মেলামেশায় লিপ্ত থাকত। তাই আল্লাহ্ তা'আলা আলোচ্য আয়াতসমূহে তিন সময়ে অনুমতি গ্রহণের বাধ্যবাধকতা আরোপ করে দেন। বর্তমানে মানুষের দরজায় পর্দা আছে এবং গৃহমধ্যে মশারির ব্যবস্থা প্রচলিত হচ্ছে, তাই মানুষ মনে করে নিয়েছে যে, এই পর্দাই যথেষ্ট—অনুমতি গ্রহণের প্রয়োজন নেই।—(ইবনে কাসীর) ঃ ইবনে আব্বাসের এই দ্বিতীয় রেওয়ায়েত থেকে বুঝা যায় যে, স্ত্রীর সাথে লিপ্ত থাকা, আবৃত অঙ্গ খুলে যাওয়া, কারও আগমনের সম্ভাবনা ইত্যাদি ঘটনার আশংকা না থাকলে অনুমতি গ্রহণের বিধান শিথিল হতে পারে। কিন্তু কারও স্বাধীনতায় বিঘ্ন সৃষ্টি না করা উচিত। সবারই সুখে শান্তিতে থাকা দরকার। যারা পরিবারের সদস্যদেরকে এ ধরনের অনুমতি গ্রহণের বাধ্য করে না, তারা স্বয়ং কষ্টে পতিত থাকে। তারা নিজেদের প্রয়োজন ও বাঞ্ছিত কাজ সম্পন্ন করতে অসুবিধা বোধ করে।

**নারীদের পর্দার তাগিদ এবং এর মধ্যে আরও একটি ব্যতিক্রম ঃ** ইতিপূর্বে দুইটি আয়াতে নারীদের পর্দার বিধান বিস্তারিত বর্ণিত হয়েছে এবং তাতে দুইটি ব্যতিক্রমও উল্লেখ করা হয়েছে। এক ব্যতিক্রম দর্শকের দিক দিয়ে এবং অপর ব্যতিক্রম যাকে দেখা হয়, তার দিক দিয়ে। দর্শকের দিক দিয়ে মাহ্রাম, দাসী ও অপ্রাপ্ত বয়স্কদেরকে ব্যতিক্রমভুক্ত

করা হয়েছিল এবং যে বস্তু দৃষ্টি থেকে গোপন করা উদ্দেশ্য, তার দিক দিয়ে বাহ্যিক সৌন্দর্যকে ব্যতিক্রমভুক্ত করা হয়েছিল। এতে উপরি পোশাক বোরকা অথবা বড় চাদর বুঝানো হয়েছিল এবং কারও কারও মতে নারীর মুখমণ্ডল এবং হাতের তালুও এই ব্যতিক্রমের অন্তর্ভুক্ত ছিল।

এখানে পরবর্তী আয়াতে একটি তৃতীয় ব্যতিক্রমও নারীর ব্যক্তিগত অবস্থার দিক দিয়ে বর্ণনা করা হয়েছে। অর্থাৎ যে বৃদ্ধা নারীর প্রতি কেউ আকর্ষণ বোধ করে না এবং সে বিবাহেরও যোগ্য নয়, তার জন্য পর্দার বিধান এরূপ শিথিল করা হয়েছে যে, অনাত্মীয় ব্যক্তিও তার পক্ষে মাহ্‌রামের ন্যায় হয়ে যায়। মাহ্‌রামদের কাছে যেসব অঙ্গ আবৃত করা জরুরী নয়, এই বৃদ্ধা নারীর জন্য বেগানা পুরুষদের কাছেও সেগুলো আবৃত রাখা জরুরী নয়। তাই বলা হয়েছে وَالْقَوَاعِدُ مِنَ النِّسَاءِ الاية —এর তফসীর উপরে বর্ণিত হয়েছে। কিন্তু এরূপ বৃদ্ধা নারীর জন্য বলা হয়েছে যে, যেসব অঙ্গ মাহ্‌রামের সামনে খোলা যায়–যে মাহ্‌রাম নয়, এরূপ ব্যক্তির সামনেও সেগুলো খুলতে পারবে। কিন্তু শর্ত এই যে, যাদ সাজসজ্জা না করে। পরিশেষে আরও বলা হয়েছে وَاَنْ يَّسْتَعْفِفْنَ خَيْرٌ لَّهُنَّ —অর্থাৎ সে যদি মাহ্‌রাম নয় এরূপ ব্যক্তিদের সামনে আসতে পুরোপুরি বিরত থাকে, তবে তা তার জন্য উত্তম।

لَيْسَ عَلَى الْاَعْمٰى حَرَجٌ وَّلَا عَلَى الْاَعْرَجِ حَرَجٌ وَّلَا عَلَى الْمَرِيْضِ
حَرَجٌ وَّلَا عَلٰۤى اَنْفُسِكُمْ اَنْ تَاْكُلُوْا مِنْۢ بُيُوْتِكُمْ اَوْ بُيُوْتِ
اٰبَآئِكُمْ اَوْ بُيُوْتِ اُمَّهٰتِكُمْ اَوْ بُيُوْتِ اِخْوَانِكُمْ اَوْ بُيُوْتِ اَخَوٰتِكُمْ
اَوْ بُيُوْتِ اَعْمَامِكُمْ اَوْ بُيُوْتِ عَمّٰتِكُمْ اَوْ بُيُوْتِ اَخْوَالِكُمْ اَوْ بُيُوْتِ
خٰلٰتِكُمْ اَوْ مَا مَلَكْتُمْ مَّفَاتِحَهٗۤ اَوْ صَدِيْقِكُمْ ؕ لَيْسَ عَلَيْكُمْ
جُنَاحٌ اَنْ تَاْكُلُوْا جَمِيْعًا اَوْ اَشْتَاتًا ؕ فَاِذَا دَخَلْتُمْ بُيُوْتًا
فَسَلِّمُوْا عَلٰۤى اَنْفُسِكُمْ تَحِيَّةً مِّنْ عِنْدِ اللّٰهِ مُبٰرَكَةً طَيِّبَةً ؕ
كَذٰلِكَ يُبَيِّنُ اللّٰهُ لَكُمُ الْاٰيٰتِ لَعَلَّكُمْ تَعْقِلُوْنَ ﴿٦١﴾

(৬১) অন্ধের জন্য দোষ নেই, খঞ্জের জন্য দোষ নেই, রোগীর জন্য দোষ নেই, এবং তোমাদের নিজেদের জন্যও দোষ নেই যে, তোমরা আহার করবে তোমাদের গৃহে, অথবা তোমাদের পিতাদের গৃহে অথবা তোমাদের মাতাদের গৃহে অথবা তোমাদের ভ্রাতাদের গৃহে অথবা তোমাদের ভগিনীদের গৃহে অথবা তোমাদের পিতৃব্যদের গৃহে অথবা তোমাদের

**ফুফুদের গৃহে অথবা তোমাদের মামাদের গৃহে অথবা তোমাদের খালাদের গৃহে অথবা সেই গৃহে ; যার চাবি আছে তোমাদের হাতে অথবা তোমাদের বন্ধুদের গৃহে। তোমরা একত্রে আহার কর অথবা পৃথকভাবে আহার কর, তাতে তোমাদের কোন দোষ নেই। অতঃপর যখন তোমরা গৃহে প্রবেশ কর, তখন তোমাদের স্বজনদের প্রতি সালাম বলবে। এটা আল্লাহ্র কাছ থেকে কল্যাণময় ও পবিত্র দোয়া। এমনিভাবে আল্লাহ্ তোমাদের জন্য আয়াতসমূহ বিশদভাবে বর্ণনা করেন, যাতে তোমরা বুঝে নাও।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

(যদি তোমরা কোন অন্ধ, খঞ্জ ও রোগী অভাবীকে তোমাদের কোন স্বজন অথবা পরিচিতের গৃহে নিয়ে গিয়ে কিছু খাইয়ে দাও অথবা নিজেরা পানাহার কর, এমতাবস্থায় সেই স্বজন তোমাদের খাওয়ানো ও খাওয়ার কারণে অসন্তুষ্ট ও কষ্ট অনুভব করবে না বলে নিশ্চিতরূপে জানা গেলে) অন্ধের জন্য দোষ নেই, খঞ্জের জন্য দোষ নেই, রোগীর জন্য দোষ নেই এবং তোমাদের নিজেদের জন্যও দোষ নেই যে, তোমরা (নিজেরা অথবা উপরোক্তদের সহ সবাই) নিজেদের গৃহে (এতে স্ত্রী ও সন্তানদের গৃহেও অন্তর্ভুক্ত হয়ে গেছে) আহার করবে। অথবা (পরে উল্লিখিত গৃহসমূহে আহার করবে। অর্থাৎ তোমাদের নিজেদের আহার করা ও উপরোক্ত বিকলাঙ্গদের আহার করার মধ্যে কোন গুনাহ্ নেই। এমনিভাবে তোমাদের খাওয়ানো ও তাদের খাওয়ার মধ্যে কোন গুনাহ্ নেই। গৃহগুলো এই ঃ) তোমাদের পিতাদের গৃহে অথবা তোমাদের মাতাদের গৃহে অথবা তোমাদের ভ্রাতাদের গৃহে অথবা তোমাদের ভগিনীদের গৃহে অথবা তোমাদের পিতৃব্যদের গৃহে অথবা তোমাদের ফুফুদের গৃহে অথবা তোমাদের মামাদের গৃহে অথবা তোমাদের খালাদের গৃহে অথবা সেই গৃহে, যার চাবি তোমাদের হাতে অথবা তোমাদের বন্ধুদের গৃহে। (এতেও) তোমরা একত্রে আহার কর অথবা পৃথক পৃথকভাবে আহার কর, তাতে তোমাদের কোন দোষ নেই। অতঃপর (মনে রেখ যে) যখন তোমরা গৃহে প্রবেশ কর, তখন তোমাদের স্বজনদের (অর্থাৎ সেখানে যেসব মুসলমান থাকে, তাদের) প্রতি সালাম বলবে (যা) দোয়া হিসেবে আল্লাহ্র পক্ষ থেকে নির্ধারিত এবং (সওয়াব পাওয়ার কারণে) কল্যাণময়, (এবং প্রতি পক্ষের মন সন্তুষ্ট করার কারণে) উত্তম কাজ। এমনিভাবে আল্লাহ্ তোমাদের জন্য (নিজের) বিধানাবলী বর্ণনা করেন, যাতে তোমরা বুঝ (এবং পালন কর)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

**গৃহে প্রবেশের পরবর্তী কতিপয় বিধান ও সামাজিকতার রীতিনীতি ঃ** পূর্ববর্তী আয়াতসমূহে কারও গৃহে প্রবেশের পূর্বে অনুমতি গ্রহণের নির্দেশ বিবৃত হয়েছে। আলোচ্য আয়াতে সেসব বিধান ও রীতিনীতি বর্ণিত হয়েছে, যেগুলো অনুমতিক্রমে গৃহে প্রবেশের পর মোস্তাহাব অথবা ওয়াজিব। আয়াতের মর্ম ও বিধানাবলী হৃদয়ঙ্গম করার জন্য প্রথমে সেই পরিস্থিতি জেনে নেওয়া উচিত, যার পরিপ্রেক্ষিতে এই আয়াত অবতীর্ণ হয়।

কোরআন পাক ও রাসূলুল্লাহ্ (সা)-এর সাধারণ শিক্ষার মধ্যে হক্কুল ইবাদ তথা বান্দার হকের হিফাযতের প্রতি গুরুত্ব আরোপ করা হয়েছে তা কোন মুসলমানের অজানা নয়। অপরের অর্থ-সম্পদে তার অনুমতি ব্যতীত হস্তক্ষেপ করার কারণে ভীষণ শাস্তিবাণী উচ্চারিত হয়েছে। অপরদিকে আল্লাহ্ তা'আলা তাঁর সর্বশেষ রাসূলের সংসর্গে থাকার জন্য

এমন ভাগ্যবান লোকদের মনোনীত করেছিলেন, যাঁরা আল্লাহ্ ও রাসূলের আদেশের প্রতি উৎসর্গ হয়ে থাকতেন এবং প্রত্যেকটি আদেশ পালনে সর্বশক্তি নিয়োজিত করতেন। কোরআনী শিক্ষার বাস্তবায়ন ও তার সাথে রাসূলুল্লাহ্ (সা)-এর পবিত্র সংসর্গের পরশ পাথর দ্বারা আল্লাহ্ তা'আলা এমন একটি দল সৃষ্টি করেছিলেন, যাঁদের জন্য ফেরেশতারাও গর্ববোধ করে। অপরের অর্থ-সম্পদে তার ইচ্ছা ও অনুমতি ব্যতীত সামান্যতম হস্তক্ষেপ সহ্য না করা, কাউকে সামান্যতম কষ্ট প্রদান থেকে বিরত থাকা এবং এ ব্যাপারে আল্লাহ্ ভীতির উচ্চতম শিখরে প্রতিষ্ঠিত থাকা, এগুলো সকল সাহাবীরই গুণ ছিল। এ ধরনেরই কয়েকটি ঘটনা রাসূলুল্লাহ্ (সা)-এর আমলে সংঘটিত হয় এবং এসব ঘটনার পরিপ্রেক্ষিতে আলোচ্য আয়াতে বিধানাবলী অবতীর্ণ হয়। তফসীরবিদগণ এসব ঘটনা লিপিবদ্ধ করেছেন। কেউ এক ঘটনাকে এবং কেউ অন্য ঘটনাকে শানে নুযূল সাব্যস্ত করেছেন। কিন্তু প্রকৃত কথা এই যে, এতে কোন বিরোধ নেই। ঘটনাবলীর সমষ্টিই আয়াতের শানে নুযূল। ঘটনাবলী নিম্নরূপ ঃ

(১) ইমাম বগভী তফসীরবিদ সাঈদ ইবনে জুবায়র ও যাহ্হাক থেকে বর্ণনা করেছেন যে, জগতের সাধারণ রীতি এবং অধিকাংশ লোকের স্বভাব এই যে, খঞ্জ, অন্ধ ও রুগ্ন ব্যক্তির সাথে বসে খেতে তারা ঘৃণা বোধ করে। সাহাবায়ে কিরামের মধ্যে যারা এ ধরনের বিকলাঙ্গ ছিলেন, তাঁরা মনে করলেন যে, আমরা কারও সাথে বসে একত্রে আহার করলে সম্ভবত তার কষ্ট হবে। তাই তারা সুস্থ ব্যক্তিদের সাথে আহারে যোগদান থেকে বিরত থাকতে লাগলেন। অন্ধ ব্যক্তিও চিন্তা করল যে, কয়েকজন একত্রে আহারে বসলে ন্যায় ও মানবতা এই যে, একজন অপরজনের চাইতে বেশি না খায় এবং সবাই সমান অংশ পায়। আমি অন্ধ, তাই অনুমান করতে পারি না। সম্ভবত অন্যের চাইতে বেশি খেয়ে ফেলব। এতে অন্যের হক নষ্ট হবে। খঞ্জ ব্যক্তি ধারণা করল, আমি সুস্থ লোকের মত বসতে পারি না, দুই জনের জায়গা নিয়ে ফেলি। আহারে অন্যের সাথে বসলে সম্ভবত তার কষ্ট হবে। তাদের এই চরম সাবধানতার ফলে স্বয়ং তারাই অসুবিধা ও কষ্টের সম্মুখীন হতো। এর পরিপ্রেক্ষিতে আলোচ্য আয়াত অবতীর্ণ হয়। এতে তাদেরকে অন্যের সাথে একত্রে আহার করার অনুমতি এবং এমন চুলচেরা সাবধানতা পরিহার করার শিক্ষা দেওয়া হয়েছে, যাতে তারা অসুবিদার সম্মুখীন হয়ে থাকে।

(২) বগভী ইবনে-জারীরের জবানী হযরত ইবনে আব্বাস থেকে অপর একটি ঘটনা বর্ণনা করেছেন, যা উপরোক্ত ঘটনার অপর পিঠ। তা এই যে, কোরআন পাকে لَا تَأْكُلُوْا أَمْــوَالَكُمْ بَيْنَكُمْ بِالْبَــاطِلِ (অর্থাৎ তোমরা একে অন্যের অর্থ-সম্পদ অন্যায়ভাবে খেয়ো না) আয়াতটি নাযিল হলে সবাই অন্ধ, খঞ্জ ও রুগ্ন ব্যক্তিদের সাথে বসে খাওয়ার ব্যাপারে ইতস্তত করতে লাগল। তারা ভাবল, রুগ্ন ব্যক্তি তো স্বভাবতই কম আহার করে, অন্ধ উৎকৃষ্ট খাদ্য কোন্‌টি তা জানতে পারে না এবং খঞ্জ সোজা হয়ে বসতে অক্ষম হওয়ার কারণে খোলাখুলিভাবে খেতে পারে না। অতএব সম্ভবত তারা কম আহার করবে এবং আমরা বেশি খেয়ে ফেলব। এতে তাদের হক নষ্ট হবে। যৌথ খাদ্যদ্রব্যে সবার অংশ সমান হওয়া উচিত। এর পরিপ্রেক্ষিতে আলোচ্য আয়াত অবতীর্ণ হয়। এতে এ ধরনের সূক্ষ্মদর্শিতা ও লৌকিকতা থেকে তাদেরকে মুক্ত করা হয়েছে এবং বলা হয়েছে যে, সবাই একত্রে আহার কর। মামুলী কম-বেশি হওয়ার চিন্তা করো না।

(৩) সাঈদ ইবনে-মুসাইয়িব বলেন ঃ মুসলমানগণ জিহাদে যাওয়ার সময় নিজ নিজ গৃহের চাবি বিকলাঙ্গদের হাতে সোপর্দ করে যেত এবং বলে যেত যে, গৃহে যা কিছু আছে,

তা তোমরা পানাহার করতে পার। কিন্তু তারা সাবধানতাবশত তাদের গৃহ থেকে কিছুই খেত না। এর পরিপ্রেক্ষিতে এই আয়াত অবতীর্ণ হয়। মুসনাদে বাযযারে হযরত আয়েশা (রা) থেকেও বর্ণিত আছে যে, রাসূলুল্লাহ্ (সা) কোন যুদ্ধে গমন করলে সাধারণ সাহাবীগণও তাঁর সাথে জিহাদে যোগদান করতে আকাঙক্ষী হতেন। তাঁরা তাঁদের গৃহের চাবি দরিদ্র বিকলাঙ্গদের হাতে সোপর্দ করে অনুমতি দিতেন যে, আমাদের অনুপস্থিতিতে তোমরা আমাদের গৃহে যা আছে, তা পানাহার করতে পার। কিন্তু তারা চরম আল্লাহ্ ভীতিবশত আপন মনের ধারণায় অনুমতি হয়নি আশংকা করে পানাহার থেকে বিরত থাকত। বগভী হযরত ইবনে আব্বাস থেকে আরও বর্ণনা করেন যে, আলোচ্য আয়াতের صديقكم (অর্থাৎ বন্ধুর গৃহে পানাহার করার দোষ নেই) শব্দটি হারিস ইবনে আমরের ঘটনায় অবতীর্ণ হয়েছে। তিনি কোন এক জিহাদে রাসূলুল্লাহ্ (সা)-এর সাথে চলে যান এবং বন্ধু মালেক ইবনে যায়দের হাতে গৃহ ও গৃহবাসীদের দেখাশোনার ভার সোপর্দ করেন। হারিস ফিরে এসে দেখলেন যে, মালেক ইবনে যায়দ দুর্বল ও শুষ্ক হয়ে গেছেন। জিজ্ঞাসার পর তিনি বললেন, আপনার অনুপস্থিতিতে আপনার গৃহে খাওয়া-দাওয়া আমি পছন্দ করিনি। —(মাযহারী) বলা বাহুল্য, এ ধরনের সব ঘটনা আলোচ্য আয়াত অবতরণের কারণ হয়েছে।

**মাসআলা ঃ** পূর্বে বর্ণিত হয়েছে যে, যেসব গৃহে বিশেষ অনুমতি ব্যতীত পানাহার করার অনুমতি এই আয়াতে দেওয়া হয়েছে, তার ভিত্তি এই যে, আরবের সাধারণ লোকাচার অনুযায়ী এসব নিকট আত্মীয়ের মতে লৌকিকতার বালাই ছিল না। একে অপরের গৃহে কিছু খেলে গৃহকর্তা মোটেই কষ্ট ও পীড়া অনুভব করত না ; বরং এতে সে আনন্দিত হতো। এমনিভাবে আত্মীয় যদি নিজের সাথে কোন বিকলাঙ্গ, রুগ্ন ও মিসকীনকেও খাইয়ে দিত, তাতেও সে কোনরূপ অস্বস্তি বোধ করত না। এসব বিষয়ের স্পষ্টত অনুমতি না দিলেও অভ্যাসগতভাবে অনুমতি ছিল। বৈধতার এই কারণ দৃষ্টে প্রমাণিত হয় যে, যেকালে অথবা যেস্থানে এরূপ লোকাচার নেই এবং গৃহকর্তার অনুমতি সন্দেহযুক্ত হয়, সেখানে গৃহকর্তার স্পষ্ট অনুমতি ব্যতিরেকে পানাহার করা হারাম, যেমন আজকাল সাধারণত এই লোকাচার নেই এবং কেউ এটা পছন্দ করে না যে, কোন আত্মীয় তার গৃহে যা ইচ্ছা পানাহার করবে অথবা অপরকে পানাহার করাবে। তাই আজকাল সাধারণভাবে এই আয়াতের অনুমতি অনুযায়ী পানাহার জায়েয নয়। তবে যদি কোন বন্ধু ও স্বজন সম্পর্ক কেউ নিশ্চিতরূপে জানে যে, সে পানাহার করলে অথবা অপরকে পানাহার করালে কষ্ট কিংবা অস্বস্তিবোধ করবে না ; বরং আনন্দিত হবে ; তবে বিশেষ করে তার গৃহে পানাহার করার ব্যাপারে এই আয়াত অনুযায়ী আমল করা জায়েয।

**মাসআলা ঃ** উল্লিখিত বর্ণনা থেকে আরও প্রমাণিত হয় যে, এই বিধান ইসলামের প্রাথমিক যুগে ছিল, এরপর রহিত হয়ে গেছে—এ কথা বলা ঠিক নয় ; বরং বিধানটি শুরু থেকে আজ পর্যন্ত কার্যকর আছে। তবে গৃহকর্তার নিশ্চিত অনুমতি এর জন্য শর্ত। এরূপ অনুমতি না থাকলে তা আয়াতের আওতায় পড়ে না। ফলে পানাহার করা জায়েয নয়।—(মাযহারী)

**মাসআলা ঃ** এমনিভাবে এ থেকে আরও প্রমাণিত হয় যে, এই বিধান কেবল আয়াতে বর্ণিত বিশেষ আত্মীয়দের মধ্যেই সীমাবদ্ধ নয় ; বরং অন্য কোন ব্যক্তির পক্ষ থেকে যদি নিশ্চিতরূপে জানা যায় যে, তার তরফ থেকে পানাহার করা ও করানোর অনুমতি আছে,

এতে সে আনন্দিত হবে এবং কষ্ট অনুভব করবে না, তবে তার ক্ষেত্রেও এই বিধান প্রযোজ্য।—(মাযহারী) কারও গৃহে অনুমতিক্রমে প্রবেশের পর যেসব কাজ জায়েয অথবা মুস্তাহাব, উল্লিখিত বিধান সেসব কাজের সাথে সম্পৃক্ত। এসব কাজের মধ্যে পানাহার ছিল প্রধান, তাই একে প্রথমে উল্লেখ করা হয়েছে।

দ্বিতীয় কাজ গৃহে প্রবেশের আদব-কায়দা। এ সম্পর্কে বলা হয়েছে যে, যখন অনুমতিক্রমে গৃহে প্রবেশ কর, তখন সেখানে যত মুসলমান আছে, তাদেরকে সালাম বল। আয়াতে عَلٰۤى اَنْفُسِهِمْ বলে তাই বুঝানো হয়েছে। কেননা, মুসলমান সকলেই এক অভিন্ন দল। অনেক সহীহ্ হাদীসে মুসলমানদের পরস্পরে একে অন্যকে সালাম করার উপর খুব জোর দেওয়া হয়েছে এবং এর অনেক ফযীলত বর্ণিত হয়েছে।

اِنَّمَا الْمُؤْمِنُوْنَ الَّذِيْنَ اٰمَنُوْا بِاللّٰهِ وَرَسُوْلِهٖ وَاِذَا كَانُوْا مَعَهٗ عَلٰۤى
اَمْرٍ جَامِعٍ لَّمْ يَذْهَبُوْا حَتّٰى يَسْتَاْذِنُوْهُ ؕ اِنَّ الَّذِيْنَ يَسْتَاْذِنُوْنَكَ
اُولٰٓئِكَ الَّذِيْنَ يُؤْمِنُوْنَ بِاللّٰهِ وَرَسُوْلِهٖ ۚ فَاِذَا اسْتَاْذَنُوْكَ لِبَعْضِ شَاْنِهِمْ
فَاْذَنْ لِّمَنْ شِئْتَ مِنْهُمْ وَاسْتَغْفِرْ لَهُمُ اللّٰهَ ؕ اِنَّ اللّٰهَ غَفُوْرٌ رَّحِيْمٌ ﴿٦٢﴾
لَا تَجْعَلُوْا دُعَآءَ الرَّسُوْلِ بَيْنَكُمْ كَدُعَآءِ بَعْضِكُمْ بَعْضًا ؕ قَدْ يَعْلَمُ اللّٰهُ
الَّذِيْنَ يَتَسَلَّلُوْنَ مِنْكُمْ لِوَاذًا ۚ فَلْيَحْذَرِ الَّذِيْنَ يُخَالِفُوْنَ عَنْ اَمْرِهٖۤ
اَنْ تُصِيْبَهُمْ فِتْنَةٌ اَوْ يُصِيْبَهُمْ عَذَابٌ اَلِيْمٌ ﴿٦٣﴾ اَلَاۤ اِنَّ لِلّٰهِ مَا فِى
السَّمٰوٰتِ وَالْاَرْضِ ؕ قَدْ يَعْلَمُ مَاۤ اَنْتُمْ عَلَيْهِ ؕ وَيَوْمَ يُرْجَعُوْنَ
اِلَيْهِ فَيُنَبِّئُهُمْ بِمَا عَمِلُوْا ؕ وَاللّٰهُ بِكُلِّ شَىْءٍ عَلِيْمٌ ﴿٦٤﴾

(৬২) মু'মিন তো তারাই, যারা আল্লাহ্ ও রাসূলের প্রতি বিশ্বাস স্থাপন করে এবং রাসূলের সাথে কোন সমষ্টিগত কাজে শরীক হলে তাঁর কাছ থেকে অনুমতি গ্রহণ ব্যতীত চলে যায় না। যারা আপনার কাছে অনুমতি প্রার্থনা করে, তারাই আল্লাহ্ ও তাঁর রাসূলের প্রতি বিশ্বাস স্থাপন করে। অতএব তারা আপনার কাছে তাদের কোন কাজের জন্য অনুমতি চাইলে আপনি তাদের মধ্যে যাকে ইচ্ছা অনুমতি দিন এবং তাদের জন্য আল্লাহ্‌র কাছে ক্ষমা প্রার্থনা করুন। আল্লাহ্ ক্ষমাশীল, মেহেরবান। (৬৩) রাসূলের আহ্বানকে তোমরা তোমাদের একে অপরকে আহ্বানের মত গণ্য করো না। আল্লাহ্ তাদেরকে

**জানেন, যারা তোমাদের মধ্যে চুপিসারে সরে পড়ে। অতএব যারা তাঁর আদেশের বিরুদ্ধাচরণ করে, তারা এ বিষয়ে সতর্ক হোক যে, বিপর্যয় তাদেরকে স্পর্শ করবে অথবা যন্ত্রণাদায়ক শাস্তি তাদেরকে গ্রাস করবে। (৬৪) মনে রেখ, নভোমণ্ডল ও ভূমণ্ডলে যা আছে, তা আল্লাহ্রই। তোমরা যে অবস্থায় আছ, তা তিনি জানেন। যেদিন তারা তাঁর কাছে প্রত্যাবর্তিত হবে, সেদিন তিনি বলে দেবেন তারা যা করেছে। আল্লাহ্ প্রত্যেক বিষয় জানেন।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

মুসলমান তো তারাই, যারা আল্লাহ্র প্রতি ও তাঁর রাসূলের প্রতি বিশ্বাস রাখে এবং রাসূলের কাছে যখন কোন সমষ্টিগত কাজের জন্য একত্রিত হয় (এবং ঘটনাক্রমে সেখান থেকে কোথাও যাওয়ার প্রয়োজন দেখা দেয়) তখন তাঁর কাছ থেকে অনুমতি গ্রহণ ব্যতীত (এবং তিনি অনুমতি না দিলে সভাস্থল থেকে ওঠে) চলে যায় না। (হে রাসূল) যারা আপনার কাছে (এরূপ স্থলে) অনুমতি প্রার্থনা করে তারাই আল্লাহ্র প্রতি ও তাঁর রাসূলের প্রতি ঈমান রাখে। (অতঃপর তাদেরকে অনুমতিদানের কথা বলা হচ্ছে ঃ) অতএব তারা (বিশ্বাসীরা এরূপস্থলে) তাদের কোন কাজের জন্যে আপনার কাছে (চলে যাওয়ার) অনুমতি চাইলে আপনি তাদের মধ্যে যার জন্য (উপযুক্ত মনে করেন এবং অনুমতি দিতে) চান, অনুমতি দিন। (এবং যার জন্য উপযুক্ত মনে করবেন না, তাকে অনুমতি দেবেন না। কেননা, অনুমতি প্রার্থী হয় তো তার কাজটিকে খুব জরুরী মনে করে ; কিন্তু বাস্তবে তা জরুরী নয়, অথবা জরুরী হলেও তার চলে যাওয়ার কারণে তদপেক্ষা বড় ক্ষতি হওয়ার আশংকা থাকে। তাই অনুমতি দেওয়া না দেওয়ার ফয়সালা রাসূলুল্লাহ্ (সা)-এর বিবেচনার উপর ছেড়ে দেওয়া হয়েছে) এবং অনুমতি দিয়েও তাদের জন্য আল্লাহ্র কাছে মাগফিরাতের, দোয়া করুন। (কেননা, তাদের এই বিদায় প্রার্থনা শক্ত ওযরের কারণে হলেও এতে দুনিয়াকে দীনের উপর অগ্রগণ্য করা অপরিহার্য হয়ে পড়ে। এটা এক প্রকার ত্রুটি। এর জন্য আপনার পক্ষ থেকে মাগফিরাতের দোয়া করা দরকার। দ্বিতীয়ত এটাও সম্ভব যে, অনুমতিপ্রার্থী যে ওযর ও প্রয়োজনকে শক্ত মনে করে অনুমতি নিয়েছে, তাতে সে ইজতিহাদগত ভুল করেছে। এই ইজতিহাদী ভুল সামান্য চিন্তা-ভাবনার মাধ্যমে সংশোধিত হতে পারত। এমতাবস্থায় চিন্তা-ভাবনা না করা একটি ত্রুটি। ফলে ক্ষমা প্রার্থনার প্রয়োজন আছে)। নিশ্চয় আল্লাহ্ তা'আলা ক্ষমাশীল, মেহেরবান। (তাদের নিয়ত ভাল ছিল, তাই এ ধরনের সূক্ষ্ম ব্যাপারাদিতে তিনি ধরপাকড় করেন না)। তোমরা রাসূলের আহবানকে (যখন তিনি কোন ইসলামী প্রয়োজনে তোমাদেরকে একত্রিত করেন) এরূপ (সাধারণ আহবান) মনে করো না, যেমন তোমরা একে অপরকে আহ্বান কর (যে আসলে আসল, না আসলে না আসল। এসেও যতক্ষণ ইচ্ছা বসল, যখন ইচ্ছা উঠে চলে গেল। রাসূলের আহ্বান এরূপ নয় ; বরং তাঁর আদেশ পালন করা ওয়াজিব এবং অনুমতি ছাড়াই চলে যাওয়া হারাম। যদি কেউ অনুমতি ছাড়া চলে যায়, তবে রাসূলের তা অজানা থাকতে পারে ; কিন্তু (মনে রেখ) আল্লাহ্ তাদেরকে ভালভাবে জানেন, যারা তোমাদের মধ্যে (অপরের) চুপিসারে (পয়গম্বরের মজলিস থেকে) সরে যায়। অতএব যারা আল্লাহ্র আদেশের (যা রাসূলের মাধ্যমে পৌঁছে) বিরুদ্ধাচরণ করে, তাদের সতর্ক হওয়া উচিত যে,

তাদের উপর (দুনিয়াতে) কোন বিপর্যয় পতিত হবে, অথবা (পরকালে, তাদেরকে কোন যন্ত্রণাদায়ক শাস্তি গ্রাস করবে। দুনিয়া ও আখিরাত উভয় জাহানে আযাব হওয়াও সম্ভব। আরও মনে রেখ, যা কিছু নভোমণ্ডল ও ভূমণ্ডলে আছে, সব আল্লাহ্রই। তোমরা যে অবস্থায় আছ, আল্লাহ্ তা'আলা তা জানেন এবং সেদিনকেও, যেদিন সবাই তাঁর কাছে পুনরুজ্জীবিত হয়ে প্রত্যাবর্তিত হবে। তখন তিনি তাদেরকে সব বলে দেবেন, যা তারা করেছিল। তোমাদের বর্তমান অবস্থা এবং কিয়ামতের দিনই শুধু নয় আল্লাহ্ তা'আলা তো সব কিছুই জানেন।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

**বিশেষভাবে রাসূলে করীম (সা)-এর মজলিসের এবং সাধারণ সামাজিকতার কতিপয় রীতিনীতি ও বিধান ঃ** আলোচ্য আয়াতে দুইটি আদেশ বর্ণিত হয়েছে। এক. যখন রাসূলুল্লাহ্ (সা) মুসলমানদেরকে কোন ধর্মীয় জিহাদ ইত্যাদির জন্য একত্রিত করেন, তখন ঈমানের দাবি হলো একত্রিত হয়ে যাওয়া এবং তাঁর অনুমতি ব্যতিরেকে মজলিস ত্যাগ না করা। কোন প্রয়োজন দেখা দিলে তাঁর কাছ থেকে যথারীতি অনুমতি গ্রহণ করতে হবে। এতে রাসূলুল্লাহ্ (সা)-কে নির্দেশ দেওয়া হয়েছে যে, বিশেষ অসুবিধা ও প্রয়োজন না থাকলে অনুমতি প্রদান করুন। এই প্রসঙ্গে মুনাফিকদেরও নিন্দা করা হয়েছে, যারা ঈমানের দাবির বিরুদ্ধে দুর্নামের কবল থেকে আত্মরক্ষার্থে মজলিসে উপস্থিত হয়ে যায় ; কিন্তু এরপর কারও আড়ালে চুপিসারে সরে পড়ে।

আহযাব যুদ্ধের সময় এই আয়াত অবতীর্ণ হয়। তখন আরবের মুশরিক ও অন্যান্য সম্প্রদায়ের যুক্তফ্রন্ট সম্মিলিতভাবে মদীনা আক্রমণ করে। রাসূলুল্লাহ্ (সা) সাহাবায়ে কিরামের পরামর্শক্রমে তাদের আক্রমণ প্রতিহত করার জন্য পরিখা খনন করেন। এ কারণেই একে 'গাযওয়ায়ে খন্দক' তথা পরিখার যুদ্ধ বলা হয়। এই যুদ্ধ পঞ্চম হিজরীর শওয়াল মাসে সংঘটিত হয়। (কুরতুবী)

বায়হাকী ও ইবনে ইসহাকের রেওয়ায়েতে বলা হয়েছে, তখন রাসূলুল্লাহ্ (সা) স্বয়ং এবং সকল সাহাবী পরিখা খননে ব্যস্ত ছিলেন। কিন্তু মুনাফিকরা প্রথমত আসতেই চাইত না। এসেও লোক দেখানোর জন্য সামান্য কাজ করে চুপিসারে সরে পড়ত। এর বিপরীতে মুসলমানগণ অক্লান্ত পরিশ্রম সহকারে কাজ করে যেত এবং প্রয়োজন দেখা দিলে রাসূলুল্লাহ্ (সা)-এর কাছ থেকে অনুমতি নিয়ে প্রস্থান করত। এরই পরিপ্রেক্ষিতে এই আয়াত অবতীর্ণ হয়।—(মাযহারী)

**একটি প্রশ্ন ও জওয়াব ঃ** আয়াত থেকে জানা যায় যে, রাসূলুল্লাহ্ (সা)-এর মজলিস থেকে তাঁর অনুমতি ব্যতীত চলে যাওয়া হারাম। অথচ সাহাবায়ে কিরামের অসংখ্য ঘটনায় দেখা যায় যে, তাঁরা রাসূলুল্লাহ্ (সা)-এর মজলিসে উপস্থিত থাকার পর যখন ইচ্ছা প্রস্থান করতেন এবং অনুমতি নেওয়া জরুরী মনে করতেন না। জওয়াব এই যে, আয়াতে সাধারণ মজলিসের বিধান বর্ণনা করা হয়নি। বরং কোন প্রয়োজনের ভিত্তিতে যে মজলিস ডাকা হয়, তার বিধান ; যেমন খন্দক যুদ্ধের সময় হয়েছিল। এই বিশেষত্বের প্রতি আয়াতের শব্দ عَلٰى اَمْرٍ جَامِعٍ এর মধ্যে ইঙ্গিত আছে।

**اَمْرٍ جَامِعٍ বলে কি বুঝানো হয়েছে? ঃ** এ সম্পর্কে বিভিন্ন উক্তি আছে; কিন্তু পরিষ্কার কথা এই যে, এতে এমন কাজ বুঝানো হয়েছে, যার জন্য রাসূলুল্লাহ্ (সা) মুসলমানদেরকে একত্র করা জরুরী মনে করেন ; যেমন আহযাব যুদ্ধে পরিখা খনন করার কাজ ছিল।

**এই আদেশ রাসূলুল্লাহ্ (সা)-এর মজলিসের ক্ষেত্রেই বিশেষভাবে প্রযোজ্য, না ব্যাপক?** ফিকাহ্‌বিদগণ সবাই একমত যে, এই আদেশ একটি ধর্মীয় ও ইসলামী প্রয়োজনের খাতিরে জারি করা হয়েছে, এরূপ প্রয়োজন প্রতি যুগেই হতে পারে, তাই এটা বিশেষভাবে রাসূলুল্লাহ্ (সা)-এর মজলিসের ক্ষেত্রেই প্রযোজ্য নয় ; বরং মুসলমানদের প্রত্যেক ইমাম ও আমির তথা রাষ্ট্রীয় কর্ণধার ও তার মজলিসের এই বিধান, তিনি সবাইকে একত্রিত হওয়ার আদেশ দিলে তা পালন করা ওয়াজিব এবং বিনানুমতিতে ফিরে যাওয়া নাজায়েয। (কুরতুবী, মাযহারী, বয়ানুল কোরআন) বলা বাহুল্য, স্বয়ং রাসূলুল্লাহ্ (সা)-এর মজলিসের জন্য এই আদেশ অধিক জোরদার এবং এর বিরোধিতা প্রকাশ্য দুর্ভাগ্য ; যেমন মুনাফিকরা তা করেছে। ইসলামী সামাজিকতার রীতিনীতির দিক দিয়ে এই আদেশ পারস্পরিক সমাবেশ ও সাধারণ সভাসমিতির জন্যও কমপক্ষে মুস্তাহাব ও উত্তম। মুসলমানগণ যখন কোন মজলিসে কোন সমষ্টিগত ব্যাপার নিয়ে চিন্তা-ভাবনা অথবা কর্মপন্থা গ্রহণ করার জন্য একত্র হয়, তখন চলে যেতে হলে সভাপতির অনুমতি নিয়ে যাওয়া উচিত।

দ্বিতীয় আদেশ সর্বশেষ আয়াতে এই দেওয়া হয়েছে যে, لَا تَجْعَلُوْا دُعَاءَ الرَّسُوْلِ بَيْنَكُمْ الاية -এর তফসীরের সার সংক্ষেপে বর্ণনা করা হয়েছে যে, এর অর্থ রাসূলুল্লাহ্ (সা)-এর তরফ থেকে মুসলমানদেরকে ডাকা। (ব্যাকরণগত কায়দার দিক দিয়ে এটা اضافت الى الفاعل) আয়াতের অর্থ এই যে, রাসূলুল্লাহ্ (সা) যখন ডাকেন, তখন একে সাধারণ মানুষের ডাকার মত মনে করো না যে, সাড়া দেওয়া না দেওয়া ইচ্ছাধীন, বরং তখন সাড়া দেওয়া ফরয হয়ে যায় এবং অনুমতি ছাড়া চলে যাওয়া হারাম হয়ে যায়। আয়াতের বর্ণনা ধারার সাথে এই তফসীর অধিক খাপ খায়। তাই মাযহারী ও বয়ানুল কোরআনে এই তফসীর গ্রহণ করা হয়েছে। এর অপর একটি তফসীর হযরত ইবনে আব্বাস থেকে ইবনে কাসীর, কুরতুবী প্রমুখ বর্ণনা করেছেন। তা এই যে, دعــاء الرســول-এর অর্থ মানুষের তরফ থেকে রাসূলুল্লাহ্ (সা)-কে কোন কাজের জন্য ডাকা। (ব্যাকরণগত কায়দার দিক দিয়ে এটা اضافت الى المفعول)

এই তফসীরের ভিত্তিতে আয়াতের অর্থ এই যে, যখন তোমরা রাসূলুল্লাহ্ (সা)-কে কোন প্রয়োজনে আহবান কর অথবা সম্বোধন কর, তখন সাধারণ লোকের ন্যায় তাঁর নাম দিয়ে 'ইয়া মোহাম্মদ' বলো না—এটা বেআদবী ; বরং সম্মানসূচক উপাধি দ্বারা 'ইয়া রাসূলাল্লাহ্' অথবা 'ইয়া নবী আল্লাহ্' বল। এর সারমর্ম এই যে, রাসূলুল্লাহ্ (সা)-এর প্রতি সম্মান ও সম্ভ্রম প্রদর্শন করা মুসলমানদের জন্য ওয়াজিব এবং যা আদবের পরিপন্থী কিংবা যদ্দারা তিনি ব্যথিত হন, তা থেকে বেঁচে থাকা জরুরী। এই আদেশের অনুরূপ সূরা হুজুরাতে আরও কতিপয় নির্দেশ দেওয়া হয়েছে। উদাহরণত لَا تَجْهَرُوْا لَهٗ بِالْقَوْلِ كَجَهْرِ بَعْضِكُمْ لِبَعْضٍ—অর্থাৎ যখন রাসূলুল্লাহ্ (সা)-এর সাথে কথা বল, তখন আদবের প্রতি লক্ষ্য রাখ। প্রয়োজনাতিরিক্ত উচ্চস্বরে কথা বলো না; যেমন লোকেরা পরস্পরে বলে। আরও একটি উদাহরণ ঃ اِنَّ الَّذِيْنَ يُنَادُوْنَكَ مِنْ وَّرَاءِ الْحُجُرٰتِ—অর্থাৎ তিনি যখন গৃহে অবস্থান করেন, তখন বাইরে থেকে আওয়াজ দিয়ে ডেকো না, বরং বের হওয়ার অপেক্ষায় বসে থাক।

**হুঁশিয়ারি ঃ এই দ্বিতীয় তফসীরে বুযুর্গ এবং বড়দেরও একটি আদব জানা গেল।** তা এই যে, মুরুব্বী ও বড়দেরকে নাম নিয়ে ডাকা বেআদবী। সম্মানসূচক উপাধি দ্বারা আহবান করা উচিত।

## سُوْرَةُ الْفُرْقَانِ

# সূরা আল-ফুরকান

**মক্কায় অবতীর্ণ, ৬ রুকূ, ৭৭ আয়াত**

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ○

تَبٰرَكَ الَّذِيْ نَزَّلَ الْفُرْقَانَ عَلٰى عَبْدِهٖ لِيَكُوْنَ لِلْعٰلَمِيْنَ نَذِيْرًا ۙ ① الَّذِيْ لَهٗ
مُلْكُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ وَلَمْ يَتَّخِذْ وَلَدًا وَّلَمْ يَكُنْ لَّهٗ شَرِيْكٌ فِي
الْمُلْكِ وَخَلَقَ كُلَّ شَيْءٍ فَقَدَّرَهٗ تَقْدِيْرًا ② وَاتَّخَذُوْا مِنْ دُوْنِهٖٓ
اٰلِهَةً لَّا يَخْلُقُوْنَ شَيْـًٔا وَّهُمْ يُخْلَقُوْنَ وَلَا يَمْلِكُوْنَ لِاَنْفُسِهِمْ ضَرًّا وَّلَا
نَفْعًا وَّلَا يَمْلِكُوْنَ مَوْتًا وَّلَا حَيٰوةً وَّلَا نُشُوْرًا ③

**পরম করুণাময় ও অসীম দয়ালু আল্লাহ্‌র নামে শুরু করছি।**

**(১) পরম কল্যাণময় তিনি যিনি তাঁর দাসের প্রতি ফয়সালার গ্রন্থ অবতীর্ণ করেছেন, যাতে সে বিশ্বজগতের জন্য সতর্ককারী হয়, (২) তিনি হলেন যাঁর রয়েছে নভোমণ্ডল ও ভূমণ্ডলের রাজত্ব। তিনি কোন সন্তান গ্রহণ করেননি। রাজত্বে তাঁর কোন অংশীদার নেই। তিনি প্রত্যেক বস্তু সৃষ্টি করেছেন, অতঃপর তাঁকে শোধিত করেছেন পরিমিতভাবে (৩) তারা তাঁর পরিবর্তে কত উপাস্য গ্রহণ করেছে, যারা কিছুই সৃষ্টি করে না এবং তারা নিজেরাই সৃষ্ট এবং নিজেদের ভালও করতে পারে না, মন্দও করতে পারে না এবং জীবন, মরণ ও পুনরুজ্জীবনেরও তারা মালিক নয়।**

### তফসীরের সার-সংক্ষেপ

কত মহান সেই সত্তা, যিনি ফয়সালার গ্রন্থ (অর্থাৎ কোরআন) তাঁর বিশেষ দাসের প্রতি অর্থাৎ মুহাম্মদ (সা)-এর প্রতি অবতীর্ণ করেছেন, যাতে সে বিশ্বজগতের জন্য বিশ্বাস স্থাপন না করা অবস্থায় আল্লাহ্‌র আযাব থেকে সতর্ককারী হয়, তিনি এমন সত্তা যাঁর রয়েছে নভোমণ্ডল ও ভূমণ্ডলের রাজত্ব। তিনি কাউকে নিজের সন্তান সাব্যস্ত করেননি। রাজত্বে তাঁর কোন অংশীদার নেই। তিনি প্রত্যেক বস্তু সৃষ্টি করেছেন, অতঃপর সবার

পৃথক পৃথক প্রকৃতি রেখেছেন। কোনটির প্রতিক্রিয়া ও বৈশিষ্ট্য এক রকম এবং কোনটির অন্য রকম। মুশরিকরা আল্লাহ্র পরিবর্তে কত উপাস্য গ্রহণ করেছে, যারা কোনক্রমেই উপাস্য হওয়ার যোগ্য নয়, কেননা, তারা কোন কিছু সৃষ্টি করে না; বরং তারা নিজেরা সৃষ্ট এবং নিজেদের কোন ক্ষতির অর্থাৎ ক্ষতি দূর করার ক্ষমতা রাখে না এবং কোন উপকার (অর্জন) করার ক্ষমতা রাখে না। তারা কারও মৃত্যুর মালিক নয় অর্থাৎ কোন প্রাণীর প্রাণ বের করতে পারে না, কারও জীবনেরও ক্ষমতা রাখে না অর্থাৎ কোন নিষ্প্রাণ বস্তুর মধ্যে প্রাণ সঞ্চার করতে পারে না এবং কাউকে কিয়ামতে পুনরুজ্জীবিত করারও ক্ষমতা রাখে না। যারা এসব বিষয়ে সক্ষম নয়, তারা উপাস্য হতে পারে না।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

**সূরার বৈশিষ্ট্য ঃ** অধিকাংশ তফসীরবিদের মতে সমগ্র সূরাটি মক্কায় অবতীর্ণ। হযরত ইবনে-আব্বাস ও কাতাদাহ তিনটি আয়াতকে মদীনায় অবতীর্ণ বলেছেন। কেউ কেউ একথাও বলেছেন যে, সূরাটি মদীনায় অবতীর্ণ এবং কিছু আয়াত মক্কায় অবতীর্ণ। —(কুরতুবী) এই সূরার সারমর্ম কোরআনের মাহাত্ম্য এবং রাসূলুল্লাহ্ (সা)-এর নবুয়ত ও রিসালতের সত্যতা বর্ণনা করা এবং শত্রুদের পক্ষ থেকে উত্থাপিত আপত্তিসমূহের জওয়াব প্রদান করা।

تَبَارَكَ শব্দটি بركت থেকে উদ্ভূত। বরকতের অর্থ প্রভূত কল্যাণ। ইবনে আব্বাস বলেনঃ আয়াতের অর্থ এই যে, প্রত্যেক কল্যাণ ও বরকত আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে। فرقان কোরআন পাকের উপাধি। এর আভিধানিক অর্থ পার্থক্য করা। কোরআন সুস্পষ্ট বাণী দ্বারা সত্য ও মিথ্যার পার্থক্য বর্ণনা করে এবং মু'জিযার মাধ্যমে সত্যপন্থী ও মিথ্যাপন্থীদের প্রভেদ ফুটিয়ে তোলে। তাই একে কোরআন বলা হয়।

لِلْعَالَمِيْنَ—এ শব্দ থেকে জানা গেল যে, রাসূলুল্লাহ্ (সা)-এর রিসালত ও নবুয়ত সমগ্র বিশ্বজগতের জন্য। পূর্ববর্তী পয়গম্বরগণ এরূপ নন। তাঁদের নবুয়ত ও রিসালত বিশেষ দল ও বিশেষ স্থানের জন্য নির্দিষ্ট ছিল। সহীহ্ মুসলিমের হাদীসে রাসূলুল্লাহ্ (সা) ছয়টি বিশেষ শ্রেষ্ঠত্ব বর্ণনা করেছেন। তন্মধ্যে একটি এই যে, তাঁর নবুয়ত সমগ্র বিশ্বজগতের জন্য ব্যাপক।

فَقَدَّرَهُ تَقْدِيْرًا — تخليقএর পর تقدير উল্লেখ করা হয়েছে। تخليق-এর অর্থ কোনরূপ নমুনা ব্যতিরেকেই কোন বস্তুকে অনস্তিত্ব থেকে অস্তিত্বে আনয়ন করা—তা যেমনই হোক।

**প্রত্যেক সৃষ্ট বস্তুর বিশেষ বিশেষ রহস্য ঃ** تقدير—এর ভাবার্থ এই যে, আল্লাহ্ তা'আলা যে বস্তুই সৃষ্টি করেছেন, তার গঠন-প্রকৃতি, আকার-আকৃতি, প্রতিক্রিয়া ও বৈশিষ্ট্যকে অত্যন্ত বিচক্ষণতার সাথে সেই কাজের উপযোগী করেছেন, যে কাজের জন্য বস্তুটি সৃজিত হয়েছে। আকাশের গঠন-প্রকৃতি ও আকার-আকৃতি সেই কাজের সাথে সামঞ্জস্যশীল, যার জন্য আল্লাহ্ তা'আলা আকাশ সৃষ্টি করেছেন। গ্রহ ও নক্ষত্র সৃজনে এমন সব উপাদান রাখা হয়েছে, যেগুলো তার উদ্দেশ্যের সাথে সামঞ্জস্য রাখে। ভূপৃষ্ঠে ও তার গর্ভে সৃজিত প্রত্যেকটি বস্তুর গঠন-প্রকৃতি, আকার-আকৃতি, কোমলতা ও কঠোরতা

সেই কাজের উপযোগী, যার জন্য এগুলো সৃজিত হয়েছে। ভূপৃষ্ঠকে পানির ন্যায় তরল করা হয়নি যে, তার উপরে কিছু রাখলে ডুবে যায় এবং পাথর ও লোহার ন্যায় শক্তও করা হয়নি যে, খনন করা অসম্ভব হয়ে পড়ে। কেননা, ভূপৃষ্ঠকে খনন করারও প্রয়োজন আছে, যাতে ভূগর্ভ থেকে পানি বের করা যায় এবং এতে ভিত্তি খনন করে সুউচ্চ দালান নির্মাণ করা যায়। পানিকে তরল করার মধ্যে অনেক রহস্য নিহিত আছে। বাতাসও তরল ; কিন্তু পানি থেকে ভিন্নরূপ। পানি সর্বত্র আপনা-আপনি পৌঁছে না। এতে মানুষকে কিছু পরিশ্রম করতে হয়। বাতাসকে আল্লাহ্ তা'আলা বাধ্যতামূলক নিয়ামত করেছেন, কোনরূপ আয়াস ছাড়াই তা সর্বত্র পৌঁছে যায় ; বরং কেউ বাতাস থেকে বেঁচে থাকতে চাইলে তার জন্য তাকে যথেষ্ট শ্রম স্বীকার করতে হয়। সৃষ্ট বস্তুসমূহের রহস্য বিস্তারিত বর্ণনা করার স্থান এটা নয়। প্রত্যেকটি সৃষ্ট বস্তুই কুদরত ও রহস্যের এক অপূর্ব নমুনা। ইমাম গাযযালী (র) এ বিষয়ে الحكمة فى مخلوقات الله تعالى নামে একটি স্বতন্ত্র পুস্তক রচনা করেছেন। আলোচ্য আয়াতসমূহে শুরু থেকেই কোরআনের মাহাত্ম্য এবং যার প্রতি তা অবতীর্ণ হয়েছে, তাকে عبده খেতাব দিয়ে তাঁর সম্মান ও গৌরবের বিস্ময়কর বর্ণনা দেওয়া হয়েছে। কেননা, কোন সৃষ্ট মানবের জন্য এর চাইতে বড় সম্মান কল্পনা করা যায় না যে, স্রষ্টা তাকে 'আমার' বলে পরিচয় দেন।

بنده حسن بصد زبان گفت كے بندة توام
تو بزبان خود بگو بنده نواز كيستى

وَقَالَ الَّذِينَ كَفَرُوا إِنْ هَٰذَا إِلَّا إِفْكٌ افْتَرَاهُ وَأَعَانَهُ عَلَيْهِ قَوْمٌ
آخَرُونَ ۖ فَقَدْ جَاءُوا ظُلْمًا وَزُورًا ④ وَقَالُوا أَسَاطِيرُ الْأَوَّلِينَ
اكْتَتَبَهَا فَهِيَ تُمْلَىٰ عَلَيْهِ بُكْرَةً وَأَصِيلًا ⑤ قُلْ أَنْزَلَهُ الَّذِي يَعْلَمُ
السِّرَّ فِي السَّمَاوَاتِ وَالْأَرْضِ ۚ إِنَّهُ كَانَ غَفُورًا رَحِيمًا ⑥ وَقَالُوا
مَالِ هَٰذَا الرَّسُولِ يَأْكُلُ الطَّعَامَ وَيَمْشِي فِي الْأَسْوَاقِ ۙ لَوْلَا أُنْزِلَ
إِلَيْهِ مَلَكٌ فَيَكُونَ مَعَهُ نَذِيرًا ⑦ أَوْ يُلْقَىٰ إِلَيْهِ كَنْزٌ أَوْ تَكُونُ لَهُ
جَنَّةٌ يَأْكُلُ مِنْهَا ۚ وَقَالَ الظَّالِمُونَ إِنْ تَتَّبِعُونَ إِلَّا رَجُلًا مَسْحُورًا ⑧
انْظُرْ كَيْفَ ضَرَبُوا لَكَ الْأَمْثَالَ فَضَلُّوا فَلَا يَسْتَطِيعُونَ سَبِيلًا ⑨

**(৪) কাফিররা বলে, এটা মিথ্যা বৈ নয়, যা তিনি উদ্ভাবন করেছেন এবং অন্য লোকেরা তাঁকে সাহায্য করেছেন। অবশ্যই তারা অবিচার ও মিথ্যার আশ্রয় নিয়েছে। (৫) তারা বলে, এগুলো তো পুরাকালের উপকথা, যা তিনি লিখে রেখেছেন। এগুলো সকাল-সন্ধ্যায় তাঁর কাছে শিখানো হয়। (৬) বলুন, একে তিনিই অবতীর্ণ করেছেন, যিনি নভোমণ্ডল ও ভূমণ্ডলের গোপনভেদ অবগত আছেন। তিনি ক্ষমাশীল, মেহেরবান। (৭) তারা বলে, এ কেমন রাসূল যা খাদ্য আহার করে এবং হাটেবাজারে চলাফেরা করে ? তাঁর কাছে কেন কোন ফেরেশতা নাযিল করা হলো না যে, তাঁর সাথে সতর্ককারী হয়ে থাকত ? (৮) অথবা তিনি ধনভাণ্ডার প্রাপ্ত হলেন না কেন অথবা তাঁর একটি বাগান হলো না কেন, যা থেকে তিনি আহার করতেন ? জালিমরা বলে, তোমরা তো একজন যাদুগ্রস্ত ব্যক্তিরই অনুসরণ করছ। (৯) দেখুন, তারা আপনার কেমন দৃষ্টান্ত বর্ণনা করে। অতএব তারা পথভ্রষ্ট হয়েছে, এখন তারা পথ পেতে পারে না।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

কাফিররা (কোরআন সম্পর্কে) বলে, এটা (অর্থাৎ কোরআন) কিছুই নয়, নিরেট মিথ্যা (ই মিথ্যা) যাকে তিনি (অর্থাৎ পয়গম্বর) উদ্ভাবন করেছেন এবং অন্য লোকে (এই উদ্ভাবনে) তাঁকে সাহায্য করেছেন [এখানে সেসব গ্রন্থধারীকে বুঝানো হয়েছে, যারা মুসলমান হয়ে গিয়েছিলেন অথবা রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে এমনিতেই যাতায়াত করত।] অতএব (এ কথা বলে) তারা যুলুম ও মিথ্যার আশ্রয় নিয়েছে (এটা যে যুলুম ও মিথ্যা, তা পরে বর্ণিত হবে)। তারা (কাফিররা এই আপত্তির সমর্থনে) বলে, এটা (অর্থাৎ কোরআন) পুরাকালের উপকথা, যা তিনি (অর্থাৎ পয়গম্বর সুন্দর ভাষায় চিন্তাভাবনা করে করে সাহাবীদের হাতে) লিখিয়ে নিয়েছেন (যাতে সংরক্ষিত থাকে), এরপর তাই সকাল-সন্ধায় তাঁর কাছে পঠিত হয় (যাতে স্মরণ থাকে। এরপর মুখস্থ করা অংশ জনসমাবেশে বর্ণনা করে আল্লাহ্‌র সাথে সম্বন্ধযুক্ত করে দেওয়া হয়।) আপনি (জওয়াবে) বলে দিন, একে তো সেই (পবিত্র) সত্তা অবতীর্ণ করেছেন, যিনি নভোমণ্ডল ও ভূমণ্ডলের সব গোপন বিষয় জানেন। (জওয়াবের সারমর্ম এই যে, এই কালামের অলৌকিকতা এ বিষয়ের প্রমাণ যে, কাফিরদের এই আপত্তি ভ্রান্ত, মিথ্যা ও যুলুম। কেননা, কোরআন পুরাকালের উপকথা হলে কিংবা অপরের সাহায্যে রচিত হলে সমগ্র বিশ্ব এর দৃষ্টান্ত উপস্থিত করতে কেন অক্ষম হতো ?) নিশ্চয় আল্লাহ্ তা'আলা ক্ষমাশীল, মেহেরবান। (তাই এ ধরনের মিথ্যা ও যুলুমের কারণে তাৎক্ষণিক শাস্তি দেন না।) তারা [কাফিররা রাসূলুল্লাহ্ (সা) সম্পর্কে] বলে, এ কেমন রাসূল যে, (আমাদের মত) খাদ্য (ও) আহার করে এবং (জীবিকার ব্যবস্থার জন্য আমাদের মতই) হাটেবাজারে চলাফেরা করে। (উদ্দেশ্য এই যে, রাসূল মানুষের পরিবর্তে ফেরেশতা হওয়া উচিত যে পানাহার ইত্যাদি প্রয়োজনের ঊর্ধ্বে।) কমপক্ষে এতটুকু তো হওয়া দরকার যে, রাসূল স্বয়ং ফেরেশতা না হলে তার মুসাহিব ও উপদেষ্টা কোন ফেরেশতা হওয়া উচিত। (তাই তারা বলে) তাঁর কাছে কেন একজন ফেরেশতা প্রেরণ করা হলো না যে, তাঁর সাথে তাকে (মানুষকে আযাব থেকে) সতর্ক করত অথবা (এটাও না হলে কমপক্ষে রাসূলকে পানাহারের প্রয়োজন থেকে নিশ্চিত হওয়া

উচিত, এভাবে যে) তাঁর কাছে (গায়েব থেকে) কোন ধনভাণ্ডার আসত অথবা তাঁর কোন বাগান থাকত, যা থেকে আহার করত। (মুসলমানদেরকে) জালিমরা বলে, (যখন তাঁর কাছে কোন ফেরেশতা নেই, ধনভাণ্ডার নেই এবং বাগান নেই ; এরপরও সে নবুয়ত দাবি করে, তখন বুঝা যায় যে, তাঁর বুদ্ধি নষ্ট। তাই) তোমরা তা একজন বিকারগ্রস্ত ব্যক্তির পথে গমন করছ। (হে মুহাম্মদ) দেখুন, তাঁরা আপনার কেমন অদ্ভুত উপমা বর্ণনা করে। অতএব তাঁরা (এসব প্রলাপোক্তির কারণে) পথভ্রষ্ট হয়েছে, অতঃপর তাঁরা পথ পেতে পারে না।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

এখান থেকে রাসূলুল্লাহ্ (সা)-এর বিরুদ্ধে কাফির ও মুশরিকদের উত্থাপিত আপত্তি ও তাঁর জওয়াবের বর্ণনা শুরু হয়ে কিছু দূর পর্যন্ত চলেছে।

তাদের প্রথম আপত্তি ছিল এই যে, কোরআন আল্লাহ্র পক্ষ থেকে অবতীর্ণ কালাম নয় ; বরং মুহাম্মদ (সা) নিজেই তা মিছামিছি উদ্ভাবন করেছেন অথবা পুরাকালের উপকথা ইহুদী, খ্রিস্টান প্রমুখের কাছে শুনে নিজের সঙ্গীদের দ্বারা লিখিয়ে নেন। যেহেতু তিনি নিজে নিরক্ষর—লেখাও জানেন না, পড়াও জানেন না, তাই লিখিত উপকথাগুলো সকাল-সন্ধ্যায় শ্রবণ করেন, যাতে মুখস্থ হয়ে যায়, এরপর মানুষের কাছে গিয়ে বলে দেয় যে, এটা আল্লাহ্র কালাম।

কোরআন এই আপত্তির জবাবে বলেছে ঃ أَنْزَلَهُ الَّذِىْ يَعْلَمُ السِّرَّ فِى السَّمَاوَاتِ وَالْأَرْضِ—এর সারমর্ম এই যে, এই কালাম স্বয়ং সাক্ষ্য দেয় যে, এর নাযিলকারী আল্লাহ্ তা'আলার সেই পবিত্র সত্তা, যিনি নভোমণ্ডল ও ভূমণ্ডলের যাবতীয় গোপনভেদ সম্পর্কে ওয়াকিফহাল। এ কারণেই তিনি কোরআনকে এক অলৌকিক কালাম করেছেন এবং বিশ্বকে চ্যালেঞ্জ দান করেছেন যে, যদি তোমরা একে আল্লাহ্র কালাম বলে স্বীকার না কর, কোন মানুষের কালাম মনে কর, তবে তোমরাও তো মানুষ ; এর অনুরূপ কালাম বেশি না হলেও একটি সূরা বরং একটি আয়াতই রচনা করে দেখাও। আরবের বিশুদ্ধভাষী ও প্রাঞ্জলভাষী লোকদের জন্য এই চ্যালেঞ্জের জওয়াব দেওয়া মোটেই কঠিন ছিল না। কিন্তু এতদসত্ত্বেও তারা পলায়নের পথ বেছে নিয়েছে এবং কোরআনের এক আয়াতের মুকাবিলায় অনুরূপ অন্য আয়াত রচনা করে আনার দুঃসাহস কারও হয়নি। অথচ তারা রাসূলুল্লাহ্ (সা)-এর বিরোধিতায় নিজেদের ধনসম্পত্তি বরং সন্তান-সন্ততি ও প্রাণ পর্যন্ত ব্যয় করে দিতে কুণ্ঠিত ছিল না। কিন্তু কোরআনের অনুরূপ একটি সূরা লিখে আনার মত ছোট্ট কাজটি করতে তারা সক্ষম হলো না। এটা এ বিষয়ের জাজ্বল্যমান প্রমাণ যে, কোরআন কোন মানব রচিত কালাম নয়। নতুবা অন্য মানুষও এরূপ কালাম রচনা করতে পারত। এটা সর্বজ্ঞ ও সর্ব বিষয়ে জ্ঞাত আল্লাহ্ তা'আলারই কালাম। অলঙ্কারগুণ ছাড়াই এর অর্থ সম্ভার ও বিষয়বস্তুর মধ্যে এমন জ্ঞান-বিজ্ঞান নিহিত রয়েছে, যা একমাত্র প্রকাশ্য ও অপ্রকাশ্য বিষয়ে জ্ঞাত সত্তার পক্ষ থেকেই সম্ভবপর হতে পারে। এই বিষয়বস্তুর পূর্ণ বিবরণ সূরা বাকারায় বিশদ আলোচনার আকারে বর্ণিত হয়েছে। পাঠকবর্গ প্রথম খণ্ডে তা দেখে নিতে পারেন।

দ্বিতীয় আপত্তি ছিল এই যে, যদি তিনি রাসূল হতেন, তবে সাধারণ মানুষের ন্যায় পানাহার করতেন না ; বরং ফেরেশতাদের মত পানাহারের ঝামেলা থেকে মুক্ত থাকতেন। এটাও না হলে কমপক্ষে তাঁর কাছে আল্লাহ্‌র পক্ষ থেকে এত ধনভাণ্ডার অথবা বাগ-বাগিচা থাকত যে, তাঁকে জীবিকার কোন চিন্তা করতে হতো না, হাটে-বাজারে চলা-ফেরা করতে হতো না। এছাড়া তিনি যে আল্লাহ্‌র রাসূল এ কথা আমরা কিরূপে মানতে পারি ; প্রথম তিনি ফেরেশতা নন, দ্বিতীয় কোন ফেরেশতাও তাঁর সাথে থাকে না যে তাঁর সাথে তাঁর কালামের সত্যায়ন করত। তাই মনে হয় তিনি যাদুগ্রস্ত। ফলে তাঁর মস্তিষ্ক বিকল হয়ে গেছে এবং আগাগোড়াই বল্গাহীন কথাবার্তা বলেন। আলোচ্য আয়াতে এর সংক্ষিপ্ত জওয়াব দেয়া হয়েছে যে, اُنْظُرْ كَيْفَ ضَرَبُوْا لَكَ الْاَمْثَالَ فَضَلُّوْا فَلَا يَسْتَطِيْعُوْنَ سَبِيْلًا অর্থাৎ দেখুন এরা আপনার সম্পর্কে কেমন অদ্ভুত কথাবার্তা বলে। এর অর্থ এই যে, এরা সবাই পথভ্রষ্ট হয়ে গেছে। এখন তাদের পথ পাওয়ার কোন উপায় নেই। বিস্তারিত জওয়াব পরবর্তী আয়াতে রয়েছে।

تَبٰرَكَ الَّذِیْٓ اِنْ شَآءَ جَعَلَ لَكَ خَیْرًا مِّنْ ذٰلِكَ جَنّٰتٍ تَجْرِیْ
مِنْ تَحْتِهَا الْاَنْهٰرُ ۙ وَیَجْعَلْ لَّكَ قُصُوْرًا ⑩ بَلْ كَذَّبُوْا بِالسَّاعَةِ ۚ
وَاَعْتَدْنَا لِمَنْ كَذَّبَ بِالسَّاعَةِ سَعِیْرًا ⑪ اِذَا رَاَتْهُمْ مِّنْ مَّكَانٍۭ
بَعِیْدٍ سَمِعُوْا لَهَا تَغَیُّظًا وَّزَفِیْرًا ⑫ وَاِذَآ اُلْقُوْا مِنْهَا مَكَانًا ضَیِّقًا
مُّقَرَّنِیْنَ دَعَوْا هُنَالِكَ ثُبُوْرًا ⑬ لَا تَدْعُوا الْیَوْمَ ثُبُوْرًا وَّاحِدًا
وَّادْعُوْا ثُبُوْرًا كَثِیْرًا ⑭ قُلْ اَذٰلِكَ خَیْرٌ اَمْ جَنَّةُ الْخُلْدِ الَّتِیْ
وُعِدَ الْمُتَّقُوْنَ ؕ كَانَتْ لَهُمْ جَزَآءً وَّمَصِیْرًا ⑮ لَهُمْ فِیْهَا مَا یَشَآءُوْنَ
خٰلِدِیْنَ ؕ كَانَ عَلٰی رَبِّكَ وَعْدًا مَّسْـُٔوْلًا ⑯ وَیَوْمَ یَحْشُرُهُمْ وَمَا
یَعْبُدُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ فَیَقُوْلُ ءَاَنْتُمْ اَضْلَلْتُمْ عِبَادِیْ هٰۤؤُلَآءِ
اَمْ هُمْ ضَلُّوا السَّبِیْلَ ⑰ قَالُوْا سُبْحٰنَكَ مَا كَانَ یَنْۢبَغِیْ لَنَآ اَنْ
نَّتَّخِذَ مِنْ دُوْنِكَ مِنْ اَوْلِیَآءَ وَلٰكِنْ مَّتَّعْتَهُمْ وَاٰبَآءَهُمْ حَتّٰی نَسُوا

الذِّكْرَ ۚ وَكَانُوا قَوْمًا بُورًا ﴿١٨﴾ فَقَدْ كَذَّبُوكُم بِمَا تَقُولُونَ لا فَمَا
تَسْتَطِيعُونَ صَرْفًا وَلَا نَصْرًا ۚ وَمَن يَظْلِم مِّنكُمْ نُذِقْهُ عَذَابًا كَبِيرًا ﴿١٩﴾
وَمَا أَرْسَلْنَا قَبْلَكَ مِنَ الْمُرْسَلِينَ إِلَّا إِنَّهُمْ لَيَأْكُلُونَ الطَّعَامَ
وَيَمْشُونَ فِي الْأَسْوَاقِ ط وَجَعَلْنَا بَعْضَكُمْ لِبَعْضٍ فِتْنَةً ط
أَتَصْبِرُونَ ۚ وَكَانَ رَبُّكَ بَصِيرًا ﴿٢٠﴾

(১০) কল্যাণময় তিনি, যিনি ইচ্ছা করলে আপনাকে তদপেক্ষা উত্তম বস্তু দিতে পারেন—বাগ-বাগিচা, যার তলদেশে নহর প্রবাহিত হয় এবং দিতে পারেন আপনাকে প্রাসাদসমূহ। (১১) বরং তারা কিয়ামতকে অস্বীকার করে এবং যে কিয়ামতকে অস্বীকার করে, আমি তার জন্য অগ্নি প্রস্তুত করেছি। (১২) অগ্নি যখন দূর থেকে তাদেরকে দেখবে, তখন তারা শুনতে পাবে তার গর্জন ও চীৎকার। (১৩) যখন এক শিকলে তাদেরকে বাঁধা অবস্থায় জাহান্নামের কোন সংকীর্ণ স্থানে নিক্ষেপ করা হবে, তখন সেখানে তারা মৃত্যুকে ডাকবে। (১৪) বলা হবে, আজ তোমরা এক মৃত্যুকে ডেকো না—অনেক মৃত্যুকে ডাক। (১৫) বলুন এটা উত্তম, না চিরকাল বসবাসের জান্নাত, যা সুসংবাদ দেওয়া হয়েছে মুত্তাকীদেরকে ? সেটা হবে তাদের প্রতিদান ও প্রত্যাবর্তন স্থান। (১৬) তারা চিরকাল বসবাসরত অবস্থায় সেখানে যা চাইবে, তাই পাবে। এই প্রার্থিত ওয়াদা পূরণ আপনার প্রতিপালকের দায়িত্ব। (১৭) সেদিন আল্লাহ্ একত্রিত করবেন তাদেরকে এবং তারা আল্লাহ্র পরিবর্তে যাদের ইবাদত করত তাদেরকে, সেদিন তিনি উপাস্যদেরকে বলবেন, তোমরাই কি আমার এই ব্যন্দাদেরকে পথভ্রান্ত করেছিলে, না তারা নিজেরাই পথভ্রান্ত হয়েছিল ? (১৮) তারা বলবে—আপনি পবিত্র, আমরা আনপার পরিবর্তে অন্যকে মুরুব্বিরূপে গ্রহণ করতে পারতাম না ; কিন্তু আপনিই তো তাদেরকে এবং তাদের পিতৃপুরুষদেরকে ভোগসম্ভার দিয়েছিলেন, ফলে তারা আপনার স্মৃতি বিস্মৃত হয়েছিল এবং তারা ছিল ধ্বংসপ্রাপ্ত জাতি। (১৯) (আল্লাহ্ মুশরিকদেরকে বলবেন,) তোমাদের কথা তো তারা মিথ্যা সাব্যস্ত করল, এখন তোমরা শাস্তি প্রতিরোধ করতে পারবে না এবং সাহায্যও করতে পারবে না। তোমাদের মধ্যে যে গুনাহ্গার আমি তাকে গুরুতর শাস্তি আস্বাদন করাব। (২০) আপনার পূর্বে যত রাসূল প্রেরণ করেছি, তারা সবাই খাদ্য আহার করত এবং হাটে-বাজারে চলাফেরা করত। আমি তোমাদের একে অপরের জন্যে পরীক্ষাস্বরূপ করেছি। দেখি তোমরা সবর কর কি না। আপনার পালনকর্তা সব কিছু দেখেন।

**তফসীরের সার-সংক্ষেপ**

কত মহান তিনি, যিনি ইচ্ছা করলে আপনাকে তদপেক্ষা (অর্থাৎ কাফিরদের ফরমায়েশের চাইতে) উত্তম বস্তু দিতে পারেন। (অর্থাৎ অনেক গায়েবী) বাগ-বাগিচা, যার তলদেশে নহর প্রবাহিত হয় (উত্তম এ কারণে যে, তারা শুধু বাগ-বাগিচার ফরমায়েশ করত ; যদিও তা একই হয়। একাধিক বাগান যে এক বাগানের চাইতে উত্তম তা বলাই বাহুল্য) এবং (বাগবাগিচার সাথে অন্য উপযুক্ত জিনিসও দিতে পারেন, যার ফরমায়েশ তারা করেনি ; অর্থাৎ) দিতে পারেন আপনাকে প্রাসাদসমূহ (যেগুলো বাগানেই নির্মিত কিংবা বাইরে। এতে তাদের ফরমায়েশ আরও অধিকতর নিয়ামতসহ পূর্ণ হয়ে যাবে। উদ্দেশ্য এই যে, যা জান্নাতে পাওয়া যাবে, আল্লাহ্ ইচ্ছা করলে তা দুনিয়াতেই আপনাকে দিতে পারেন, কিন্তু কতক রহস্যের কারণে তিনি ইচ্ছা করেননি এবং মূলতঃ জরুরী ছিল না। অতএব সন্দেহ অনর্থক। তাদের সন্দেহের কারণ নিছক দুষ্টামি এবং সত্যের প্রতি অনীহা। এই অনীহা ও দুষ্টামির কারণ এই যে,) তারা কিয়ামতকে মিথ্যা মনে করছে। (তাই পরিণামের চিন্তা নেই ; যা মনে আসে করে এবং বলে) এবং (তাদের পরিণাম হবে এই যে,) যারা কিয়ামতকে মিথ্যা, মনে করে, আমি তাদের (শাস্তির) জন্য জাহান্নাম তৈরি করে রেখেছি। (কেননা কিয়ামতকে মিথ্যা মনে করলে আল্লাহ্ ও রাসূলকে মিথ্যা মনে করা অপরিহার্য হয়ে পড়ে। এটা জাহান্নামে যাওয়ার আসল কারণ। জাহান্নামের অবস্থা এই যে) সে (অর্থাৎ জাহান্নাম যখন দূর থেকে) তাদেরকে দেখবে, তখন (দেখামাত্রই ক্রুদ্ধ হয়ে এমন গর্জন করে উঠবে যে) তারা (দূর থেকেই) তার গর্জন ও চীৎকার শুনতে পাবে। যখন তারা হস্তপদ শৃঙ্খলিত অবস্থায় জাহান্নামের কোন সংকীর্ণ স্থানে নিক্ষিপ্ত হবে, তখন সেখানে তারা মৃত্যুকে আহবান করবে (যেমন বিপদকালে স্বভাবতই মৃত্যুকে ডাকা হয় এবং মৃত্যু কামনা করা হয়। তখন তাদেরকে বলা হবে,) তোমরা এক মৃত্যুকে আহবান করো না ; বরং অনেক মৃত্যুকে আহবান কর। (কারণ, মৃত্যুকে আহবান করার কারণ বিপদ। তোমাদের বিপদ অশেষ। প্রত্যেক বিপদই মৃত্যুর আহবান চায়। কাজেই আহবানও অনেক হবে। এখানে বিপদের আধিক্যকেই মৃত্যুর আধিক্য বলা হয়েছে) আপনি (তাদেরকে এই বিপদের কথা শুনিয়ে) বলুন, (বল) এই (বিপদের) অবস্থা ভাল (যা তোমাদের কুফর ও অবিশ্বাসের কারণে হয়েছে) না চিরকাল বসবাসের জান্নাত (ভাল), যার ওয়াদা আল্লাহ্ তা'আলা আল্লাহ্ ভীরুদেরকে (অর্থাৎ মু'মিনদেরকে) দিয়েছেন? সেটা তাদের আনুগত্যের) প্রতিদান এবং সর্বশেষ আশ্রয়স্থল। তারা সেখানে যা চাইবে, তা পাবে (এবং) তারা (তথায়) চিরকাল থাকবে। (হে পয়গম্বর) এটা একটা ওয়াদা, যা পূরণ করা (কৃপা হিসেবে) আপনার পালনকর্তার দায়িত্ব এবং দরখাস্তযোগ্য। (বলা বাহুল্য, চিরকাল বসবাসের জান্নাতই শ্রেষ্ঠ। অতএব আয়াতে ভীতি প্রদর্শনের পর ঈমানের প্রতি উৎসাহিত করা হয়েছে।) আর (সেইদিন তাদেরকে স্মরণ করিয়ে দিন,) যেদিন আল্লাহ্ তা'আলা তাদেরকে এবং তারা আল্লাহ্র পরিবর্তে যাদের ইবাদত করত, তাদেরকে (যারা স্বেচ্ছায় কাউকে পথভ্রষ্ট করেনি তা মূর্তি হোক কিংবা ফেরেশতা প্রমুখ হোক) একত্রিত করবেন, অতঃপর (উপাসকদের লাঞ্ছনার জন্য উপাস্যদেরকে) বলা হবে, তোমরাই কি আমার এই বান্দাদেরকে (সৎপথ থেকে) বিভ্রান্ত করেছিলে, না তারা (নিজেরাই) পথভ্রান্ত হয়েছিল ? উদ্দেশ্য এই

যে, তোমাদের ইবাদত বাস্তবে পথভ্রষ্টতা ছিল। তারা এই ইবাদত তোমাদের আদেশ ও সম্মতিক্রমে করেছিল; যেমন তাদের ধারণা তাই ছিল যে, এই উপাস্যরা আমাদের ইবাদতে সন্তুষ্ট হয় এবং সন্তুষ্ট হয়ে আল্লাহ্‌র কাছে সুপারিশ করবে, না তারা নিজেদের কুপ্রবৃত্তি দ্বারা এটা উদ্ভাবন করেছিল ?) তারা (উপাস্যরা) বলবে, আমাদের কি সাধ্য ছিল যে, আমরা আপনার পরিবর্তে অন্যকে মুরুব্বীরূপে গ্রহণ করি ? সেই মুরুব্বী আমরাই হই কিংবা অন্য কেউ হোক। অর্থাৎ আমরা যখন খোদায়ীকে আপনার মধ্যেই সীমাবদ্ধ মনে করি, তখন শিরক করার আদেশ অথবা তাতে সম্মতি কিরূপে করতে পারতাম ? কিন্তু তাঁরা নিজেরাই পথভ্রষ্ট হয়েছে এবং পথভ্রষ্টও এমন অযৌক্তিকভাবে হয়েছে যে, তারা কৃতজ্ঞতার কারণসমূহকে কুফরের কারণ করে দিয়েছে। সেমতে) আপনি তো তাদেরকে এবং তাদের পিতৃ-পুরুষদেরকে (খুব) ভোগসম্ভার দিয়েছিলেন। (তাদের উচিত নিয়ামতদাতাকে চেনা, তাঁর শোকর ও আনুগত্য করা ; কিন্তু) তারা পরিণামে কুপ্রবৃত্তি ও আনন্দ-উল্লাসে মেতে ওঠে) আপনার স্মৃতি বিস্মৃত হয়েছিল এবং তারা নিজেরাই ধ্বংসপ্রাপ্ত হয়েছিল। (জওয়াবে তারা একথাই বলল যে, তাঁরা নিজেরাই পথভ্রষ্ট হয়েছে, আমরা করেনি। আল্লাহ্‌র নিয়ামতের কথা উল্লেখ করে তাদের পথভ্রষ্টতাকে আরও ফুটিয়ে তোলা হয়েছে। তখন আল্লাহ্ তা'আলা উপাসনাকারীদেরকে জব্দ করার জন্য বলবেন এবং এটাই প্রশ্নের আসল উদ্দেশ্য ছিল) তোমাদের উপাস্যরা তো তোমাদের কথা মিথ্যাই সাব্যস্ত করল, (ফলে তাঁরাও তোমাদের সাহচর্য ত্যাগ করেছে এবং অপরাধ পুরোপুরি প্রমাণিত হয়ে গেছে)। অতএব (এখন) তোমরা (নিজেরাও শাস্তি) প্রতিরোধও করতে পারবে না এবং (অন্য কারও পক্ষ থেকে) সাহায্য প্রাপ্তও হবে না। (এমনকি, যাদের উপর পূর্ণ ভরসা ছিল, তারাও পরিষ্কার মুখ ফিরিয়ে নিচ্ছে এবং তোমাদের বিরোধিতা করছে) তোমাদের মধ্যে যে জালিম (অর্থাৎ মুশরিক), আমি তাকে গুরুতর শাস্তি আস্বাদন করাব (যদিও তখন সম্বোধিতরা সবাই মুশরিক হবে ; কিন্তু যুলুমের দাবি ও যে শাস্তি, তা বর্ণনা করা উদ্দেশ্য বিধায় একথা বলা হয়েছে।) আপনার পূর্বে আমি যত পয়গম্বর প্রেরণ করেছি, তাঁরা সবাই খাদ্যদ্রব্যাদি আহার করত এবং হাটে-বাজারে চলাফেরা করত। (উদ্দেশ্য এই যে, নবুয়ত ও খানা খাওয়া ইত্যাদির মধ্যে কোন বিরোধ নেই। সেমতে যাদের নবুয়ত প্রমাণিত, আপত্তিকারীরা স্বীকার না করলেও তারা সবাই এসব কাজ করেছেন। সুতরাং আপনার বিরুদ্ধেও এই আপত্তি ভ্রান্ত। হে পয়গম্বর, হে পয়গম্বরের অনুসারীবৃন্দ, তোমরা কাফিরদের অনর্থক কথাবার্তা শুনে দুঃখিত হয়ো না। কেননা) আমি তোমাদের ( সমষ্টির ) এককে অপরের জন্য পরীক্ষাস্বরূপ করেছি। ( এই চিরাচরিত অভ্যাস অনুযায়ী পয়গম্বরগণকে উম্মতের জন্যে পরীক্ষাস্বরূপ করেছি যে, দেখা যাক, কে তাঁদের মানবিক অবস্থার প্রতি লক্ষ্য করত মিথ্যারোপ করে এবং কে তাদের নবুয়তের গুণাবলীর প্রতি লক্ষ্য করত ঃ সত্যায়িত করে। যখন এ কথা জানা গেল, তখন) তোমরা কি (এখনও) সবর করবে ? (অর্থাৎ সবর করা উচিত।) এবং (নিশ্চয়) আপনার পালনকর্তা সবকিছু দেখেন। (সেমতে প্রতিশ্রুত সময়ে তাদেরকে শাস্তি দেবেন। কাজেই আপনি দুঃখিত হবেন কেন ?)

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

পূর্ববর্তী আয়াতসমূহে রাসূলুল্লাহ্ (সা)-এর নবুয়তের বিরুদ্ধে কাফির ও মুশরিকদের উত্থাপিত আপত্তিসমূহের সংক্ষিপ্ত জওয়াব দেওয়া হয়েছিল। আলোচ্য আয়াতসমূহে এর কিছু বিশদ বিবরণ উল্লিখিত হয়েছে। এর সারমর্ম এই যে, তোমরা মূর্খতা ও প্রকৃত সত্য সম্পর্কে অজ্ঞতার কারণে একথা বলেছ যে, তিনি আল্লাহ্‌র রাসূল হলে তাঁর কাছে অগাধ ধনভাণ্ডার থাকত, বিপুল সম্পত্তি ও বাগ-বাগিচা থাকত, যাতে তিনি জীবিকার চিন্তা থেকে মুক্ত থাকেন। এর উত্তর এই দেওয়া হয়েছে যে, এরূপ করা আমার জন্য মোটেই কঠিন নয় যে, আমি আমার রাসূলকে বিরাট ধনভাণ্ডার দান করি এবং বৃহত্তম রাষ্ট্রের অধিপতি করি ; যেমন ইতিপূর্বে আমি হযরত দাউদ ও সুলায়মান (আ)-কে অগাধ ধনদৌলত ও বিশ্বব্যাপী নজিরবিহীন রাজত্ব দান করে এই শক্তি সামর্থ্য প্রকাশও করেছি। কিন্তু সর্বসাধারণের উপযোগিতা ও অনেক রহস্যের ভিত্তিতে পয়গম্বর সম্প্রদায়কে বস্তুনিষ্ঠ ও পর্থিব ধনদৌলত থেকে পৃথকই রাখা হয়েছে। বিশেষ করে নবীকুল শিরোমণি হযরত মুহাম্মদ মুস্তফা (সা)-কে আল্লাহ্ তা'আলা সাধারণ দরিদ্র মুসলমানগণের কাতারে এবং তাদের অনুরূপ অবস্থার মধ্যে রাখাই পছন্দ করেছেন। স্বয়ং রাসূলুল্লাহ্ (সা)-ও নিজের জন্য এই অবস্থাই পছন্দ করেছেন। মুসনাদে আহ্‌মদ ও তিরমিযীতে হযরত আবূ উমামার জবানী রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ আমার পালনকর্তা আমাকে বলেছেন, আমি আপনার জন্য সমগ্র মক্কাভূমি ও তাঁর পর্বতসমূহকে স্বর্ণে রূপান্তরিত করে দেই। আমি আরয করলাম না, হে আমার পালনকর্তা, আমি একদিন পেট ভরে খেয়ে আপনার শোকর আদায় করব ও একদিন উপবাস করে সবর করব—এ অবস্থাই আমি পছন্দ করি। হযরত আয়েশা (রা) বলেন ঃ রাসূলুল্লাহ্ (সা) বলেছেন, আমি অভিপ্রায় প্রকাশ করলে স্বর্ণের পাহাড় আমার সাথে ঘোরাফেরা করত। —(মাযহারী)

সারকথা এই যে, আল্লাহ্ তা'আলা হাজারো রহস্য এবং সাধারণ মানুষের উপযোগিতার ভিত্তিতেই পয়গম্বরগণ সাধারণত ঃ দরিদ্র ও উপবাসক্লিষ্ট থাকতেন। এটাও তাঁদের বাধ্যতামূলক অবস্থা নয় ; বরং তাঁরা চাইলে আল্লাহ্ তা'আলা তাদেরকে বিত্তশালী ও ঐশ্বর্যশালী করতে পারতেন। কিন্তু তাঁদেরকে আল্লাহ্ তা'আলা এমনভাবে সৃষ্টি করেছেন যে, ধনদৌলতের প্রতি তাঁদের কোন ঔৎসুক্যই হয় নাই। তাঁরা দারিদ্র্য ও উপবাসকেই পছন্দ করতেন।

কাফিরদের দ্বিতীয় কথা ছিল এই যে, তিনি পয়গম্বর হলে সাধারণ মানুষের ন্যায় পানাহার করতেন না এবং জীবিকা উপার্জনের জন্য হাটে-বাজারে চলাফেরা করতেন না। এই আপত্তির ভিত্তি, অনেক কাফিরের এই ধারণা যে, আল্লাহ্‌র রাসূল মানব হতে পারে না—ফেরেশতাই রাসূল হওয়ার যোগ্য। কোরআন পাকের বিভিন্ন স্থানে এর উত্তর দেয়া হয়েছে। আলোচ্য আয়াতে এই উত্তর দেয়া হয়েছে যে, যেসব পয়গম্বরকে তোমরাও নবী ও রাসূল বলে স্বীকার কর, তাঁরাও তো মানুষই ছিলেন ; তাঁরা মানুষের মত পানাহার করতেন এবং হাটে বাজারে চলাফেরা করতেন। এ থেকে তোমাদের বুঝে নেয়া উচিত ছিল যে, পানাহার করা ও হাট-বাজারে চলাফেরা করা নবুয়ত ও রিসালতের পরিপন্থী নয় وَمَا أَرْسَلْنَا قَبْلَكَ مِنَ الْمُرْسَلِيْنَ إِلَّا إِنَّهُمْ لَيَأْكُلُوْنَ الاية আয়াতে এই বিষয়ই বর্ণিত আছে।

**মানব সমাজে অর্থনৈতিক সাম্যের অনুপস্থিতি বিরাট রহস্যের উপর ভিত্তিশীল ঃ** وَجَعَلْنَا بَعْضَكُمْ لِبَعْضٍ فِتْنَةً এতে ইঙ্গিত আছে যে, আল্লাহ্ তা'আলার সবকিছু করার শক্তি ছিল। তিনি সকল মানবকে সমান বিত্তশালী করতে পারতেন, সবাইকে সুস্থ রাখতে পারতেন এবং সবাইকে সম্মান ও প্রভাব-প্রতিপত্তির সর্বোচ্চ মর্যাদায় ভূষিত করতে পারতেন, কেউ হীনমনা ও নীচ থাকতে পারত না ; কিন্তু এর কারণে বিশ্বব্যবস্থায় ফাটল দেখা দেয়া অবশ্যম্ভাবী ছিল। তাই আল্লাহ্ তা'আলা কাউকে ধনী ও কাউকে নির্ধন করেছেন, কাউকে সবলও কাউকে দুর্বল করেছেন, কাউকে সুস্থ ও কাউকে অসুস্থ করেছেন এবং কাউকে সম্মানী ও প্রভাব-প্রতিপত্তিশালী ও কাউকে অখ্যাত করেছেন। শ্রেণী, জাতি ও অবস্থার এই বিভেদের মধ্যে প্রতি স্তরের লোকদের পরীক্ষা নিহিত আছে। ধনীর কৃতজ্ঞতার এবং দরিদ্রের সবরের পরীক্ষা আছে। রুগ্ন ও সুস্থের অবস্থাও তদ্রূপ। এ কারণেই রাসূলুল্লাহ্ (সা)-এর শিক্ষা এই যে, যখন তোমার দৃষ্টি এমন ব্যক্তির উপর পতিত হয়, যে টাকা পয়সা ও ধন-দৌলতে তোমা অপেক্ষা বেশি কিংবা স্বাস্থ্য, শক্তি, সম্মান ও প্রতিপত্তিতে তোমার চাইতে বড়, তখন তুমি কালবিলম্ব না করে এমন লোকদের প্রতি দৃষ্টিপাত কর, যারা এসব বিষয়ে তোমার চাইতে নিম্নস্তরের—যাতে তুমি হিংসার গুনাহ্ থেকে বেঁচে যাও এবং নিজের বর্তমান অবস্থার জন্য আল্লাহ্ তা'আলার শোকর করতে পার।

وَقَالَ الَّذِينَ لَا يَرْجُونَ لِقَاءَنَا لَوْلَا أُنْزِلَ عَلَيْنَا الْمَلَٰئِكَةُ أَوْ
نَرَىٰ رَبَّنَا ۗ لَقَدِ اسْتَكْبَرُوا فِي أَنْفُسِهِمْ وَعَتَوْ عُتُوًّا كَبِيرًا ﴿٢١﴾ يَوْمَ يَرَوْنَ
الْمَلَٰئِكَةَ لَا بُشْرَىٰ يَوْمَئِذٍ لِلْمُجْرِمِينَ وَيَقُولُونَ حِجْرًا مَحْجُورًا ﴿٢٢﴾

**(২১) যারা আমার সাক্ষাৎ আশা করে না, তারা বলে, আমাদের কাছে ফেরেশতা অবতীর্ণ করা হলো না কেন ? অথবা আমরা আমাদের প্রতিপালককে দেখি না কেন ? তারা নিজেদের অন্তরে অহংকার পোষণ করে এবং গুরুতর অবাধ্যতায় মেতে উঠেছে। (২২) যেদিন তারা ফেরেশতাদেরকে দেখবে, সেদিন অপরাধীদের জন্য কোন সুসংবাদ থাকবে না এবং তারা বলবে, কোন বাধা যদি তা আটকে রাখত।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

যারা আমার সামনে পেশ হওয়ার আশংকা করে না, (কেননা, তারা কিয়ামত ও তাতে বিচারের সম্মুখীন হওয়া এবং হিসাব-নিকাশ হওয়া অস্বীকার করে,) তারা (রিসালত অস্বীকার করার উদ্দেশ্যে) বলে আমাদের কাছে ফেরেশতা অবতীর্ণ করা হলো না কেন ? (যদি ফেরেশতা এসে বলে যে, তিনি রাসূল) অথবা আমরা আমাদের পালনকর্তাকে প্রত্যক্ষ করি (এবং তিনি নিজে আমাদেরকে বলে দেন যে, তিনি রাসূল, তবে আমরা

তাঁকে সত্য মনে করব। জওয়াবে আল্লাহ্ তা'আলা বলেন) তারা নিজের অন্তরে নিজেদেরকে খুব বড় মনে করেছে। (তাই তারা নিজেদেরকে ফেরেশতা অথবা স্বয়ং আল্লাহ্ তা'আলাকে সম্বোধনের যোগ্য বলে মনে করে। বিশেষ করে আল্লাহ্ তা'আলাকে দুনিয়াতে দেখা এবং তাঁর সাথে কথা বলার ফরমায়েশে) তারা (মানবতার) সীমালংঘন করে অনেক দূর চলে গিয়েছে। (কেননা, ফেরেশতা ও মানবের মধ্যে তো কোন কোন বিষয়ে অভিন্নতা আছে ; তারা উভয়েই আল্লাহ্র সৃষ্টি। কিন্তু আল্লাহ্ তা'আলা ও মানবের মধ্যে অভিন্নতা ও সামঞ্জস্য নেই। তারা আল্লাহ্কে দেখার যোগ্য তো নয়ই ; কিন্তু ফেরেশতা একদিন তাদের দৃষ্টিগোচর হবে। তবে যেভাবে তারা চায়, সেভাবে নয়, বরং তাদের আযাব, বিপদ ও পেরেশানী নিয়ে) যেদিন তারা ফেরেশতাদেরকে প্রত্যক্ষ করবে, (সেদিন হবে কিয়ামতের দিন) সেদিন অপরাধী (অর্থাৎ কাফিরদের) জন্যে কোন সুসংবাদ থাকবে না এবং ফেরেশতাদেরকে আযাবের সাজ-সরঞ্জাম নিয়ে আসতে দেখে অস্থির হয়ে) তারা বলবে, আশ্রয় চাই, আশ্রয় চাই।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

وَقَالَ الَّذِيْنَ لَا يَرْجُوْنَ لِقَاءَنَا — رجا শব্দের সাধারণ অর্থ কোন প্রিয় ও কাম্য বস্তুর আশা করা এবং কোন সময় আশংকা করার অর্থও ব্যবহৃত হয়। (কিতাবুল-আযদাদ ইবনুল-আম্বারী) এখানে এই অর্থই অধিক স্পষ্ট। অর্থাৎ যারা আমার সামনে পেশ হওয়ার ভয় রাখে না। এতে ইঙ্গিত রয়েছে যে, অনর্থক মূর্খতাসুলভ প্রশ্ন ও ফরমায়েশ করার দুঃসাহস সেই করতে পারে, যে এ পরকালে মোটেই বিশ্বাসী নয়। পরকালে বিশ্বাসী ব্যক্তির উপর পরকালের ভয় এত থাকে যে, সে ধরনের প্রশ্ন করার ফুরসতই তারা পায় না। নব্যশিক্ষার প্রভাবে অনেক লোক ইসলাম ও তার বিধানাবলী সম্পর্কে আপত্তি ও তর্কবিতর্কে প্রবৃত্ত হয়। এটাও অন্তরে পরকালের সত্যিকার বিশ্বাস না থাকার আলামত। সত্যিকার বিশ্বাস থাকলে এ ধরনের অনর্থক প্রশ্ন অন্তরে দেখাই দিত না।

حِجْرًا مَّحْجُوْرًا — حجر এর শাব্দিক অর্থ সুরক্ষিত স্থান। محجور এর তাকীদ। আরবীয় বাচনভঙ্গিতে শব্দটি তখন বলা হয়, যখন সামনে বিপদ থাকে এবং তা থেকে বাঁচার জন্য মানুষকে বলা হয় ঃ আশ্রয় চাই ; আশ্রয় চাই। অর্থাৎ আমাকে এই বিপদ থেকে আশ্রয় দাও। কিয়ামতের দিনেও যখন কাফিররা ফেরেশতাদেরকে আযাবের সাজসরঞ্জাম আনতে দেখবে, তখন দুনিয়ার অভ্যাস অনুযায়ী এ কথা বলবে। হযরত ইবনে আব্বাস থেকে এর অর্থ حراما محرما বর্ণিত আছে। অর্থাৎ কিয়ামতের দিন যখন তারা ফেরেশতাদেরকে আযাবসহ দেখবে এবং তাদের কাছে ক্ষমা করার ও জান্নাতে যাওয়ার আবেদন করবে কিংবা অভিপ্রায় প্রকাশ করবে, তখন ফেরেশতারা জওয়াবে حِجْرًا مَّحْجُوْرًا বলবে। অর্থাৎ কাফিরদের জন্য জান্নাত হারাম ও নিষিদ্ধ। —(মাযহারী)

وَقَدِمْنَآ اِلٰى مَا عَمِلُوْا مِنْ عَمَلٍ فَجَعَلْنٰهُ هَبَآءً مَّنْثُوْرًا ﴿٢٣﴾ اَصْحٰبُ الْجَنَّةِ

يَوْمَئِذٍ خَيْرٌ مُّسْتَقَرًّا وَّاَحْسَنُ مَقِيْلًا ﴿٢٤﴾ وَيَوْمَ تَشَقَّقُ السَّمَآءُ بِالْغَمَامِ وَنُزِّلَ
الْمَلٰٓئِكَةُ تَنْزِيْلًا ﴿٢٥﴾ اَلْمُلْكُ يَوْمَئِذِ ِۨ الْحَقُّ لِلرَّحْمٰنِ ؕ وَكَانَ يَوْمًا عَلَى
الْكٰفِرِيْنَ عَسِيْرًا ﴿٢٦﴾ وَيَوْمَ يَعَضُّ الظَّالِمُ عَلٰى يَدَيْهِ يَقُوْلُ يٰلَيْتَنِى اتَّخَذْتُ
مَعَ الرَّسُوْلِ سَبِيْلًا ﴿٢٧﴾ يٰوَيْلَتٰى لَيْتَنِىْ لَمْ اَتَّخِذْ فُلَانًا خَلِيْلًا ﴿٢٨﴾ لَقَدْ اَضَلَّنِىْ
عَنِ الذِّكْرِ بَعْدَ اِذْ جَآءَنِىْ ؕ وَكَانَ الشَّيْطٰنُ لِلْاِنْسَانِ خَذُوْلًا ﴿٢٩﴾ وَقَالَ
الرَّسُوْلُ يٰرَبِّ اِنَّ قَوْمِى اتَّخَذُوْا هٰذَا الْقُرْاٰنَ مَهْجُوْرًا ﴿٣٠﴾ وَكَذٰلِكَ جَعَلْنَا
لِكُلِّ نَبِىٍّ عَدُوًّا مِّنَ الْمُجْرِمِيْنَ ؕ وَكَفٰى بِرَبِّكَ هَادِيًا وَّنَصِيْرًا ﴿٣١﴾

(২৩) আমি তাদের কৃতকর্মের প্রতি মনোনিবেশ করব অতঃপর সেগুলোকে বিক্ষিপ্ত ধূলিকণারূপ করে দেব। (২৪) সেদিন জান্নাতীদের বাসস্থান হবে উত্তম এবং বিশ্রামস্থল হবে মনোরম। (২৫) সেদিন আকাশ মেঘমালাসহ বিদীর্ণ হবে এবং সেদিন ফেরেশতাদের নামিয়ে দেয়া হবে, (২৬) সেদিন সত্যিকার রাজত্ব হবে দয়াময় আল্লাহ্র এবং কাফিরদের পক্ষে দিনটি হবে কঠিন। (২৭) জালিম সেদিন আপন হস্তদ্বয় দংশন করতে করতে বলবে, হায় আফসোস ! আমি যদি রাসূলের পথ অবলম্বন করতাম। (২৮) হায় আমার দুর্ভাগ্য, আমি যদি অমুককে বন্ধুরূপে গ্রহণ না করতাম ! (২৯) আমার কাছে উপদেশ আসার পর সে আমাকে তা থেকে বিভ্রান্ত করেছিল। শয়তান মানুষকে বিপদকালে দাগা দেয়। (৩০) রাসূল (সা) বললেন ঃ হে আমার পালনকর্তা, আমার সম্প্রদায় এই কোরআনকে প্রলাপ সাব্যস্ত করেছে। (৩১) এমনিভাবে প্রত্যেক নবীর জন্য আমি অপরাধীদের মধ্য থেকে শত্রু করেছি। আপনার জন্য আপনার পালনকর্তা পথপ্রদর্শক ও সাহায্যকারীরূপে যথেষ্ট।

---

## তফসীরের সার-সংক্ষেপ

আমি (সেদিন) তাদের (অর্থাৎ কাফিরদের) সেসব (সৎ) কাজের প্রতি, যা তারা (দুনিয়াতে) করেছিল মনোনিবেশ করব। অতঃপর সেগুলোকে (প্রকাশ্যভাবে) বিক্ষিপ্ত ধূলিকণা (অর্থাৎ ধূলিকণার ন্যায় নিষ্ফল) করে দেব। (বিক্ষিপ্ত ধূলিকণা যেমন কোন কাজে আসে না, তেমনিভাবে কাফিরদের কৃতকর্মের কোন সওয়াব হবে না। তবে) জান্নাতবাসীদের

সেদিন আবাসস্থলও হবে উত্তম এবং বিশ্রামস্থলও হবে মনোরম। (مستقر ও مقيل বলে জান্নাত বুঝানো হয়েছে ; অর্থাৎ জান্নাত তাদের আবাসস্থল ও বিশ্রামস্থল হবে। এটা যে উত্তম, তা বলাই বাহুল্য।) যেদিন আকাশ মেঘমালাসহ বিদীর্ণ হবে এবং (সেই মেঘলামার সাথে আকাশ থেকে) প্রচুর সংখ্যক ফেরেশতা (পৃথিবীতে) নামানো হবে, (তখনই আল্লাহ্ তা'আলা হিসাব নিকাশের জন্য বিরাজমান হবেন এবং) সেদিন সত্যিকার রাজত্ব দয়াময় আল্লাহ্‌রই হবে। (অর্থাৎ হিসাব-নিকাশ ও প্রতিদান-শাস্তিদানের কাজে কারও প্রভাব খাটবে না ; যেমন দুনিয়াতে বাহ্যিক ক্ষমতা অল্পবিস্তর অন্যের হাতেও থাকে।) সেদিন কাফিরদের জন্য অত্যন্ত কঠিন হবে। (কেননা, জাহান্নামই তাদের হিসাব-নিকাশের পরিণতি।) এবং সেদিন জালিম (অর্থাৎ কাফির অত্যন্ত পরিতাপ সহকারে) আপন হস্তদ্বয় দংশন করবে (এবং) বলবে, হায়, যদি আমি রাসূলের সাথে (ধর্মের) পথে থাকতাম। হায় আমার দুর্ভোগ, (এরূপ করিনি।) যদি আমি অমুক ব্যক্তিকে বন্ধুরূপে গ্রহণ না করতাম। সে (হতভাগা) আমাকে উপদেশ আগমনের পর তা থেকে বিভ্রান্ত করেছে (সরিয়ে দিয়েছে) শয়তান তো মানুষকে বিপদকালে সাহায্য করতে অস্বীকার করে বসে। (সেমতে সে এই বিপদকালে কাফিরের কোন সাহায্য করেনি। করলেও অবশ্য কোন লাভ হতো না। দুনিয়াতে বিভ্রান্ত করাই তার কাজ ছিল।) এবং (সেদিন) রাসূল (আল্লাহ্ তা'আলার কাছে কাফিরদের বিরুদ্ধে অভিযোগের সুরে) বলবেন, হে আমার পালনকর্তা, আমার সম্প্রদায় কোরআনকে (যা অবশ্য পালনীয় ছিল) সম্পূর্ণ উপেক্ষিত করে রেখেছিল। (আমল করা তো দূরের কথা, তারা এদিকে ভ্রূক্ষেপই করত না। উদ্দেশ্য এই যে, কাফিররা নিজেরাও তাদের পথভ্রষ্টতা স্বীকার করবে এবং রাসূলও সাক্ষ্য দেবেন ; যেমন বলা হয়েছে। وَجِئْنَابِكَ عَلٰى هٰؤُلَاءِ شَهِيْدًا অপরাধ প্রমাণের এ দু'টি পন্থাই সর্বজনস্বীকৃত। স্বীকারোক্তি ও সাক্ষ্য—এ দু'টি একত্রিত হওয়ার কারণে অপরাধ প্রমাণ আরও জোরদার হয়ে যাবে এবং তারা শাস্তিপ্রাপ্ত হবে) এমনি ভাবে আমি অপরাধীদের মধ্য থেকে প্রত্যেক নবীর শত্রু করেছি। (অর্থাৎ এরা যে, কোরআন অস্বীকার করে আপনার বিরোধিতায় মেতেছে, এটা কোন নতুন বিষয় নয়, যার জন্য আপনি দুঃখ করবেন) এবং (যাকে হিদায়াত দান করার ইচ্ছা হয়, তাকে) হিদায়াত করার জন্য ও (হিদায়াত বঞ্চিতদের মুকাবিলায় আপনাকে) সাহায্য করার জন্য আপনার পালনকর্তাই যথেষ্ট।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

خَيْرٌ مُّسْتَقَرًّا وَّاَحْسَنُ مَقِيْلًا — مستقر শব্দের অর্থ স্বতন্ত্র আবাসস্থল। مقيل শব্দটি قيلولة থেকে উদ্ভূত। এর অর্থ দ্বিপ্রহরে বিশ্রাম করার স্থান। এখানে مقيل এর উল্লেখ সম্ভবত এ কারণেও বিশেষভাবে করা হয়েছে যে, এক হাদীসে আছে, কিয়ামতের দিন আল্লাহ্ তা'আলা দ্বিপ্রহরের সময় সৃষ্ট জীবের হিসাব-নিকাশ সমাপ্ত করবেন এবং দ্বিপ্রহরে নিদ্রার সময় জান্নাতবাসীরা জান্নাতে এবং জাহান্নামবাসীরা জাহান্নামে পৌঁছে যাবে। —(কুরতুবী)

تَشَقَّقُ السَّمَاءُ بِالْغَمَامِ এখানে بالغمام এর অর্থ عن الغمام অর্থাৎ আকাশ বিদীর্ণ হয়ে তা থেকে একটি হালকা মেঘমালা নিচে নামবে, যাতে ফেরেশতারা থাকবে। এই মেঘমালা চাদোয়ার আকারে আকাশ থেকে আসবে এবং এতে আল্লাহ্ তা'আলার দ্যুতি থাকবে,

আশেপাশে থাকবে ফেরেশতার দল। এটা হবে হিসাব নিকাশ শুরু হওয়ার সময়। তখন কেবল খোলার নিমিত্তই আকাশ বিদীর্ণ হবে। এটা সেই বিদারণ নয়, যা শিংগায় ফুৎকার দেয়ার সময় আকাশ ও পৃথিবীকে ধ্বংস করার জন্য হবে। কেননা, আয়াতে যে মেঘমালা অবতরণের কথা বলা হয়েছে, তা দ্বিতীয়বার শিংগায় ফুৎকার দেবার পর হবে। তখন আকাশ ও পৃথিবী পুনরায় বহাল হয়ে যাবে। —(বয়ানুল-কোরআন)

يَقُولُ يَا لَيْتَنِي لَمْ أَتَّخِذْ فُلَانًا خَلِيلًا—এই আয়াত একটি বিশেষ ঘটনার ফলে অবতীর্ণ হয়েছে ; কিন্তু এর বিধান ব্যাপক। ঘটনা এই ঃ ওকবা ইবনে আবী মুয়ীত মক্কার অন্যতম মুশরিক সর্দার ছিল। সে কোন সফর থেকে ফিরে এলে শহরের গণ্যমান্য লোকদের দাওয়াত করত এবং প্রায়ই রাসূলুল্লাহ্ (সা)-এর সাথেও সাক্ষাৎ করত। একবার নিয়ম অনুযায়ী সে শহরের গণ্যমান্য লোকদের দাওয়াত করল এবং রাসূলুল্লাহ্ (সা)-কেও আমন্ত্রণ জানাল। সে তাঁর সামনে খানা উপস্থিত করলে তিনি বললেন, আমি তোমার খাদ্য গ্রহণ করতে পারি না, যে পর্যন্ত তুমি সাক্ষ্য না দাও যে, আল্লাহ্ এক, ইবাদতের তাঁর কোন অংশীদার নেই এবং আমি তাঁর রাসূল। ওকবা এই কালেমা উচ্চারণ করল এবং রাসূলুল্লাহ্ (সা) শর্ত অনুযায়ী খাদ্য গ্রহণ করলেন।

উবাই ইবনে খালেক ছিল ওকবার ঘনিষ্ঠ বন্ধু। সে যখন ওকবার ইসলাম গ্রহণের কথা জানতে পারল, তখন খুবই রাগান্বিত হলো। ওকবা ওযর পেশ করল যে, কুরাইশ বংশের সম্মানিত অতিথি মুহাম্মদ (সা) আমার গৃহে আগমন করেছিলেন। তিনি খাদ্য গ্রহণ না করে ফিরে গেলে তা আমার জন্য অবমাননাকর ব্যাপার হতো। তাই আমি তাঁর মনোরঞ্জনের জন্য এই কালেমা উচ্চারণ করেছি। উবাই বলল ঃ আমি তোমার এই ওযর কবূল করব না, যে পর্যন্ত তুমি গিয়ে তার মুখে থুথু নিক্ষেপ না করবে। হতভাগ্য ওকবা বন্ধুর কথায় সায় দিয়ে এই ধৃষ্টতা প্রদর্শনে সম্মত হলো এবং তদ্রূপ করেও ফেলল। আল্লাহ্ তা'আলা দুনিয়াতে উভয়কে লাঞ্ছিত করেছেন। তারা উভয়েই বদর যুদ্ধে নিহত হয়। —(বগভী) পরকালে তাদের শাস্তির কথা আয়াতে উল্লেখ করে বলা হয়েছে যে, পরকালের শাস্তি সামনে দেখে পরিতাপ সহকারে হস্তদ্বয় দংশন করবে এবং বলবে ঃ হায় আমি যদি অমুককে অর্থাৎ উবাই ইবনে খালেককে বন্ধুরূপে গ্রহণ না করতাম। —(মাযহারী, কুরতুবী)

**দুষ্কর্মপরায়ণ ও ধর্মদ্রোহী বন্ধুর বন্ধুত্ব কিয়ামতের দিন অনুতাপ ও দুঃখের কারণ হবে ঃ** তফসীরে মাযহারীতে আছে, আয়াতটি যদিও বিশেষভাবে ওকবার ঘটনায় অবতীর্ণ হয়েছিল ; কিন্তু এর ভাষা যেমন ব্যাপক, তার বিধানও তেমনি ব্যাপক। এই ব্যাপকতার দিকে ইঙ্গিত করার জন্য সম্ভবত আয়াতে বন্ধুর নামের পরিবর্তে فلانا (অমুক) শব্দ অবলম্বন করা হয়েছে। আয়াতে বিধৃত হয়েছে যে, যে দুই বন্ধু পাপ কাজে মিলিত হয় এবং শরীয়তবিরোধী কার্যাবলীতেও একে অপরের সাহায্য করে, তাদের সবারই বিধান এই যে, কিয়ামতের দিন তারা এই বন্ধুত্বের কারণে কান্নাকাটি করবে। মুসনাদে আহ্মদ তিরমিযী ও আবূ দাউদে হযরত আবূ সাঈদ খুদরীর জবানী রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ لاتصاحب الامؤمنا ولاياكل مالك الاتقى কোন অমুসলিমকে সঙ্গী করো না এবং তোমার

ধন-সম্পদ (বন্ধুত্বের দিক দিয়ে) যেন পরহিযগার ব্যক্তিই খায়। অর্থাৎ পরহিযগার নয়, এমন ব্যক্তির সাথে বন্ধুত্ব করো না। হযরত আবূ হুরায়রার জবানী রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ المرء على دين خليله فلينظر من يخالل — প্রত্যেক মানুষ (অভ্যাসগতভাবে) বন্ধুর ধর্ম ও চালচলন অবলম্বন করে। তাই কিরূপ লোককে বন্ধুরূপে গ্রহণ করা হচ্ছে, তা পূর্বেই ভেবে দেখা উচিত। —(বুখারী)

হযরত ইবনে আব্বাস (রা) বলেন, রাসূলুল্লাহ্ (সা)-কে জিজ্ঞেস করা হলো যে, আমাদের মজলিসী বন্ধুদের মধ্যে কারা উত্তম ? তিনি বললেন ঃ من ذكركم بالله رويته وزاد في علمكم منطقه وذكركم بالاخرة عمله অর্থাৎ যাকে দেখে আল্লাহ্র কথা স্মরণ হয়, যার কথাবার্তায় তোমার জ্ঞান বাড়ে এবং যার কাজ দেখে পরকালের স্মৃতি তাজা হয়। —(কুরতুবী)

وَقَالَ الرَّسُوْلُ يَارَبِّ اِنَّ قَوْمِى اتَّخَذُوْا هٰذَا الْقُرْاٰنَ مَهْجُوْرًا—অর্থাৎ রাসূল মুহাম্মদ (সা) বললেন, হে আমার পালনকর্তা, আমার সম্প্রদায় এই কোরআনকে পরিত্যক্ত করে দিয়েছে। আল্লাহ্র দরবারে রাসূলুল্লাহ্ (সা)-এর এই অভিযোগ কিয়ামতের দিন হবে, না এই দুনিয়াতেই এই অভিযোগ করেছেন, এ ব্যাপারে তফসীরবিদগণ ভিন্ন ভিন্ন মত পোষণ করেন। উভয় সম্ভাবনাই বিদ্যমান আছে। পরবর্তী আয়াতে বাহ্যত ইঙ্গিত আছে যে, তিনি দুনিয়াতেই এই অভিযোগ পেশ করেছেন এবং জওয়াবে তাঁকে সান্ত্বনা দেয়ার জন্য পরবর্তী আয়াতে বলা হয়েছে, وَكَذٰلِكَ جَعَلْنَا لِكُلِّ نَبِىٍّ عَدُوًّا مِّنَ الْمُجْرِمِيْنَ—অর্থাৎ আপনার শত্রুরা কোরআন অমান্য করলে তজ্জন্যে আপনার সবর করা উচিত। কেননা, এটাই আল্লাহ্র চিরন্তন রীতি যে, প্রত্যেক নবীর কিছু সংখ্যক অপরাধী শত্রু থাকে এবং পয়গম্বরগণ তজ্জন্যে সবর করেছেন।

**কোরআনকে কার্যত পরিত্যক্ত করাও মহাপাপ ঃ** কোরআনকে পরিত্যক্ত ও পরিত্যাজ্য করার বাহ্যিক অর্থ কোরআনকে অস্বীকার করা, যা কাফিরদেরই কাজ। কিন্তু কোন কোন রেওয়ায়েত থেকে এ কথাও জানা যায় যে, যে মুসলমান কোরআনে বিশ্বাস রাখে, কিন্তু রীতিমত তিলাওয়াত করে না এবং আমলও করে না, সেও এই বিধানের অন্তর্ভুক্ত। হযরত আনাসের রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন ঃ

من تعلم القرآن وعلق مصحفه لم يتعاهده ولم ينظر فيه جاء يوم القيامة متعلقا به يقول يارب العالمين ان عبدك هذا اتخذني مهجورا فاقض بيني وبينه -

যে ব্যক্তি কোরআন শিক্ষা করে, কিন্তু এরপর তাকে বন্ধ করে গৃহে ঝুলিয়ে রাখে ; রীতিমত তিলাওয়াতও করে না এবং তার বিধানাবলীও পালন করে না, কিয়ামতের দিন সে গলায় কোরআন ঝুলন্ত অবস্থায় উত্থিত হবে। কোরআন আল্লাহ্র দরবারে অভিযোগ করে বলবে, আপনার এই বান্দা আমাকে ত্যাগ করেছিল। এখন আপনি আমার ও তার ব্যাপারে ফয়সালা দিন।—(কুরতুবী)

وَقَالَ الَّذِيْنَ كَفَرُوْا لَوْلَا نُزِّلَ عَلَيْهِ الْقُرْاٰنُ جُمْلَةً وَّاحِدَةً ۚ كَذٰلِكَ ۚ لِنُثَبِّتَ بِهٖ فُؤَادَكَ وَرَتَّلْنٰهُ تَرْتِيْلًا ﴿٣٢﴾

**(৩২) সত্য প্রত্যাখ্যানকারীরা বলে, তাঁর প্রতি সমগ্র কোরআন এক দফায় অবতীর্ণ হলো না কেন ? আমি এমনিভাবে অবতীর্ণ করেছি এবং ক্রমে ক্রমে আবৃত্তি করেছি আপনার অন্তকরণকে মজবুত করার জন্য।**

**তফসীরের সার-সংক্ষেপ**

কাফিররা বলে, তাঁর (অর্থাৎ পয়গম্বরের) প্রতি কোরআন এক দফায় অবতীর্ণ করা হলো না কেন ? (এই আপত্তির উদ্দেশ্য এই যে, কোরআন আল্লাহ্র কালাম হলে ক্রমে ক্রমে অবতীর্ণ করার কি প্রয়োজন ছিল। এতে তো সন্দেহ হয় যে, মুহাম্মদ (সা) নিজেই চিন্তা করে করে অল্প অল্প রচনা করেন। এর জওয়াব এই যে,) এমনিভাবে (ক্রমে ক্রমে) এজন্য (অবতীর্ণ করেছি,) যাতে এর মাধ্যমে আমি আপনার হৃদয়কে মজবুত রাখি এবং (এজন্যই) আমি একে অল্প অল্প করে ( তেইশ বছরে) নাযিল করেছি।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

সূরার শুরু থেকে কাফির ও মুশরিকদের আপত্তিসমূহের জওয়াব দেয়া হচ্ছিল। এটা সেই পরম্পরারই অংশ। আপত্তির জওয়াবে কোরআনকে ক্রমে ক্রমে অবতীর্ণ করার এক রহস্য এই বর্ণিত হয়েছে যে, এর মাধ্যমে আপনার অন্তরকে মজবুত রাখা উদ্দেশ্য। পর্যায়ক্রমে অবতারণের মধ্যে রাসূলুল্লাহ্ (সা)-এর অন্তর মজবুত হওয়ার বিবিধ কারণ আছে। প্রথম, এর ফলে মুখস্থ রাখা সহজ হয়ে গেছে। একটি বৃহদাকার গ্রন্থ এক দফায় নাযিল হয়ে গেলে এই সহজসাধ্যতা থাকত না। সহজে মুখস্থ হতে থাকার ফলে অন্তরে কোনরূপ পেরেশানী থাকে না। দ্বিতীয়. কাফিররা যখন রাসূলুল্লাহ্ (সা)-এর বিরুদ্ধে কোন আপত্তি অথবা তাঁর সাথে কোন অশালীন ব্যবহার করত, তখনই তাঁর সান্ত্বনার জন্য কোরআনে আয়াত অবতীর্ণ হয়ে যেত। সমগ্র কোরআন এক দফায় নাযিল হলে সেই বিশেষ ঘটনা সম্পর্কিত সান্ত্বনা বাণী কোরআন থেকে খুঁজে বের করার প্রয়োজন দেখা দিত এবং মস্তিষ্ক সেদিকে ধাবিত হওয়াও স্বভাবত জরুরী ছিল না। তৃতীয়, আল্লাহ্ সঙ্গে আছেন, এই অনুভূতিই অন্তর মজবুত হওয়ার প্রধানতম কারণ। আল্লাহ্র পয়গাম আগমন করা সাক্ষ্য দেয় যে, আল্লাহ্ সঙ্গে আছেন। পর্যায়ক্রমে নাযিল হওয়ার রহস্য এই তিনের মধ্যেই সীমিত নয়, আরও অনেক রহস্য আছে। তন্মধ্যে কতক সূরা বনী ইসরাইলের, وَقُرْاٰنًا فَرَقْنٰهُ لِتَقْرَاَهٗ عَلَى النَّاسِ عَلٰى مُكْثٍ আয়াতে পূর্বেই বর্ণিত হয়েছে। (বয়ানুল কোরআন)

وَلَا يَأْتُونَكَ بِمَثَلٍ إِلَّا جِئْنَٰكَ بِٱلْحَقِّ وَأَحْسَنَ تَفْسِيرًا ﴿٣٣﴾ ٱلَّذِينَ يُحْشَرُونَ
عَلَىٰ وُجُوهِهِمْ إِلَىٰ جَهَنَّمَ أُو۟لَٰٓئِكَ شَرٌّ مَّكَانًا وَأَضَلُّ سَبِيلًا ﴿٣٤﴾ وَلَقَدْ ءَاتَيْنَا
مُوسَى ٱلْكِتَٰبَ وَجَعَلْنَا مَعَهُۥٓ أَخَاهُ هَٰرُونَ وَزِيرًا ﴿٣٥﴾ فَقُلْنَا ٱذْهَبَآ إِلَى ٱلْقَوْمِ
ٱلَّذِينَ كَذَّبُوا۟ بِـَٔايَٰتِنَا فَدَمَّرْنَٰهُمْ تَدْمِيرًا ﴿٣٦﴾

**(৩৩) তারা আপনার কাছে কোন সমস্যা উপস্থাপিত করলেই আমি আপনাকে তার সঠিক জওয়াব ও সুন্দর ব্যাখ্যা দান করি। (৩৪) যাদেরকে মুখ থুবড়ে পড়ে থাকা অবস্থায় জাহান্নামের দিকে একত্রিত করা হবে, তাদেরই স্থান হবে নিকৃষ্ট এবং তারাই পথভ্রষ্ট। (৩৫) আমি তো মূসাকে কিতাব দিয়েছি এবং তাঁর সাথে তাঁর ভ্রাতা হারূনকে সাহায্যকারী করেছি। (৩৬) অতঃপর আমি বলেছি, তোমরা সেই সম্প্রদায়ের কাছে যাও, যারা আমার আয়াতসমূহকে মিথ্যা অভিহিত করেছে। অতঃপর আমি তাদেরকে সমূলে ধ্বংস করে দিয়েছি।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

তারা আপনার কাছে যত অভিনব প্রশ্নই উপস্থাপিত করুক আমি আপনাকে তার সঠিক জওয়াব ও সুন্দর ব্যাখ্যা দান করি (যাতে আপনি বিরোধীদেরকে উত্তর দেন। এটা বাহ্যত হৃদয় মজবুত করার বর্ণনা, যা পূর্ববর্তী আয়াতে উল্লিখিত হয়েছে ; অর্থাৎ ক্রমে ক্রমে অবতীর্ণ করার এক রহস্য হচ্ছে আপনার অন্তর মজবুত করা। কাফিরদের পক্ষ থেকে কোন আপত্তি উত্থাপিত হলে তৎক্ষণাৎ আল্লাহ্‌র পক্ষ থেকে তার জওয়াব প্রদান করা হয়)। তারা এমন লোক, যাদেরকে মুখ থুবড়ে পড়ে থাকা অবস্থায় জাহান্নামের দিকে একত্রিত করা হবে। তাদের স্থান নিকৃষ্ট এবং তাঁরা তরিকার দিক দিয়েও অধিক পথভ্রষ্ট। (এ পর্যন্ত রিসালত অস্বীকার করার কারণে শাস্তিবাণী এবং কোরআনের বিরুদ্ধে আপত্তিসমূহের জওয়াব বর্ণিত হয়েছে। অতঃপর এর সমর্থনে অতীত যুগের কতিপয় ঘটনা বর্ণিত হচ্ছে, যাতে রিসালত অস্বীকারকারীদের পরিণতি ও বিস্ময়কর অবস্থা বিবৃত হয়েছে। এতেও রাসূলুল্লাহ্ (সা)-এর জন্য সান্ত্বনা ও হৃদয় মজবুত করার উপকরণ আছে। আল্লাহ্ তা'আলা পূর্ববর্তী পয়গম্বরগণকে যেভাবে সাহায্য করেছেন এবং তাদেরকে শত্রুর উপর প্রবল করেছেন, আপনার ক্ষেত্রেও তাই করা হবে। এ প্রসঙ্গে প্রথম ঘটনা হযরত মূসা (আ)-এর বর্ণনা করা হয়েছে যে,) নিশ্চয়ই আমি মূসাকে কিতাব (অর্থাৎ তওরাত) দিয়েছিলাম এবং (এর আগে) আমি তাঁর সাথে তাঁর ভাই হারূনকে তাঁর সাহায্যকারী করেছিলাম। অতঃপর আমি (উভয়কে) বলেছিলাম, তোমরা সেই সম্প্রদায়ের কাছে (হিদায়াত করার জন্য) যাও, যারা আমার (তওহীদের) প্রমাণাদিকে মিথ্যারোপ করেছে (অর্থাৎ

ফিরাউন ও তার সম্প্রদায়। সেমতে তাঁরা সেখানে গেলেন এবং বুঝালেন ; কিন্তু তারা মানল না)। অতঃপর আমি তাদেরকে (আযাব দ্বারা) সমূলে ধ্বংস করে দিলাম (অর্থাৎ সমুদ্রে নিমজ্জিত করে দিলাম)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

اَلَّذِيْنَ كَذَّبُوْا بِاٰيٰتِنَا —এতে ফিরাউন সম্প্রদায়ের সম্পর্কে বলা হয়েছে যে. তারা আমার আয়াতসমূহকে মিথ্যা অভিহিত করেছে। অথচ তখন পর্যন্ত তওরাত মূসা (আ)-এর প্রতি অবতীর্ণ হয়নি। কাজেই এখানে তওরাতের আয়াতকে মিথ্যারোপ করার অর্থ হতে পারে না; বরং আয়াতের অর্থ—হয় তওহীদের প্রমাণাদি, যা প্রত্যেক মানুষ নিজ বুদ্ধিজ্ঞান দ্বারা বুঝতে পারে—এগুলো সম্পর্কে চিন্তাভাবনা না করাকেই মিথ্যারোপ করা বলা হয়েছে, না হয় পূর্ববর্তী পয়গম্বরগণের ঐতিহ্য, যা কিছু না কিছু প্রত্যেক সম্প্রদায়ের কাছে বর্ণিত হয়ে এসেছে। মিথ্যারোপ দ্বারা এসব ঐতিহ্যের অস্বীকৃতি বুঝানো হয়েছে ঃ যেমন কোরআন পাকে বলা হয়েছে وَلَقَدْ جَاۤءَكُمْ يُوْسُفُ مِنْ قَبْلُ بِالْبَيِّنٰتِ এতে বলা হয়েছে যে, পূর্ববর্তী পয়গম্বরগণের শিক্ষা তাদের কাছে বর্ণিত হয়ে এসেছে। —(বয়ানুল কোরআন)

وَقَوْمَ نُوْحٍ لَّمَّا كَذَّبُوا الرُّسُلَ اَغْرَقْنٰهُمْ وَجَعَلْنٰهُمْ لِلنَّاسِ اٰيَةً ۭ وَاَعْتَدْنَا
لِلظّٰلِمِيْنَ عَذَابًا اَلِيْمًا ۝٣٧ وَّعَادًا وَّثَمُوْدَاۡ وَاَصْحٰبَ الرَّسِّ وَقُرُوْنًا
بَيْنَ ذٰلِكَ كَثِيْرًا ۝٣٨ وَكُلًّا ضَرَبْنَا لَهُ الْاَمْثَالَ ۡ وَكُلًّا تَبَّرْنَا تَتْبِيْرًا ۝٣٩
وَلَقَدْ اَتَوْا عَلَى الْقَرْيَةِ الَّتِيْٓ اُمْطِرَتْ مَطَرَ السَّوْءِ ۭ اَفَلَمْ يَكُوْنُوْا يَرَوْنَهَا ۚ
بَلْ كَانُوْا لَا يَرْجُوْنَ نُشُوْرًا ۝٤٠ وَاِذَا رَاَوْكَ اِنْ يَّتَّخِذُوْنَكَ اِلَّا هُزُوًا ۭ اَھٰذَا
الَّذِيْ بَعَثَ اللّٰهُ رَسُوْلًا ۝٤١ اِنْ كَادَ لَيُضِلُّنَا عَنْ اٰلِهَتِنَا لَوْلَآ اَنْ صَبَرْنَا
عَلَيْهَا ۭ وَسَوْفَ يَعْلَمُوْنَ حِيْنَ يَرَوْنَ الْعَذَابَ مَنْ اَضَلُّ سَبِيْلًا ۝٤٢
اَرَءَيْتَ مَنِ اتَّخَذَ اِلٰهَهٗ هَوٰىهُ ۭ اَفَاَنْتَ تَكُوْنُ عَلَيْهِ وَكِيْلًا ۝٤٣
اَمْ تَحْسَبُ اَنَّ اَكْثَرَهُمْ يَسْمَعُوْنَ اَوْ يَعْقِلُوْنَ ۭ اِنْ هُمْ اِلَّا كَالْاَنْعَامِ
بَلْ هُمْ اَضَلُّ سَبِيْلًا ۝٤٤

**(৩৭) নূহের সম্প্রদায় যখন রাসূলগণের প্রতি মিথ্যারোপ করল, তখন আমি তাদেরকে নিমজ্জিত করলাম এবং তাদেরকে মানবমণ্ডলীর জন্য নিদর্শন করে দিলাম। জালিমদের জন্য আমি যন্ত্রণাদায়ক শাস্তি প্রস্তুত করে রেখেছি। (৩৮) আমি ধ্বংস করেছি আদ, সামূদ, কূপবাসী এবং তাদের মধ্যবর্তী অনেক সম্প্রদায়কে। (৩৯) আমি প্রত্যেকের জন্যই দৃষ্টান্ত বর্ণনা করেছি এবং প্রত্যেককেই সম্পূর্ণরূপে ধ্বংস করেছি। (৪০) তারা তো সেই জনপদের উপর দিয়েই যাতায়াত করে, যার উপর বর্ষিত হয়েছে মন্দ বৃষ্টি। তবে কি তারা তা প্রত্যক্ষ করে না ? বরং তারা পুনরুজ্জীবনের আশঙ্কা করে না। (৪১) তারা যখন আপনাকে দেখে, তখন আপনাকে কেবল বিদ্রূপের পাত্ররূপে গ্রহণ করে, বলে, 'এ-ই কি সে, যাকে আল্লাহ্ রাসূল করে প্রেরণ করেছেন ? (৪২) সে তো আমাদেরকে আমাদের উপাস্যগণের কাছ থেকে সরিয়েই দিত, যদি আমরা তাদেরকে আঁকড়ে ধরে না থাকতাম। তারা যখন শাস্তি প্রত্যক্ষ করবে, তখন জানতে পারবে কে অধিক পথভ্রষ্ট। (৪৩) আপনি কি তাকে দেখেন না, যে তার প্রবৃত্তিকে উপাস্যরূপে গ্রহণ করে। তবুও কি আপনি যিম্মাদার হবেন ? (৪৪) আপনি কি মনে করেন যে, তাদের অধিকাংশ শোনে অথবা বুঝে ? তারা তো চতুষ্পদ জন্তুর মত ; বরং আরও পথভ্রান্ত।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

এবং নূহের সম্প্রদায়কেও (তাদের সময়ে) আমি ধ্বংস করেছি। তাদের ধ্বংস ও ধ্বংসের কারণ ছিল এরূপ) তারা যখন পয়গম্বরগণের প্রতি মিথ্যারোপ করল, তখন আমি তাদেরকে (প্লাবনে) নিমজ্জিত করে দিলাম এবং তাদের (ঘটনা)-কে করে দিলাম মানব জাতির জন্যে (শিক্ষার) নিদর্শনস্বরূপ। (এ হলো দুনিয়ার শাস্তি) এবং (পরকালে আমি (এই) জালিমদের জন্যে মর্মন্তুদ শাস্তি প্রস্তুত করে রেখেছি। আমি ধ্বংস করেছি আদ, সামূদ, কূপবাসী এবং তাদের অন্তর্বর্তী অনেক সম্প্রদায়কে। আমি (তাদের মধ্য থেকে) প্রত্যেকের (হিদায়াতের) জন্যে অভিনব (অর্থাৎ কার্যকরী ও প্রাঞ্জল) বিষয়বস্তু বর্ণনা করেছি এবং (যখন তারা মানল না, তখন) আমি সবাইকে সম্পূর্ণরূপে ধ্বংস করে দিয়েছি। তারা (কাফিররা সিরিয়ার সফরে) সেই জনপদের উপর দিয়ে যাতায়াত করে, যার উপর বর্ণিত হয়েছিল (প্রস্তরের) মন্দ বৃষ্টি (লূতের সম্প্রদায়ের জনপদ বুঝানো হয়েছে)। তবে কি তারা তা প্রত্যক্ষ করে না ? (এরপরও শিক্ষা গ্রহণ করে কুফর ও মিথ্যারোপ ত্যাগ করে না, যার কারণে লূতের সম্প্রদায় শাস্তিপ্রাপ্ত হয়েছে। আসল কথা এই যে, শিক্ষা গ্রহণ না করার কারণ প্রত্যক্ষ না করা নয় ; ) বরং (আসল কারণ এই যে,) তারা মৃত্যুর পর পুনরুজ্জীবনের আশংকাই রাখে না (অর্থাৎ পরকালে বিশ্বাস করে না, তাই কুফরকে শাস্তিযোগ্য অপরাধ মনে করে না এবং পূর্ববর্তীদের বিপর্যয়কে কুফরের দুর্ভোগ মনে করে না ; বরং আকস্মিক ঘটনা মনে করে)। যখন তারা আপনাকে দেখে, তখন কেবল ঠাট্টা-বিদ্রোপের পাত্ররূপেই গ্রহণ করে (এবং বলে ঃ) এই কি সে, যাকে আল্লাহ্ রাসূল করে প্রেরণ করেছেন ? (অর্থাৎ এমন নিঃস্ব ব্যক্তির রাসূল হওয়া ঠিক নয়। রিসালত বলে কোন কিছু থাকলে ধনী ও ঐশ্বর্যশালী ব্যক্তির রাসূল হওয়া উচিত। সুতরাং সে রাসূলই নয়। তবে তার বর্ণনাভঙ্গি এত চিত্তাকর্ষক যে,) সে তো আমাদেরকে আমাদের

উপাস্যগণের কাছ থেকে সরিয়েই দিত, যদি আমরা তাদেরকে (শক্তরূপে) আঁকড়ে না থাকতাম। (অর্থাৎ আমরা হিদায়াতের উপর প্রতিষ্ঠিত আছি, সে আমাদেরকে পথভ্রষ্ট করার চেষ্টা করছে। আল্লাহ্ তা'আলা এর খণ্ডন করে বলেন, জালিমরা এখন তো নিজেদেরকে পথপ্রাপ্ত এবং আমার পয়গম্বরকে পথভ্রষ্ট বলছে, মৃত্যুর পর) যখন তারা শাস্তি প্রত্যক্ষ করবে, তখন জানতে পারবে কে পথভ্রষ্ট ছিল, (তারা নিজেরা না পয়গম্বর ? এতে তাদের অনর্থক আপত্তির জওয়াবের দিকেও ইঙ্গিত রয়েছে যে, নবুয়ত ও ধনাঢ্যতার মধ্যে কোন সম্পর্ক নেই। ধনাঢ্য না হওয়ার কারণে নবুয়ত অস্বীকার করা মূর্খতা ও পথভ্রষ্টতা ছাড়া কিছুই নয়। কিন্তু দুনিয়াতে মনে যা ইচ্ছা হয় করুক, পরকালে স্বরূপ উদঘাটিত হয়ে যাবে)। হে পয়গম্বর, আপনি কি সেই ব্যক্তির অবস্থাও দেখেছেন, যে তার উপাস্য করেছে তার প্রবৃত্তিকে ? অতএব আপনি কি তার দায়িত্ব নিতে পারেন ? অথবা কি আপনি মনে করেন যে, তাদের অধিকাংশ শোনে অথবা বুঝে ?) (উদ্দেশ্য এই যে, তাদের হিদায়াত না পাওয়ার কারণে আপনি দুঃখিত হবেন না। কেননা, আপনি এ জন্যে আদিষ্ট নন যে, তারা চাক বা না চাক, আপনি তাদেরকে সৎপথে আনবেনই। তাদের কাছ থেকে হিদায়াত আশাও করবেন না। কারণ তারা সত্য কথা শোনে না এবং বুঝেও না ;) তারা তো চতুষ্পদ জন্তুর ন্যায়, (চতুষ্পদ জন্তু কথা শোনে না এবং বুঝেও না) বরং তারা আরও পথভ্রষ্ট। (কারণ, চতুষ্পদ জন্তু ধর্মের আদেশ-নিষেধের আওতাধীন নয় ; কাজেই তাদের না বুঝা নিন্দনীয় নয় কিন্তু তারা এর আওতাধীন। এরপরও তারা বুঝে না। এছাড়া চতুষ্পদ জন্তু ধর্মের জরুরী বিষয়সমূহে বিশ্বাসী না হলেও অবিশ্বাসীও তো নয়: কিন্তু তারা অবিশ্বাসী। আয়াতে তাদের পথভ্রষ্টতার কারণও বলে দেয়া হয়েছে যে, কোন প্রমাণ ও সন্দেহ নয়, বরং প্রবৃত্তির অনুসরণই এর কারণ)।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

নূহের সম্প্রদায় সম্পর্কে বলা হয়েছে যে, তারা পয়গম্বরগণকে মিথ্যারোপ করেছে। অথচ তাদের যুগের পূর্বে কোন রাসূল ছিলেন না এবং তারাও কোন রাসূলকে মিথ্যারোপ করেনি। এর উদ্দেশ্য এই যে, তারা হযরত নূহ (আ)-কে মিথ্যারোপ করেছে। ধর্মের মূলনীতি সব পয়গম্বরের অভিন্ন, তাই একজনকে মিথ্যারোপ করাও সবাইকে মিথ্যারোপ করার শামিল।

اَصْحٰبُ الرَّسِّ —অভিধানে رس শব্দের অর্থ কাঁচা কূপ। কোরআন পাক ও কোন সহীহ হাদীসে তাদের বিস্তারিত অবস্থা উল্লিখিত হয়নি। ইসরাইলী রেওয়ায়েত বিভিন্ন রূপ। অধিক গ্রহণযোগ্য উক্তি এই যে, তারা ছিল সামূদ গোত্রের অবশিষ্ট জনসমষ্টি এবং তারা কোন একটি কূপের ধারে বাস করত। ( কামুস, দুররে মনসুর) তাদের শাস্তি কি ছিল, তাও কোরআনে ও কোন সহীহ্ হাদীস বিবৃত হয়নি।—(বয়ানুল কোরআন)

**শরীয়তবিরোধী প্রবৃত্তির অনুসরণ এক প্রকার মূর্তিপূজা :** اَرَاَيْتَ مَنِ اتَّخَذَ اِلٰهَهٗ هَوٰهُ এই আয়াতে ইসলাম ও শরীয়তবিরোধী প্রবৃত্তির অনুসারীকে প্রবৃত্তির পূজারী বলা হয়েছে। হযরত ইবনে আব্বাস বলেন, শরীয়তবিরোধী প্রবৃত্তিও এক প্রকার মূর্তিযার পূজা করা হয়। তিনি এর প্রমাণ হিসাবে এই আয়াত তিলাওয়াত করেন। —(কুরতুবী)

أَلَمْ تَرَ إِلَىٰ رَبِّكَ كَيْفَ مَدَّ الظِّلَّ ج وَلَوْ شَاءَ لَجَعَلَهُ سَاكِنًا ج ثُمَّ جَعَلْنَا
الشَّمْسَ عَلَيْهِ دَلِيلًا ﴿৪৫﴾ ثُمَّ قَبَضْنَاهُ إِلَيْنَا قَبْضًا يَسِيرًا ﴿৪৬﴾ وَهُوَ الَّذِي جَعَلَ
لَكُمُ اللَّيْلَ لِبَاسًا وَالنَّوْمَ سُبَاتًا وَجَعَلَ النَّهَارَ نُشُورًا ﴿৪৭﴾ وَهُوَ الَّذِي
أَرْسَلَ الرِّيَاحَ بُشْرًا بَيْنَ يَدَيْ رَحْمَتِهِ ج وَأَنْزَلْنَا مِنَ السَّمَاءِ مَاءً طَهُورًا ﴿৪৮﴾
لِنُحْيِيَ بِهِ بَلْدَةً مَيْتًا وَنُسْقِيَهُ مِمَّا خَلَقْنَا أَنْعَامًا وَأَنَاسِيَّ كَثِيرًا ﴿৪৯﴾
وَلَقَدْ صَرَّفْنَاهُ بَيْنَهُمْ لِيَذَّكَّرُوا فَأَبَىٰ أَكْثَرُ النَّاسِ إِلَّا كُفُورًا ﴿৫০﴾ وَلَوْ
شِئْنَا لَبَعَثْنَا فِي كُلِّ قَرْيَةٍ نَذِيرًا ﴿৫১﴾ فَلَا تُطِعِ الْكَافِرِينَ وَجَاهِدْهُمْ
بِهِ جِهَادًا كَبِيرًا ﴿৫২﴾ وَهُوَ الَّذِي مَرَجَ الْبَحْرَيْنِ هَٰذَا عَذْبٌ فُرَاتٌ وَهَٰذَا مِلْحٌ
أُجَاجٌ ج وَجَعَلَ بَيْنَهُمَا بَرْزَخًا وَحِجْرًا مَحْجُورًا ﴿৫৩﴾ وَهُوَ الَّذِي خَلَقَ مِنَ
الْمَاءِ بَشَرًا فَجَعَلَهُ نَسَبًا وَصِهْرًا ط وَكَانَ رَبُّكَ قَدِيرًا ﴿৫৪﴾ وَيَعْبُدُونَ
مِنْ دُونِ اللَّهِ مَا لَا يَنْفَعُهُمْ وَلَا يَضُرُّهُمْ ط وَكَانَ الْكَافِرُ عَلَىٰ
رَبِّهِ ظَهِيرًا ﴿৫৫﴾ وَمَا أَرْسَلْنَاكَ إِلَّا مُبَشِّرًا وَنَذِيرًا ﴿৫৬﴾ قُلْ مَا أَسْأَلُكُمْ عَلَيْهِ
مِنْ أَجْرٍ إِلَّا مَنْ شَاءَ أَنْ يَتَّخِذَ إِلَىٰ رَبِّهِ سَبِيلًا ﴿৫৭﴾ وَتَوَكَّلْ عَلَى الْحَيِّ
الَّذِي لَا يَمُوتُ وَسَبِّحْ بِحَمْدِهِ ط وَكَفَىٰ بِهِ بِذُنُوبِ عِبَادِهِ خَبِيرًا ﴿৫৮﴾
الَّذِي خَلَقَ السَّمَاوَاتِ وَالْأَرْضَ وَمَا بَيْنَهُمَا فِي سِتَّةِ أَيَّامٍ ثُمَّ اسْتَوَىٰ عَلَى
الْعَرْشِ ج الرَّحْمَٰنُ فَاسْأَلْ بِهِ خَبِيرًا ﴿৫৯﴾ وَإِذَا قِيلَ لَهُمُ اسْجُدُوا لِلرَّحْمَٰنِ

قَالُوْا وَمَا الرَّحْمٰنُ ۗ اَنَسْجُدُ لِمَا تَاْمُرُنَا وَزَادَهُمْ نُفُوْرًا ﴿٦٠﴾ تَبٰرَكَ الَّذِيْ
جَعَلَ فِي السَّمَآءِ بُرُوْجًا وَّجَعَلَ فِيْهَا سِرٰجًا وَّقَمَرًا مُّنِيْرًا ﴿٦١﴾ وَهُوَ الَّذِيْ
جَعَلَ الَّيْلَ وَالنَّهَارَ خِلْفَةً لِّمَنْ اَرَادَ اَنْ يَّذَّكَّرَ اَوْ اَرَادَ شُكُوْرًا ﴿٦٢﴾

(৪৫) তুমি কি তোমার পালনকর্তাকে দেখ না, তিনি কিভাবে ছায়াকে লম্বা করেন ? তিনি ইচ্ছা করলে একে স্থির রাখতে পারতেন। এরপর আমি সূর্যকে করেছি এর নির্দেশক। (৪৬) অতঃপর আমি একে নিজের দিকে ধীরে ধীরে গুটিয়ে আনি। (৪৭) তিনিই তো তোমাদের জন্য রাত্রিকে করেছেন আবরণ, নিদ্রাকে বিশ্রাম এবং দিনকে করেছেন বাইরে গমনের জন্য। (৪৮) তিনিই স্বীয় রহমতের প্রাক্কালে বাতাসকে সুসংবাদবাহীরূপে প্রেরণ করেন। এবং আমি আকাশ থেকে পবিত্রতা অর্জনের জন্য পানি বর্ষণ করি, (৪৯) তা দ্বারা মৃত ভূভাগকে সঞ্জীবিত করার জন্য এবং আমার সৃষ্ট অনেক জীবজন্তু ও মানুষের তৃষ্ণা নিবারণের জন্য। (৫০) এবং আমি তা তাদের মধ্যে বিভিন্নভাবে বিতরণ করি, যাতে তারা স্মরণ করে। কিন্তু অধিকাংশ লোক অকৃতজ্ঞতা ছাড়া কিছুই করে না। (৫১) আমি ইচ্ছা করলে প্রত্যেক জনপদে একজন ভয় প্রদর্শকারী প্রেরণ করতে পারতাম। (৫২) অতএব আপনি কাফিরদের আনুগত্য করবেন না এবং তাদের সাথে এর সাহায্যে কঠোর সংগ্রাম করুন। (৫৩) তিনিই সমান্তরালে দুই সমুদ্র প্রবাহিত করেছেন, একটি মিষ্ট, তৃষ্ণা নিবারক ও একটি লোনা, বিস্বাদ, উভয়ের মাঝখানে রেখেছেন একটি অন্তরায়, একটি দুর্ভেদ্য আড়াল। (৫৪) তিনিই পানি থেকে সৃষ্টি করেছেন মানবকে, অতঃপর রক্তগত, বংশ ও বৈবাহিক সম্পর্কশীল করেছেন। তোমার পালনকর্তা সবকিছু করতে সক্ষম। (৫৫) তারা ইবাদত করে আল্লাহ্‌র পরিবর্তে এমন কিছুর, যা তাদের উপকার করতে পারে না এবং ক্ষতিও করতে পারে না। কাফির তো তার পালনকর্তার প্রতি পৃষ্ঠপ্রদর্শনকারী। (৫৬) আমি আপনাকে সুসংবাদদাতা ও সতর্ককারীরূপেই প্রেরণ করেছি। (৫৭) বলুন, আমি তোমাদের কাছে এর কোন বিনিময় চাই না ; কিন্তু যে ইচ্ছা করে, সে তার পালনকর্তার পথ অবলম্বন করুক। (৫৮) আপনি সেই চিরঞ্জীবের উপর ভরসা করুন, যার মৃত্যু নেই এবং তাঁর প্রশংসাসহ পবিত্রতা ঘোষণা করুন। তিনি বান্দার গুনাহ্ সম্পর্কে যথেষ্ট খবরদার। (৫৯) তিনি নভোমণ্ডল, ভূমণ্ডল ও এতদুভয়ের অন্তর্বর্তী সবকিছু ছয়দিনে সৃষ্টি করেছেন, অতঃপর আরশে সমাসীন হয়েছেন। তিনি পরম দয়াময়। তাঁর সম্পর্কে যিনি অবগত, তাঁকে জিজ্ঞেস কর। (৬০) তাদেরকে যখন বলা হয়, দয়াময়কে সিজদা কর, তখন তারা বলে, দয়াময় আবার কে ? তুমি কাউকে সিজদা করার আদেশ করলেই কি আমরা সিজদা করব ? এতে তাদের পলায়নপরতাই বৃদ্ধি পায়। (৬১) কল্যাণময় তিনি, যিনি নভোমণ্ডলে রাশিচক্র সৃষ্টি করেছেন এবং তাতে রেখেছেন সূর্য ও উজ্জ্বল্যময় চন্দ্র। (৬২) যারা

**অনুসন্ধানপ্রিয় অথবা যারা কৃতজ্ঞতাপ্রিয় তাদের জন্য তিনি রাত্রি ও দিবস সৃষ্টি করেছেন পরিবর্তনশীলরূপে ।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

হে সম্বোধিত ব্যক্তি, তুমি কি তোমার পালনকর্তার (এই কুদরতের) দিকে দেখনি যে, তিনি (যখন সূর্য উদিত হয়, তখন দণ্ডায়মান বস্তুর) ছায়াকে কিভাবে (দূর পর্যন্ত) বিস্তৃত করেন ? (কেননা, সূর্যোদয়ের সময় প্রত্যেক বস্তুর ছায়া লম্বা হয়।) তিনি ইচ্ছা করলে একে এক অবস্থায় স্থির রাখতে পারতেন (অর্থাৎ সূর্য উপরে উঠলেও ছায়া হ্রাস পেত না এভাবে যে, সূর্যের কিরণ এত দূরে আসতে দিতেন না। কেননা, আল্লাহ্র ইচ্ছার কারণেই সূর্যের কিরণ পৃথিবীতে পৌঁছে ; কিন্তু আমি রহস্যের কারণে একে এক অবস্থায় রাখিনি ; বরং বিস্তৃতিশীল রেখেছি)। অতঃপর আমি সূর্যকে (অর্থাৎ সূর্য দিগন্তের নিকটবর্তী ও দূরবর্তী হওয়াকে) এর (অর্থাৎ ছায়ার বড় ও ছোট হওয়ার) উপর (একটি বাহ্যিক) আলামত করেছি। (উদ্দেশ্য এই যে, আলো ও ছায়া এবং এদের হ্রাস-বৃদ্ধির প্রকৃত নিয়ন্ত্রক তো আল্লাহ্ তা'আলার ইচ্ছা, সূর্য কিংবা অন্য কোন কিছু সত্যিকার নিয়ন্ত্রক নয় ; কিন্তু আল্লাহ্ তা'আলা দুনিয়াতে সৃষ্ট বিষয়সমূহের জন্যে কিছু বাহ্যিক কারণ বানিয়ে দিয়েছেন এবং কারণের সাথে তার ঘটনার এমন ওতপ্রোত সম্পর্ক প্রতিষ্ঠিত করে দিয়েছেন যে, কারণের পরিবর্তনে ঘটনার মধ্যেও পরিবর্তন হয়।) এরপর (এই বাহ্যিক সম্পর্কের কারণে) আমি একে (অর্থাৎ ছায়াকে) নিজের দিকে ধীরে ধীরে গুটিয়ে আনি। (অর্থাৎ সূর্য যতই উপরে উঠতে থাকে, ছায়া ততই নিঃশেষিত হতে থাকে। যেহেতু অপরের সাহায্য ব্যতিরেকে কেবল আল্লাহ্র কুদরতেই ছায়া অদৃশ্য হয় এবং সাধারণ লোকের দৃষ্টি থেকে অদৃশ্য হওয়া সত্ত্বেও আল্লাহ্র জ্ঞানে অদৃশ্য নয়, তাই "নিজের দিকে গুটিয়ে আনি" বলা হয়েছে।) তিনিই তো তোমাদের জন্যে রাত্রিকে আবরণ ও নিদ্রাকে বিশ্রাম করেছেন এবং দিনকে (নিদ্রা মৃত্যুর মত এবং দিবা জাগ্রত হওয়ার সময়—এদিক দিয়ে যেন) জীবিত হওয়ার সময় করেছেন। তিনিই স্বীয় রহমত বৃষ্টির প্রাক্কালে বাতাস প্রেরণ করেন, যা (বৃষ্টির আশা সঞ্চার করে অন্তরকে) আনন্দিত করে। আমি আকাশ থেকে পবিত্রতা অর্জনের জন্য পানি বর্ষণ করি, যাতে তা দ্বারা মৃত ভূ-ভাগকে জীবিত করি এবং আমার সৃষ্ট অনেক জীবজন্তু ও মানুষকে পান করাই। আমি তা (অর্থাৎ পানি উপযোগীতা পরিমাণে) মানুষের মধ্যে বিতরণ করি, যাতে তারা চিন্তা করে (যে, এসব কর্ম কোন সর্বশক্তিমানের, তিনিই ইবাদতের যোগ্য)। অতএব (চিন্তা করে তাঁর ইবাদত করা উচিত ছিল ; কিন্তু) অধিকাংশ লোক অকৃতজ্ঞতা না করে রইল না। (এর মধ্যে সর্ববৃহৎ অকৃতজ্ঞতা হচ্ছে কুফর ও শিরক। কিন্তু আপনি তাদের, বিশেষ করে অধিকাংশের অকৃতজ্ঞতা শুনে অথবা দেখে ধর্ম প্রচারের প্রচেষ্টা থেকে বিরত হবে না। আপনি একাই কাজ করে যান। কেননা, আপনাকে একা নবী করার উদ্দেশ্য আপনার পুরস্কার ও নৈকট্য বৃদ্ধি করা।) আমি ইচ্ছা করলে (আপনাকে ছাড়া এ সময়েই) প্রত্যেক জনপদে একজন পয়গম্বর প্রেরণ

করতে পারতাম (এবং একা আপনাকে সব দায়িত্ব অর্পণ করতাম না ; কিন্তু যেহেতু আপনার পুরস্কার বৃদ্ধি করা উদ্দেশ্য, তাই আমি এরূপ করিনি। এভাবে আপনার দায়িত্বে বেশি কাজ অর্পণ করাও আল্লাহ্র নিয়ামত)। অতএব (এই নিয়ামতের কৃতজ্ঞতায়) আপনি কাফিরদের আনন্দিত হওয়ার মত কাজ করবেন না। (অর্থাৎ আপনি প্রচার কার্য ছেড়ে দিলে কিংবা কম করলে এবং তাদেরকে কিছু না বললে তারা আনন্দিত হবে) এবং কোরআন দ্বারা (অর্থাৎ কোরআনে যেসব প্রমাণ উল্লিখিত আছে, যেমন এখানেই তাওহীদের প্রমাণাদি বর্ণিত হয়েছে, সেগুলো দ্বারা) তাদের বিরুদ্ধে জোরেশোরে সংগ্রাম চালিয়ে যান। (অর্থাৎ ব্যাপক ও পরিপূর্ণ প্রচারকার্য চালান, সবাইকে বলুন, বারবার বলুন এবং মনে অটুট বল রাখুন। এ পর্যন্ত যেমন করে এসেছেন, তা অব্যাহত রাখুন। এরপর আবার তাওহীদের প্রমাণাদি বর্ণনা করা হচ্ছে।) তিনিই দুই সমুদ্র মিলিত করেছেন, একটির পানি মিষ্ট, তৃপ্তিদায়ক এবং একটির পানি লোনা, বিস্বাদ এবং (দেখার মধ্যে পরস্পর মিশ্রিত হওয়া সত্ত্বেও প্রকৃতপক্ষে) উভয়ের মাঝখানে (স্বীয় কুদরত দ্বারা) একটি অন্তরায় ও (সত্যিকারভাবে মিশে যাওয়া রোধ করার জন্যে) একটি দুর্ভেদ্য আড়াল রেখেছেন (যা স্বয়ং প্রকাশ্য ও অনুভূত নয় ; কিন্তু তার প্রভাব অর্থাৎ উভয় পানির স্বাদের পার্থক্য অনুভূত ও প্রত্যক্ষ। এখানে 'দুই সমুদ্র' বলে এমন স্থান বুঝানো হয়েছে, যেখানে মিঠাপানির নদী ও নহর প্রবাহিত হয়ে সমুদ্রে পতিত হয়। এরূপ স্থানে পানির পৃষ্ঠদেশ এক মনে হওয়া সত্ত্বেও আল্লাহ্র কুদরতে নদী ও সমুদ্রের মাঝখানে একটি ব্যবধান থাকে। ফলে সঙ্গমস্থলের একদিকের পানি মিষ্টি এবং নিকটবর্তী অপরদিকের পানি লোনা হয়ে থাকে। পৃথিবীতে যেস্থানে মিঠা পানির নদী-নালা সমুদ্রের পানিতে পতিত হয়, সেখানে দেখা যায় যে, কয়েক মাইল পর্যন্ত মিষ্ট ও লোনা পানি আলাদা-আলাদা প্রবাহিত হয়। ডানদিকে মিঠা পানি এবং বামদিকে লোনা ও তিক্ত পানি অথবা উপরে নিচে মিঠা ও তিক্ত পানি আলাদা আলাদা দেখা যায়। মাওলানা শাব্বীর আহমদ উসমানী এই আয়াতের আলোচনা প্রসঙ্গে লিখেছেন, বয়ানুল কোরআনে দুইজন নির্ভরযোগ্য বাংলা ভাষী আলিমের সাক্ষ্য উদ্ধৃত করা হয়েছে যে, আরাকান থেকে চট্টগ্রাম পর্যন্ত নদীর দুই দিকে সম্পূর্ণ আলাদা আলাদা দু'টি নদী দৃষ্টিগোচর হয়। একটির পানি সাদা এ অপরটির পানি কালো। কালো পানিতে সমুদ্রের ন্যায় উত্তাল তরঙ্গমালা সৃষ্টি হয় এবং সাদা পানি স্থির থাকে। সাম্পান সাদা পানিতে চলে। উভয়ের মাঝখানে একটি স্রোতরেখা দূর পর্যন্ত চলে গিয়েছে ; এটা উভয়ের সঙ্গমস্থল। জনশ্রুতি এই যে, সাদা পানি মিষ্ট এবং কালো পানি লোনা। আমার কাছে বরিশালের জনৈক ছাত্র বর্ণনা করেছে যে, বরিশাল জেলায় একই সাগর থেকে নির্গত দু'টি নদীর মধ্যে একটির পানি লোনা ও তিক্ত এবং অপরটি পানি মিষ্ট ও সুস্বাদু। আমি গুজরাটে আজকাল যে স্থানে অবস্থানরত আছি (ডাভেল, জেলা সুরাট) সমুদ্র এখান থেকে প্রায় দশ-বার মাইল দূরে অবস্থিত। এ অঞ্চলের নদীগুলোতে সব সময় জোয়ার ভাটা হয়। অনেক নির্ভরযোগ্য লোকের বর্ণনা এই যে, জোয়ারের সময় যখন সমুদ্রের পানি নদীতে প্রবেশ করে, তখন মিঠা পানির উপরিভাগে

লোনা পানি সবেগে প্রবাহিত হয়। কিন্তু তখনও উভয় পানি পরস্পর মিশে যায় না। উপরে লোনা পানি থাকে এবং নিচে মিঠা পানি। ভাটার সময় উপর থেকে লোনা পানি সরে যায় এবং মিঠা পানি যেমন ছিল, তেমনিই থাকে। وَاللّٰهُ اَعْلَمُ এসব সাক্ষ্য প্রমাণদৃষ্টে আয়াতের উদ্দেশ্য বোধগম্য হয়। অর্থাৎ আল্লাহ্‌র কুদরত দেখুন, লোনা ও মিঠা উভয় দরিয়ার পানি কোথাও না কোথাও একাকার হওয়া সত্ত্বেও কিভাবে একটি অপরটি থেকে পৃথক থাকে !) তিনিই পানি থেকে (অর্থাৎ বীর্য থেকে) মানব সৃষ্টি করেছেন, অতঃপর তাকে রক্তগত বংশ ও বৈবাহিক সূত্রে সম্পর্কশীল করেছেন (সে মতে বাপ , দাদা ইত্যাদি শরীয়তগত বংশ এবং মা, নানী ইত্যাদি প্রচলিত বংশ। জন্মের সাথে সাথেই তাদের সাথে সম্পর্ক প্রতিষ্ঠিত হয়ে যায়। এরপর বিবাহের পর বৈবাহিক সম্পর্ক স্থাপিত হয়। এটাও কুদরতের প্রমাণ যে, আল্লাহ্ বীর্যকে কিরূপে রক্তবিশিষ্ট করে দেন এবং এটা নিয়ামতও ; কারণ এসব সম্পর্কের উপরই মানব সভ্যতার বিকাশ ও পারস্পরিক সাহায্যের ভিত্তি রচিত হয়েছে। হে সম্বোধিত ব্যক্তি) তোমার পালনকর্তা সর্বশক্তিমান। (আল্লাহ্‌র পরিপূর্ণ সত্তা ও গুণাবলী দৃষ্টে একমাত্র তাঁরই ইবাদত করা উচিত ছিল ; কিন্তু) তারা (মুশরিকরা) আল্লাহ্‌র পরিবর্তে এমন কিছুর ইবাদত করে, যা (ইবাদত করার কারণে) তাদের কোন উপকার করতে পারে না এবং (ইবাদত না করলে) কোন অপকারও করতে পারে না। কাফির তো তার পালনকর্তার বিরুদ্ধাচরণকারী। (কারণ, তারা তাঁর পরিবর্তে অন্যের ইবাদত করে। কাফিরদের বিরুদ্ধাচরণ জ্ঞাত হয়ে আপনি দুঃখিত হবেন না। কেননা,) আমি আপনাকে কেবল (মু'মিনদেরকে জান্নাতের) সুসংবাদদাতা এবং (কাফিরদেরকে দোযখ থেকে) সতর্ককারীরূপে প্রেরণ করেছি। (তারা বিশ্বাস স্থাপন না করলে আপনার কি ক্ষতি ? আপনি তাদের বিরোধিতা জেনে এরূপ চিন্তাও করবেন না যে, তারা যখন আল্লাহ্‌র বিরোধী তখন আল্লাহ্‌র দিকে আমার দাওয়াতকে তারা হিত-কামনা মনে করবে না : বরং তারা আমার স্বার্থপরতা ভেবে এদিকে ভ্রূক্ষেপও করবে না। অতএব অন্তরায় দূর করার জন্য তাদের ধারণা কিরূপে সংশোধন করা যায় ? সুতরাং তাদের এই ধারণা যদি আপনি ইশারা ইঙ্গিতে কিংবা মৌখিক আলাপ-আলোচনার মাধ্যমে জানতে পারেন, তবে) আপনি (জওয়াবে এতটুকু) বলে দিন (এবং নিশ্চিত হয়ে যান) যে, আমি তোমাদের কাছে এর জন্য (অর্থাৎ প্রচারকার্যের জন্য) কোন (অর্থগত কিংবা প্রভাব প্রতিপত্তিগত) বিনিময় চাই না। তবে যে ব্যক্তি তার পালনকর্তার দিকে (পৌঁছার) রাস্তা অবলম্বন করার ইচ্ছা করে, (আমি অবশ্যই তা চাই। একে তোমরা বিনিময় বল কিংবা না বল। কাফিরদের বিরোধিতার কথা জেনে আপনি তাদের পক্ষ থেকে কোন অনিষ্টেরও আশংকা করবেন না ; বরং প্রচারকার্যে) সেই চিরঞ্জীবের উপর ভরসা করুন, যার মৃত্যু নেই এবং নিশ্চিন্তে তাঁর সপ্রশংস পবিত্রতা ঘোষণা করুন। (কাফিরদের দ্বারা অন্যরা ক্ষতিগ্রস্ত হবে—এই আশংকায় তাদের জন্য দ্রুত শাস্তি কামনা করবেন না। কেননা,) তিনি (আল্লাহ্) বান্দার গুনাহ্ সম্পর্কে যথেষ্ট খবরদার। [তিনি যখন উপযুক্ত মনে করবেন, শাস্তি দেবেন। সুতরাং উপরোক্ত কয়েকটি বাক্য দ্বারা রাসূলুল্লাহ্ (সা)-এর মনোকষ্ট ও চিন্তা দূর করা হয়েছে।

অতঃপর আবার তাওহীদ বর্ণনা করা হচ্ছে] তিনি নভোমণ্ডল, ভূমণ্ডল ও এতদুভয়ের অন্তর্বর্তী সবকিছু ছয় দিনে সৃষ্টি করেছেন। অতঃপর আরশে (—যা রাজসিংহাসনের অনুরূপ এভাবে) সমাসীন ( ও বিরাজমান) হয়েছেন (যা তাঁর জন্য উপযুক্ত ; এ সম্পর্কে সূরা আ'রাফের সপ্তম রুকূর শুরুর আয়াতে বর্ণনা করা হয়েছে)। তিনি পরম দয়াময়, তাঁর সম্পর্কে যে অবগত, তাঁকে জিজ্ঞেস কর (যে তিনি কিরূপ ? কাফির ও মুশরিকরা কি জানে। এ সম্পর্কে সঠিক জ্ঞানের অভাবেই তারা শিরক করে ; যেমন আল্লাহ্ বলেন, وَمَا قَدَرُوا اللّٰهَ حَقَّ قَدْرِهِ) তাদেরকে (কাফিরদেরকে) বলা হয়, রহমানকে সিজদা কর, তখন (মূর্খতা ও হঠকারিতার কারণে) তারা বলে, রহমান আবার কে ? (যার সামনে আমাদেরকে সিজদা করতে বলছে ?) তুমি কাউকে সিজদা করার আদেশ করলেই কি আমরা তাকে সিজদা করব ? এতে তাদের বিরাগ আরো বৃদ্ধি পায়। (রহমান শব্দটি তাদের মধ্যে কম প্রচলিত ছিল ; কিন্তু জানত না, এমন নয়। তবে ইসলামী শিক্ষার সাথে যে তাদের তীব্র বিরোধ ছিল, তা বাচনভঙ্গি ও কথাবার্তায়ও তারা সযত্নে ফুটিয়ে তুলত। ফলে কোরআনে বহুল ব্যবহৃত এই শব্দটিরও তারা বিরোধিতা করে বসে।) কত মহান তিনি, যিনি নভোমণ্ডলে বৃহদাকারের নক্ষত্র সৃষ্টি করেছেন এবং (এগুলোর মধ্যে দুইটি বৃহৎ উজ্জ্বল ও উপকারী নক্ষত্র অর্থাৎ) তাতে (আকাশে) এক প্রদীপ (মানে সূর্য) এবং এক আলোকিত চন্দ্র সৃষ্টি করেছেন। (সম্ভবত প্রখরতার কারণে সূর্যকে প্রদীপ বলা হয়েছে।) তিনি রাত্রি ও দিনকে একে অপরের পশ্চাৎগামী করে সৃষ্টি করেছেন (তাওহীদের এসব প্রমাণ ও আল্লাহ্র নিয়ামতসমূহের বর্ণনা) সেই ব্যক্তির (বুঝার) জন্য, যে বুঝতে চায় অথবা কৃতজ্ঞতা প্রকাশ করত চায়। কারণ, এতে সমঝদারের দৃষ্টিতে প্রমাণাদি আছে এবং কৃতজ্ঞ ব্যক্তির দৃষ্টিতে নিয়ামত বর্তমান। নতুবা

اگر صد باب حکمت پیش ناداں
بخوانی آیدش بازیچہ درگوش

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

সৃষ্ট বস্তুর মধ্যে কারণ ও ঘটনাবলীর সম্পর্ক এবং সবগুলোই আল্লাহ্র কুদরতের অধীন ঃ উল্লিখিত আয়াতসমূহে আল্লাহ্ তা'আলার সর্বময় ক্ষমতা এবং বান্দার প্রতি তাঁর নিয়ামত ও অনুগ্রহ বর্ণিত হয়েছে, যার ফলে আল্লাহ্ তা'আলার তাওহীদও প্রমাণিত হয়।

اَلَمْ تَرَ اِلٰى رَبِّكَ كَيْفَ مَدَّ الظِّلَّ রৌদ্র ও ছায়া দুইটি এমন নিয়ামত, যা ছাড়া মানুষের জীবন ও কাজ কারবার চলতে পারে না। সর্বদা ও সর্বত্র রোদ্রই রৌদ্র থাকলে মানুষ ও জীবজন্তুর জন্য যে কি ভীষণ বিপদ হতো, তা বলার অপেক্ষা রাখে না। ছায়ার অবস্থাও ভিন্নরূপ নয়। সর্বদা ও সর্বত্র কেবল ছায়া থাকলে রোদ্র না আসলে মানুষের স্বাস্থ্য ঠিক থাকতে পারে না এবং অন্যান্য হাজারো কাজও এতে বিঘ্নিত হবে। আল্লাহ্ তা'আলা সর্বময় ক্ষমতা দ্বারা এই নিয়ামতদ্বয় সৃষ্টি করে এগুলোকে মানুষের জন্য আরাম ও শান্তির উপকরণ করেছেন। কিন্তু আল্লাহ্ তা'আলা স্বীয় জ্ঞান ও প্রজ্ঞা দ্বারা দুনিয়ার সৃষ্টবস্তুসমূহকে বিশেষ বিশেষ কারণের সাথে সম্পৃক্ত করে দিয়েছেন। ফলে যখন কারণগুলো অস্তিত্ব লাভ

করে, তখন এই বস্তুসমূহও অস্তিত্ব লাভ করে এবং কারণের অনুপস্থিতিতে বস্তুও অনুপস্থিত থাকে। কারণ শাক্তিশালী কিংবা বেশি হলে ঘটনার অস্তিত্বও শক্তিশালী ও বেশি হয়ে যায়। কারণ দুর্বল কিংবা কম হলে ঘটনাও দুর্বল কিংবা কম হয়ে যায়। আল্লাহ্ তা'আলা শস্য ও তৃণলতা উৎপন্ন করার কারণ মাটি, পানি ও বায়ুকে ; আলোর কারণ চন্দ্র-সূর্যকে এবং বৃষ্টির কারণ মেঘমালা ও বায়ুকে করে রেখেছেন। তিনি এসব কারণ ও তার প্রভাবাদির মধ্যে এমন অটুট ও শক্ত বন্ধন প্রতিষ্ঠিত করে দিয়েছেন যে, হাজারো বছর ধরে তাতে বিন্দুমাত্র তফাৎ দেখা দেয়নি। সূর্য ও তার গতি এবং তা থেকে সৃষ্ট দিবারাত্রি ও দৌদ্র-ছায়ার প্রতি দৃষ্টিপাত করলে এমন অটুট ব্যবস্থা দৃষ্টিগোচর হয় যে, শত শত বরং হাজার হাজার বছরের মধ্যে তাতে এক মিনিট বরং এক সেকেণ্ডেরও পার্থক্য হয় না। চন্দ্র-সূর্য ইত্যাদির যন্ত্রপাতিতে কখনও দুর্বলতা আসে না এবং এগুলোর সংস্কার ও মেরামতেরও প্রয়োজন হয় না। যখন থেকে পৃথিবী অস্তিত্ব লাভ করেছে, তখন থেকে এক নিয়মে এবং একই গতিতে তা গতিশীল রয়েছে। অংক কষে হাজার বছর পরের ঘটনার সময় বলে দেওয়া যায়।

কারণ ও ঘটনার এই অটুট ব্যবস্থাপনা আল্লাহ্ তা'আলার সর্বময় ক্ষমতার অভাবনীয় দৃষ্টান্ত এবং তাঁর অপার রহস্যের অকাট্য প্রমাণ। ব্যবস্থাপনার এই দক্ষতাই মানুষকে আল্লাহ্ সম্পর্কে উদাসীনতায় ফেলে দিয়েছে। মানুষের দৃষ্টিতে এখন শুধু বাহ্যিক কারণাদিই রয়ে গেছে। তারা এসব কারণকেই সবকিছুর স্রষ্টা ও প্রভু মনে করতে শুরু করেছে। আসল শক্তি, যিনি কারণাদি সৃষ্টি করেছেন, তিনি কারণাদির আবরণেই আবৃত হয়ে গেছেন। তাই পয়গম্বরগণ ও আল্লাহ্র কিতাবসমূহ মানুষকে বার বার হুঁশিয়ার করে দিয়েছে যে, দৃষ্টি সামান্য ঊর্ধ্বে তোলা এবং তীক্ষ্ণকর। প্রকৃত কারণাদির যবনিকার অন্তরালে যিনি এই ব্যবস্থাপনার পরিচালক, তাঁকে দেখলেই স্বরূপ উদঘাটিত হবে। আলোচ্য আয়াতসমূহে এ সম্পর্কিত বাণীই বিধৃত হয়েছে। اَلَمْ تَرَ اِلٰى رَبِّكَ كَيْفَ مَدَّ الظِّلَّ আয়াতে গাফিল মানুষকে হুঁশিয়ার করা হয়েছে যে, তারা প্রত্যহ দেখে সকালে প্রত্যেক বস্তুর ছায়া পশ্চিম দিকে লম্বমান থাকে. এরপর আস্তে আস্তে হ্রাস পেয়ে দ্বিপ্রহরে নিঃশেষ অথবা নিঃশেষিতপ্রায় হয়ে যায়। এরপর সূর্য পশ্চিমাকাশে চলে গেলে এই ছায়াই আস্তে আস্তে পূর্বদিকে বিস্তার লাভ করতে থাকে। প্রত্যেক মানুষ রোজই এই রৌদ্র ও ছায়ার উপকারিতা লাভ করে এবং স্বচক্ষে দেখে যে, এ সবগুলো সূর্যের উদয়, ঊর্ধ্বে গমন এবং পশ্চিমাকাশে হেলে পড়ার অপরিহার্য পরিণতি ও ফল। কিন্তু সূর্য গোলকের সৃষ্টি এবং তাকে বিশেষ ব্যবস্থাধীনে রাখার কাজটি কে করেছে, এটা চর্মচক্ষে ধরা পড়ে না। এ জন্য অন্তশ্চক্ষু ও দিব্যদৃষ্টি দরকার।

আলোচ্য আয়াতে মানুষকে এই অন্তশ্চক্ষু দান করাই উদ্দেশ্য যে, ছায়ার হ্রাস বৃদ্ধি যদিও তোমাদের দৃষ্টিতে সূর্যের সাথে সম্পর্কযুক্ত, কিন্তু একথাও চিন্তা কর যে, সূর্যকে এমন অত্যুজ্জ্বল করে কে সৃষ্টি করল এবং তার গতিকে একটি বিশেষ ব্যবস্থাপনার অধীনে কে কায়েম রাখল ? যাঁর সর্বময় ক্ষমতা এগুলো করেছে, প্রকৃতপক্ষে তিনিই এই রৌদ্রছায়ার নিয়ামত দান করেছেন। তিনি ইচ্ছা করলে এই রৌদ্র ছায়াকে এক অবস্থায় স্থির রাখতে পারতেন। যেখানে রৌদ্র, সেখানে সর্বদাই রৌদ্র থাকত। এবং যেখানে ছায়া, সেখানে

সর্বদাই ছায়া থাকত। কিন্তু মানুষের প্রয়োজন ও উপকারিতার প্রতি লক্ষ্য করে তিনি এরূপ করেননি। وَلَوْشَاءَ لَجَعَلَهُ سَاكِنًا এর অর্থ তাই।

মানুষকে এই স্বরূপ সম্পর্কে অবগত করার জন্য ছায়ার প্রত্যাবর্তন ও হ্রাস পাওয়াকে আলোচ্য আয়াতে এভাবে ব্যক্ত করা হয়েছে ঃ قَبَضْنَاهُ اِلَيْنَا قَبْضًا يَّسِيْرًا অর্থাৎ অতঃপর ছায়াকে আমি নিজের দিকে গুটিয়ে নেই। বলা বাহুল্য, আল্লাহ্ তা'আলা শরীর, শারীরিক বিষয় এবং দিকের উর্ধ্বে। তাঁর দিকে ছায়া সংকুচিত হওয়ার অর্থ এটাই যে, তাঁর সর্বময় ক্ষমতা দ্বারাই এসব কাজ হয়।

রাত্রিকে নিদ্রার জন্যে এবং দিনকে কর্মব্যস্ততার জন্য নির্ধারণ করার মধ্যেও রহস্য নিহিত আছে ঃ وَهُوَ الَّذِىْ جَعَلَ لَكُمُ الَّيْلَ لِبَاسًا وَّالنَّوْمَ سُبَاتًا وَّجَعَلَ النَّهَارَ نُشُوْرًا আয়াতে রাত্রিকে 'লেবাস' শব্দ দ্বারা ব্যক্ত করা হয়েছে। লেবাস যেমন মানবদেহকে আবৃত করে, রাত্রিও তেমনি একটি প্রাকৃতিক আবরণ, যা সমগ্র সৃষ্ট জগতের উপর ফেলে দেয়া হয়। سُبَاتًا শব্দটি سبت থেকে উদ্ভূত। এর আসল অর্থ ছিন্ন করা। سبات এমন বস্তু, যদ্বারা অন্য বস্তুকে ছিন্ন করা হয়। নিদ্রাকে আল্লাহ্ তা'আলা এমন করেছেন যে, এর ফলে সারা দিনের ক্লান্তি ও শ্রান্তি ছিন্ন তথা দূর হয়ে যায়। চিন্তা ও কল্পনা বিচ্ছিন্ন হয়ে মস্তিষ্ক শান্ত হয়। তাই سبات এর অর্থ করা হয় আরাম, শান্তি। আয়াতের অর্থ এই যে, আমি রাত্রিকে আবৃতকারী করেছি, অতঃপর তাতে মানুষ ও প্রাণীদের উপর নিদ্রা চাপিয়ে দিয়েছি, যা তাদের আরাম ও শান্তির উপকরণ।

এখানে কয়েকটি বিষয় অনুধাবনযোগ্য। প্রথম, নিদ্রা যে আরাম, বরং আরামের প্রাণ, তা সবাই জানে ; কিন্তু আলোর মধ্যে নিদ্রা আসা স্বভাবতই কঠিন হয়। নিদ্রা এলেও দ্রুত চক্ষু খুলে যায়। আল্লাহ্ তা'আলা নিদ্রার উপযোগী করে রাত্রিকে অন্ধকারাচ্ছন্নও করেছেন এবং শীতলও করেছেন। এমনিভাবে রাত্রি একটি নিয়ামত এবং নিদ্রা দ্বিতীয় নিয়ামত। তৃতীয় নিয়ামত এই যে, সারা বিশ্বের মানুষ জীবজন্তুর নিদ্রা একই সময়ে রাত্রে বাধ্যতামূলক করে দেয়া হয়েছে। নতুবা একজনের নিদ্রার সময় অন্যজন থেকে ভিন্ন হলে যখন কিছু লোক নিদ্রামগ্ন থাকত, তখন অন্য লোকেরা কাজে লিপ্ত ও হট্টগোলের কারণ হয়ে থাকত। এমনিভাবে যখন অন্যদের নিদ্রার সময় আসত, তখন যারা কাজ করত ও চলাফেরা করত, তারা তাদের নিদ্রার ব্যাঘাত সৃষ্টি করত। এছাড়া প্রত্যেক মানুষের অনেক দরকার অন্য মানুষের সাথে জড়িত থাকে। এর ফলে পারস্পরিক সাহায্য ও সহযোগিতাও গুরুতররূপে বিঘ্নিত হতো। কারণ, যে ব্যক্তির সাথে আপনার কাজ ; তখন তার নিদ্রার সময় এবং যখন তার জাগরণের সময় হবে, তখন আপনার নিদ্রার সময় এসে যাবে।

এসব উদ্দেশ্য সাধনের জন্য যদি কোন আন্তর্জাতিক চুক্তি হতো যে, সবাইকে নিদ্রার জন্য একই সময় নির্দিষ্ট করতে হবে, তবে প্রথমত এরূপ চুক্তি কোটি কোটি মানুষের মধ্যে সম্পাদিত হওয়া সহজ ছিল না। তদুপরি চুক্তি যথাযথ পালিত হচ্ছে কি না, তা তদারক করার জন্য হাজারো বিভাগ খুলতে হতো। এতদসত্ত্বেও সাধারণ আইন ও চুক্তিগত পদ্ধতিতে স্থিরীকৃত বিষয়াদিতে ঘুষ, রেয়াত ইত্যাদি কারণে যেসব ত্রুটি-বিচ্যুতি সর্বত্র পরিলক্ষিত হয়, এতে তাও বরাবর পরিলক্ষিত হতো।

আল্লাহ্ তা'আলা স্বীয় সর্বময় ক্ষমতা দ্বারা নিদ্রার একটি বাধ্যতামূলক সময় নির্দিষ্ট করে দিয়েছেন। ফলে প্রত্যেক মানুষ ও জন্তুর এ সময়েই নিদ্রা আসে। কখনও কোন প্রয়োজনে জাগ্রত থাকতে হলে এর জন্য আয়াস সহকারেই ব্যবস্থা করতে পারে। فَتَبَارَكَ اللّٰهُ اَحْسَنُ الْخَالِقِيْنَ

وَجَعَلَ النَّهَارَ نُشُوْرًا বাক্যে দিনকে نشور অর্থাৎ জীবন বলা হয়েছে। কেননা, এর বিপরীত অর্থাৎ নিদ্রা এক প্রকার মৃত্যু। এই জীবনের সময়কেও সমগ্র মানবকর্মগুলীর মধ্যে বাধ্যতামূলকভাবে এক করে দেওয়া হয়েছে। নতুবা কিছু কারখানা ও দোকান দিনে বন্ধ থাকত, রাত্রে খুলত এবং সেগুলো খুললে অন্যগুলো বন্ধ হয়ে যেত। ফলে উভয়েই ব্যবসায়িক অসুবিধার সম্মুখীন হতো।

রাতকে নিদ্রার জন্য নির্দিষ্ট করে আল্লাহ্ তা'আলা যেমন একটি বড় অনুগ্রহ করেছেন, তেমনিভাবে জীবন ধারণের অন্যান্য পারস্পরিক অভিন্ন প্রয়োজনের জন্যও এমনি এক ও অভিন্ন সময় নির্দিষ্ট করে দিয়েছেন। উদাহরণত সকাল সন্ধ্যায় ক্ষুধা ও আহারের প্রয়োজন একটি অভিন্ন বিষয়। এসব সময়ে সবাই এর চিন্তা করে। ফলে প্রত্যেকের জন্য যাবতীয় প্রয়োজনীয় দ্রব্যাদির সরবরাহ সহজ হয়ে যায়। হোটেল ও রেস্তোরাঁ এসব সময়ে খাদ্যদ্রব্যে ভরপুর দৃষ্টিগোচর হয়। প্রত্যেক গৃহে খাওয়া-দাওয়ার ব্যস্ততার জন্য এসব সময় নির্দিষ্ট। নির্দিষ্টকরণের এই নিয়ামত আল্লাহ্ তা'আলা স্বাভাবিকভাবে মানুষের মধ্যে রেখে দিয়েছেন।

وَاَنْزَلْنَا مِنَ السَّمَاءِ مَاءً طَهُوْرًا — طهور শব্দটি আরবী ভাষায় অতিশয়ার্থে ব্যবহৃত হয়। কাজেই এমন জিনিসকে طهور বলা হয়, যা নিজেও পবিত্র এবং অপরকেও তা দ্বারা পবিত্র করা যায়। আল্লাহ্ তা'আলা পানিকে এই বিশেষ গুণ দান করেছেন যে, সে নিজেও পবিত্র এবং তা দ্বারা সর্বপ্রকার অপবিত্রতাকেও দূর করা যায়। সাধারণত আকাশ থেকে কোন সময় বৃষ্টির আকারে ও কোন সময় বরফ ও শিলার আকারে পতিত পানিই মানুষ ব্যবহার করে। অতঃপর এই পানিই পাহাড়-পর্বতের শিরা-উপশিরার মাধ্যমে প্রাকৃতিক পাইপ-লাইনের আকারে সমগ্র ভূ-পৃষ্ঠে বিস্তৃত হয়ে পড়ে। এই পানি কোথাও আপনা-আপনি ঝরনার আকারে নির্গত হয়ে ভূ-পৃষ্ঠে প্রবাহিত হতে থাকে এবং কোথাও মৃত্তিকা খনন করে কূপের আকারে বের করা হয়। সব পানিই নিজে পবিত্র ও অপরকে পবিত্রকারী। কোরআন, সুন্নাহ্ ও মুসলিম সম্প্রদায়ের ইজমা এর প্রমাণ।

পর্যাপ্ত পানি—যেমন পুকুর হাউস ও নহরের পানিতে কোন অপবিত্রতা পতিত হলেও তা অপবিত্র হয় না। এ ব্যাপারেও সবাই একমত, যদি তাতে অপবিত্রতার চিহ্ন প্রকাশ না পায় এবং রং, স্বাদ ও গন্ধ পরিবর্তিত না হয়। কিন্তু অল্প পানিতে অপবিত্রতা পতিত হলে তা অপবিত্র হবে কি না, এ ব্যাপারে ইমামগণের মধ্যে মতভেদ আছে। এমনিভাবে পর্যাপ্ত ও অল্প পানির পরিমাণ নির্ধারণেও বিভিন্নরূপ উক্তি আছে। তফসীর মাযহারী ও কুরতুবীতে এ স্থলে পানি সম্পর্কিত সমস্ত মাস'আলা বিস্তারিত লিপিবদ্ধ আছে। ফিকাহ্র সাধারণ কিতাবাদিতেও এসব মাস'আলা উল্লিখিত আছে। তাই এখানে বর্ণনা করার প্রয়োজন নেই।

وَنُسْقِيَهُ مِمَّا خَلَقْنَا أَنْعَامًا وَأَنَاسِيَّ كَثِيرًا — اناسى শব্দটি انسى-এর বহুবচন এবং কেউ কেউ বলেন, انسان -এর বহুবচন। আয়াতে বলা হয়েছে যে, আকাশ থেকে অবতীর্ণ পানি দ্বারা আল্লাহ্ তা'আলা মাটিকে সিক্ত করেন এবং জীবজন্তু ও অনেক মানুষের তৃষ্ণা নিবারণ করেন। এখানে প্রণিধানযোগ্য বিষয় এই যে, জীবজন্তু যেমন বৃষ্টির পানি দ্বারা তৃষ্ণা নিবারণ করে, তেমনি মানুষও সবাই এই পানি দ্বারা উপকৃত হয় ও তৃষ্ণা নিবারণ করে। এতদসত্ত্বেও আয়াতে 'অনেক মানুষের তৃষ্ণা নিবারণ করি' বলার কারণ কি ? এতে তো বুঝা যায় যে, অনেক মানুষ এই পানি থেকে বঞ্চিত আছে। উত্তর এই যে, এখানে 'অনেক মানুষ' বলে প্রান্তরের অধিবাসীদেরকে বুঝানো হয়েছে, যারা সাধারণত বৃষ্টির পানির উপর ভরসা করেই জীবন অতিবাহিত করে। নগরের অধিবাসীরা তো নহরের কিনারায় কূপের ধারে কাছেই বসবাস করে। ফলে তারা বৃষ্টির অপেক্ষায় থাকে না।

وَلَقَدْ صَرَّفْنَاهُ بَيْنَهُمْ—আয়াতের বক্তব্য এই যে, আমি বৃষ্টিকে মানুষের মধ্যে ঘুরিয়ে ফিরিয়ে আনি ; কোন সময় এক জনপদে এবং কোন সময় অন্য জনপদে বর্ষণ করি। হযরত ইবনে আব্বাস বলেন, প্রায়ই মানুষের মধ্যে জনশ্রুতি ছড়িয়ে পড়ে যে, এ বছর বৃষ্টি বেশি, এ বছর কম। এটা প্রকৃত সত্যের দিক দিয়ে সঠিক নয় ; বরং বৃষ্টির পানি প্রতি বছর আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে একই রূপে অবতীর্ণ হয় ; তবে আল্লাহ্‌র নির্দেশে এর পরিমাণ কোন জনপদে বেশি করে দেওয়া হয় এবং কোন জনপদে কম করে দেওয়া হয়। মাঝে মাঝে বৃষ্টি হ্রাস করে কোন জনপদের অধিবাসীদেরকে শাস্তি দেওয়া ও হুঁশিয়ার করা উদ্দেশ্য হয়ে থাকে এবং মাঝে মাঝে অনাবৃষ্টিও আযাব হয়ে যায়। যে পানি আল্লাহ্‌র বিশেষ রহমত, তাকেই অকৃতজ্ঞ ও নাফরমানদের জন্য আযাব ও শাস্তি করে দেওয়া হয়।

**কোরআনের দাওয়াত প্রচার করা বড় জিহাদ ঃ** وَجَاهِدْهُمْ بِهِ جِهَادًا كَبِيرًا এই আয়াত মক্কায় অবতীর্ণ। তখন পর্যন্ত কাফিরদের সাথে যুদ্ধ বিগ্রহের বিধি-বিধান অবতীর্ণ হয়নি। তাই এখানে জিহাদকে অর্থ কোরআনের সাথে সংযুক্ত রাখা হয়েছে। আয়াতের অর্থ এই যে, কোরআনের মাধ্যমে ইসলামের শত্রুদের সাথে বড় জিহাদ করুন। কোরআনের মাধ্যমে জিহাদ করার অর্থাৎ তার বিধি-বিধান প্রচার করা এবং কোরআনের দিকে মানুষের দৃষ্টি আকর্ষণ করার জন্য সর্বপ্রযত্নে চেষ্টা করা, মুখে হোক, কলমের সাহায্য হোক কিংবা অন্য কোন পন্থায় হোক এখানে সবগুলোকেই বড় জিহাদ বলা হয়েছে।

وَهُوَ الَّذِي مَرَجَ الْبَحْرَيْنِ هَٰذَا عَذْبٌ فُرَاتٌ وَهَٰذَا مِلْحٌ أُجَاجٌ وَجَعَلَ

بَيْنَهُمَا بَرْزَخًا وَحِجْرًا مَّحْجُورًا — مرج শব্দের অর্থ স্বাধীন ছেড়ে দেওয়া। এ কারণেই চারণভূমিকে مرج বলা হয়, সেখানে জন্তু-জানোয়ার স্বাধীনভাবে বিচরণ করে ও ঘাস খায়। عذب মিঠা পানিকে বলা হয়। فرات এর অর্থ সুপেয় ملح এর অর্থ লোনা এবং اجاج। এর অর্থ তিক্ত বিস্বাদ।

আল্লাহ্ তা'আলা স্বীয় কৃপা ও অপার রহস্য দ্বারা পৃথিবীতে দুই প্রকার দরিয়া সৃষ্টি করেছেন। এক, সর্ববৃহৎ যাকে মহাসাগর বলা হয়। ভূপৃষ্ঠের চতুর্দিক এর দ্বারা পরিবেষ্টিত। এর প্রায় এক-চতুর্থাংশ এ জলধির বাইরে উন্মুক্ত, যাতে সারা বিশ্বের মানব সমাজ

امَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ وَذَكَرُوا اللّٰهَ كَثِيْرًا وَّانْتَصَرُوْا مِنْۢ بَعْدِ مَا ظُلِمُوْا ؕ
وَسَيَعْلَمُ الَّذِيْنَ ظَلَمُوْٓا اَيَّ مُنْقَلَبٍ يَّنْقَلِبُوْنَ ﴿۲۲۷﴾

(১৯২) এই কোরআন তো বিশ্ব-জাহানের পালনকর্তার নিকট থেকে অবতীর্ণ। (১৯৩) বিশ্বস্ত ফেরেশতা একে নিয়ে অবতরণ করেছে (১৯৪) আপনার অন্তরে, যাতে আপনি ভীতি-প্রদর্শনকারীদের অন্তর্ভুক্ত হন, (১৯৫) সুস্পষ্ট আরবী ভাষায়। (১৯৬) নিশ্চয় এর উল্লেখ আছে পূর্ববর্তী কিতাবসমূহে। (১৯৭) তাদের জন্য এটা কি নিদর্শন নয় যে, বনী-ইসরাইলের আলিমগণ এটা অবগত আছে ? (১৯৮) যদি আমি একে কোন ভিন্নভাষীর প্রতি অবতীর্ণ করতাম, (১৯৯) অতঃপর তিনি তা তাদের কাছে পাঠ করতেন, তবে তারা তাতে বিশ্বাস স্থাপন করত না। (২০০) এমনিভাবে আমি গুনাহ্গারদের অন্তরে অবিশ্বাস সঞ্চার করেছি। (২০১) তারা এর প্রতি বিশ্বাস স্থাপন করবে না, যে পর্যন্ত প্রত্যক্ষ না করে মর্মন্তুদ আযাব; (২০২) অতঃপর তা আকস্মিকভাবে তাদের কাছে এসে পড়বে, তারা তা বুঝতেও পারবে না। (২০৩) তখন তারা বলবে, আমরা কি অবকাশ পাব না ? (২০৪) তারা কি আমার শাস্তি দ্রুত কামনা করে ? (২০৫) আপনি ভেবে দেখুন তো, যদি আমি তাদেরকে বছরের পর বছর ভোগ-বিলাস করতে দেই, (২০৬) অতঃপর যে বিষয়ে তাদেরকে ওয়াদা দেওয়া হতো, তা তাদের কাছে এসে পড়ে, (২০৭) তখন তাদের ভোগ-বিলাস তা তাদের কি উপকারে আসবে ? (২০৮) আমি কোন জনপদ ধ্বংস করিনি; কিন্তু এমতাবস্থায় যে, তার সতর্ককারী ছিল (২০৯) স্মরণ করানোর জন্য, এবং আমার কাজ অন্যায়াচরণ নয়। (২১০) এই কোরআন শয়তানরা অবতীর্ণ করে নি। (২১১) তারা এ কাজের উপযুক্ত নয় এবং তারা এর সামর্থ্যও রাখেনা। (২১২) তাদেরকে তো শ্রবণের জায়গা থেকে দূরে রাখা হয়েছে। (২১৩) অতএব আপনি আল্লাহ্র সাথে অন্য উপাস্যকে আহ্বান করবেন না। করলে শাস্তিতে পতিত হবেন। (২১৪) আপনি নিকটতম আত্মীয়দেরকে সতর্ক করে দিন। (২১৫) এবং আপনার অনুসারী মু'মিনদের প্রতি সদয় হোন। (২১৬) যদি তারা আপনার অবাধ্যতা করে, তবে বলে দিন তোমরা যা কর, তা থেকে আমি মুক্ত। (২১৭) আপনি ভরসা করুন পরাক্রমশালী, পরম দয়ালুর উপর, (২১৮) যিনি আপনাকে দেখেন যখন আপনি নামাযে দণ্ডায়মান হন। (২১৯) এবং নামাযীদের সাথে উঠাবসা করেন। (২২০) নিশ্চয় তিনি সর্বশ্রোতা, সর্বজ্ঞানী। (২২১) আমি আপনাকে বলব কি কার নিকট শয়তানরা অবতরণ করে ? (২২২) তারা অবতীর্ণ হয় প্রত্যেক মিথ্যাবাদী, গুনাহ্গারের উপর। (২২৩) তারা শ্রুত কথা এনে দেয় এবং তাদের অধিকাংশই মিথ্যাবাদী। (২২৪) বিভ্রান্ত লোকেরাই কবিদের অনুসরণ করে। (২২৫) তুমি কি দেখ না যে, তারা প্রতি ময়দানেই উদভ্রান্ত হয়ে ফিরে ? (২২৬) এবং এমন কথা বলে, যা তারা করে না। (২২৭) তবে তাদের কথা ভিন্ন, যারা বিশ্বাস স্থাপন করে ও সৎকর্ম করে এবং আল্লাহ্কে খুব স্মরণ

**করে এবং নিপীড়িত হওয়ার পর প্রতিশোধ গ্রহণ করে। নিপীড়নকারীরা শীঘ্রই জানতে পারবে তাদের গন্তব্যস্থল কিরূপ ?**

### তফসীরের সার-সংক্ষেপ

এই কোরআন বিশ্বপালনকর্তা প্রেরিত। একে বিশ্বস্ত ফেরেশতা নিয়ে আগমন করেছে আপনার অন্তরে সুস্পষ্ট আরবী ভাষায়, যাতে আপনি (ও) সতর্ককারীদের অন্তর্ভুক্ত হয়ে যান। (অর্থাৎ অন্যান্য পয়গম্বর যেমন তাঁদের উম্মতের কাছে আল্লাহ্‌র নির্দেশাবলী পৌঁছিয়েছেন, আপনিও তেমন পৌঁছান।) এবং এর (কোরআনের) উল্লেখ পূর্ববর্তীগণের (আসমানী) কিতাবে (ও) আছে (যে, এরূপ গুণসম্পন্ন পয়গম্বর হবেন, তাঁর প্রতি এরূপ কালাম নাযিল হবে। এ স্থলে তফসীরে হাক্কানীর টীকায় পূর্ববর্তী কিতাব তওরাত ও ইনজীলের কতিপয় সুসংবাদ বর্ণিত হয়েছে। অতঃপর এই বিষয়বস্তুর ব্যাখ্যা আছে। অর্থাৎ) তাদের জন্য এটা কি প্রমাণ নয় যে, একে (অর্থাৎ ভবিষ্যদ্বাণীকে) বনী ইসরাইলের পণ্ডিতরা জানে। (সেমতে তাদের মধ্যে যারা ইসলাম গ্রহণ করেছে, তারা প্রকাশ্যে একথা স্বীকার করে। যারা ইসলাম গ্রহণ করেনি, তারাও বিশেষ লোকদের সামনে এর স্বীকারোক্তি করে। প্রথম পারার চতুর্থাংশ اَتَاْمُرُوْنَ النَّاسَ بِالْبِرِّ আয়াতের তফসীরে একথা বিবৃত হয়েছে। এই প্রমাণটি অশিক্ষিত আরবদের জন্য। নতুবা শিক্ষিত লোকেরা আসল কিতাবেই তা দেখে নিতে পারত। এতে জরুরী নয় যে, পূর্ববর্তী কিতাবসমূহের কোন পরিবর্তন হয়নি। কেননা, পরিবর্তন সত্ত্বেও এরূপ বিষয়বস্তু বাকি থেকে যাওয়া আরও অধিকতর প্রমাণ। পরিবর্তনের ফলেই এসব বিষয়বস্তু স্থান পেয়েছে একথা বলা ভুল। কেননা, নিজের ক্ষতির জন্য কেউ পরিবর্তন করে না। এসব বিষয়বস্তু পরিবর্তনকারীদের জন্য যে ক্ষতিকর তা তো স্পষ্ট। এ পর্যন্ত وَاِنَّهٗ لَتَنْزِيْلُ দাবির দুইটি ইতিহাসগত প্রমাণ বর্ণিত হলো অর্থাৎ পূর্ববর্তী কিতাবসমূহের উল্লেখ এবং বনী ইসরাইলের জানা থাকা। এগুলোর মধ্যেও দ্বিতীয়টি প্রথমটির দলীল। অতঃপর অবিশ্বাসকারীদের হঠকারিতা বর্ণনা প্রসঙ্গে এই দাবির যুক্তিভিত্তিক প্রমাণের দিকে ইঙ্গিত করা হয়েছে অর্থাৎ কোরআনের অলৌকিকতা। উদ্দেশ্য এই যে, তারা এমন হঠকারী যে,) যদি (মেনে নেওয়ার পর্যায়ে) আমি এই কোরআন কোন আজমী (অনারব) ব্যক্তির প্রতি অবতীর্ণ করতাম, অতঃপর তিনি তাদের সামনে তা পাঠ করতেন, (এতে এর মু'জিযা হওয়া আরও বেশি প্রকাশ পায়; কেননা, যার প্রতি অবতীর্ণ হয়েছে, তিনি আরবী ভাষা সম্পর্কে সম্পূর্ণ অজ্ঞ)। তখনও তারা (চূড়ান্ত হঠকারিতার কারণে) তাতে বিশ্বাস স্থাপন করত না। [অতঃপর রাসূলুল্লাহ্ (সা)-এর সান্ত্বনার জন্য তাদের বিশ্বাস স্থাপনের ব্যাপারে নৈরাশ্য প্রকাশ করা হচ্ছে। অর্থাৎ] এমনিভাবে আমি অবাধ্যদের অন্তরে (এই তীব্র) অবিশ্বাস সঞ্চার করেছি। (এই তীব্রতার কারণে) তারা এর (কোরআনের) প্রতি বিশ্বাস স্থাপন করবে না, যে পর্যন্ত যন্ত্রণাদায়ক শাস্তি (মৃত্যুর সময় অথবা বরযখে অথবা পরকালে) প্রত্যক্ষ না করে, যা আকস্মিকভাবে তাদের সামনে উপস্থিত হবে এবং তারা (পূর্বে) টেরও পাবে না। (তখন মৃত্যুর আশংকা দেখে) তারা বলবে, আমরা কি (কোনরূপে) অবকাশ পেতে পারি ? কিন্তু সেটা অবকাশ ও ঈমান কবূল হওয়ার সময় নয়। কাফিররা আযাবের বিষয়বস্তু শুনে অবিশ্বাসের ছলে

আযাব চাইত এবং বলত, وَاِنْ كَانَ هٰذَا هُوَ الْحَقَّ مِنْ عِنْدِكَ فَامْطِرْ عَلَيْنَا এবং رَبَّنَا عَجِّلْ لَنَا قِطَّنَا حِجَارَةً অর্থাৎ হে আল্লাহ্, এটা যদি তোমার পক্ষ থেকে সত্য হয়, তবে আমাদের উপর প্রস্তরবৃষ্টি বর্ষণ কর। তারা অবকাশকে আযাব না হওয়ার প্রমাণ ঠাওরাত। পরবর্তী আয়াতে এর জওয়াব দেওয়া হচ্ছে ঃ তারা কি (আমার সতর্কবাণী শুনে) আমার আযাব ত্বরান্বিত করতে চায় ? (এর আসল কারণ অবিশ্বাস। অর্থাৎ একজন মহৎ ব্যক্তির খবর সত্ত্বেও তারা অবিশ্বাস করে ? অবকাশকে এই অবিশ্বাসের ভিত্তি করা নেহায়েত ভুল। (কেননা) হে সম্বোধিত ব্যক্তি, বলুন তো, যদি আমি তাদেরকে বছরের পর বছর ভোগবিলাস করতে দেই, অতঃপর তাদেরকে যার (অর্থাৎ যে আযাবের) ওয়াদা দেওয়া হতো, তা তাদের কাছে এসে পড়ে, তখন তাদের ভোগবিলাস তাদের কি উপকারে আসবে ? অর্থাৎ ভোগবিলাসের এই অবকাশের কারণে তাদের আযাব কোনরূপ হালকা অথবা হ্রাসপ্রাপ্ত হবে না)। আর (হেকমতের কারণে কমবেশি কিছু দিনের অবকাশ দেওয়া তাদের জন্যই নয়; বরং পূর্ববর্তী উম্মতরাও অবকাশ পেয়েছে। সেমতে অবিশ্বাসীদের) যত জনপদ আমি (আযাব দ্বারা) ধ্বংস করেছি, সবগুলোর মধ্যে উপদেশের জন্য সতর্ককারী (পয়গম্বর) আগমন করেছেন। (যখন তারা মান্য করেনি, তখন আযাব নাযিল হয়েছে।) আমি (দৃশ্যতও) যুলুমকারী নই। (উদ্দেশ্য এই যে, দলীল সম্পূর্ণ করা এবং ওযরের পথ বন্ধ করার জন্য অবকাশ দেওয়া হয়। এই অবকাশ সবার জন্যই ছিল। পয়গম্বরদের আগমনও এক প্রকার অবকাশ দেওয়াই। কিন্তু এরপরও ধ্বংসের আযাব এসেছেই। এসব ঘটনা থেকে অবকাশ দানের রহস্যও জানা গেল এবং অবকাশ ও আযাবের মধ্যে বৈপরীত্য না থাকাও প্রমাণিত হলো। 'দৃশ্যত' বলার কারণ এই যে, প্রকৃতপক্ষে কোন অবস্থাতেই যুলুম হয় না। অতঃপর আবার وَاِنَّهٗ لَتَنْزِيْلُ-এর বিষয়বস্তুর প্রতি প্রত্যাবর্তন করা হচ্ছে। মধ্যবর্তী বিষয়বস্তু অবিশ্বাসীদের অবস্থার উপযোগী হওয়ার কারণে বর্ণিত হয়েছে। পরবর্তী আয়াতসমূহের সারমর্ম কোরআনের সত্যতা সম্পর্কিত সন্দেহ নিরসন করা। প্রথমত কোরআন আল্লাহ্র কালাম এবং তাঁর প্রেরিত—এ সম্পর্কে কাফিরদের মনে সন্দেহ ছিল। এই সন্দেহের কারণ ছিল এই যে, আরবে পূর্ব থেকেই অতীন্দ্রিয়বাদী লোক বিদ্যমান ছিল। তারাও বিভিন্ন ধরনের কথাবার্তা বলত। নাউযুবিল্লাহ্, রাসূলুল্লাহ্ (সা) সম্পর্কেও কোন কোন কাফির অতীন্দ্রিয়বাদী হওয়ার কথা বলত। (দুররে মনসুর-ইবনে যায়দ থেকে বর্ণিত) বুখারীতে জনৈকা মহিলার উক্তি বর্ণিত আছে যে, এক সময়ে রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে ওহীর আগমনে বিলম্ব দেখে সে বলল, তাঁকে তাঁর শয়তান পরিত্যাগ করেছে। কারণ, অতীন্দ্রিয়বাদীরা যা কিছু বলত, তা শয়তানেরই শিক্ষার ফল ছিল। এর উত্তরে বলা হয়েছে যে, এই কোরআন বিশ্বজাহানের পালনকর্তার অবতীর্ণ) একে শয়তানরা (যারা অতীন্দ্রিয়বাদীদের কাছে আগমন করে) অবতীর্ণ করেনি। (কেননা, শয়তানের দুইটি শক্তিশালী অন্তরায় বিদ্যমান আছে। প্রথমত তার শয়তানী গুণ, যার কারণে) এটা (অর্থাৎ কোরআন) তাদের উপযুক্তই নয়। (কেননা, কোরআন পুরোপুরিই হিদায়াত এবং শয়তান পুরোপুরিই পথভ্রষ্টতা। শয়তানের মস্তিষ্কে এ ধরনের বিষয়বস্তু আসতেই পারে না এবং এ ধরনের বিষয়বস্তু প্রচার করে শয়তান তার উদ্দেশ্যে (অর্থাৎ পথভ্রষ্ট করার লক্ষ্যে) সফল হতে পারে না। দ্বিতীয় অন্তরায় এই যে,) তারা (শয়তানরা) এর সামর্থ্যও রাখে না।

তাদেরকে (ওহী) শ্রবণের জায়গা থেকে দূরে রাখা হয়েছে। (সেমতে অতীন্দ্রিয়বাদী ও মুশরিকদের কাছে তাদের শয়তানরা তাদের ব্যর্থতার কথা নিজেরাই স্বীকার করেছে। এরপর মুশরিকরা অন্যদেরকেও একথা জানিয়েছে। বুখারীতে হযরত উমর (রা)-এর ইসলাম গ্রহণের অধ্যায়ে এ ধরনের কাহিনী বর্ণিত হয়েছে। সুতরাং শয়তানদের শিক্ষা দেয়ার কোন সম্ভাবনাই রইল না। এই জওয়াবের অবশিষ্টাংশ এবং অপর একটি সন্দেহের জওয়াব সূরার শেষভাগে বর্ণিত হবে। মধ্যস্থলে আল্লাহ্র পক্ষ থেকে অবতীর্ণ হওয়ার শাখা হিসেবে একটি বিষয়বস্তু বর্ণিত হয়েছে। তা এই যে, যখন প্রমাণিত হলো এটা আল্লাহ্র পক্ষ থেকে অবতীর্ণ, তখন শিক্ষা ওয়াজিব হয়ে গেল। তন্মধ্যে একটি গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে তাওহীদ) অতএব (হে পয়গম্বর, আমি এক বিশেষ পদ্ধতিতে আপনার কাছে তাওহীদের অপরিহার্যতা প্রকাশ করছি এবং আপনাকে সম্বোধন করে বলছি,) আপনি আল্লাহ্র সাথে অন্য কোন উপাস্যের ইবাদত করবেন না। করলে শাস্তি ভোগ করবেন। (অথচ নাউযুবিল্লাহ্, রাসূলুল্লাহ্ (সা)-এর মধ্যে শিরক ও শাস্তির কোন সম্ভাবনাই নেই। তবে এর মাধ্যমে অন্যদেরকে একথা বলা উদ্দেশ্য যে, যখন অন্য উপাস্যের ইবাদত করার কারণে রাসূলুল্লাহ্ (সা)-এর জন্যও শাস্তির বিধান আছে, তখন অন্যদের কোন কথাই নেই। তাদেরকে শিরক করতে নিষেধ কেন করা হবে না এবং তারা শিরক করে শাস্তির কবল থেকে কিরূপে বাঁচতে পারবে ? (এ বিষয়বস্তু সম্পর্কে) আপনি (সর্বপ্রথম) আপনার নিকটতম পরিবারবর্গকে সতর্ক করুন। (সেমতে রাসূলুল্লাহ্ (সা) সবাইকে ডেকে একত্রিত করলেন এবং শিরকের কারণে আল্লাহ্র শাস্তি সম্পর্কে হুশিয়ার করে দিলেন। অতঃপর নবুয়তের দাওয়াত গ্রহণকারী ও প্রত্যাখ্যানকারীদের সাথে ব্যবহারের পদ্ধতি বর্ণনা করা হচ্ছে) যারা আপনার অনুসারী মু'মিন তাদের প্রতি বিনম্রী হোন (তারা পরিবারভুক্ত হোক কিংবা পরিবারবহির্ভূত) যদি তারা (যাদেরকে আপনি সতর্ক করেছেন) আপনার অবাধ্যতা করে (কুফরকে আঁকড়ে থাকে), তবে বলে দিন, তোমরা যা কর, তার জন্য আমি দায়ী নই। اخفض ও قل —এই দুইটি আদেশসূচক বাক্যে) 'আল্লাহ্র জন্য ভালবাসা' এবং 'আল্লাহ্র জন্য শত্রুতার পূর্ণ শিক্ষা রয়েছে। কোন সময় এই শত্রুদের পক্ষ থেকে কষ্ট ও ক্ষতি সাধনের আশংকা করবেন না।) পরাক্রমশালী, পরম দয়ালু আল্লাহ্র উপর ভরসা করুন, যিনি আপনাকে দেখেন যখন আপনি (নামাযে) দণ্ডায়মান হন এবং (নামায শুরুর পর) নামাযীদের সাথে উঠাবসা করেন। (নামায ছাড়াও তিনি আপনার দেখাশোনা করেন। (কেননা,) তিনি সর্বশ্রোতা সর্বদ্রষ্টা। (সুতরাং আল্লাহ্র জ্ঞানও পূর্ণ, যেমন يَرَاكَ এবং "سَمِيْعٌ ও "عَلِيْمٌ থেকে জানা যায়। তিনি আপনার প্রতি দয়ালুও, যেমন اَلرَّحِيْمُ থেকে বুঝা যায় এবং তিনি সব কিছুর উপর সামর্থ্যবানও, যেমন اَلْعَزِيْزُ থেকে অনুমিত হয়। এমতাস্থায় তিনি অবশ্যই ভরসার যোগ্য। তিনি আপনাকে অবশ্যই সত্যিকার ক্ষতি থেকে রক্ষা করবেন। আর যে ভরসাকারীর ক্ষতি হয়, তা বাহ্যত। এর অধীনে হাজারো উপকার নিহিত থাকে, যেগুলো কোন সময় দুনিয়াতে এবং কোন সময় পরকালে প্রকাশ পায়। এরপর অতীন্দ্রিয়বাদ সম্পর্কিত সন্দেহের জওয়াবের পরিশিষ্ট বর্ণনা করা হচ্ছে যে, যে পয়গম্বর, লোকদেরকে বলে দিন,) আমি তোমাকে বলব কি, কার উপর শয়তানরা অবতরণ করে? (শোন,) তারা অবতীর্ণ হয় এমন লোকদের উপর, যারা (পূর্ব

থেকে) মিথ্যাবাদী, দুশ্চরিত্র এবং যারা (শয়তানদের বলার সময় তাদের দিকে) কান পাতে এবং (মানুষের কাছে সেসব বিষয় বর্ণনা করার সময়) তারা প্রচুর মিথ্যা বলে। (সেমতে নিম্ন স্তরের আলিমদেরকে এখনও এরূপ দেখা যায়। এর কারণ এই যে, উপকারগ্রহিতা ও উপকারদাতার মধ্যে মিল থাকা অত্যাবশ্যক। সেমতে শয়তানের শিষ্যও এমন ব্যক্তি হবে, যে মিথ্যাবাদী ও গুনাহ্গার। এছাড়া শয়তানের দিকে সর্বান্তঃকরণে মনোনিবেশও করতে হবে। কারণ, মনোনিবেশ ব্যতীত উপকার লাভ করা যায় না। শয়তানের অধিকাংশ জ্ঞান সম্পূর্ণ হয়ে থাকে। তাই এগুলোকে চটকদার ও ভাবপূর্ণ করার জন্য কিছু প্রান্তস্থিত টীকা-টিপ্পনীও অনুমান দ্বারা সংযোজিত করতে হয়। অতীন্দ্রিয়বাদী কার্যকলাপের জন্য স্বভাবতই এটা জরুরী। রাসূলুল্লাহ্ (সা)-এর মধ্যে এসব বিষয়ের উপস্থিতির কোন দূরবর্তী সম্ভবনাও নেই। কেননা, তিনি যে সত্যবাদী, তা আবাল-বৃদ্ধ-বনিতা সবারই জানা ছিল। তিনি যে পরহিযগার ও শয়তানের দুশমন ছিলেন, তা শত্রুরাও স্বীকার করত। অতএব তিনি অতীন্দ্রিয়বাদী হতে পারেন কিরূপে ? এরপর রাসূলুল্লাহ্ (সা)-এর কবি হওয়া সম্পর্কিত সন্দেহের জওয়াব দেয়া হচ্ছে যে, তিনি কবিও নন যেমন কাফিররা বলত, "بَلْ هُوَ شَاعِرٌ" অর্থাৎ তাঁর বক্তব্য ছন্দযুক্ত না হলেও কাল্পনিক ও অবাস্তব। এ ধারণা এ জন্য ভ্রান্ত যে) বিভ্রান্ত লোকেরাই কবিদের পথ অনুসরণ করে। ('পথ' বলে কাব্যচর্চা বুঝানো হয়েছে। অর্থাৎ কবিসুলভ কাল্পনিক বিষয়বস্তুর গদ্যে অথবা পদ্যে বলা তাদের কাজ, যারা সত্যানুসন্ধানের পথ থেকে দূরে অবস্থান করে। এরপর এই দাবির ব্যাখ্যা করা হয়েছে যে,) তুমি কি জান না যে, তারা (কবিরা কাল্পনিক বিষয়বস্তুর প্রতি) ময়দানে উদভ্রান্ত হয়ে (বিষয়বস্তুর খোঁজে) ঘোরাফেরা করে এবং (যখন বিষয়বস্তু পেয়ে যায়, তখন অধিকাংশই বাস্তবতাবর্জিত হওয়ার কারণে) এমন কথা বলে, যা তারা করে না। (সেমতে কবিদের প্রলাপোক্তির একটি নমুনা লেখা হলো ঃ

اے رشك مسيحا تری رفتار کے قربان
تھو کر سے مری لاش کئی بار جلادی
اے باد صبا ہم تجھے کیا یاد کرینگے
اس گل کی خبر تونے کبھی ہم کو نہ لادی

আরও—

صبا نے اسکے کوچے سے اراکر
خدا جانے ہماری خاك کیا کی

এমনকি, তারা মাঝে মাঝে কুফরী কথাবার্তা বকতেও শুরু করে। জওয়াবের সারমর্ম এই যে, কবিতার বিষয়বস্তু কাল্পনিক ও অবাস্তব হওয়া অপরিহার্য। পক্ষান্তরে কোরআনের বিষয়বস্তু যে কোন অধ্যায়ের সাথে সংশ্লিষ্ট হোক-সবই বাস্তবসম্মত ও অকল্পিত। কাজেই রাসূলুল্লাহ্ (সা)-কে কবি বলা কবিসুলভ উন্মাদনা বৈ কিছু নয়। পদ্যে যেহেতু অধিকাংশই এ ধরনের বিষয়বস্তু স্থান পায়, তাই আল্লাহ তা'আলা রাসূলুল্লাহ্ (সা)-কে ছন্দ রচনার সামর্থ্য দান করেন নি। কিন্তু সব কবিই এক রকম নয়। কোন কোন কবিতায় যথেষ্ট প্রজ্ঞা ও সত্যানুসন্ধানের পরিচয় পাওয়া যায়। কিন্তু উপরোক্ত আয়াতে কবিদের নিন্দার আওতায়

সব কবিই এসে গেছে। তাই পরবর্তী আয়াতে সুধী কবিদের ব্যতিক্রমী বক্তব্য প্রকাশ করা হচ্ছে ঃ) তবে তাদের কথা ভিন্ন, (কবিদের মধ্যে) যারা বিশ্বাস স্থাপন করে ও সৎকর্ম করে (অর্থাৎ শরীয়তের বিরুদ্ধে কথাও বলে না, কাজও করে না। তাদের কবিতায় বাজে বিষয়বস্তু স্থান পায় না)। এবং তারা (তাদের কবিতায়) আল্লাহ্কে খুব স্মরণ করে (অর্থাৎ তাদের কবিতা ধর্মের সমর্থন ও জ্ঞান প্রচারে নিবেদিত। এসব কাজ আল্লাহ্র স্মরণের অন্তর্ভুক্ত)। এবং (যদি কোন কবিতায় কারও কুৎসার মত বাহ্যত চরিত্রবিরোধী কোন অশালীন বিষয়বস্তু থাকে, তবে তার কারণও এই যে,) তারা উৎপীড়িত হওয়ার পর তার প্রতিশোধ গ্রহণ করেছে (অর্থাৎ কাফির ও পাপাচারীরা প্রথমে তাদেরকে মৌখিক কষ্ট দিয়েছে, যেমন তাদের কুৎসা রটনা করেছে অথবা ধর্মের অবমাননা করেছে, যা ব্যক্তিগত কুৎসার চাইতেও অধিক কষ্টদায়ক অথবা তাদের জান কিংবা সম্পদের ক্ষতিসাধন করেছে। এ ধরনের কবিগণ ব্যতিক্রমভুক্ত। কেননা, প্রতিশোধমূলক কবিতার মধ্যে কতক বৈধ এবং কতক আনুগত্য ও জওয়াবের কাজ। এ পর্যন্ত রিসালাত সম্পর্কিত সন্দেহের জওয়াব পূর্ণ হলো। এর আগে বিভিন্ন যুক্তি দ্বারা রিসালাত প্রমাণিত হয়েছিল। অতঃপর এতদসত্ত্বেও যারা নুবয়ত অস্বীকার করে এবং রাসূলুল্লাহ্ (সা)-কে কষ্ট দেয়, তাদেরকে সতর্ক করা হচ্ছে। অর্থাৎ) যারা (আল্লাহ্র হক, রাসূলের হক অথবা বান্দার হকে) যুলুম করেছে, তারা শীঘ্রই জানতে পারবে যে, কিরূপ (মন্দ ও বিপদের) জায়গায় তাদেরকে প্রত্যাবর্তন করতে হবে। (অর্থাৎ জাহান্নামে)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

نَزَلَ بِهِ الرُّوْحُ الْاَمِيْنُ – عَلٰى قَلْبِكَ لِتَكُوْنَ مِنَ الْمُنْذِرِيْنَ – بِلِسَانٍ عَرَبِىٍّ مُّبِيْنٍ – وَاِنَّهٗ لَفِىْ زُبُرِ الْاَوَّلِيْنَ –

**শব্দ ও অর্থসম্ভারের সমষ্টির নাম কোরআন ঃ** بِلِسَانٍ عَرَبِىٍّ مُّبِيْنٍ আয়াত থেকে জানা গেল যে, আরবী ভাষায় লিখিত কোরআনই কোরআন। অন্য যে কোন ভাষায় কোরআনের কোন বিষয়বস্তুর অনুবাদকে কোরআন বলা হবে না। وَاِنَّهٗ لَفِىْ زُبُرِ الْاَوَّلِيْنَ থেকে বাহ্যত এর বিপরীতে এ কথা জানা যায় যে, কোরআনের অর্থসম্ভার অন্য কোন ভাষায় থাকলে তাও কোরআন। কেননা اِنَّهٗ এর সর্বনামটি বাহ্যত কোরআনকে বুঝায়। زبر শব্দটি زبور এর বহুবচন। এর অর্থ কিতাব। আয়াতের অর্থ এই যে, কোরআন পাক পূর্ববর্তী কিতাবসমূহেও আছে। বলা বাহুল্য, তওরাত, ইনজীল, যবুর ইত্যাদি পূর্ববর্তী কিতাব আরবী ভাষায় ছিল না। কেবল কোরআনের অর্থসম্ভার সেসব কিতাবে উল্লিখিত আছে বলেই আয়াতে বলা হয়েছে যে, কোরআন পূর্ববর্তী কিতাবসমূহেও আছে। অধিকাংশ উম্মতের বিশ্বাস এই যে, কোন সময় শুধু কোরআনের বিষয়বস্তুকেও ব্যাপক অর্থে কোরআন বলে দেওয়া হয়। কারণ, কোন কিতাবের বিষয়বস্তুই আসল উদ্দেশ্য হয়ে থাকে। পূর্ববর্তী কিতাবসমূহে কোরআন উল্লিখিত হওয়ার অর্থও এই যে, কোরআনের কোন কোন বিষয়বস্তু সেগুলোতেও বিবৃত হয়েছে। অনেক হাদীস দ্বারা এর সমর্থন পাওয়া যায়।

মুস্তাদরাক হাকিমে বর্ণিত মা'কাল ইবনে ইয়াসারের রেওয়ায়েতে রাসূলুল্লাহ্ (সা) বলেন, আমাকে সূরা বাকারা "প্রথম আলোচনা" থেকে দেওয়া হয়েছে, সূরা তোয়াহা ও যেসব সূরা طس দ্বারা শুরু হয় এবং যেসব সূরা حم দ্বারা শুরু হয়, সেগুলো মূসা (আ)-এর থেকে দেওয়া হয়েছে। এ ছাড়া সূরা ফাতিহা আরশের নিচ থেকে প্রদত্ত হয়েছে। তাবারানী, হাকিম, বায়হাকী প্রমুখ হযরত আবদুল্লাহ্ ইবনে মাসউদ থেকে বর্ণনা করেন যে, সূরা মুলক তওরাতে বিদ্যমান আছে এবং সূরা সাব্বিহিসমা সম্পর্কে তো স্বয়ং কোরআন বলে যে, اِنَّ هٰذَا لَفِى الصُّحُفِ الْاُوْلٰى صُحُفِ اِبْرَاهِيْمَ وَمُوْسٰى অর্থাৎ এই সূরার বিষয়বস্তু হযরত ইবরাহীম ও মূসা (আ)-এর সহিফাসমূহেও আছে। সব আয়াত ও রেওয়ায়েতের সারমর্ম এই যে, কোরআনের অনেক বিষয়বস্তু পূর্ববর্তী কিতাবসমূহেও বিদ্যমান ছিল। এতে এটা জরুরী নয় যে, এসব বিষয়বস্তুর কারণে পূর্ববর্তী কিতাবসমূহের যে অংশে এসব বিষয়বস্তু বর্ণিত হয়েছে, তাকে কোরআন বলতে হবে। মুসলিম সম্প্রদায়ের কেউ এর প্রবক্তা নয়; বরং অধিকাংশের বিশ্বাস এই যে, কোরআন যেমন শুধু শব্দের নাম নয়, তেমনি শুধু অর্থসম্ভারের নাম নয়। যদি কেউ কোরআনেরই বিভিন্ন শব্দ বিভিন্ন জায়গা থেকে চয়ন করে নিম্নরূপ বাক্য গঠন করে, خَالِقُ كُلِّ شَىْءٍ وَّهُوَ الْمُسْتَعَانُ তবে একে কেউ কোরআন বলতে পারবে না। এমনিভাবে শুধু কোরআনের অর্থসম্ভার অন্য কোন ভাষায় বিধৃত হলে তাকেও কোরআন বলা যায় না।

**নামাযে কোরআনের অনুবাদ পাঠ করা সর্বসম্মতিক্রমে অবৈধ ঃ** এ কারণেই মুসলিম সম্প্রদায় এ বিষয়ে একমত যে, নামাযে ফরয তিলাওয়াতের স্থলে কোরআনের শব্দাবলী অনুবাদ ফারসী, উর্দু, ইংরেজী ইত্যাদি কোন ভাষায় পাঠ করা অপারক অবস্থা ছাড়া যথেষ্ট নয়। কোন কোন ইমাম থেকে এ সম্পর্কে ভিন্ন উক্তিও বর্ণিত রয়েছে; কিন্তু সাথে সাথে সেই উক্তির প্রত্যাহারও প্রমাণিত রয়েছে।

**কোরআনের উর্দু অনুবাদকে 'উর্দু কোরআন' বলা জায়েয নয় ঃ** এমনিভাবে আরবীর মূল বাক্যাবলী ছাড়া শুধু কোরআনের অনুবাদ কোন ভাষায় লেখা হলে তাকে সেই ভাষার কোরআন বলা জায়েয নয়; যেমন আজকাল অনেকেই শুধু উর্দু অনুবাদকে 'উর্দু কোরআন' ইংরেজী অনুবাদকে 'ইংরেজী কোরআন' বলে দেয়। এটি নাজায়েয ও ধৃষ্টতা। মূল বাক্যাবলী ছাড়া কোরআনকে অন্য কোন ভাষার 'কোরআন' নামে প্রকাশ করা এবং তা ক্রয়-বিক্রয় করা নাজায়েয।

اَفَرَاَيْتَ اِنْ مَّتَّعْنَاهُمْ سِنِيْنَ—এ আয়াতে ইঙ্গিত আছে যে, দুনিয়াতে দীর্ঘ জীবন লাভ করাও আল্লাহ্ তা'আলার একটি নিয়ামত। কিন্তু যারা এই নিয়ামতের নাশোকরী করে, বিশ্বাস স্থাপন করে না, তাদের দীর্ঘজীবনের নিরাপত্তা ও অবকাশ কোন কাজে আসবে না। ইমাম যুহরী (র) বর্ণনা করেন, হযরত উমর ইবনে আবদুল আজীজ প্রতিদিন সকালে তার শ্মশ্রু ধরে নিজেকে সম্বোধন করে এই আয়াত তিলাওয়াত করতেন اَفَرَاَيْتَ اِنْ مَّتَّعْنَاهُمْ —এরপর অঝোরে কাঁদতে থাকতেন এবং এই কবিতা পাঠ করতেন —

نهارك بالغرور سهو وغفلة
وليلك نوم والردى لك لازم

فلا انت فى الايقاظ يقظان حازم
ولا انت فى النوم ناج وسالم
وتسعى الى ما سوف تكره غبة
كذلك فى الدنيا تعيش البهائم

অর্থাৎ—তোমার সমগ্র দিন গাফিলতিতে এবং রাত্রি নিদ্রায় অতিবাহিত হয়। অথচ মৃত্যু তোমার জন্য অপরিহার্য। তুমি জাগ্রতদের মধ্যে হুশিয়ার ও জাগ্রত নও এবং নিদ্রামগ্নদের মধ্যে তোমার মুক্তি সম্পর্কে আশ্বস্ত নও তোমার চেষ্টাচরিত্র এমন কাজের জন্য, যার অশুভ পরিণাম শীঘ্রই সামনে আসবে। দুনিয়াতে চতুষ্পদ জন্তুরাই এমনিভাবে জীবন ধারণ করে।

وَاَنْذِرْ عَشِيْرَتَكَ الْاَقْرَبِيْنَ — عشيرة শব্দের অর্থ পরিবারবর্গ। اَقْرَبِيْنَ বিশেষণ যুক্ত করে তাদের মধ্যেও নিকটতমদেরকে বুঝানো হয়েছে। এখানে চিন্তা সাপেক্ষ বিষয় এই যে, সমগ্র উম্মতের কাছে রিসালাত প্রচার করা ও তাদেরকে সতর্ক করা রাসূলুল্লাহ্ (সা)-এর ফরয ছিল। আয়াতে বিশেষভাবে পরিবারের লোকদেরকে সতর্ক করার আদেশ দানের রহস্য কি? চিন্তা করলে দেখা যায়, এতে তাবলীগ ও দাওয়াতকে সহজ ও কার্যকর করার এমন একটি বিশেষ পদ্ধতি বর্ণনা করা হয়েছে, যার কার্যকারিতা সুদূরপ্রসারী। পদ্ধতিটি এই যে, পরিবারের সদস্যবর্গ অন্যদের তুলনায় নিকটবর্তী। কাজেই প্রত্যেক ভাল ও কল্যাণকর কাজে তারা অন্যদের চাইতে অগ্রণী থাকার অধিকার রাখে। পারস্পরিক সম্পর্ক ও ব্যক্তিগত পরিচয়ের কারণে তাদের মধ্যে কোন মিথ্যা দাবিদার সুবিধা করতে পারে না। যার সত্যবাদিতা ও চারিত্রিক শ্রেষ্ঠত্ব পরিবারের লোকদের মধ্যে সুবিদিত, তার সত্য দাওয়াত কবূল করা তাদের জন্য সহজও। নিকটতম আত্মীয়রা যখন কোন আন্দোলনের সমর্থক হয়ে যায়, তখন তাদের সহমর্মিতা ও সাহায্য ও সুদৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত হয়ে থাকে। লোকেরা দলগত দিক দিয়েও তার সমর্থন করতে বাধ্য হয়। যখন সত্য ও সততার ভিত্তিতে নিকটতম আত্মীয় ও স্বজনদের একটি পরিবেশ তৈরি হয়ে যায়, তখন প্রাত্যহিক জীবনে প্রত্যেকের পক্ষে ধর্মের নির্দেশাবলী পালন করা সহজ হয়ে যায়। এবং তাদেরকে নিয়ে একটি ক্ষুদ্র শক্তি তৈরি হয়ে অপরাপর লোকদের কাছে দাওয়াত পৌঁছানোর কাজে সাহায্য পাওয়া যায়। কোরআন পাকের অন্য এক আয়াতে বলা হয়েছে : قُوْا اَنْفُسَكُمْ وَاَهْلِيْكُمْ نَارًا —অর্থাৎ নিজেকে এবং নিজের পরিবারবর্গকে জাহান্নামের অগ্নি থেকে রক্ষা কর। এতে পরিবারবর্গকে জাহান্নামের অগ্নি থেকে রক্ষা করার দায়িত্ব পরিবারের প্রত্যেকটি সদস্যের স্কন্ধে অর্পণ করা হয়েছে। এটা কর্ম ও চরিত্র সংশোধনের সহজ ও সরল উপায়। চিন্তা করলে দেখা যায়, যে পর্যন্ত পরিবেশ অনুকূল না হয়, সেই পর্যন্ত কোন মানুষের পক্ষে নিজে সৎকর্ম ও সচ্চরিত্রতার অনুসারী হওয়া এবং তাতে প্রতিষ্ঠিত থাকা স্বভাবগতভাবে সম্ভবপর হয় না। সমস্ত গৃহে যদি একজন লোক পূর্ণরূপে নামায পড়তে চায়, তবে পাকা নামাযীর পক্ষেও যথাযথ হক আদায় করা সুকঠিন হবে। আজকাল হারাম বিষয়াদি থেকে বেঁচে থাকা দুরূহ হয়ে পড়েছে। এর কারণ এ নয় যে, বাস্তবে তা পরিত্যাগ করা কঠিন কাজ; কারণ এই যে, সমগ্র পরিবেশ ও সমগ্র জ্ঞাতিগোষ্ঠি

যে ক্ষেত্রে গুনাহে লিপ্ত, সেখানে একা এক ব্যক্তির পক্ষে আত্মরক্ষা করা কঠিন হয়ে পড়ে। এই আয়াত অবতীর্ণ হবার পর রাসূলুল্লাহ্ (সা) পরিবারের সবাইকে একত্রিত করে সত্যের এই পয়গাম শুনিয়ে দেন। তখন তারা সত্যকে মেনে নিতে অস্বীকৃত হলেও আস্তে আস্তে পরিবারের লোকদের মধ্যে ইসলাম ও ঈমান প্রবেশ লাভ করতে শুরু করে। রাসূলুল্লাহ্ (সা)-এর পিতৃব্য হযরত হামযার ইসলাম গ্রহণের ফলে ইসলাম অনেকটা শক্তি সঞ্চার করে ফলে।

**কবিতার সংজ্ঞা ঃ** وَالشُّعَرَاءُ يَتَّبِعُهُمُ الْغَاوُنَ —অভিধানে এমন বাক্যাবলীকে কবিতা বলা হয়, যাতে শুধু কাল্পনিক ও অবাস্তব বিষয়বস্তু বর্ণিত হয়। এর জন্য ছন্দ, ওযন এবং সমিল শব্দ ইত্যাদিও শর্ত নয়। তর্কশাস্ত্রেও এ ধরনের বিষয়বস্তুকে "কবিতাধর্মী প্রমাণ" এবং কবিতা-দাবিযুক্ত বাক্য বলা হয়। পারিভাষিক কবিতা ও গযলেও সাধারণত কাল্পনিক বিষয়াদিরই প্রাধান্য থাকে। তাই কবিদের ভাষায় ছন্দযুক্ত সমিল শব্দযুক্ত বাক্যাবলীকে কবিতা বলা হয়ে থাকে। কোন কোন তফসীরকারক কোরআনের "شَاعِرٌ نَتَرَبَّصُ بِهٖ — شَاعِرٌ مَّجْنُوْنٌ — بَلْ هُوَ شَاعِرٌ" ইত্যাদি আয়াতে পারিভাষিক কবিতার অর্থ ধরে বলেছেন যে, মক্কার কাফিররা রাসূলুল্লাহ্ (সা)-কে ওযনবিশিষ্ট ও সমিল শব্দবিশিষ্ট বাক্যাবলী নিয়ে আগমনকারী বলত। কিন্তু কেউ কেউ বলেছেন যে, কাফিরদের উদ্দেশ্য এটা ছিল না। কারণ, তারা কবিতার রীতিনীতি সম্বন্ধে সম্যক জ্ঞাত ছিল। বলা বাহুল্য, কোরআন কবিতাবলীর সমষ্টি নয়। একজন অনারব ব্যক্তিও এরূপ কথা বলতে পারে না, প্রাঞ্জল ও বিশুদ্ধভাষী আরবরা বলা দূরের কথা; বরং কাফিররা তাঁকে আসল ও আভিধানিক অর্থে কবি অর্থাৎ কাল্পনিক বিষয়াদি নিয়ে আগমনকারী বলত। তাদের উদ্দেশ্য ছিল তাঁকে (নাউযুবিল্লাহ্) মিথ্যাবাদী বলা। কারণ, شعر (কবিতা) মিথ্যার অর্থেও ব্যবহৃত হয় এবং كاذب তথা মিথ্যাবাদীকে شاعر বলা হয়। তাই মিথ্যা প্রমাণাদিকে কবিতাধর্মী প্রমাণাদি বলা হয়ে থাকে। মোটকথা এই যে, ছন্দযুক্ত ও সমিল শব্দযুক্ত বাক্যাবলীকে যেমন কবিতা বলা হয়, তেমনি ধারণাপ্রসূত আনুমানিক বাক্যাবলীকেও কবিতা বলা হয়। এটা তর্কশাস্ত্রের পরিভাষা।

وَالشُّعَرَاءُ يَتَّبِعُهُمُ الْغَاوُنَ —আলোচ্য আয়াতে কবিতার পারিভাষিক ও প্রসিদ্ধ অর্থই বুঝানো হয়েছে। অর্থাৎ যারা ওযরবিশিষ্ট ও সমিল শব্দযুক্ত বাক্যাবলী রচনা করে, আয়াতে তাদের সমালোচনা করা হয়েছে। ফতহুল বারীর এক রেওয়ায়েত থেকে এর সমর্থন পাওয়া যায়। রেওয়ায়েত এই যে, এই আয়াত নাযিল হবার পর হযরত আবদুল্লাহ্ ইবনে রাওয়াহা, হাসসান ইবনে সাবিত, কা'ব ইবনে মালিক প্রমুখ সাহাবী কবি ক্রন্দনরত অবস্থায় রাসূলুল্লাহ্ (সা)-এর খেদমতে উপস্থিত হন এবং আরয করেন, ইয়া রাসূলাল্লাহ্। আল্লাহ তা'আলা এই আয়াত নাযিল করেছেন। আমরাও তো কবিতা রচনা করি। এখন আমাদের কি উপায়? রাসূলুল্লাহ (সা) বললেন, আয়াতের শেষাংশ পাঠ কর। উদ্দেশ্য ছিল এই যে, তোমাদের কবিতা অনর্থক ও ভ্রান্ত উদ্দেশ্য প্রণোদিত হয় না। কাজেই তোমরা আয়াতের শেষাংশে উল্লিখিত ব্যতিক্রমীদের শামিল। এর পরিপ্রেক্ষিতে তফসীরকারগণ বলেছেন, আয়াতের প্রথমাংশে মুশরিক কবিদেরকে বুঝানো হয়েছে। কেননা, পথভ্রষ্ট

লোক, অবাধ্য শয়তান ও উদ্ধত জ্বিন তাদেরই কবিতার অনুসরণ করত এবং তা বর্ণনা করত—(ফতহুল বারী)।

**ইসলামী শরীয়তে কাব্যচর্চার মান ঃ** উল্লিখিত আয়াতের প্রথমাংশ থেকে কাব্যচর্চার কঠোর নিন্দা এবং তা আল্লাহ্র কাছে অপছন্দনীয় হওয়া বুঝা যায়। কিন্তু শেষাংশে যে ব্যতিক্রম উল্লেখ করা হয়েছে, তা থেকে প্রমাণিত হয় যে, কাব্যচর্চা সর্বাবস্থায় মন্দ নয় ; বরং যে কবিতায় আল্লাহ্ তা'আলার অবাধ্যতা করা হয় কিংবা আল্লাহ্র স্মরণ থেকে বিরত রাখা হয় অথবা অন্যায়ভাবে কোন ব্যক্তির নিন্দা ও অবমাননা করা হয় অথবা যে কবিতা অশ্লীল ও অশ্লীলতার প্রেরণাদাতা, সেই কবিতাই নিন্দনীয় ও অপছন্দনীয়। পক্ষান্তরে যেসব কবিতা গুনাহ্ ও অপছন্দনীয় বিষয়াদি থেকে পবিত্র, সেগুলোকে আল্লাহ্ তা'আলা إلاَّ الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ আয়াতের মাধ্যমে ব্যতিক্রমভুক্ত করে দিয়েছেন। কোন কোন কবিতা তো জ্ঞানগর্ভ বিষয়বস্তু এবং ওয়ায ও উপদেশ সম্বলিত হওয়ার কারণে ইবাদত ও সওয়াবের অন্তর্ভুক্ত। হযরত উবাই ইবনে কা'বের রেওয়ায়েতে আছে ঃ ان من الشعر حكمة। অর্থাৎ কতক কবিতা জ্ঞানগর্ভ হয়ে থাকে।--(বুখারী) হাফেয ইবনে হাজার বলেন, এই রেওয়ায়েতে 'হিকমত' বলে সত্য ভাষণ বুঝানো হয়েছে। ইবনে বাত্তাল বলেন, যে কবিতায় আল্লাহ্ তা'আলার একত্ব, তাঁর যিকর এবং ইসলামের প্রতি ভালবাসা বর্ণিত হয়, সেই কবিতা কাম্য ও প্রশংসনীয়। উপরোক্ত হাদীসে এরূপ কবিতাই বুঝানো হয়েছে। পক্ষান্তরে যে কবিতায় মিথ্যা ও অশ্লীল বর্ণনা থাকে, তা নিন্দনীয়। এর আরও সমর্থন নিম্নবর্ণিত রেওয়ায়েতসমূহ থেকে পাওয়া যায়। (১) উমর ইবনে শারীদ তাঁর পিতার কাছ থেকে বর্ণনা করেন, রাসূলুল্লাহ্ (সা) আমার মুখ থেকে উমাইয়া ইবনে আবূ সলতের একশ লাইন পর্যন্ত কবিতা শ্রবণ করেন। (২) মুতারিক বলেন, আমি কূফা থেকে বসরা পর্যন্ত ইমরান ইবনে হুসাইন (রা)-এর সাথে সফর করেছি। প্রতি মনযিলেই তিনি কবিতা পাঠ করে শুনাতেন। (৩) তাবারী প্রধান প্রধান সাহাবী ও তাবেয়ী সম্পর্কে বলেন যে, তাঁরা কবিতা রচনা করতেন, শুনতেন এবং শুনাতেন। (৪) ইমাম বুখারী বলেন, হযরত আয়েশা (রা) কবিতা বলতেন। (৫) আবূ ইয়ালা ইবনে উমর থেকে রাসূলুল্লাহ্ (সা)-এর উক্তি বর্ণনা করেন যে, কবিতার বিষয়বস্তু উত্তম ও উপকারী হলে কবিতা ভাল এবং বিষয়বস্তু মন্দ ও গুনাহের হলে কবিতা মন্দ।--(ফতহুল বারী)

তফসীরে কুরতুবীতে আছে, মদীনা মুনাওয়ারার দশজন জ্ঞান-গরিমায় সেরা ফিকাহ্বিশারদের মধ্যে ওবায়দুল্লাহ ইবনে ওতবা ইবনে মাসউদ প্রসিদ্ধ সৃজনশীল কবি ছিলেন। কাযী যুবায়র ইবনে বাক্কারের কবিতাসমূহ একটি স্বতন্ত্র গ্রন্থে সংরক্ষিত ছিল। কুরতুবী আবূ আমরের উক্তি বর্ণনা করেন যে, উৎকৃষ্ট বিষয়বস্তু সম্বলিত কবিতাকে জ্ঞানী ও বুদ্ধিজীবীদের মধ্যে কেউ মন্দ বলতে পারে না। কেননা ধর্মীয় ব্যাপারে অনুসৃত প্রধান সাহাবীগণের মধ্যে কেউ এমন ছিলেন না, যিনি কবিতা রচনা করেননি অথবা অপরের কবিতা আবৃত্তি করেননি কিংবা শোনেননি ও পছন্দ করেননি।

যেসব রেওয়ায়েতে কাব্যচর্চার নিন্দা বর্ণিত হয়েছে, সেগুলোর উদ্দেশ্য এই যে, আল্লাহ্র স্মরণ, ইবাদত ও কোরআন থেকে গাফিল হয়ে কাব্যচর্চায় নিমগ্ন হওয়া নিন্দনীয়।

ইমাম বুখারী একে একটি স্বতন্ত্র অধ্যায়ে বর্ণনা করেছেন এবং তাতে হযরত আবূ হুরায়রার এই রেওয়ায়েত উল্লেখ করেছেন ঃ

لان يمتلى جوف رجل قيحا يريه خير من ان يمتلى شعرا — অর্থাৎ পুঁজ দ্বারা পেটভর্তি করা কবিতা দ্বারা ভর্তি করার চাইতে উত্তম। ইমাম বুখারী বলেন, আমার মতে এর অর্থ এই যে, কবিতা আল্লাহ্‌র স্মরণ, কোরআন ও জ্ঞান চর্চার উপর প্রবল হয়ে গেলে তা মন্দ এবং পরাভূত থাকলে মন্দ নয়। এমনিভাবে যেসব কবিতা অশ্লীল বিষয়বস্তু, অপরের প্রতি ভর্ৎসনা-বিদ্রূপ অথবা অন্য কোন শরীয়ত বিরোধী বিষয়বস্তু সম্বলিত হয়, সেগুলো সর্বসম্মতিক্রমে হারাম ও নাজায়েয। এটা শুধু কবিতার বেলায়ই নয়, গদ্যে এমনি ধরনের বিষয়বস্তু বিবৃত হলে তাও হারাম।—(কুরতুবী)

খলীফা হযরত উমর (রা) প্রশাসক আদী ইবনে নযলাকে অশ্লীল কবিতা বলার অপরাধে পদচ্যুত করে দেন। হযরত উমর ইবনে আবদুল আজীজ আমর ইবনে রবীয়া ও আবুল আহওয়াসকে এই একই অপরাধে দেশান্তরিত করার আদেশ দেন। অতঃপর আমর ইবনে রবীয়া তওবা করলে তা গ্রহণ করা হয়।—(কুরতুবী)

**যে জ্ঞান ও শাস্ত্র আল্লাহ্ ও পরকাল থেকে মানুষকে গাফিল করে দেয়, তা নিন্দনীয় ঃ** ইবনে আবী জমরাহ্ বলেন, যে জ্ঞান ও শাস্ত্র অন্তরকে কঠোর করে দেয়, আল্লাহ্ তা'আলার স্মরণ থেকে বিমুখ করে এবং বিশ্বাসে সন্দেহ, সংশয় ও আত্মিক রোগ সৃষ্টি করে, তার বিধানও নিন্দনীয় কবিতার অনুরূপ।

**প্রায় ক্ষেত্রেই অনুসারীদের পথভ্রষ্টতা অনুসৃতের পথভ্রষ্টতার আলামত হয়ে যায় ঃ** وَالشُّعَرَاءُ يَتَّبِعُهُمُ الْغَاوُنَ — এই আয়াতে কবিদের প্রতি দোষারোপ করা হয়েছে যে, তাদের অনুসারীরা পথভ্রষ্ট। এখানে প্রশ্ন দেখা দেয় যে, পথভ্রষ্ট হলো অনুসারীরা, তাদের কর্মের দোষ অনুসৃত অর্থাৎ কবিদের প্রতি কিরূপে আরোপ করা হলো ? এর কারণ এই যে, সাধারণত অনুসারীদের পথভ্রষ্টতা অনুসৃতদের পথভ্রষ্টতার আলামত ও চিহ্ন হয়ে থাকে। হযরত মাওলানা আশরাফ আলী থানভী (র) বলেন, একথা তখন প্রযোজ্য, যখন অনুসারীর পথভ্রষ্টতার মধ্যে অনুসৃতের অনুসরণের দখল থাকে। উদাহরণত অনুসৃত ব্যক্তি মিথ্যা, পরনিন্দা ইত্যাদি থেকে নিজে বাঁচা ও অপরকে বাঁচানোর প্রতি যত্নবান নয়। তার মজলিসে এ ধরনের কথাবার্তা হয়। সে বাধা-নিষেধ করে না। ফলে অনুসারীর মধ্যেও মিথ্যা ও পরনিন্দার অভ্যাস গড়ে উঠেছে। এক্ষেত্রে অনুসারীর গুনাহ্ স্বয়ং অনুসৃতের গুনাহ্‌র আলামত হয়ে যাবে। কিন্তু যদি অনুসৃতের পথভ্রষ্টতার যে কারণ, সেই কারণে অনুসরণ না করে অন্য কারণে অনুসরণ করা হয়, তবে এ ক্ষেত্রে অনুসারীর পথভ্রষ্টতা অনুসৃতের পথভ্রষ্টতার আলামত হবে না। উদাহরণত এক ব্যক্তি বিশ্বাস ও মাস'আলা-মাসায়েলের ব্যাপারে কোন আলিমের অনুসরণ করে এবং এসব ব্যাপারে অনুসারীর মধ্যে কোন পথভ্রষ্টতা নেই। কর্ম ও চরিত্র গঠনের ব্যাপারে এই আলিমের অনুসরণ করে না এবং এসব ব্যাপারে সে ব্যক্তি পথভ্রষ্ট। এক্ষেত্রে তার কর্মগত ও চরিত্রগত পথভ্রষ্টতা এই আলিমের পথভ্রষ্টতার দলীল হবে না। وَاللّٰهُ أَعْلَمُ

سُوْرَةُ النَّمْلِ

# সূরা আন-নাম্‌ল

**মক্কায় অবতীর্ণ, ৯৩ আয়াত, ৭ রুকূ**

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝

طٰسٓ قف تِلْكَ اٰيٰتُ الْقُرْاٰنِ وَكِتَابٍ مُّبِيْنٍ ۝١ هُدًى وَّبُشْرٰى لِلْمُؤْمِنِيْنَ ۝٢
الَّذِيْنَ يُقِيْمُوْنَ الصَّلٰوةَ وَيُؤْتُوْنَ الزَّكٰوةَ وَهُمْ بِالْاٰخِرَةِ هُمْ يُوْقِنُوْنَ ۝٣
اِنَّ الَّذِيْنَ لَا يُؤْمِنُوْنَ بِالْاٰخِرَةِ زَيَّنَّا لَهُمْ اَعْمَالَهُمْ فَهُمْ
يَعْمَهُوْنَ ۝٤ اُولٰٓئِكَ الَّذِيْنَ لَهُمْ سُوْٓءُ الْعَذَابِ وَهُمْ فِى الْاٰخِرَةِ
هُمُ الْاَخْسَرُوْنَ ۝٥ وَاِنَّكَ لَتُلَقَّى الْقُرْاٰنَ مِنْ لَّدُنْ حَكِيْمٍ عَلِيْمٍ ۝٦

**পরম করুণাময় আল্লাহ্ তা'আলার নামে শুরু।**

(১) ত্বা-সীন ; এগুলো আল- কোরআনের আয়াত এবং আয়াত সুস্পষ্ট কিতাবের;
(২) মু'মিনদের জন্য পথনির্দেশ ও সুসংবাদ, (৩) যারা নামায কায়েম করে, যাকাত
প্রদান করে এবং পরকালে নিশ্চিত বিশ্বাস করে, (৪) যারা পরকালে বিশ্বাস করে না, আমি
তাদের দৃষ্টিতে তাদের কর্মকাণ্ডকে সুশোভিত করে দিয়েছি। অতএব তারা উদ্ভ্রান্ত হয়ে ঘুরে
বেড়ায়। (৫) তাদের জন্য রয়েছে মন্দ শাস্তি এবং তারাই পরকালে অধিক ক্ষতিগ্রস্ত। (৬)
এবং আপনাকে কোরআন প্রদত্ত হচ্ছে প্রজ্ঞাময়, জ্ঞানময় আল্লাহ্‌র কাছ থেকে।

**তফসীরের সার-সংক্ষেপ**

ত্বা-সীন (এর অর্থ আল্লাহ্ তা'আলাই জানেন), এগুলো কোরআন ও সুস্পষ্ট কিতাবের আয়াত। মু'মিনদের জন্য পথনির্দেশক ও (এই পথপ্রাপ্তির ফলে) সুপ্রতিদানের সুসংবাদদাতা; যারা (মুসলমান) এমন যে, (কার্যক্ষেত্রেও হিদায়াত অনুসরণ করে চলে। সেমতে) নামায কায়েম করে (যা দৈহিক ইবাদতের মধ্যে সেরা এবং বিশ্বাসের দিক দিয়েও হিদায়াতপ্রাপ্ত।

সেমতে) পরকালে নিশ্চিত বিশ্বাস করে। (এ হচ্ছে মু'মিনদের গুণাবলী এবং) যারা পরকালে বিশ্বাস করে না, আমি তাদের (কু) কর্মকে তাদের দৃষ্টিতে সুশোভিত করে দিয়েছি। অতএব তারা (মূর্খতাবশত সত্য থেকে দূরে) উদ্‌ভ্রান্ত হয়ে ঘুরে বেড়ায়। (তাদের বিশ্বাস ও কর্ম কিছুই সঠিক নয়। ফলে তারা কোরআনও মানে না। কোরআন মু'মিনদেরকে যেমন সুসংবাদ শুনায়, তেমনি অবিশ্বাসীদের জন্য সতর্কবাণীও উচ্চারণ করে যে,) তাদের জন্যই রয়েছে (দুনিয়াতে মৃত্যুর সময়ও) কঠিন শাস্তি এবং তারাই পরকালে সর্বাধিক ক্ষতিগ্রস্ত (কোন সময় মুক্তি পাবে না। অবিশ্বাসীরা কোরআন না মানলেও) নিশ্চয়ই আপনি প্রজ্ঞাময়, জ্ঞানময় আল্লাহ্‌র কাছ থেকে কোরআন লাভ করেন (এই নিয়ামতের আনন্দে আপনি তাদের অবিশ্বাসের কারণে দুঃখিত হবেন না)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

زَيَّنَّا لَهُمْ أَعْمَالَهُمْ—অর্থাৎ যারা আখিরাতে বিশ্বাস করে না, আমি তাদের দৃষ্টিতে তাদের কুকর্মকে শোভন করে দিয়েছি। ফলে তারা সেগুলোকেই উত্তম মনে করে পথভ্রষ্টতায় লিপ্ত থাকে। কোন কোন তফসীরবিদ এই আয়াতের তফসীরে বলেন যে, এখানে أَعْمَالَهُمْ বলে তাদের সৎকর্ম বুঝানো হয়েছে। উদ্দেশ্য এই যে, আমি তো সৎকর্মকে সুশোভিত করে তাদের সামনে রেখে দিয়েছিলাম কিন্তু জালিমরা এদিকে ভ্রূক্ষেপও করেনি ; বরং কুফর ও শিরকে লিপ্ত রয়েছে। ফলে তারা পথভ্রষ্টতার মধ্যে উদ্‌ভ্রান্ত হয়ে ঘুরে বেড়ায়। কিন্তু প্রথমোক্ত তফসীর অধিক স্পষ্ট। কারণ, প্রথমত সুশোভিত করার কথাটি অধিকাংশ কুকর্মের জন্য ব্যবহৃত হয়েছে যেমন زُيِّنَ لِلَّذِينَ كَفَرُوا الْحَيٰوةُ الدُّنْيَا – زَيَّنَ لِكَثِيرٍ مِّنَ الْمُشْرِكِينَ زُيِّنَ لِلنَّاسِ حُبُّ الشَّهَوَاتِ সৎকর্মের জন্য এই শব্দের ব্যবহার খুবই কম ; যেমন حَبَّبَ إِلَيْكُمُ الْإِيمَانَ وَزَيَّنَهُ فِي قُلُوبِكُمْ। দ্বিতীয়ত আয়াতে উল্লিখিত أَعْمَالَهُمْ (তাদের কর্ম) শব্দও এ কথা বুঝায় যে, এর অর্থ কুকর্ম—সৎকর্ম নয়।

إِذْ قَالَ مُوسَىٰ لِأَهْلِهِ إِنِّي آنَسْتُ نَارًا سَآتِيكُم مِّنْهَا بِخَبَرٍ أَوْ آتِيكُم بِشِهَابٍ
قَبَسٍ لَّعَلَّكُمْ تَصْطَلُونَ ⑦ فَلَمَّا جَاءَهَا نُودِيَ أَن بُورِكَ مَن فِي النَّارِ وَمَنْ
حَوْلَهَا وَسُبْحَانَ اللَّهِ رَبِّ الْعَالَمِينَ ⑧ يَا مُوسَىٰ إِنَّهُ أَنَا اللَّهُ الْعَزِيزُ الْحَكِيمُ ⑨
وَأَلْقِ عَصَاكَ ۚ فَلَمَّا رَآهَا تَهْتَزُّ كَأَنَّهَا جَانٌّ وَلَّىٰ مُدْبِرًا وَلَمْ يُعَقِّبْ ۚ
يَا مُوسَىٰ لَا تَخَفْ إِنِّي لَا يَخَافُ لَدَيَّ الْمُرْسَلُونَ ⑩ إِلَّا مَن ظَلَمَ ثُمَّ

بَدَّلَ حُسْنًا بَعْدَ سُوْٓءٍ فَاِنِّیْ غَفُوْرٌ رَّحِیْمٌ ﴿١١﴾ وَاَدْخِلْ یَدَكَ فِیْ جَیْبِكَ
تَخْرُجْ بَیْضَآءَ مِنْ غَیْرِ سُوْٓءٍ فِیْ تِسْعِ اٰیٰتٍ اِلٰی فِرْعَوْنَ وَقَوْمِهٖ ؕ اِنَّهُمْ
كَانُوْا قَوْمًا فٰسِقِیْنَ ﴿١٢﴾ فَلَمَّا جَآءَتْهُمْ اٰیٰتُنَا مُبْصِرَةً قَالُوْا هٰذَا سِحْرٌ
مُّبِیْنٌ ﴿١٣﴾ وَجَحَدُوْا بِهَا وَاسْتَیْقَنَتْهَآ اَنْفُسُهُمْ ظُلْمًا وَّعُلُوًّا ؕ فَانْظُرْ كَیْفَ
كَانَ عَاقِبَةُ الْمُفْسِدِیْنَ ﴿١٤﴾

**(৭) যখন মূসা তাঁর পরিবারবর্গকে বললেন ঃ আমি অগ্নি দেখেছি, এখন আমি সেখান থেকে তোমাদের জন্য কোন খবর আনতে পারব অথবা তোমাদের জন্য জ্বলন্ত অঙ্গার নিয়ে আসতে পারব, যাতে তোমরা আগুন পোহাতে পার। (৮) অতঃপর যখন তিনি আগুনের কাছে আসলেন, তখন আওয়াজ হলো, ধন্য তিনি, যিনি আগুনের স্থানে আছেন এবং যারা আগুনের আশেপাশে আছেন। বিশ্ব জাহানের পালনকর্তা আল্লাহ্ পবিত্র ও মহিমান্বিত। (৯) হে মূসা, আমি আল্লাহ্ প্রবল পরাক্রমশালী, প্রজ্ঞাময়। (১০) আপনি নিক্ষেপ করুন আপনার লাঠি।' অতঃপর যখন তিনি তাকে সর্পের ন্যায় ছুটাছুটি করতে দেখলেন, তখন তিনি বিপরীত দিকে ছুটতে লাগলেন এবং পেছন ফিরেও দেখলেন না। ' হে মূসা, ভয় করবেন না। আমি যে রয়েছি, আমার কাছে পয়গম্বরগণ ভয় করেন না। (১১) তবে সে বাড়াবাড়ি করে, এরপর মন্দ কর্মের পরিবর্তে সৎকর্ম করে ; নিশ্চয় আমি ক্ষমাশীল, পরম দয়ালু। (১২) আপনার হাত আপনার বগলে ঢুকিয়ে দিন, সুশুভ্র হয়ে বের হবে নির্দোষ অবস্থায়।' এগুলো ফিরাউন ও তার সম্প্রদায়ের কাছে আনীত নয়টি নিদর্শনের অন্যতম। নিশ্চয় তারা ছিল পাপাচারী সম্প্রদায়। (১৩) অতঃপর যখন তাদের কাছে আমার উজ্জ্বল নিদর্শনাবলী আগমন করল, তখন তারা বলল--এটা তো সুস্পষ্ট জাদু। (১৪) তারা অন্যায় ও অহংকার করে নিদর্শনাবলীকে প্রত্যাখ্যান করল যদিও তাদের অন্তর এগুলো সত্য বলে বিশ্বাস করেছিল। অতএব দেখুন, অনর্থকারীদের পরিণাম কেমন হয়েছিল?**

### তফসীরের সার-সংক্ষেপ

(তখনকার ঘটনা স্মরণ করুন) যখন (মাদইয়ান থেকে ফিরার পথে রাত্রিকালে তূর পাহাড়ের নিকটে পৌঁছেন এবং মিসরের পথও ভুলে যান, তখন) মূসা (আ) তাঁর পরিবারবর্গকে বললেন, আমি (তূর পাহাড়ের দিকে) আগুন দেখেছি। আমি এখনই (যেয়ে) সেখান থেকে (হয় পথের) কোন খবর আনব, না হয় তোমাদের কাছে (সেখান থেকে) আগুনের জ্বলন্ত কাষ্ঠখণ্ড আনব, যাতে তোমরা আগুন পোহাতে পার। অতঃপর

যখন তার (আগুনের) কাছে পৌঁছলেন, তখন তাকে (আল্লাহ্‌র পক্ষ থেকে) আওয়াজ দেওয়া হলো, যারা এই আগুনের মধ্যে আছে (অর্থাৎ ফেরেশতা) এবং যারা এই আগুনের পার্শ্বে আছে [অর্থাৎ মূসা (আ)] তাদের প্রতি বরকত অবতীর্ণ হোক। [অভিবাদন ও সালামের স্থলে এই দোয়া করা হয়েছে : যেমন সাক্ষাৎকারীরা পরস্পরে সালাম করে। মূসা (আ) জানতেন না যে, এটা আল্লাহ্‌র নূর, তাই তিনি সালাম করেননি। তাঁর মনসন্তুষ্টির জন্য আল্লাহ্‌র পক্ষ থেকে সালাম করা হলো। ফেরেশতাগণকে যুক্ত করার কারণ সম্ভবত এই যে, ফেরেশতাগণকে সালাম যেমন আল্লাহ্ তা'আলার বিশেষ নৈকট্যের আলামত হয়ে থাকে, তেমনি এই সালামও মূসা (আ)-এর বিশেষ নৈকট্যের সুসংবাদ হয়ে গেছে। আগুনাকারের এই নূর যে আল্লাহ্ তা'আলার সত্তা নয়, এ কথা ব্যক্ত করার জন্য অতঃপর বলা হয়েছে,] বিশ্ব-পালনকর্তা আল্লাহ্ (বর্ণ, দিক, পরিমাণ ও সীমিত হওয়া থেকে) পবিত্র। [এই নূরের মধ্যে এসব বিষয় আছে। সুতরাং এই নূর আল্লাহ্‌র সত্তা নয়। এই ব্যাপার সম্বন্ধে মূসা (আ) পূর্বে অজ্ঞাত থাকলে এটা তাঁর জন্য শিক্ষা। আর যদি যুক্তি ও বিশুদ্ধ স্বভাবধর্মের ভিত্তিতে পূর্ব থেকেই জানা ছিল, তবে এটা অতিরিক্ত বুঝানো। এরপর বলা হয়েছে,] হে মূসা, (আমি যে নিরাকার অবস্থায় কথা বলছি) আমি আল্লাহ্ প্রবল পরাক্রমশালী, প্রজ্ঞাময়। (হে মূসা) তুমি তোমার লাঠি (মাটিতে) নিক্ষেপ কর (তিনি লাঠি নিক্ষেপ করতেই তা অজগর হয়ে দুলতে লাগল)। অতঃপর যখন সে তাকে সর্পের ন্যায় ছুটাছুটি করতে দেখল, তখন সে উল্টো দিকে ছুটতে লাগল এবং পিছন ফিরে দেখল না। (বলা হলো,) হে মূসা, ভয় করো না (কেননা আমি তোমাকে পয়গম্বরী দিয়েছি)। আমার কাছে পয়গম্বরগণ (পয়গম্বরীর প্রমাণ অর্থাৎ মু'জিযা দেখে) ভয় করে না, (কাজেই তুমিও ভয় করো না)। তবে যার দ্বারা কোন ত্রুটি (পদস্খলন) হয়ে যায় (এবং সে এই পদস্খলন স্মরণ করে ভয় করে, তবে কোন দোষ নেই। কিন্তু তার ব্যাপারেও এই নীতি আছে যে, যদি ত্রুটি হয়ে যায়) এবং ত্রুটি হয়ে যাওয়ার পর ত্রুটির পরিবর্তে সৎকর্ম করে (তওবা করে,) তবে আমি (তাকেও ক্ষমা করে দেই কেননা, আমি) ক্ষমাকারী, পরম দয়ালু। (এটা এজন্য বলেছেন, যাতে লাঠির মু'জিযার ব্যাপারে নিশ্চিন্ত হওয়ার পর আবার কোন সময় কিবতী হত্যার ঘটনা স্মরণ করে পেরেশান না হয়। হে মূসা, লাঠির এই মু'জিযা ছাড়া আরও একটি মু'জিযা দেওয়া হচ্ছে, তা এই যে,) তুমি তোমার হাত বগলে লুকিয়ে দাও(অতপর বের কর, তা হলে) তা দোষত্রুটি ছাড়াই (অর্থাৎ ধবল কুষ্ঠ ইত্যাদি রোগ ছাড়াই অত্যন্ত) সুশুভ্র বের হয়ে আসবে। এগুলো (এই উভয় মু'জিযা) সেই নয়টি মু'জিযার অন্যতম, যেগুলো (দিয়ে) ফিরাউন ও তার সম্প্রদায়ের প্রতি ( তোমাকে প্রেরণ করা হচ্ছে)। তারা বড়ই সীমালংঘনকারী সম্প্রদায়। যখন তাদের কাছে আমার (দেওয়া) উজ্জ্বল মু'জিযা পৌঁছল (অর্থাৎ প্রথমাবস্থায় দুই মু'জিযা দেখানো হয়। এরপর সময়ে সময়ে অন্যান্য মু'জিযাও দেখানো হয়।) তখন তারা (এগুলো দেখে) বলল, এ তো প্রকাশ্য জাদু। (সর্বনাশের কথা এই যে,) তারা অন্যায় ও অহংকার করে মু'জিযাগুলোকে সম্পূর্ণ প্রত্যাখ্যান করল, অথচ (ভিতর থেকে) তাদের অন্তর এগুলোকে সত্য বলে বিশ্বাস করেছিল। অতএব দেখুন, অনর্থকারীদের কি (মন্দ) পরিণাম হয়েছে (দুনিয়াতে সলিল সমাধি লাভ করেছে এবং পরকালে আগুনে পোড়ার শাস্তি পেয়েছে)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

اِذْقَالَ مُوْسٰى لِاَهْلِهٖٓ اِنِّىْٓ اٰنَسْتُ نَارًا سَاٰتِيْكُمْ مِّنْهَا بِخَبَرٍ اَوْ اٰتِيْكُمْ بِشِهَابٍ قَبَسٍ لَّعَلَّكُمْ تَصْطَلُوْنَ -

**মানুষের নিজের প্রয়োজন মেটানোর জন্য স্বাভাবিক উপায়াদি অবলম্বন করা তাওয়াক্কুলের পরিপন্থী নয় ঃ** মূসা (আ) এ স্থলে দুইটি প্রয়োজনের সম্মুখীন হন। এক. বিস্মৃত পথ জিজ্ঞাসা। দুই. অগ্নি থেকে উত্তাপ আহরণ করা। কেননা, রাত্রি ছিল কনকনে শীতের। তাই তিনি তূর পাহাড়ের দিকে যেতে সচেষ্ট হন। কিন্তু সাথে সাথে এই লক্ষ্যে সফলতার পূর্ণ বিশ্বাস ও দাবি করার পরিবর্তে তিনি এমন ভাষা ব্যবহার করলেন, যাতে বান্দাসুলভ বিনয় ও আল্লাহ্ তা'আলার কাছে আশা ব্যক্ত হয়। এতে বুঝা যায় যে, প্রয়োজনীয় জিনিসপত্র অর্জনের জন্য চেষ্টা-চরিত্র করা তাওয়াক্কুলের পরিপন্থী নয়। তবে নিজের চেষ্টার উপর ভরসা করার পরিবর্তে আল্লাহ্‌র উপর ভরসা করা উচিত। তাঁকে আগুন দেখানোর মধ্যেও সম্ভবত এই রহস্য ছিল যে, এতে তাঁর উপর উভয় লক্ষ্য অর্জিত হতে পারত—পথ পাওয়া এবং উত্তাপ আহরণ করা। —(রূহুল মা'আনী)।

এ স্থলে হযরত মূসা (আ) تَصْطَلُوْنَ ক্রিয়াপদটি বহুবচনে বলেছেন। অথচ তাঁর সাথে তাঁর স্ত্রী অর্থাৎ শোয়ায়ব (আ)-এর কন্যাও ছিলেন। তার জন্য সম্মানার্থে বহুবচন ব্যবহার করা হয়েছে ; যেমন সম্ভ্রান্ত লোকদের মধ্যে একজনকেও সম্বোধন করলে বহুবচন ব্যবহার করা হয়। রাসূলুল্লাহ্ (সা) ও তাঁর পত্নীদের জন্য বহুবচনের পদ ব্যবহার করেছেন বলে হাদীসে প্রমাণ রয়েছে।

**সাধারণ মজলিসে নির্দিষ্ট করে স্ত্রীর আলোচনা না করা বরং ইশারা ইঙ্গিতে বলা উত্তম ঃ** আয়াতে قَالَ مُوْسٰى لِاَهْلِهٖ বলা হয়েছে। اهل শব্দের মধ্যে স্ত্রী এবং গৃহের অন্যান্য ব্যক্তিও শামিল থাকে। এ স্থলে মূসা (আ)-এর একমাত্র তাঁর স্ত্রীই ছিলেন অন্য কেউ ছিল না ; কিন্তু এই ব্যাপক শব্দ ব্যবহার করার মধ্যে ইঙ্গিত পাওয়া যায় যে মজলিসে কেউ স্ত্রীর আলোচনা করলে ব্যাপক শব্দের মাধ্যমে করা উচিত। যেমন সাধারণভাবে এ কথা বলার প্রচলন আছে যে, আমার পরিবারের লোক এ কথা বলে।

فَلَمَّا جَآءَهَا نُوْدِىَ اَنْ بُوْرِكَ مَنْ فِى النَّارِ وَمَنْ حَوْلَهَا وَسُبْحَانَ اللّٰهِ رَبِّ الْعٰلَمِيْنَ - يٰمُوْسٰٓى اِنَّهٗٓ اَنَا اللّٰهُ الْعَزِيْزُ الْحَكِيْمُ -

**মূসা (আ)-এর আগুন দেখা এবং আগুনের মধ্য থেকে আওয়াজ আসার স্বরূপ ঃ** মূসা (আ)-এর এই ঘটনা কোরআন পাকের অনেক সূরায় বিভিন্ন ভঙ্গিতে বর্ণিত হয়েছে। সূরা নামলের আলোচ্য আয়াতসমূহে এ সম্পর্কিত দুইটি বাক্য চিন্তা সাপেক্ষ—প্রথম بُوْرِكَ مَنْ فِى النَّارِ এবং দ্বিতীয় اِنَّهٗٓ اَنَا اللّٰهُ الْعَزِيْزُ الْحَكِيْمُ সূরা তোয়াহায় এই ঘটনা সম্পর্কে এরূপ বলা হয়েছে اِذْ رَاٰى نَارًا থেকে

نُوْدِيَ يَامُوْسٰى اِنِّيْ اَنَا رَبُّكَ فَاخْلَعْ نَعْلَيْكَ اِنَّكَ بِالْوَادِ الْمُقَدَّسِ طُوًى
- وَاَنَا اخْتَرْتُكَ فَاسْتَمِعْ لِمَا يُوْحٰى اِنَّنِيْ اَنَا اللّٰهُ لَآ اِلٰهَ اِلاَّ اَنَا فَاعْبُدْنِيْ -

এ সব আয়াতেও দুইটি বাক্য বিশেষভাবে চিন্তা সাপেক্ষ প্রথম اِنِّيْ اَنَا رَبُّكَ এবং দ্বিতীয় اِنَّنِيْ اَنَا اللّٰهُ সূরা কাসাসে এই ঘটনা সম্পর্কে বলা হয়েছে ঃ

نُوْدِيَ مِنْ شَاطِئِ الْوَادِ الْاَيْمَنِ فِى الْبُقْعَةِ الْمُبَارَكَةِ مِنَ الشَّجَرَةِ اَنْ يَّامُوْسٰى اِنِّيْ اَنَا اللّٰهُ رَبُّ الْعَالَمِيْنَ -

এই সূরাত্রয়ে বর্ণনাভঙ্গি বিভিন্ন রূপ হলেও বিষয়বস্তু প্রায় একই। তা এই যে, সে রাত্রিতে একাধিক কারণে হযরত মূসা (আ)-এর অগ্নি প্রয়োজন ছিল। আল্লাহ্ তা'আলা তূর পাহাড়ের এক বৃক্ষে তাঁকে অগ্নি দেখালেন। সেই অগ্নি বা বৃক্ষ থেকে এ আওয়াজ শুনা গেল اِنَّهٗ اَنَا اللّٰهُ الْعَزِيْزُ الْحَكِيْمُ ـــ اِنِّيْ اَنَا رَبُّكَ اِنِّيْ اَنَا اللّٰهُ رَبُّ الْعَالَمِيْنَ اِنَّنِيْ اَنَا اللّٰهُ لَآ اِلٰهَ اِلاَّ اَنَا—এটা সম্ভবপর যে,এই আওয়াজ বারবার হয়েছে--একবার এক শব্দে এবং অন্যবার অন্য শব্দে। তফসীরে বাহ্‌রে মুহীতে আবূ হাইয়ান এবং রূহুল-মা'আনীতে আল্লামা আলূসী এই আওয়াজ শ্রবণের যে অবস্থা বর্ণনা করেছেন, তা এই যে, এই আওয়াজ চতুর্দিক থেকে একই রূপ শোনা যাচ্ছিল, যার কোন বিশেষ দিক নির্দিষ্ট করা সম্ভবপর ছিল না। শ্রবণও বিচিত্র ভঙ্গিতে হয়েছে--শুধু কর্ণ নয় ; বরং হাত পা ও অন্যান্য সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গ এই আওয়াজ শুনছিল। এটা ছিল একটা মু'জিযা বিশেষ।

এই গায়েবী আওয়াজ নির্দিষ্ট কোন দিক ও অবস্থা ছাড়াই শ্রুত হচ্ছিলো। কিন্তু এর উৎপত্তিস্থল ছিল সেই অগ্নি অথবা বৃক্ষ, যা থেকে অগ্নির আকৃতি দেখানো হয়েছিল। এরূপ ক্ষেত্রেই সাধারণভাবে মানুষের জন্য বিভ্রান্তি ও তা প্রতিমা পূজার কারণ হয়ে যায়। তাই প্রত্যেক বর্ণনায় তাওহীদের বিষয়বস্তুর প্রতি অঙ্গুলি নির্দেশ সাথে সাথে করা হয়েছে। আলোচ্য আয়াতে سُبْحَانَ اللّٰهِ শব্দ এই হুশিয়ারির জন্যই সংযুক্ত করা হয়েছে। সূরা তোয়াহায় لَآ اِلٰهَ اِلاَّ اَنَا এবং সূরা কাসাসে اَنَا اللّٰهُ رَبُّ الْعَالَمِيْنَ এই বিষয়বস্তুকেই জোরদার করার জন্য আনা হয়েছে। এর সারমর্ম এই যে, হযরত মূসা (আ) তখন আগুন ও আলোর প্রয়োজন দারুণভাবে অনুভব করছিলেন বলেই তাকে আগুনের আকৃতি দেখানো হয়েছিল। নতুবা আগুনের সাথে অথবা বৃক্ষের সাথে আল্লাহ্‌র কালাম ও আল্লাহ্‌র সত্তার কোন সম্পর্ক ছিল না। সাধারণ সৃষ্ট বস্তুর ন্যায় আগুনও আল্লাহ্ তা'আলার একটি সৃষ্ট বস্তু ছিল। আলোচ্য আয়াতসমূহে বলা হয়েছে ঃ اَنْ بُوْرِكَ مَنْ فِى النَّارِ وَمَنْ حَوْلَهَا অর্থাৎ ধন্য সে, যে অগ্নিতে আছে এবং যে আশেপাশে আছে। উপরোক্ত কারণেই এর তফসীরে তফসীরকারকদের উক্তি বিভিন্নরূপ হয়ে গেছে। তফসীরে রূহুল মা'আনীতে এর বিবরণ দেওয়া হয়েছে। হযরত ইবনে আব্বাস, মুজাহিদ ও ইকরামা থেকে বর্ণিত আছে যে, مَنْ فِى النَّارِ বলে হযরত মূসা (আ)-কে বুঝানো হয়েছে। কেননা অগ্নিটি তো সত্যিকার অগ্নি ছিল না। যে বরকতময় স্থানে মূসা (আ) উপস্থিত হয়েছিলেন, দূর থেকে সেটা সম্পূর্ণ

অগ্নি মনে হচ্ছিল। তাই মূসা (আ) অগ্নির মধ্যে হলেন। وَمَنْ حَوْلَهَا বলে আশেপাশে উপস্থিত ফেরেশতাগণকে বুঝানো হয়েছে। কোন কোন তফসীরবিদ এর উত্তরে বলেছেন যে, مَنْ فِى النَّارِ বলে ফেরেশতা এবং وَمَنْ حَوْلَهَا বলে হযরত মূসা (আ)- কে বুঝানো হয়েছে। সার-সংক্ষেপে এই উক্তিই বিধৃত হয়েছে। আলোচ্য আয়াতসমূহের সঠিক অর্থ বুঝার জন্য এতটুকুই যথেষ্ট।

**হযরত ইবনে আব্বাস ও হাসান বসরী (রা)-এর একটি রেওয়ায়েত ও তার পর্যালোচনা ঃ** ইবনে জারীর, ইবনে আবী হাতেম, ইবনে মরদুওয়াইহ্ প্রমুখ হযরত ইবনে আব্বাস, হাসান বসরী ও সাঈদ ইবনে জুবায়র থেকে مَنْ فِى النَّارِ-এর তফসীর প্রসঙ্গে এই রেওয়ায়েত বর্ণনা করেছেন যে, مَنْ فِى النَّارِ বলে স্বয়ং আল্লাহ্ তা'আলার পবিত্র ও মহান সত্তা বুঝানো হয়েছে। বলা বাহুল্য, অগ্নি একটি সৃষ্ট বস্তু এবং কোন সৃষ্ট বস্তুর মধ্যে স্রষ্টার অনুপ্রবেশ হতে পারে না যে, আল্লাহ্ তা'আলার সত্তা আগুনের মধ্যে অনুপ্রবিষ্ট হয়েছিল ; যেমন অনেক প্রতিমাপূজারী মুশরিক প্রতিমার অস্তিত্বে আল্লাহ্ তা'আলার সত্তার অনুপ্রবেশে বিশ্বাস করে। এটা তাওহীদের ধারণার নিশ্চিত পরিপন্থী। বরং রেওয়ায়েতের অর্থ আত্মপ্রকাশ করা। উদাহরণঃ আয়নায় যে বস্তু দৃষ্টিগোচর হয়, তা আয়নার মধ্যে অনুপ্রবিষ্ট থাকে না--তা থেকে আলাদা ও বাইরে থাকে। এই আত্মপ্রকাশকে 'তজল্লী' তথা জ্যোতিবিকীরণও বলা হয়। বলা বাহুল্য, এই তজল্লী স্বয়ং আল্লাহ্ তা'আলার সত্তার তজল্লী ছিল না। নতুবা আল্লাহ্ তা'আলার সত্তা মূসা (আ) অবলোকন করে থাকলে পরবর্তী সময়ে তাঁর এই আবেদনের কোন অর্থ থাকে না যে, رَبِّ أَرِنِىْ أَنْظُرْ إِلَيْكَ হে আমার পালনকর্তা, আমাকে আপন সত্তা প্রদর্শন করুন, যাতে আমি দেখতে পারি। এর জওয়াবে আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে لَنْ تَرَانِىْ বলারও কোন অর্থ থাকে না। এ থেকে বুঝা গেল যে, হযরত ইবনে আব্বাসের উপরোক্ত উক্তিতে আল্লাহ্ তা'আলার আত্মপ্রকাশ অর্থাৎ অগ্নির আকারে জ্যোতিবিকীরণ বুঝানো হয়েছে। এটা যেমন অনুপ্রবেশ ছিল না, তেমন সত্তার তজল্লীও ছিল না। বরং لَنْ تَرَانِىْ উক্তি থেকে প্রমাণিত হয় যে, বস্তুজগতে আল্লাহ্ তা'আলার সত্তাগত তজল্লী প্রত্যক্ষ করার শক্তি কারও নেই। এমতাবস্থায় এই আত্মপ্রকাশ ও তজল্লীর অর্থ কি হবে? এর জওয়াব এই যে,, এটা 'মিছালী' তথা দৃষ্টান্তগত তজল্লী ছিল, যা সূফী—বুযুর্গদের মধ্যে সুবিদিত। মানুষের পক্ষে এর স্বরূপ বুঝা কঠিন। প্রয়োজনমাফিক কিঞ্চিৎ বোধগম্য করার জন্য আমি আমার আরবী ভাষায় লিখিত 'আহকামুল-কোরআন' গ্রন্থে সূরা কাসাসে এর কিছু বিবরণ লিখেছি। উৎসাহী পাঠকগণ সেখানে দেখে নিতে পারেন। إِلَّا مَنْ ظَلَمَ ثُمَّ بَدَّلَ حُسْنًا بَعْدَ سُوْءٍ فَإِنِّىْ غَفُوْرٌ رَّحِيْمٌ-এর পূর্বের আয়াতে মূসা (আ)-এর লাঠির মু'জিযা উল্লেখ করা হয়েছে, যাতে এ কথাও বলা হয়েছে যে, লাঠিকে সর্প হয়ে যেতে দেখে মূসা (আ) নিজেও ভয়ে পালাতে থাকেন। এরপরও মূসা (আ)-এর দ্বিতীয় মু'জিযা সুশুভ্র হাতের বর্ণনা আছে। মাঝখানে এই ব্যতিক্রম কেন উল্লেখ করা হলো এবং এটা استثناء منقطع না متصل এ সম্পর্কে তফসীরকারকগণের উক্তি বিভিন্ন রূপ। কেউ কেউ একে منقطع সাব্যস্ত করেছেন। তখন আয়াতের বিষয়বস্তু হবে

এই যে, পূর্বের আয়াতে পয়গম্বরগণের মধ্যে ভয় না থাকার কথা বলা হয়েছিল। এ প্রসঙ্গে তাঁদের কথাও আলোচনা করা হয়েছে, যাদের মধ্যে ভীতি সঞ্চারিত হওয়া উচিত। অর্থাৎ যাদের দ্বারা কোন ত্রুটি-বিচ্যুতি হয়ে যায়, এরপর তওবা করে সৎকর্ম অবলম্বন করে। তাদের ত্রুটি-বিচ্যুতি যদিও আল্লাহ্ তা'আলা ক্ষমা করে দেন; কিন্তু ক্ষমার পরেও গুনাহের কোন কোন চিহ্ন অবশিষ্ট থাকার সম্ভাবনা আছে। ফলে তারা সর্বদা ভীত থাকে। পক্ষান্তরে استثناء متصل সাব্যস্ত করা হলে আয়াতের অর্থ হবে এই যে, আল্লাহ্‌র রাসূল ভয় করেন না তাদের ব্যতীত, যাদের দ্বারা ত্রুটি-বিচ্যুতি অর্থাৎ সগিরা গুনাহ্ হয়ে যায়। এরপর তা থেকেও তওবা করে নেন। এই তওবার ফলে সগিরা গুনাহ্ মাফ হয়ে যায়। কারণ, পয়গম্বরগণের যেসব পদস্খলন হয়, সেগুলো প্রকৃতপক্ষে সগিরা বা কবিরা কোন প্রকার গুনাহ্ নয়। তবে আকার থাকে গুনাহের। কিন্তু প্রকৃতপক্ষে সেগুলো ইজতিহাদী ভ্রান্তি। এই বিষয়বস্তুর মধ্যে ইঙ্গিত পাওয়া যায় যে, মূসা (আ)-এর দ্বারা কিবতী-হত্যার যে পদস্খলন ঘটেছিল, তা যদিও আল্লাহ্ তা'আলা ক্ষমা করে দিয়েছিলেন, কিন্তু তার প্রতিক্রিয়া তখনও বিদ্যমান ছিল এবং মূসা (আ)-এর মধ্যে ভয়ভীতি সঞ্চারিত ছিল। এই পদস্খলন না ঘটলে সাময়িক ভয়ভীতিও হতো না।—(কুরতুবী)

وَلَقَدْ اٰتَيْنَا دَاوٗدَ وَسُلَيْمٰنَ عِلْمًا ۚ وَقَالَا الْحَمْدُ لِلّٰهِ الَّذِيْ فَضَّلَنَا عَلٰى
كَثِيْرٍ مِّنْ عِبَادِهِ الْمُؤْمِنِيْنَ (১৫) وَوَرِثَ سُلَيْمٰنُ دَاوٗدَ وَقَالَ يٰۤاَيُّهَا النَّاسُ
عُلِّمْنَا مَنْطِقَ الطَّيْرِ وَاُوْتِيْنَا مِنْ كُلِّ شَيْءٍ ؕ اِنَّ هٰذَا لَهُوَ الْفَضْلُ الْمُبِيْنُ (১৬)
وَحُشِرَ لِسُلَيْمٰنَ جُنُوْدُهٗ مِنَ الْجِنِّ وَالْاِنْسِ وَالطَّيْرِ فَهُمْ يُوْزَعُوْنَ (১৭) حَتّٰۤى اِذَاۤ
اَتَوْا عَلٰى وَادِ النَّمْلِ ۙ قَالَتْ نَمْلَةٌ يّٰۤاَيُّهَا النَّمْلُ ادْخُلُوْا مَسٰكِنَكُمْ ۚ
لَا يَحْطِمَنَّكُمْ سُلَيْمٰنُ وَجُنُوْدُهٗ ۙ وَهُمْ لَا يَشْعُرُوْنَ (১৮) فَتَبَسَّمَ ضَاحِكًا مِّنْ
قَوْلِهَا وَقَالَ رَبِّ اَوْزِعْنِيْۤ اَنْ اَشْكُرَ نِعْمَتَكَ الَّتِيْۤ اَنْعَمْتَ عَلَيَّ
وَعَلٰى وَالِدَيَّ وَاَنْ اَعْمَلَ صَالِحًا تَرْضٰىهُ وَاَدْخِلْنِيْ بِرَحْمَتِكَ
فِيْ عِبَادِكَ الصّٰلِحِيْنَ (১৯)

**(১৫) আমি অবশ্যই দাউদ ও সুলায়মানকে জ্ঞান দান করেছিলাম। তারা বলেছিলেন, 'আল্লাহ্‌র প্রশংসা, যিনি আমাদেরকে তাঁর অনেক মু'মিন বান্দার উপর শ্রেষ্ঠত্ব দান**

**করেছেন।' (১৬) সুলায়মান দাউদের উত্তরাধিকারী হয়েছিলেন। বলেছিলেন, 'হে লোকসকল, আমাকে উড়ন্ত বিহংগকুলের ভাষা শিক্ষা দেওয়া হয়েছে এবং আমাকে সবকিছু দেওয়া হয়েছে। নিশ্চয় এটা সুস্পষ্ট শ্রেষ্ঠত্ব। (১৭) সুলায়মানের সামনে তার সেনাবাহিনীকে সমবেত করা হলো—জিন, মানুষ ও বিহংগকুলকে, অতঃপর তাদেরকে বিভিন্ন ব্যূহে বিভক্ত করা হলো। (১৮) যখন তারা পিপীলিকা অধ্যুষিত উপত্যকায় পৌঁছল, তখন এক পিপীলিকা বলল, হে পিপীলিকা দল, তোমরা তোমাদের গৃহে প্রবেশ কর। অন্যথায় সুলায়মান ও তার বাহিনী অজ্ঞাতসারে তোমাদেরকে পিষ্ট করে ফেলবে।' (১৯) তার কথা শুনে সুলায়মান মুচকি হাসলেন এবং বললেন, হে আমার পালনকর্তা, তুমি আমাকে সামর্থ্য দাও, যাতে আমি তোমার সেই নিয়ামতের কৃতজ্ঞতা প্রকাশ করতে পারি, যা তুমি আমাকে ও আমার পিতামাতাকে দান করেছ এবং যাতে আমি তোমার পছন্দনীয় সৎকর্ম করতে পারি এবং আমাকে নিজ অনুগ্রহে তোমার সৎকর্মপরায়ণ বান্দাদের অন্তর্ভুক্ত কর।**

---

### তফসীরের সার-সংক্ষেপ

আমি দাউদ (আ) ও সুলায়মান (আ)-কে (শরীয়ত ও দেশ শাসনের) জ্ঞান দান করেছিলাম। তারা উভয়ই (কৃতজ্ঞতা প্রকাশের জন্য) বলেছিলেন, সমস্ত প্রশংসা আল্লাহ্‌র, যিনি আমাদেরকে তাঁর অনেক মু'মিন বান্দার উপর শ্রেষ্ঠত্ব দান করেছেন। [দাউদ (আ)-এর ওফাতের পর] সুলায়মান তাঁর উত্তরাধিকারী হয়েছিলেন। (অর্থাৎ তিনি রাজত্ব লাভ করেন)। তিনি (কৃতজ্ঞতা প্রকাশেন জন্যে) বললেন, হে লোকসকল। আমাকে বিহংগকুলের বুলি শিক্ষা দেয়া হয়েছে (যা অন্যান্য রাজা-বাদশাহকে শিক্ষা দেয়া হয়নি) এবং আমাকে (রাজ্য শাসনের আসবাবপত্র সম্পর্কিত প্রয়োজনীয়) সবকিছুই দেয়া হয়েছে (যেমন সেনাবাহিনী, অর্থসম্পদ, সমরাস্ত্র ইত্যাদি)। নিশ্চয় এটা (আল্লাহ্‌ তা'আলার) সুস্পষ্ট অনুগ্রহ। সুলায়মানের (কাছে রাজ্য শাসনের সরঞ্জামাদিও আশ্চর্য ধরনের ছিল। সেমতে তাঁর) সামনে তাঁর (যে) বাহিনী সমবেত করা হলো—(হয়েছিল, যাদের মধ্যে) জিন, মানব ও বিহংগকুল (ও ছিল, যারা অন্য কোন রাজা-বাদশাহ্‌র অনুগত হয় না। তারা ছিলও এমন প্রচুর সংখ্যক যে) তাদেরকে (চলার সময়) আগলিয়ে রাখা হতো (যাতে বিচ্ছিন্ন না হয়ে যায়। প্রচুর সংখ্যক লোকের মধ্যেই স্বভাবত এরূপ করা হয়। কেননা, অল্প সংখ্যকের মধ্যে এ ধরনের কোন ব্যবস্থা গ্রহণের প্রয়োজন পড়ে না। কিন্তু বড় সমাবেশ আগের লোকেরা পেছনের লোকদের খবরও রাখে না। তাই এর জন্য ব্যবস্থা গ্রহণ করতে হয়। একবার তিনি সেনাবাহিনী নিয়ে কোথাও যাচ্ছিলেন।) যখন তারা পিপীলিকা অধ্যুষিত উপত্যকায় পৌঁছল, তখন একটি পিপীলিকা (অন্য পিপীলিকাদেরকে) বলল, হে পিপীলিকার দল, তোমরা তোমাদের নিজ নিজ গর্তে প্রবেশ কর। অন্যথায় সুলায়মান ও তাঁর বাহিনী অজ্ঞাতসারে তোমাদেরকে পিষ্ট করে ফেলবে। সুলায়মান (আ) তার কথা শুনে (আশ্চর্যান্বিত হলেন যে, এই ক্ষুদ্র পিপীলিকারও এত সতর্কতা। তিনি) মুচকি হাসলেন এবং (পিপীলিকার বুলি বুঝে ফেলার নিয়ামত দেখে অন্যান্য নিয়ামতও স্মরণ হয়ে গেল। তাই তিনি) বললেন, হে আমার পালনকর্তা, আমাকে সার্বক্ষণিক সামর্থ্য

উদিত হবে। সূর্য উপরে ওঠার পর ভূগর্ভের জীব নির্গত হবে। এই আলামতদ্বয়ের মধ্যে যে-কোন একটি প্রথমে হওয়ার অব্যবহিত পরেই কিয়ামত সংঘটিত হয়ে যাবে।—(ইবনে কাসীর)

শায়খ জালালুদ্দীন মহল্লী বলেন, জীব নির্গত হওয়ার সময় 'সৎ কাজে আদেশ ও অসৎ কাজে নিষেধ'-এর বিধান বিলুপ্ত হয়ে যাবে এবং এরপর কোন কাফির ইসলাম গ্রহণ করবে না। অনেক হাদীস ও বর্ণনায় এই বিষয়বস্তু পাওয়া যায়।—(মাযহারী) এ স্থলে ইবনে কাসীর প্রমুখ ভূগর্ভের জীবের আকার-আকৃতি ও অবস্থা সম্পর্কে বিভিন্ন রেওয়ায়েত উদ্ধৃত করেছেন। কিন্তু এগুলোর অধিকাংশই নির্ভরযোগ্য নয়। কোরআনের আয়াত ও সহীহ্ হাদীস থেকে এতটুকু প্রমাণিত আছে যে, এটা একটা কিম্ভূতকিমাকার জীব হবে এবং সাধারণ প্রজনন প্রক্রিয়ার বাইরে ভূগর্ভ থেকে নির্গত হবে। মক্কা মোকাররমায় এর আবির্ভাব হবে, অতঃপর এ সমগ্র বিশ্ব পরিভ্রমণ করবে। সে কাফির ও মু'মিনকে চিনবে এবং তাদের সাথে কথা বলবে। কোরআন ও হাদীস দ্বারা প্রমাণিত এতটুকু বিষয়েই বিশ্বাস রাখা দরকার। এর অধিক জানার চেষ্টা করা জরুরী নয় এবং তাতে কোন উপকারও নেই।

ভূগর্ভের জীব মানুষের সাথে কথা বলবে, এর অর্থ কি ? এই প্রশ্নের জওয়াবে কেউ কেউ বলেন যে, কোরআনে উল্লিখিত বাক্যটিই হবে তার কথা। অর্থাৎ اَنَّ النَّاسَ كَانُوْا بِاٰيٰتِنَا لَا يُوْقِنُوْنَ এই বাক্যটিই সে আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে শোনাবে। বাক্যের অর্থ এই ঃ অনেক মানুষ আজকের পূর্বে আমার আয়াতসমূহে বিশ্বাস করত না। উদ্দেশ্য এই যে, এখন সেই সময় এসে গেছে। এখন সবাই বিশ্বাস করবে। কিন্তু তখনকার বিশ্বাস আইনত ধর্তব্য হবে না। হযরত ইবনে আব্বাস, হাসান বসরী ও কাতাদাহ্ থেকে বর্ণিত আছে এবং অপর এক রেওয়ায়েতে আলী (রা) থেকেও বর্ণিত আছে যে, এই জীব সাধারণ কথাবার্তার অনুরূপ মানুষের সাথে কথা বলবে। —(ইবনে কাসীর)

وَيَوْمَ نَحْشُرُ مِنْ كُلِّ اُمَّةٍ فَوْجًا مِّمَّنْ يُّكَذِّبُ بِاٰيٰتِنَا فَهُمْ
يُوْزَعُوْنَ ۝٨٣ حَتّٰٓى اِذَا جَآءُوْ قَالَ اَكَذَّبْتُمْ بِاٰيٰتِىْ وَلَمْ
تُحِيْطُوْا بِهَا عِلْمًا اَمَّا ذَا كُنْتُمْ تَعْمَلُوْنَ ۝٨٤ وَوَقَعَ الْقَوْلُ عَلَيْهِمْ
بِمَا ظَلَمُوْا فَهُمْ لَا يَنْطِقُوْنَ ۝٨٥ اَلَمْ يَرَوْا اَنَّا جَعَلْنَا الَّيْلَ لِيَسْكُنُوْا
فِيْهِ وَالنَّهَارَ مُبْصِرًا ۭ اِنَّ فِىْ ذٰلِكَ لَاٰيٰتٍ لِّقَوْمٍ يُّؤْمِنُوْنَ ۝٨٦
وَيَوْمَ يُنْفَخُ فِى الصُّوْرِ فَفَزِعَ مَنْ فِى السَّمٰوٰتِ وَمَنْ

فِى الْاَرْضِ اِلَّا مَنْ شَآءَ اللّٰهُ ؕ وَكُلٌّ اَتَوْهُ دٰخِرِيْنَ ﴿٨٧﴾ وَتَرَى
الْجِبَالَ تَحْسَبُهَا جَامِدَةً وَّهِىَ تَمُرُّ مَرَّ السَّحَابِ ؕ صُنْعَ اللّٰهِ
الَّذِىْٓ اَتْقَنَ كُلَّ شَىْءٍ ؕ اِنَّهٗ خَبِيْرٌۢ بِمَا تَفْعَلُوْنَ ﴿٨٨﴾ مَنْ جَآءَ
بِالْحَسَنَةِ فَلَهٗ خَيْرٌ مِّنْهَا ۚ وَهُمْ مِّنْ فَزَعٍ يَّوْمَئِذٍ اٰمِنُوْنَ ﴿٨٩﴾ وَمَنْ جَآءَ
بِالسَّيِّئَةِ فَكُبَّتْ وُجُوْهُهُمْ فِى النَّارِ ؕ هَلْ تُجْزَوْنَ اِلَّا مَا كُنْتُمْ تَعْمَلُوْنَ ﴿٩٠﴾

**(৮৩) যেদিন আমি একত্রিত করব একেকটি দলকে সেইসব সম্প্রদায় থেকে, যারা আমার আয়াতসমূহকে মিথ্যা বলত; অতঃপর তাদেরকে বিভিন্ন দলে বিভক্ত করা হবে। (৮৪) যখন তারা উপস্থিত হয়ে যাবে, তখন আল্লাহ্ বলবেন, তোমরা কি আমার আয়াতসমূহকে মিথ্যা বলেছিলে ? অথচ এগুলো সম্পর্কে তোমাদের পূর্ণ জ্ঞান ছিল না। না তোমরা অন্য কিছু করছিলে ? (৮৫) যুলুমের কারণে তাদের কাছে আযাবের ওয়াদা এসে গেছে। এখন তারা কোন কিছু বলতে পারবে না। (৮৬) তারা কি দেখে না যে, আমি রাত্রি সৃষ্টি করেছি তাদের বিশ্রামের জন্য এবং দিনকে করেছি আলোকময়। নিশ্চয় এতে ঈমানদার সম্প্রদায়ের জন্য নিদর্শনাবলী রয়েছে। (৮৭) যেদিন শিঙ্গায় ফুৎকার দেওয়া হবে, অতঃপর আল্লাহ্ যাদেরকে ইচ্ছা করবেন, তারা ব্যতীত নভোমণ্ডলে ও ভূমণ্ডলে যারা আছে, তারা সবাই ভীতবিহ্বল হয়ে পড়বে এবং সকলেই তাঁর কাছে আসবে বিনীত অবস্থায়। (৮৮) তুমি পর্বতমালাকে দেখে অচল মনে কর, অথচ সে-দিন এগুলো মেঘমালার মত চলমান হবে। এটা আল্লাহ্‌র কারিগরি, যিনি সব কিছুকে করেছেন সুসংহত। তোমরা যা কিছু করছ, তিনি তা অবগত আছেন। (৮৯) যে কেউ সৎকর্ম নিয়ে আসবে, সে উৎকৃষ্টতর প্রতিদান পাবে এবং সেইদিন তারা গুরুতর অস্থিরতা থেকে নিরাপদ থাকবে। (৯০) এবং যে মন্দ কাজ নিয়ে আসবে, তাকে অগ্নিতে অধোমুখে নিক্ষেপ করা হবে। তোমরা যা করছিলে, তারই প্রতিফল তোমরা পাবে।**

**তফসীরের সার-সংক্ষেপ**

যেদিন (কবর থেকে জীবিত করার পর) আমি প্রত্যেক উম্মত থেকে (অর্থাৎ পূর্ববর্তী উম্মতসমূহ থেকে এবং এই উম্মত থেকেও) তাদের একটি দল সমবেত করব, যারা আমার আয়াতসমূহকে মিথ্যা বলত (অতঃপর তাদেরকে হাশরের মাঠের দিকে হিসাবের জন্য নিয়ে যাওয়া হবে। যেহেতু তারা প্রচুর সংখ্যক হবে, তাই) তাদেরকে (চলার পথে পেছনের লোকদের সাথে মিলিত থাকার জন্য) বিরত রাখা হবে, যাতে আগে-পিছে না থাকে—সবাই একসাথে হয়ে হিসাবের মাঠের দিকে চলে। এতে আধিক্য বর্ণনা করা

উদ্দেশ্য। কেননা, বড় সমাবেশে স্বভাবতই এরূপ হয়—বাধা প্রদান করা হোক বা না হোক।) যখন (চলতে চলতে তারা হাশরের মাঠে) উপস্থিত হবে, তখন (হিসাব শুরু হয়ে যাবে এবং) আল্লাহ্ তা'আলা বলবেন, তোমরা আমার আয়াতসমূহকে মিথ্যা বলেছিলে ? অথচ তোমরা এগুলোকে তোমাদের জ্ঞানের পরিধিতে আনতে না (যার ফলে চিন্তা করার সুযোগ হতো এবং চিন্তা করার পর কোন মতামত কায়েম করতে পারতে। উদ্দেশ্য এই যে, তোমরা চিন্তা-ভাবনা না করেই শোনামাত্র সেগুলোকে মিথ্যা বলে দিয়েছিলে এবং শুধু মিথ্যা বলাই নয়;) বরং (স্মরণ করে দেখ, এছাড়া) তোমরা আরও কত কিছু করছিলে। (উদাহরণত পয়গম্বরগণকে ও মু'মিনগণকে কষ্ট দিয়েছ, যা মিথ্যা বলার চাইতেও গুরুতর অন্যায়। এমনিভাবে আরও অনেক কুফরী বিশ্বাস ও পাপাচারে লিপ্ত ছিলে। এখন) তাদের উপর (অপরাধ কায়েম হয়ে যাওয়ার কারণে আযাবের) ওয়াদা পূর্ণ হয়ে গেছে (অর্থাৎ শাস্তির যোগ্যতা প্রমাণিত হয়ে গেছে)। এ কারণে যে, (দুনিয়াতে) তারা (গুরুতর) সীমালংঘন করেছিল (যা আজ প্রকাশ হয়ে গেছে)। অতএব (যেহেতু প্রমাণ শক্তিশালী, তাই) তারা (ওযর সম্পর্কে) কোন কিছু বলতেও পারবে না। (কোন কোন আয়াতে তাদের ওযর পেশ করার কথা আছে, সেটা প্রথমাবস্থায় হবে। এরপর প্রমাণ কায়েম হয়ে গেলে কেউ কথা বলতে পারবে না। তাদের কিয়ামত অস্বীকার করাটা নিরেট নির্বুদ্ধিতা। কেননা, ইতিহাসগত প্রমাণাদি ছাড়াও এর পক্ষে যুক্তিগত প্রমাণ কায়েম আছে। যেমন) তারা কি দেখে না যে, আমি বিশ্রামের জন্য রাত সৃষ্টি করেছি। (এই বিশ্রাম মৃত্যুর সমতুল্য) এবং দিনকে করেছি আলোকময়। (এটা জাগরণের উপর নির্ভরশীল। জাগরণ মৃত্যু-পরবর্তী জীবনের সমতুল্য। সুতরাং) নিশ্চয়ই এতে (অর্থাৎ দৈনন্দিন নিদ্রা ও জাগরণে পুনরুত্থানের সম্ভাব্যতা এবং আয়াতসমূহের সত্যতার উপর) বড় বড় প্রমাণ রয়েছে। (কেননা, মৃত্যুর স্বরূপ হচ্ছে আত্মার সম্পর্ক দেহ থেকে বিচ্ছিন্ন হয়ে যাওয়া এবং পুনরুজ্জীবনের স্বরূপ হচ্ছে এই সম্পর্ক পুনঃ স্থাপিত হওয়া। নিদ্রাও এক দিক দিয়ে এই সম্পর্কের ছিন্নতা। কারণ, নিদ্রায় এই সম্পর্ক দুর্বল হয়ে পড়ে। তার অস্তিত্বের স্তরসমূহের মধ্যে কোন একটি স্তরের বিলুপ্তির ফলেই সম্পর্ক দুর্বল হয়। এই বিলুপ্ত স্তরের পুনরাবর্তনকেই জাগরণ বলা হয়। কাজেই উভয়ের মধ্যে পূর্ণ সামঞ্জস্য রয়েছে। নিদ্রার পর জাগ্রত করতে যে আল্লাহ্ তা'আলা সক্ষম, তা প্রত্যহ আমরা দেখতে পাই। মৃত্যুর পর জীবন দানও এরই নজির। তাতে আল্লাহ্ তা'আলা সক্ষম হবেন না কেন ? এই যুক্তি প্রত্যেকের জন্যই। কিন্তু এর দ্বারা উপকার লাভের দিক) তাদের জন্য (ই), যারা ঈমানদার। (কেননা, তারা চিন্তা-ভাবনা করে, অন্যরা করে না। কোন ফল লাভ করার জন্য চিন্তা-ভাবনা করা জরুরী। তাই অন্যরা এর দ্বারা উপকৃত হয় না। হাশরের পূর্বে একটি লোমহর্ষক ঘটনা ঘটবে। পরবর্তী আয়াতে তা উল্লেখ করা হচ্ছে। এর ভয়াবহতাও স্মর্তব্য ঃ ) যেদিন শিংগায় ফুৎকার দেওয়া হবে (এটা প্রথম ফুৎকার। দ্বিতীয় ফুৎকারের পরে হাশর হবে।) অতঃপর আকাশে ও পৃথিবীতে যারা (ফেরেশতা, মানুষ ইত্যাদি) আছে, তারা সবাই ভীতবিহ্বল হয়ে পড়বে (অতঃপর মৃত্যুবরণ করবে। যারা মৃত্যুবরণ করেছিল, তাদের আত্মা অজ্ঞান হয়ে যাবে) কিন্তু যাকে আল্লাহ্ ইচ্ছা করবেন (সে এই ভীতি ও মৃত্যু থেকে নিরাপদ থাকবে। সহীহ্ হাদীস দৃষ্টে এরা হবেন জিবরাঈল, মীকাঈল, ঈসরাফীল, আযরাঈল এবং আরশ বহনকারীগণ। এরপর

ফুৎকারের প্রভাব ছাড়াই তাদেরও ওফাত হয়ে যাবে।—(দুররে মনসুর) আর (দুনিয়াতে ভয়ের বস্তু থেকে পলায়নের অভ্যাস আছে। সেখানে আল্লাহ্র কাছ থেকে কেউ পলায়ন করতে পারবে না; বরং) সকলেই তাঁর কাছে অবনত মস্তকে হাযির থাকবে; (এমনকি জীবিতরা মৃত এবং মৃতরা অজ্ঞান হয়ে যাবে। ফুৎকারের এই প্রভাব ও প্রতিক্রিয়া প্রাণীদের মধ্যে হবে। অতঃপর অপ্রাণীদের উপর এর কি প্রভাব পড়বে, তা বর্ণনা করা হচ্ছে ঃ হে সম্বোধিত ব্যক্তি,) তুমি (তখন) পর্বতমালাকে (বাহ্যিক দৃঢ়তার কারণে বাহ্যদৃষ্টে) অচল (অর্থাৎ সর্বদা এরূপই থাকবে এবং স্বস্থান থেকে বিচ্যুত হবে না) মনে কর। অথচ সেইদিন এদের অবস্থা হবে এই যে,) এগুলো মেঘমালার মত (শূন্যগর্ভ, হালকা ও ছিন্নবিচ্ছিন্ন হয়ে শূন্য পরিমণ্ডলে) চলমান হবে। (যেমন আল্লাহ্ বলেন, وَبُسَّتِ الْجِبَالُ بَسًّا فَكَانَتْ هَبَاءً مُّنْبَثًّا। এজন্য আশ্চর্যান্বিত হওয়া উচিত নয় যে, এরূপ ভারী ও কঠোর বস্তুর অবস্থা এরূপ হবে কেমন করে ? কারণ এই যে,) এটা আল্লাহ্র কাজ, যিনি সব কিছুকে (উপযুক্ত পরিমাণে) সুসংহত করেছেন। প্রথমাবস্থায় কোন বস্তুর মধ্যে মজবুতি ছিল না। কারণ কোন বস্তুই ছিল না। সুতরাং মজবুতি না থাকা আরও উত্তমরূপে বুঝা যায়। তিনি অনস্তিত্বকে যেমন অস্তিত্ব এবং দুর্বলকে শক্তিদান করেছেন, তেমনি এর বিপরীত কর্মও তিনি করতে পারেন। কেননা, আল্লাহ্র শক্তিসামর্থ্য সবকিছুর সাথে সমান সম্বন্ধশীল; বিশেষত যেসব বস্তু একটি অপরটির সাথে সামঞ্জস্যশীল, সেগুলোতে এটা অধিক সুস্পষ্ট। এমনিভাবে আকাশ ও পৃথিবীর অন্যান্য সৃষ্ট বস্তুর মধ্যে বিরাট পরিবর্তন হওয়ার কথা অন্যান্য আয়াতে উল্লেখ করা হয়েছে وَحُمِلَتِ الْأَرْضُ وَالْجِبَالُ فَدُكَّتَا دَكَّةً وَاحِدَةً فَيَوْمَئِذٍ وَقَعَتِ الْوَاقِعَةُ وَانْشَقَّتِ السَّمَاءُ الخ — এরপর শিংগায় দ্বিতীয় ফুৎকার দেওয়া হবে। এর ফলে আত্মাসমূহ সংজ্ঞাপ্রাপ্ত হয়ে দেহের সাথে সংযুক্ত হয়ে যাবে এবং সমগ্র জগৎ যথাযথ ও নতুনভাবে ঠিকঠাক হয়ে যাবে। পূর্ববর্তী আয়াতে যে হাশরের কথা বলা হয়েছিল, তা দ্বিতীয় ফুৎকারের পরে হবে। অতঃপর আসল উদ্দেশ্য অর্থাৎ কিয়ামতে প্রতিদান ও শাস্তির কথা বর্ণনা করা হচ্ছে। প্রথমে ভূমিকাস্বরূপ বলা হয়েছে ঃ) নিশ্চয় তোমরা যা কিছু করছ, আল্লাহ্ তা'আলা তা অবগত আছেন। (প্রতিদান ও শাস্তির এটাই প্রথম শর্ত। অন্যান্য শর্ত যেমন ক্ষমতা ইত্যাদি স্বতন্ত্র দলীল দ্বারা প্রমাণিত আছে। ভূমিকার পর এর বাস্তবতা আইন ও পদ্ধতি সহ বর্ণনা করা হচ্ছে ঃ) যে ব্যক্তি সৎকর্ম (অর্থাৎ ঈমান) নিয়ে আসবে (ঈমানের কারণে যে প্রতিদান সে পেতে পারে) সে (তার চাইতেও) উৎকৃষ্টতর প্রতিদান পাবে। এবং সেদিন তারা গুরুতর অস্থিরতা থেকে নিরাপদ থাকবে। (যেমন সূরা আম্বিয়ায় বলা হয়েছে) لَا يَحْزُنُهُمُ الْفَزَعُ الْأَكْبَرُ الخ এবং যে মন্দ কাজ নিয়ে আসবে (অর্থাৎ কুফর ও শিরক), তাকে অগ্নিতে অধোমুখে নিক্ষেপ করা হবে (তাদেরকে বলা হবে ঃ) তোমাদেরকে তো সেসব কর্মেরই শাস্তি দেওয়া হচ্ছে যেগুলো তোমরা (দুনিয়াতে) করতে। (এই শাস্তি অহেতুক নয়।)

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

فَهُمْ يُوزَعُونَ শব্দটি وزع থেকে উদ্ভূত। এর অর্থ বাধা দেওয়া। অর্থাৎ অগ্রবর্তী অংশকে বাধা দান করা হবে যাতে পেছনে পড়া লোকও তাদের সাথে মিলে যায়। কেউ কেউ وزع

শব্দের অর্থ নিয়েছেন ঠেলে দেওয়া অর্থাৎ তাদেরকে ধাক্কা দিয়ে হাশরের মাঠে নিয়ে যাওয়া হবে। وَلَمْ تُحِيطُوا بِهَا عِلْمًا এতে ইঙ্গিত আছে যে, আল্লাহ্ তা'আলার আয়াতসমূহে মিথ্যা বলা স্বয়ং একটি গুরুতর অপরাধ ও গুনাহ; বিশেষত যখন কেউ চিন্তা-ভাবনা ও বুঝা-শোনার চেষ্টা না করেই মিথ্যা বলতে থাকে। এমতাবস্থায় এটা দ্বিগুণ অপরাধ হয়ে যায়। এ থেকে জানা যায় যে, যারা চিন্তাভাবনা করা সত্ত্বেও সত্যের সন্ধান পায় না এবং চিন্তা-ভাবনাই তাদেরকে পথভ্রষ্টতার দিকে নিয়ে যায়, তাদের অপরাধ কিছুটা লঘু। তবে তা সত্ত্বেও আল্লাহ্‌র অস্তিত্ব ও তাওহীদে মিথ্যারোপ করা তাদেরকে কুফর, পথভ্রষ্টতা ও চিরস্থায়ী আযাব থেকে রক্ষা করতে পারবে না। কারণ এগুলো এমন জাজ্বল্যমান বিষয় যে, এ সম্পর্কে চিন্তা-ভাবনার ভ্রান্তি ক্ষমা করা হবে না।

وَيَوْمَ يُنْفَخُ فِي الصُّورِ فَفَزِعَ مَنْ فِي السَّمَاوَاتِ الخ — فزع শব্দের অর্থ অস্থির ও উদ্বিগ্ন হওয়া। অন্য এক আয়াতে এ স্থলে فزع শব্দের পরিবর্তে صعق শব্দ ব্যবহৃত হয়েছে। এর অর্থ অজ্ঞান হওয়া। যদি উভয় আয়াতকে শিংগার প্রথম ফুৎকারের সাথে সম্পর্কযুক্ত করা হয়, তবে উভয় শব্দের সারমর্ম হবে এই যে, শিংগা ফুঁক দেওয়ার সময় প্রথমে সবাই অস্থির উদ্বিগ্ন হবে, এরপর অজ্ঞান হয়ে যাবে এবং অবশেষে মরে যাবে। কাতাদাহ্ প্রমুখ তফসীরকার এই আয়াতকে দ্বিতীয় ফুৎকারের সাথে সম্পর্কযুক্ত করেছেন, যার পর সকল মৃত পুনরুজ্জীবন লাভ করবে। আয়াতের উদ্দেশ্য এই যে, সবাই জীবিত হওয়ার সময় ভীত-বিহবল অবস্থায় উত্থিত হবে। কেউ কেউ বলেন যে, তিনবার শিংগায় ফুৎকার দেওয়া হবে। প্রথম ফুৎকারে সবাই অস্থির হয়ে যাবে, দ্বিতীয় ফুৎকারে অজ্ঞান হয়ে মরে যাবে এবং তৃতীয় ফুৎকারে হাশর-নশর কায়েম হবে এবং সকল মৃত জীবিত হয়ে যাবে। কিন্তু কোরআনের আয়াত ও সহীহ্ হাদীস থেকে দুই ফুৎকারেরই প্রমাণ পাওয়া যায়।-(কুরতুবী, ইবনে কাসীর) ইবনে মোবারক হাসান বসরী (রা) থেকে রাসূলুল্লাহ্ (সা)-এর এই উক্তি বর্ণনা করেন যে, উভয় ফুৎকারের মাঝখানে চল্লিশ বছরের ব্যবধান হবে। —(কুরতুবী)

إِلَّا مَا شَاءَ اللَّهُ। উদ্দেশ্য এই যে, হাশরের সময় কিছুসংখ্যক লোক ভীত-বিহ্বল হবে না। হযরত আবূ হুরায়রা (রা)-এর এক হাদীসে আছে যে, তাঁরা হবেন শহীদ। হাশরে পুনরুজ্জীবন লাভের সময় তাঁরা মোটেই অস্থির হবেন না।—(কুরতুবী) সাঈদ ইবনে জুবায়রও বলেছেন যে, তাঁরা হবেন শহীদ। তাঁরা হাশরের সময় তরবারি বাঁধা অবস্থায় আরশের চার পার্শ্বে সমবেত হবেন। কুশায়রী বলেন, পয়গম্বরগণ আরও উত্তমরূপে এই শ্রেণীভুক্ত। কারণ, তাঁদের জন্য রয়েছে শহীদের মর্যাদা এবং এর উপর নবুয়তের মর্যাদাও।—(কুরতুবী)

সূরা যুমারে আছে وَنُفِخَ فِي الصُّورِ فَصَعِقَ مَنْ فِي السَّمَاوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ إِلَّا مَنْ شَاءَ اللَّهُ এখানে فزع শব্দের পরিবর্তে صعق শব্দ ব্যবহৃত হয়েছে। এর অর্থ সংজ্ঞা হারানো। এখানে সংজ্ঞা হারিয়ে মরে যাওয়া বোঝানো হয়েছে। এখানেও إِلَّا مَنْ شَاءَ اللَّهُ। ব্যতিক্রম উল্লেখ করা হয়েছে। এতে সহীহ্ হাদীস অনুযায়ী ছয়জন ফেরেশতা বুঝানো হয়েছে। তাঁরা শিংগায় ফুৎকার দেওয়ার কারণে মৃত্যুমুখে পতিত হবেন না। পরবর্তী সময়ে তাঁরা সবাই মৃত্যুমুখে

পতিত হবেন। যে সকল তফসীরবিদ فزع ও صعق কে একই অর্থ ধরেছেন, তাঁরা সূরা যুমারের অনুরূপ এখানে ব্যতিক্রম দ্বারা নির্দিষ্ট ফেরেশতাগণকে বুঝিয়েছেন। তফসীরের সার-সংক্ষেপে তাই ব্যক্ত হয়েছে। যাঁরা পৃথক পৃথক অর্থে ধরেছেন তাঁদের মতে শহীদগণ فزع তথা অস্থিরতা থেকে ব্যতিক্রমভুক্ত হবেন যেমন উপরে বর্ণিত হয়েছে।

وَتَرَى الْجِبَالَ تَحْسَبُهَا جَامِدَةً وَهِيَ تَمُرُّ مَرَّ السَّحَابِ—উদ্দেশ্য এই যে, পাহাড়সমূহ স্থানচ্যুত হয়ে মেঘমালার ন্যায় চলমান হবে। দর্শক মেঘমালাকে স্বস্থানে স্থির দেখতে পায়, অথচ আসলে তা দ্রুত চলমান থাকে। যে বিশাল বস্তুর শুরু ও শেষ প্রান্ত মানুষের দৃষ্টিগোচর হয় না, সেই বস্তু যখন কোন একদিকে চলমান হয় তখন তা যতই দ্রুতগতিসম্পন্ন হোক না কেন, মানুষের দৃষ্টিতে তা অচল ও স্থিতিশীল মনে হয়। সুদূর পর্যন্ত বিস্তৃত ঘন কাল মেঘে সবাই তা প্রত্যক্ষ করতে পারে এরূপ কাল মেঘ এক জায়গায় অচল ও স্থির মনে হয়, অথচ তা প্রকৃতপক্ষে চলমান থাকে। এই মেঘের গতিশীলতা দর্শক যখন বুঝতে পারে, তখন তা আকাশের দিগন্ত উন্মুক্ত করে দূরে চলে যায়।

মোটকথা এই যে, পাহাড়সমূহের অচল হওয়া দর্শকের দৃষ্টিতে এবং চলমান হওয়া বাস্তব সত্যের দিক দিয়ে। অধিকাংশ তফসীরবিদ আয়াতের উদ্দেশ্য তাই সাব্যস্ত করেছেন। কিন্তু তফসীরের সার-সংক্ষেপে বলা হয়েছে যে, এই দুইটি অবস্থা দুই সময়কার। পাহাড়কে দেখে প্রত্যেক দর্শক যখন মনে করে যে, এই পাহাড় স্বস্থান থেকে কখনও টলবে না, অচল হওয়া সেই সময়কার। এবং تَمُرُّ مَرَّ السَّحَابِ কথাটি কিয়ামত দিবসের দিক দিয়ে বলা হয়েছে। কোন কোন আলিম বলেছেন যে, কিয়ামতের দিন পাহাড়সমূহের অবস্থা কোরআন পাকে বিভিন্ন রূপ বর্ণিত হয়েছে ঃ (১) চূর্ণ-বিচূর্ণ ও প্রকম্পিত হওয়া হবে পাহাড়সহ সম্পূর্ণ পৃথিবীর অবস্থা।

اِذَا دُكَّتِ الْاَرْضُ دَكًّا এবং اِذَا زُلْزِلَتِ الْاَرْضُ زِلْزَالَهَا

(২) পাহাড়ের বিশাল শিলাখণ্ডের ধুনো করা তুলার ন্যায় হয়ে যাওয়া وَتَكُوْنُ الْجِبَالُ كَالْعِهْنِ الْمَنْفُوْشِ এটা তখন হবে, যখন উপর থেকে আকাশও গলিত তামার ন্যায় হয়ে যাবে। পৃথিবী থেকে পাহাড় তুলার ন্যায় উপরে উঠে যাবে, উপর থেকে আকাশ নিচে পতিত হবে এবং উভয়ে মিলিত হয়ে যাবে। يَوْمَ تَكُوْنُ السَّمَاءُ كَالْمُهْلِ وَتَكُوْنُ الْجِبَالُ كَالْعِهْنِ (৩) পাহাড়সমূহ ধুনো করা তুলার মত একত্রিত হওয়ার পরিবর্তে চূর্ণ-বিচূর্ণ ও খণ্ডবিখণ্ড হয়ে যাবে قُلْ يَنْسِفُهَا رَبِّيْ نَسْفًا (৪) চূর্ণ-বিচূর্ণ হয়ে ছড়িয়ে যাওয়া وَبُسَّتِ الْجِبَالُ بَسًّا فَكَانَتْ هَبَاءً مُّنْبَثًّا (৫) চূর্ণ-বিচূর্ণ ও ধূলিকণার ন্যায় সারা বিশ্বে বিস্তৃত পাহাড়সমূহকে বাতাস উপরে নিয়ে যাবে। তখন যদিও তা মেঘমালার ন্যায় দ্রুতগতিসম্পন্ন হবে; কিন্তু দর্শক তাকে স্বস্থানে স্থির দেখতে পাবে وَتَرَى الْجِبَالَ تَحْسَبُهَا جَامِدَةً وَهِيَ تَمُرُّ مَرَّ السَّحَابِ তন্মধ্যে কতক অবস্থা শিংগায় প্রথম ফুৎকারের সময় হবে এবং কতক দ্বিতীয় ফুৎকারের পরে হবে। তখন ভূপৃষ্ঠকে সমতল স্তরের মত করে দেওয়া হবে। তাতে কোন গুহা, পাহাড়, দালান কোঠা ও বৃক্ষ থাকবে না। قُلْ يَنْسِفُهَا رَبِّيْ نَسْفًا فَيَذَرُهَا قَاعًا صَفْصَفًا لَا تَرَى فِيْهَا عِوَجًا وَّلَا اَمْتًا (কুরতুবী-রূহুল মা'আনী। وَاللّٰهُ اَعْلَمُ بِحَقِيْقَةِ الْحَالِ

صُنْعَ اللّٰهِ الَّذِىْٓ اَتْقَنَ كُلَّ شَىْءٍ — صنع শব্দের অর্থ কারিগরি বিদ্যা, শিল্প। اَتْقَنَ শব্দটি اِتْقَانٌ থেকে উদ্ভূত। এর অর্থ কোন কিছুকে মজবুত ও সংহত করা। বাহ্যত এই বাক্যটি পূর্ববর্তী সব বিষয়বস্তুর সাথে সম্পর্কযুক্ত ; অর্থাৎ দিবা-রাত্রির পরিবর্তন এবং শিংগায় ফুৎকার থেকে হাশর-নশর পর্যন্ত সব অবস্থা। উদ্দেশ্য এই যে এগুলো মোটেই বিস্ময় ও আশ্চর্যের বিষয় নয়। কেননা, এগুলোর স্রষ্টা কোন সীমিত জ্ঞান ও শক্তিসম্পন্ন মানব অথবা ফেরেশতা নয় ; বরং বিশ্বজাহানের পালনকর্তা। যদি এই বাক্যটির সম্পর্ক নিকটতম وَتَرَى الْجِبَالَ تَحْسَبُهَا جَامِدَةً আয়াতের সাথে করা যায়, তবে উদ্দেশ্য হবে এই যে, পাহাড়সমূহের এই অবস্থা দর্শকের দৃষ্টিতে অচল ; কিন্তু বাস্তবে চলমান ও গতিশীল হওয়াও মোটেই আশ্চর্যজনক নয়। কেননা, এটা বিশ্বজাহানের পালনকর্তার কারিগরি, যিনি সবকিছু করতে সক্ষম।

مَنْ جَآءَ بِالْحَسَنَةِ فَلَهٗ خَيْرٌ مِّنْهَا এটা হাশর-নশর ও হিসাব-নিকাশের পরবর্তী পরিণতির বর্ণনা। حَسَنَةٌ বলে এখানে কালেমায়ে লা-ইলাহা ইল্লাল্লাহু বুঝানো হয়েছে (কাতাদাহ্‌র উক্তি)। কেউ কেউ সাধারণ ইবাদত ও আনুগত্য অর্থ নিয়েছেন। অর্থাৎ যে ব্যক্তি সৎকর্ম করবে, সে তার কর্মের চাইতে উৎকৃষ্টতর প্রতিদান পাবে। বলা বাহুল্য, সৎকর্ম তখনই সৎকর্ম হয়, যখন তার মধ্যে প্রথম শর্ত ঈমান বিদ্যমান থাকে। 'উৎকৃষ্টতর প্রতিদান' বলে জান্নাতের অক্ষয় নিয়ামত এবং আযাব ও যাবতীয় কষ্ট থেকে চিরমুক্তি বুঝানো হয়েছে। কেউ কেউ বলেন যে, এর অর্থ এই যে, এক নেকীর প্রতিদান দশ গুণ থেকে নিয়ে সাতাশ গুণ পর্যন্ত পাওয়া যাবে। —(মাযহারী)

وَهُمْ مِّنْ فَزَعٍ يَّوْمَئِذٍ اٰمِنُوْنَ — فزع বলে প্রত্যেক বড় বিপদ ও পেরেশানী বুঝানো হয়েছে। উদ্দেশ্য এই যে, দুনিয়াতে প্রত্যেক আল্লাহ্‌ভীরু পরহিযগারও পরিণামের ভয় থেকে মুক্ত থাকতে পারে না এবং থাকা উচিতও নয় : যেমন কোরআন পাক বলে اِنَّ عَذَابَ رَبِّهِمْ غَيْرُ مَاْمُوْنٍ অর্থাৎ পালনকর্তার আযাব থেকে কেউ নিশ্চিত ও ভাবনামুক্ত হয়ে বসে থাকতে পারে না। এ কারণেই পয়গম্বরগণ, সাহাবায়ে কিরাম ও ওলীগণ সদাসর্বদা ভীত ও কম্পিত থাকতেন। কিন্তু সেইদিন হিসাব-নিকাশ সমাপ্ত হলে যারা সৎকর্ম নিয়ে আগমনকারী হবে, তারা সর্বপ্রকার ভয় ও দুশ্চিন্তা থেকে মুক্ত ও প্রশান্ত হবে। وَاللّٰهُ اَعْلَمُ

اِنَّمَآ اُمِرْتُ اَنْ اَعْبُدَ رَبَّ هٰذِهِ الْبَلْدَةِ الَّذِىْ حَرَّمَهَا وَلَهٗ كُلُّ شَىْءٍ
وَّاُمِرْتُ اَنْ اَكُوْنَ مِنَ الْمُسْلِمِيْنَ ﴿٩١﴾ وَاَنْ اَتْلُوَا الْقُرْاٰنَ فَمَنِ اهْتَدٰى فَاِنَّمَا يَهْتَدِىْ
لِنَفْسِهٖ وَمَنْ ضَلَّ فَقُلْ اِنَّمَآ اَنَا مِنَ الْمُنْذِرِيْنَ ﴿٩٢﴾ وَقُلِ الْحَمْدُ لِلّٰهِ
سَيُرِيْكُمْ اٰيٰتِهٖ فَتَعْرِفُوْنَهَا وَمَا رَبُّكَ بِغَافِلٍ عَمَّا تَعْمَلُوْنَ ﴿٩٣﴾

**(৯১) আমি তো কেবল এই নগরীর প্রভুর ইবাদত করতে আদিষ্ট হয়েছি, যিনি একে সম্মানিত করেছেন। এবং সবকিছু তাঁরই। আমি আরও আদিষ্ট হয়েছি, যেন আমি আজ্ঞাবহদের একজন হই। (৯২) এবং যেন আমি কোরআন পাঠ করে শোনাই। পর যে ব্যক্তি সৎপথে চলে, সে নিজের কল্যাণার্থেই সৎপথে চলে এবং কেউ পথভ্রষ্ট হলে আপনি বলে দিন, 'আমি তো কেবল একজন ভীতি প্রদর্শনকারী।' (৯৩) এবং আরও বলুন, 'সমস্ত প্রশংসা আল্লাহ্‌র। সত্বরই তিনি তাঁর নিদর্শনসমূহ তোমাদেরকে দেখাবেন। তখন তোমরা তা চিনতে পারবে এবং তোমরা যা কর, সে সম্পর্কে আপনার পালনকর্তা গাফিল নন।'**

---

**তাফসীরের সার-সংক্ষেপ**

[হে পয়গম্বর (সা), মানুষকে বলে দিন,] আমি তো কেবল এই (মক্কা) নগরীর (সত্যিকার) প্রভুর ইবাদত করতে আদিষ্ট হয়েছি, যিনি একে (নগরীকে) সম্মানিত করেছেন। (এই সম্মানের কারণেই একে হেরেম করা হয়েছে। উদ্দেশ্য এই যে, আমি যেন ইবাদতে কাউকে শরীক না করি) এবং (তাঁর ইবাদত কেন করা হবে না, যখন) সবকিছু তাঁরই (মালিকানাধীন)। আমি আরও আদিষ্ট হয়েছি যেন আমি (বিশ্বাস ও কর্ম সবকিছুতে) তাঁর আজ্ঞাবহদের একজন হই। (এ হচ্ছে তাওহীদের আদেশ) এবং (আরও আদেশ এই যে,) যেন আমি (তোমাদেরকে) কোরআন পাঠ করে শুনাই (অর্থাৎ বিধানাবলী প্রচার করি, যা নবুয়তের জরুরী অঙ্গ)। অতঃপর (আমার প্রচারের পর) যে ব্যক্তি সৎপথে চলে, সে নিজের কল্যাণার্থেই সৎপথে চলে (অর্থাৎ সে আযাব থেকে মুক্তি এবং জান্নাতের অক্ষয় নিয়ামত লাভ করবে। আমি তার কাছে কোন আর্থিক অথবা প্রভাবগত উপকার চাই না) এবং কেউ পথভ্রষ্ট হলে আপনি বলে দিন, (আমার কোন ক্ষতি নেই। কারণ,) আমি তো কেবল সতর্ককারী (অর্থাৎ আদেশ প্রচারকারী) পয়গম্বর। (অর্থাৎ আমার কাজ আদেশ পৌঁছিয়ে দেওয়া। এরপর আমার দায়িত্ব শেষ। না মানলে তোমাদেরকেই শাস্তি ভোগ করতে হবে।) আপনি (আরও) বলে দিন, (তোমরা যে কিয়ামতের বিলম্বকে আর না হওয়ার প্রমাণ মনে করে কিয়ামতকে অস্বীকার করছ, এটা তোমাদের নির্বুদ্ধিতা। বিলম্ব কখনও প্রমাণ হতে পারে না যে, কিয়ামত কোনদিন হবেই না। এ ছাড়া তোমরা যে আমাকে দ্রুত কিয়ামত আনার কথা বলছ, এটা তোমাদের দ্বিতীয় ভ্রান্তি। কেননা আমি কোনদিন দাবি করিনি যে, কিয়ামত আনা আমার ক্ষমতাধীন। বরং) সমস্ত প্রশংসা আল্লাহ্‌র। (ক্ষমতা, জ্ঞান, হিকমত সবই তাঁর। তাঁর হিকমত যখন চাইবে, তিনি কিয়ামত সংঘটিত করবেন। হ্যাঁ এতটুকু আমাকেও জানানো হয়েছে যে, কিয়ামতের বেশি বিলম্ব নেই। বরং) সত্বরই তিনি নিদর্শনসমূহ (অর্থাৎ কিয়ামতের ঘটনাবলী) তোমাদেরকে দেখাবেন। তখন তোমরা সেগুলোকে চিনবে। (তবে চিনলেও কোন উপকার হবে না) আর (শুধু নিদর্শনাবলী দেখানোই হবে না; বরং তোমাদেরকে মন্দ কর্মের শাস্তিও ভোগ করতে হবে। কেননা) আপনার পালনকর্তা সে সম্পর্কে গাফিল নন, যা তোমরা কর।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

رَبَّ هٰذِهِ الْبَلْدَةِ অধিকাংশ তফসীরবিদের মতে بلدة বলে মক্কা মুকাররমাকে বুঝানো হয়েছে। আল্লাহ্ তা'আলা তো বিশ্ব-জাহানের পালনকর্তা এবং নভোমণ্ডল ও ভূমণ্ডলের পালনকর্তা। এখানে বিশেষ করে মক্কার পালনকর্তা বলার কারণ মক্কার মাহাত্ম্য ও সম্মানিত হওয়ার বিষয়বস্তু প্রকাশ করা। حرم শব্দটি تحريم থেকে উদ্ভূত। এর অর্থ সাধারণ সম্মানও হয়ে থাকে। এই সম্মানের কারণে মক্কা ও পবিত্র ভূমির যেসব বিধান প্রবর্তিত হয়েছে, সেগুলোও এর মধ্যে অন্তর্ভুক্ত রয়েছে ; যেমন কেউ হেরেমে আশ্রয় নিলে সে নিরাপদ হয়ে যায়। হেরেমে প্রতিশোধ গ্রহণ করা ও হত্যাকাণ্ড সম্পাদন বৈধ নয়। হেরেমের ভূমিতে শিকার বধ করাও জায়েয নয়। বৃক্ষ কর্তন করা জায়েয নয়। এসব বিধানের কতকাংশ وَمَنْ دَخَلَهٗ كَانَ اٰمِنًا আয়াতে, কতকাংশ সূরা মায়িদার শুরুতে এবং কতকাংশ لَا تَقْتُلُوا الصَّيْدَ وَاَنْتُمْ حُرُمٌ আয়াতে বর্ণিত হয়ে গেছে।

## سُوْرَةُ الْقَصَصِ

## সূরা আল-কাসাস

**মক্কা অবতীর্ণ, ৮৮ আয়াত, ৯ রুকু**

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

طٰسٓمّٓ (১) تِلْكَ اٰيٰتُ الْكِتٰبِ الْمُبِيْنِ (২) نَتْلُوْا عَلَيْكَ مِنْ نَّبَاِ مُوْسٰى
وَفِرْعَوْنَ بِالْحَقِّ لِقَوْمٍ يُّؤْمِنُوْنَ (৩) اِنَّ فِرْعَوْنَ عَلَا فِى الْاَرْضِ
وَجَعَلَ اَهْلَهَا شِيَعًا يَّسْتَضْعِفُ طَآئِفَةً مِّنْهُمْ يُذَبِّحُ اَبْنَآءَهُمْ
وَيَسْتَحْيٖ نِسَآءَهُمْ ؕ اِنَّهٗ كَانَ مِنَ الْمُفْسِدِيْنَ (৪) وَنُرِيْدُ اَنْ نَّمُنَّ
عَلَى الَّذِيْنَ اسْتُضْعِفُوْا فِى الْاَرْضِ وَنَجْعَلَهُمْ اَئِمَّةً وَّنَجْعَلَهُمُ
الْوٰرِثِيْنَ (৫) وَنُمَكِّنَ لَهُمْ فِى الْاَرْضِ وَنُرِىَ فِرْعَوْنَ وَهَامٰنَ
وَجُنُوْدَهُمَا مِنْهُمْ مَّا كَانُوْا يَحْذَرُوْنَ (৬) وَاَوْحَيْنَآ اِلٰٓى اُمِّ مُوْسٰٓى اَنْ
اَرْضِعِيْهِ ۚ فَاِذَا خِفْتِ عَلَيْهِ فَاَلْقِيْهِ فِى الْيَمِّ وَلَا تَخَافِىْ وَلَا تَحْزَنِىْ ۚ
اِنَّا رَآدُّوْهُ اِلَيْكِ وَجَاعِلُوْهُ مِنَ الْمُرْسَلِيْنَ (৭) فَالْتَقَطَهٗٓ اٰلُ فِرْعَوْنَ
لِيَكُوْنَ لَهُمْ عَدُوًّا وَّحَزَنًا ؕ اِنَّ فِرْعَوْنَ وَهَامٰنَ وَجُنُوْدَهُمَا
كَانُوْا خٰطِـِٕيْنَ (৮) وَقَالَتِ امْرَاَتُ فِرْعَوْنَ قُرَّتُ عَيْنٍ لِّىْ وَلَكَ ؕ

لَا تَقْتُلُوهُ ۖ عَسَىٰ أَن يَنفَعَنَا أَوْ نَتَّخِذَهُ وَلَدًا وَهُمْ لَا
يَشْعُرُونَ ﴿٩﴾ وَأَصْبَحَ فُؤَادُ أُمِّ مُوسَىٰ فَارِغًا ۖ إِن كَادَتْ لَتُبْدِي
بِهِ لَوْلَا أَن رَّبَطْنَا عَلَىٰ قَلْبِهَا لِتَكُونَ مِنَ الْمُؤْمِنِينَ ﴿١٠﴾ وَقَالَتْ
لِأُخْتِهِ قُصِّيهِ ۖ فَبَصُرَتْ بِهِ عَن جُنُبٍ وَهُمْ لَا يَشْعُرُونَ ﴿١١﴾
وَحَرَّمْنَا عَلَيْهِ الْمَرَاضِعَ مِن قَبْلُ فَقَالَتْ هَلْ أَدُلُّكُمْ عَلَىٰ أَهْلِ بَيْتٍ
يَكْفُلُونَهُ لَكُمْ وَهُمْ لَهُ نَاصِحُونَ ﴿١٢﴾ فَرَدَدْنَاهُ إِلَىٰ أُمِّهِ كَيْ تَقَرَّ
عَيْنُهَا وَلَا تَحْزَنَ وَلِتَعْلَمَ أَنَّ وَعْدَ اللَّهِ حَقٌّ وَلَٰكِنَّ أَكْثَرَهُمْ لَا يَعْلَمُونَ ﴿١٣﴾

দয়াময় পরম করুণাময় আল্লাহ্‌র নামে শুরু করছি।

(১) তা-সীন-মীম। (২) এগুলো সুস্পষ্ট কিতাবের আয়াত। (৩) আমি আপনার কাছে মূসা ও ফিরাউনের বৃত্তান্ত সত্য সহকারে বর্ণনা করছি ঈমানদার সম্প্রদায়ের জন্য। (৪) ফিরাউন তার দেশে উদ্ধত হয়েছিল এবং সে দেশবাসীকে বিভিন্ন দলে বিভক্ত করে তাদের একটি দলকে দুর্বল করে দিয়েছিল। সে তাদের পুত্র সন্তানদেরকে হত্যা করত এবং নারীদেরকে জীবিত রাখত। নিশ্চয় সে ছিল অনর্থ সৃষ্টিকারী। (৫) দেশে যাদেরকে দুর্বল করা হয়েছিল, আমার ইচ্ছা হলো তাদের প্রতি অনুগ্রহ করার, তাদেরকে নেতা করার এবং তাদেরকে দেশের উত্তরাধিকারী করার। (৬) এবং তাদেরকে দেশের ক্ষমতায় আসীন করার এবং ফিরাউন, হামান ও তাদের সৈন্যবাহিনীকে তা দেখিয়ে দেওয়ার যা তারা সেই দুর্বল দলের তরফ থেকে আশংকা করত। (৭) আমি মূসা-জননীকে আদেশ পাঠালাম যে, তাকে স্তন্য দান করতে থাক। অতঃপর যখন তুমি তার সম্পর্কে বিপদের আশংকা কর, তখন তাকে দরিয়ায় নিক্ষেপ কর এবং ভয় করো না, দুঃখও করো না। আমি অবশ্য তাকে তোমার কাছে ফিরিয়ে দেব এবং তাকে পয়গম্বরগণের একজন করব। (৮) অতঃপর ফিরাউন-পরিবার মূসাকে কুড়িয়ে নিল, যাতে তিনি তাদের শত্রু ও দুঃখের কারণ হয়ে যান। নিশ্চয় ফিরাউন, হামান ও তাদের সৈন্যবাহিনী অপরাধী ছিল। (৯) ফিরাউনের স্ত্রী বলল, এ শিশু আমার ও তোমার নয়নমণি, তাকে হত্যা করো না। এ আমাদের উপকারে আসতে পারে অথবা আমরা তাকে পুত্র করে নিতে পারি। প্রকৃতপক্ষে পরিণাম সম্পর্কে তাদের কোন খবর ছিল না। (১০) সকালে মূসা-জননীর অন্তর অস্থির হয়ে পড়ল। যদি আমি তাঁর হৃদয়কে দৃঢ় করে না দিতাম, তবে তিনি মূসা-জনিত অস্থিরতা প্রকাশ করেই

**দিতেন। দৃঢ় করলাম, যাতে তিনি থাকেন বিশ্বাসিগণের মধ্যে। (১১) তিনি মূসার ভগিনীকে বললেন, তার পেছনে পেছনে যাও। সে তাদের অজ্ঞাতসারে অপরিচিতা হয়ে তাকে দেখে যেতে লাগল। (১২)পূর্ব থেকেই আমি ধাত্রীদেরকে মূসা থেকে বিরত রেখেছিলাম। মূসার ভগিনী বলল, 'আমি তোমাদেরকে এমন এক পরিবারের কথা বলব কি, যারা তোমাদের জন্য একে লালন-পালন করবে এবং তারা হবে তার হিতাকাঙ্ক্ষী ? (১৩) অতঃপর আমি তাকে জননীর কাছে ফিরিয়ে দিলাম, যাতে তার চক্ষু জুড়ায় এবং তিনি দুঃখ না করেন এবং যাতে তিনি জানেন যে, আল্লাহ্‌র ওয়াদা সত্য ; কিন্তু অনেক মানুষ তা জানে না।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

তা-সীন-মীম—(এর অর্থ আল্লাহ্ তা'আলাই জানেন)। এগুলো (অর্থাৎ যেসব বিষয়বস্তু আপনার প্রতি ওহী করা হয়) সুস্পষ্ট কিতাবের (অর্থাৎ কোরআনের) আয়াত। (তন্মধ্যে এ স্থলে) আমি মূসা (আ) ও ফিরাউনের কিছু বৃত্তান্ত আপনার কাছে সত্য সহকারে পাঠ করে (অর্থাৎ নাযিল করে) শুনাচ্ছি ঈমানদার সম্প্রদায়ের (উপকারের) জন্য। (কেননা বৃত্তান্তের উদ্দেশ্য হচ্ছে শিক্ষা, নবুয়তের প্রমাণ সংগ্রহ ইত্যাদি। এগুলো বিশেষত ঈমানদারদের সাথেই সম্পর্ক রাখে—কার্যত ঈমানদার হোক কিংবা ঈমান আনতে ইচ্ছুক হোক। সংক্ষেপে বৃত্তান্ত এই যে,) ফিরাউন তার দেশে (মিসরে) খুবই উদ্ধত হয়ে গিয়েছিল এবং দেশবাসীকে বিভিন্ন শ্রেণীতে বিভক্ত করে রেখেছিল। (এভাবে সে কিবতী অর্থাৎ মিসরীয়দেরকে সম্মানিত করে রেখেছিল এবং কিবতী অর্থাৎ বনী ইসরাইলকে হেয় ও লাঞ্ছিত করে রেখেছিল।) সে তাদের (দেশের বাসিন্দাদের) এক দলকে (অর্থাৎ বনী ইসরাইলকে) দুর্বল করে রেখেছিল (এভাবে যে,) তাদের পুত্র-সন্তানকে (যারা নতুন জন্মগ্রহণ করত, জল্লাদের হাতে) হত্যা করত এবং তাদের নারীদেরকে (অর্থাৎ কন্যা-সন্তানদেরকে) জীবিত রাখত (যাতে তাদেরকে কাজে লাগানো যায়। এছাড়া তাদের তরফ থেকে বিপদাশংকাও ছিল না,) নিশ্চিতই সে ছিল বড় দুষ্কৃতকারী। (মোটকথা, ফিরাউন তো ছিল এই ধারণার বশবর্তী।) আর আমার ইচ্ছা ছিল দেশে (মিসরে) যাদেরকে দুর্বল করা হয়েছিল, তাদের প্রতি (পার্থিব ও ধর্মীয়) অনুগ্রহ করার। (এ অনুগ্রহ এই যে,) তাদের (ধর্মীয়) নেতা করা এবং (দুনিয়াতে) তাদেরকে দেশের উত্তরাধিকারী করা এবং (মালিক হওয়ার সাথে সাথে) তাদেরকে দেশের ক্ষমতায় আসীন করা এবং ফিরাউন, হামান ও তাদের বাহিনীকে সেইসব (অবাঞ্ছিত) ঘটনা দেখিয়ে দেওয়া, যা তারা তাদের (বনী ইসরাইলের) তরফ থেকে আশংকা করত [অর্থাৎ সাম্রাজ্যের পতন ও ধ্বংস। এই আশংকায়ই বনী-ইসরাইলের ছেলেদেরকে ফিরাউনের দেখা একটি স্বপ্ন ও জ্যোতিষীদের দেওয়া ব্যাখ্যার ভিত্তিতে তারা হত্যা করে যাচ্ছিল।—(দুররে মনসুর) সুতরাং আমার ফয়সালা ও তকদীরের সামনে তাদের সকল কৌশল ব্যর্থ হলো। এ হচ্ছে সংক্ষিপ্ত ঘটনা। এর বিশদ বিবরণ এই যে, মূসা (আ) যখন এমনি সংকটময় যমানায় জন্মগ্রহণ করলেন, তখন] আমি মূসা-জননীকে আদেশ পাঠালাম যে, (যে পর্যন্ত তাকে গোপন রাখা সম্ভবপর হয়,) তুমি তাকে স্তন্যদান করতে থাক। অতঃপর যখন তুমি তার সম্পর্কে (গুপ্তচরদের অবগত হওয়ার) আশংকা কর, তখন (নির্ভয়ে ও নিঃসংকোচে) তাকে (সিন্দুকে ভর্তি করে) দরিয়াতে (নীল নদে) নিক্ষেপ

কর এবং (নিমজ্জিত হওয়ার) ভয় করো না, (বিচ্ছেদের কারণে) দুঃখও করো না। (কেননা) আমি অবশ্যই তাকে পুনরায় তোমার কাছে পৌঁছিয়ে দেব এবং (সময় এলে) তাকে পয়গম্বরগণের একজন করব। (মোটকথা, তিনি এমনিভাবে স্তন্যদান করতে লাগলেন। এরপর যখন রহস্য ফাঁস হয়ে যাওয়ার আশংকা হলো, তখন সিন্দুকে ভরে আল্লাহ্র নামে নীলনদে নিক্ষেপ করে দিলেন। নীলনদের কোন শাখা ফিরাউনের রাজপ্রাসাদ পর্যন্ত বিস্তৃত ছিল কিংবা ফিরাউনের স্বজনরা নদীভ্রমণে বের হয়েছিল। সিন্দুকটি কিনারায় এসে ভিড়ল।) তখন ফিরাউনের লোকেরা মূসা (আ)-কে সিন্দুকসহ কুড়িয়ে নিল, যাতে তিনি তাদের শত্রুতা ও দুঃখের কারণ হয়ে যান। নিশ্চয় ফিরাউন, হামান ও তাদের সৈন্যবাহিনী (এ ব্যাপারে) ভুলকারী ছিল। (কারণ, তারা তাদের শত্রুকে কোলে তুলে নিয়েছিল। যখন তাকে সিন্দুক থেকে বের করে ফিরাউনের সামনে পেশ করা হলো, তখন) ফিরাউনের স্ত্রী (হযরত আসিয়া ফিরাউনকে) বলল, এ (এই ছেলে) আমার ও তোমার নয়নমণি (অর্থাৎ তাকে দেখে মন প্রফুল্ল হবে। অতএব) তাকে হত্যা করো না। (বড় হয়ে) এ আমাদের উপকারে আসতে পারে অথবা আমরা তাকে পুত্র করে নিতে পারি। তাদের (পরিণামের) কোন খবরই ছিল না (যে, এ সেই বালক, যার হাতে ফিরাউন-সাম্রাজ্যের পতন হবে। এদিকে এ ঘটনা হলো যে,) মূসা-জননীর অন্তর (বিভিন্ন চিন্তার কারণে) অস্থির হয়ে পড়ল। (অস্থিরতা যেনতেন নয়। বরং এমন নিদারুণ অস্থিরতা যে, যদি আমি তাকে (আমার ওয়াদার প্রতি) বিশ্বাসী রাখার উদ্দেশ্যে তার হৃদয়কে দৃঢ় করে না দিতাম, তবে তিনি মূসা (আ)-এর অবস্থা (সবার সামনে) প্রকাশ করেই দিতেন। (মোটকথা, তিনি কোনরূপে অন্তরকে সামলিয়ে নিলেন এবং কৌশল শুরু করলেন। তা এই যে,) তিনি মূসা (আ)-এর ভগিনী (অর্থাৎ আপন কন্যা)-কে বললেন, তার পেছনে পেছনে যাও। (সে চলল এবং রাজপ্রাসাদে সিন্দুক খোলা হয়েছে জেনে সেখানে পৌঁছল। হয় পূর্বেও যাতায়াত ছিল, না হয় কোন কৌশলে সেখানে পৌঁছল এবং) মূসা (আ)-কে দূর থেকে দেখল, অথচ তারা জানত না (যে, সে মূসার ভগিনী এবং তাঁর খোঁজে এসেছে।) আমি পূর্ব থেকেই (অর্থাৎ সিন্দুক বের হওয়ার পর থেকেই) মূসা (আ) থেকে ধাত্রীদেরকে বিরত রেখেছিলাম। (অর্থাৎ সে কারও দুধ গ্রহণ করত না।) অতঃপর সে (সুযোগ বুঝে) বলল, আমি তোমাদেরকে এমন এক পরিবারের কথা বলব কি, যারা তোমাদের হয়ে একে লালন-পালন করবে এবং তারা হবে (সর্বান্তঃকরণে) তার হিতাকাঙ্ক্ষী? [শিশুকে দুধ পান করানো কঠিন দেখে তারা এ পরামর্শকে সুবর্ণ সুযোগ মনে করল এবং সেই পরিবারের ঠিকানা জিজ্ঞেস করল। মূসা-ভগিনী তার জননীর ঠিকানা বলে দিল। সেমতে তাকে আনা হলো এবং মূসা (আ)-কে তার কোলে তুলে দেওয়া হলো। কোলে যাওয়া মাত্রই তিনি দুধ পান করতে লাগলেন। অতঃপর তাদের অনুমতিক্রমে তাঁকে নিশ্চিন্তে বাড়ি নিয়ে এল। মাঝে মাঝে রাজপ্রাসাদে নিয়ে তাদেরকে দেখিয়ে আনত।] আমি মূসা (আ)-কে (এভাবে) তাঁর জননীর কাছে (ওয়াদা অনুযায়ী) ফিরিয়ে দিলাম, যাতে তাঁর সন্তানকে দেখে) তাঁর চক্ষু জুড়ায় এবং তিনি (বিচ্ছেদের) দুঃখ না করেন এবং যাতে তিনি (প্রত্যক্ষরূপে) জানেন যে, আল্লাহ্র ওয়াদা সত্য; কিন্তু (পরিতাপের বিষয়,) অধিকাংশ মানুষ তা বিশ্বাস করে না (এটা কাফিরদের প্রতি ইঙ্গিত)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

মক্কায় অবতীর্ণ সূরাসমূহের মধ্যে সূরা আল-কাসাস সর্বশেষ সূরা। হিজরতের সময় মক্কা ও জুহ্ফা (রাবেগ)-এর মাঝখানে এই সূরা অবতীর্ণ। কোন কোন রেওয়ায়েতে আছে, হিজরতের সফরে রাসূলুল্লাহ্ (সা) যখন জুহ্ফা অর্থাৎ রাবেগের নিকটে পৌঁছেন, তখন জিবরাঈল আগমন করেন এবং রাসূলুল্লাহ্ (সা)-কে বলেন, হে মুহাম্মদ, আপনার মাতৃভূমির কথা আপনার মনে পড়ে কি ? তিনি উত্তরে বললেন, হ্যাঁ, মনে পড়ে বৈ কি। অতঃপর জিবরাঈল তাঁকে এই সূরা শুনালেন। এই সূরার শেষভাগে রাসূলুল্লাহ্ (সা)-কে সুসংবাদ দেওয়া হয়েছে যে, পরিণামে মক্কা বিজিত হয়ে আপনার অধিকারভুক্ত হবে। আয়াতটি এই ঃ اِنَّ الَّذِيْ فَرَضَ عَلَيْكَ الْقُرْاٰنَ لَرَادُّكَ اِلٰى مَعَادٍ। সূরা কাসাসে সর্বপ্রথম মূসা (আ)-এর কাহিনী প্রথমে সংক্ষেপে ও পরে বিস্তারিত বর্ণিত হয়েছে। অর্ধেক সূরা পর্যন্ত মূসা (আ)-এর কাহিনী ফিরাউনের সাথে এবং শেষভাগে কারুনের সাথে উল্লিখিত হয়েছে।

হযরত মূসা (আ)-এর কাহিনী সমগ্র কোরআনে কোথাও সংক্ষেপে এবং কোথাও বিস্তারিত আকারে বারবার উল্লেখ করা হয়েছে। সূরা কাহ্ফে তাঁর কাহিনী খিযির (আ)-এর সাথে বিস্তারিত উল্লিখিত হয়েছে। এরপর সূরা তোয়াহায় বিস্তারিত ঘটনা আছে এবং এর কিছু বিবরণ সূরা আন-নামলে, অতঃপর সূরা আল-কাসাসে এর পুনরালোচনা রয়েছে। সূরা তোয়াহায় মূসা (আ)-এর জন্য বলা হয়েছে وَلَقَدْ فَتَنَّاكَ فُتُوْنًا, ইমাম নাসায়ী প্রমুখ হাদীসবিদ এই কাহিনীর পূর্ণ বিবরণ লিপিবদ্ধ করেছেন। আমিও ইবনে কাসীরের বরাত দিয়ে এই বিরণ সূরা তোয়াহায় উল্লেখ করেছি। এর সাথে সংশ্লিষ্ট অংশসমূহের পূর্ণ আলোচনা, জরুরী মাস'আলা ও জ্ঞাতব্য বিষয়াদি কিছু সূরা তোয়াহায় এবং কিছু সূরা কাহফে উল্লেখ করা হয়েছে। এখানের আয়াতে শুধু শব্দ সম্পর্কিত সংক্ষিপ্ত তফসীর লিপিবদ্ধ করা হবে। وَنُرِيْدُ اَنْ نَّمُنَّ عَلَى الَّذِيْنَ اسْتُضْعِفُوْا فِى الْاَرْضِ وَنَجْعَلَهُمْ اَئِمَّةً الاية এই আয়াতে বিধিলিপির মুকাবিলায় ফিরাউনী কৌশলের শুধু ব্যর্থ ও বিপর্যস্ত হওয়ার কথাই নয়; বরং ফিরাউন ও তার পারিষদবর্গকে চরম বোকা বরং অন্ধ বানানোর কথা উল্লেখ করা হয়েছে। যে বালক সম্পর্কে স্বপ্ন ও স্বপ্নের ব্যাখ্যার ভিত্তিতে ফিরাউন শংকিত হয়েছিল এবং যার কারণে বনী ইসরাইলের অসংখ্য নবজাতক ছেলে সন্তানকে হত্যা করার আইন জারি করেছিল, তাকে আল্লাহ্ তা'আলা এই ফিরাউনেরই গৃহে তারই হাতে লালিত-পালিত করালেন এবং জননীর মনস্তুষ্টির জন্য তারই কোলে বিস্ময়কর পন্থায় পৌঁছিয়ে দিলেন। তদুপরি ফিরাউনের কাছ থেকে স্তন্যদানের খরচ, যা কোন কোন রেওয়ায়েতে দৈনিক এক দীনার বর্ণিত হয়েছে—আদায় করা হয়েছে। স্তন্যদানের এই বিনিময় একজন কাফির হরবীর কাছ থেকে তার সম্মতিক্রমে গ্রহণ করা হয়েছে। কাজেই এর বৈধতায়ও কোনরূপ ত্রুটি নেই। যে বিপদাশঙ্কা দূর করার উদ্দেশ্যে সমগ্র সম্প্রদায়ের উপর অত্যাচারের স্টীম রোলার চালানো হয়েছিল, অবশেষে তা তারই গৃহ থেকে আগ্নেয়গিরির এক ভয়ংকর লাভা হয়ে বিস্ফোরিত হলো এবং স্বপ্নের ব্যাখ্যা আল্লাহ্ তা'আলা তাকে চর্মচক্ষে দেখিয়ে দিলেন। وَنُرِىَ فِرْعَوْنَ وَهَامَانَ থেকে مَا كَانُوْا يَحْذَرُوْنَ পর্যন্ত আয়াতের সারমর্ম তাই।

وَاَوْحَيْنَاۤ اِلٰۤى اُمِّ مُوْسٰۤى শব্দটি এখানে আভিধানিক অর্থে ব্যবহৃত হয়েছে—নবুয়তের ওহী বুঝানো হয়নি। সূরা তোয়াহায় এ সম্পর্কে আলোচনা করা হয়েছে।

وَلَمَّا بَلَغَ اَشُدَّهٗ وَاسْتَوٰۤى اٰتَيْنٰهُ حُكْمًا وَّعِلْمًا ؕ وَكَذٰلِكَ نَجْزِى
الْمُحْسِنِيْنَ ﴿١٤﴾ وَدَخَلَ الْمَدِيْنَةَ عَلٰى حِيْنِ غَفْلَةٍ مِّنْ اَهْلِهَا فَوَجَدَ فِيْهَا
رَجُلَيْنِ يَقْتَتِلٰنِ ۗ هٰذَا مِنْ شِيْعَتِهٖ وَهٰذَا مِنْ عَدُوِّهٖ ۚ فَاسْتَغَاثَهُ
الَّذِىْ مِنْ شِيْعَتِهٖ عَلَى الَّذِىْ مِنْ عَدُوِّهٖ ۙ فَوَكَزَهٗ مُوْسٰى فَقَضٰى عَلَيْهِ ۗ
قَالَ هٰذَا مِنْ عَمَلِ الشَّيْطٰنِ ؕ اِنَّهٗ عَدُوٌّ مُّضِلٌّ مُّبِيْنٌ ﴿١٥﴾ قَالَ رَبِّ اِنِّىْ ظَلَمْتُ
نَفْسِىْ فَاغْفِرْ لِىْ فَغَفَرَ لَهٗ ؕ اِنَّهٗ هُوَ الْغَفُوْرُ الرَّحِيْمُ ﴿١٦﴾ قَالَ رَبِّ بِمَاۤ اَنْعَمْتَ
عَلَىَّ فَلَنْ اَكُوْنَ ظَهِيْرًا لِّلْمُجْرِمِيْنَ ﴿١٧﴾ فَاَصْبَحَ فِى الْمَدِيْنَةِ خَاۤئِفًا يَّتَرَقَّبُ
فَاِذَا الَّذِى اسْتَنْصَرَهٗ بِالْاَمْسِ يَسْتَصْرِخُهٗ ؕ قَالَ لَهٗ مُوْسٰۤى اِنَّكَ
لَغَوِىٌّ مُّبِيْنٌ ﴿١٨﴾ فَلَمَّاۤ اَنْ اَرَادَ اَنْ يَّبْطِشَ بِالَّذِىْ هُوَ عَدُوٌّ لَّهُمَا ۙ
قَالَ يٰمُوْسٰۤى اَتُرِيْدُ اَنْ تَقْتُلَنِىْ كَمَا قَتَلْتَ نَفْسًا بِالْاَمْسِ ۖ اِنْ
تُرِيْدُ اِلَّاۤ اَنْ تَكُوْنَ جَبَّارًا فِى الْاَرْضِ وَمَا تُرِيْدُ اَنْ تَكُوْنَ مِنَ
الْمُصْلِحِيْنَ ﴿١٩﴾ وَجَاۤءَ رَجُلٌ مِّنْ اَقْصَا الْمَدِيْنَةِ يَسْعٰى ؗ قَالَ يٰمُوْسٰۤى
اِنَّ الْمَلَاَ يَاْتَمِرُوْنَ بِكَ لِيَقْتُلُوْكَ فَاخْرُجْ اِنِّىْ لَكَ مِنَ النّٰصِحِيْنَ ﴿٢٠﴾
فَخَرَجَ مِنْهَا خَاۤئِفًا يَّتَرَقَّبُ ؗ قَالَ رَبِّ نَجِّنِىْ مِنَ الْقَوْمِ الظّٰلِمِيْنَ ﴿٢١﴾ ع

(১৪) যখন মূসা যৌবনে পদার্পণ করলেন এবং পরিণত বয়স্ক হয়ে গেলেন তখন আমি তাকে প্রজ্ঞা ও জ্ঞান দান করলাম। এমনিভাবে আমি সৎকর্মীদেরকে প্রতিদান দিয়ে থাকি। (১৫) তিনি শহরে প্রবেশ করলেন যখন তার অধিবাসীরা ছিল বেখবর। তথায়

**তিনি দুই ব্যক্তিকে লড়াইরত দেখলেন। এদের একজন ছিল তাঁর নিজ দলের এবং অন্যজন তাঁর শত্রুদলের। অতঃপর যে তাঁর নিজ দলের সে তাঁর শত্রুদলের লোকটির বিরুদ্ধে তাঁর কাছে সাহায্য প্রার্থনা করল। তখন মূসা তাকে ঘুষি মারলেন এবং এতেই তার মৃত্যু হয়ে গেল। মূসা বললেন, এটা শয়তানের কাজ। নিশ্চয় সে প্রকাশ্য শত্রু, বিভ্রান্তকারী। (১৬) তিনি বললেন, হে আমার পালনকর্তা, আমি তো নিজের উপর যুলুম করে ফেলেছি। অতএব আমাকে ক্ষমা করুন। আল্লাহ্ তাকে ক্ষমা করলেন। নিশ্চয় তিনি ক্ষমাশীল, দয়ালু। (১৭) তিনি বললেন, হে আমার পালনকর্তা, আপনি আমার প্রতি যে অনুগ্রহ করেছেন, এরপর আমি কখনও অপরাধীদের সাহায্যকারী হব না। (১৮) অতঃপর তিনি প্রভাতে উঠলেন সে শহরে ভীত-শংকিত অবস্থায়। হঠাৎ তিনি দেখলেন, গতকল্য যে ব্যক্তি তাঁর সাহায্য চেয়েছিল, সে চীৎকার করে তাঁর সাহায্য প্রার্থনা করছে। মূসা তাকে বললেন, তুমি তো একজন প্রকাশ্য পথভ্রষ্ট ব্যক্তি। (১৯) অতঃপর মূসা যখন উভয়ের শত্রুকে শায়েস্তা করতে চাইলেন, তখন সে বলল, গতকল্য তুমি যেমন এক ব্যক্তিকে হত্যা করেছিলে, সেরকম আমাকেও কি হত্যা করতে চাও ? তুমি তো পৃথিবীতে স্বৈরাচারী হতে চাচ্ছ এবং সন্ধি স্থাপনকারী হতে চাও না। (২০) এ সময় শহরের প্রান্ত থেকে এক ব্যক্তি ছুটে আসল এবং বলল, হে মূসা, রাজ্যের পারিষদবর্গ তোমাকে হত্যা করার পরামর্শ করছে। অতএব তুমি বের হয়ে যাও। আমি তোমার হিতাকাঙ্ক্ষী। (২১) অতঃপর তিনি সেখান থেকে ভীত অবস্থায় বের হয়ে পড়লেন পথ দেখতে দেখতে। তিনি বললেন, হে আমার পালনকর্তা, আমাকে জালিম সম্প্রদায়ের কবল থেকে রক্ষা কর।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

এবং মূসা যখন (লালিত পালিত হয়ে) পূর্ণ যৌবনে উপনীত হলেন এবং (অঙ্গ সৌষ্ঠবে ও জ্ঞান-বুদ্ধিতে) পূর্ণাঙ্গ হয়ে গেলেন, তখন আমি তাঁকে হিকমত ও জ্ঞান দান করলাম (অর্থাৎ নবুয়তের পূর্বেই ভালমন্দ বিচারের উপযুক্ত সুস্থ ও সরল জ্ঞানবুদ্ধি দান করলাম)। এমনিভাবে আমি সৎকর্মীগণকে প্রতিদান দিয়ে থাকি। (অর্থাৎ সৎকর্মের মাধ্যমে জ্ঞানগত উন্নতি সাধিত হয়। এতে ইঙ্গিত আছে যে, মূসা (আ) কখনও ফিরাউনের ধর্মমত গ্রহণ করেননি; বরং তার প্রতি বিতৃষ্ণই ছিলেন। এ সময়কারই এক ঘটনা এই যে, একবার) মূসা (আ) সে শহরে (অর্থাৎ মিসরে (রূহুল মা'আনী) বাইরে থেকে) এমন সময়ে প্রবেশ করলেন, যখন তার অধিবাসীরা বেখবর (নিদ্রামগ্ন) ছিল। (অধিকাংশ রেওয়ায়েত থেকে জানা যায় যে, সময়টি ছিল দ্বিপ্রহর এবং কোন কোন রেওয়ায়েত থেকে রাত্রির অংশ অতিবাহিত হওয়ার পরবর্তী সময় জানা যায় (দুররে-মনসূর) তথায় তিনি দুই ব্যক্তিকে লড়াইরত দেখলেন। একজন ছিল তাঁর নিজ দলের (অর্থাৎ বনী ইসরাইলের) এবং অপরজন তাঁর শত্রুদলের। (অর্থাৎ ফিরাউনের স্বজন ও কর্মচারী। উভয়ে কোন ব্যাপারে ধস্তাধস্তি করছিল এবং বাড়াবাড়ি ছিল ফিরাউনীর।) অতঃপর যে তাঁর নিজে দলের, সে (মূসা (আ)-কে দেখে) তাঁর শত্রুদলের লোকটির বিরুদ্ধে তাঁর কাছে সাহায্য প্রার্থনা করল। (মূসা (আ) প্রথমে তাকে বুঝালেন। যখন সে এতে বিরত হলো না) তখন

মূসা (আ) তাকে (শাসনের উদ্দেশ্যে যুলুম প্রতিরোধ করার জন্য) ঘুষি মারলেন এবং তার ভবলীলা সাঙ্গ করে দিলেন (অর্থাৎ ঘটনাক্রমে সে মারাই গেল)। মূসা (আ) এই অপ্রত্যাশিত পরিণতি দেখে খুব অনুতপ্ত হলেন এবং) বললেন, এটা শয়তানের কাজ। নিশ্চয় শয়তান (মানুষের) প্রকাশ্য দুশমন, বিভ্রান্তকারী। তিনি (অনুতপ্ত হয়ে আল্লাহ্র দরবারে) আরয করলেন, হে আমার পালনকর্তা, আমি তো অন্যায় করে ফেলেছি। আপনি ক্ষমা করুন। অতঃপর আল্লাহ্ তাঁকে ক্ষমা করলেন। নিশ্চয় তিনি ক্ষমাশীল, দয়ালু (এই ক্ষমার কথা নবুয়ত দান করার সময় মূসা (আ) নিশ্চিতরূপে জানতে পারেন; যেমন সূরা আন্-নামলে আছে "اِلَّا مَنْ ظَلَمَ ثُمَّ بَدَّلَ حُسْنًا بَعْدَ سُوْءٍ فَاِنِّىْ غَفُوْرٌ رَّحِيْمٌ" উপস্থিত ক্ষেত্রে ইলহাম দ্বারা জানা হোক বা মোটেই জানা না হোক;) মূসা [(আ) অতীতের জন্য তওবার সাথে ভবিষ্যতের জন্য এ কথাও] বললেন, হে আমার পালনকর্তা, আপনি আমার প্রতি যে (বিরাট) অনুগ্রহ করেছেন, (যা সূরা তোয়াহায় ব্যক্ত হয়েছে وَلَقَدْ مَنَنَّا عَلَيْكَ مَرَّةً اُخْرٰى থেকে وَلَا تَحْزَنْ পর্যন্ত) এরপর আমি কখনও অপরাধীদেরকে সাহায্য করব না। (এখানে 'অপরাধী' বলে তাদেরকে বুঝানো হয়েছে, যারা অপরের দ্বারা গুনাহের কাজ করাতে চায়। কেননা, গুনাহের কাজ করানোও অপরাধ। এতে শয়তানও দাখিল হয়ে গেছে। কারণ, সে গুনাহ্ করায় এবং গুনাহ্কারী ইচ্ছাকৃতভাবে কিংবা অনিচ্ছাকৃতভাবে তাকে সাহায্য করে। যেমন এই আয়াতে বলা হয়েছে ঃ وَكَانَ الْكَافِرُ عَلٰى رَبِّهٖ ظَهِيْرًا اى للشيطان উদ্দেশ্য এই যে, আমি শয়তানের আদেশ কখনও মান্য করব না। ভুল-ভ্রান্তির জায়গায় সাবধানতা অবলম্বন করব। আসল উদ্দেশ্য এতটুকুই। কিন্তু অপরদেরকেও শামিল করার জন্য مجرمين বহুবচন পদ ব্যবহার করা হয়েছে। মোটকথা, ইতিমধ্যে বিষয়টি জানাজানি হয়ে গেল। কিন্তু ইসরাইলী ব্যতীত কেউ হত্যাকারীর রহস্য জানত না। ঘটনাটি যেহেতু ইসরাইলীর সমর্থনে ঘটেছিল, তাই সে প্রকাশ করেনি। কিন্তু মূসা (আ)-এর পরও শংকিত ছিলেন। এভাবে রাত অতিবাহিত হলো।) অতঃপর শহরে মূসা (আ)-এর প্রভাত হলো ভীত-সন্ত্রস্ত অবস্থায়। হঠাৎ তিনি দেখলেন, গতকাল যে ব্যক্তি তাঁর সাহায্য চেয়েছিল, সে আবার তাঁকে সাহায্যের জন্য ডাকছে (কারণ সে অন্য একজনের সাথে বিবাদে লিপ্ত হয়েছিল)। মূসা (আ) এই দৃশ্য দেখে এবং গতকালকের ঘটনা স্মরণ করে অসন্তুষ্ট হলেন এবং) বললেন, তুমি তো একজন প্রকাশ্য পথভ্রষ্ট ব্যক্তি। (কারণ, রোজই কারও না কারও সাথে কলহে লিপ্ত হও। মূসা (আ) ইঙ্গিতে জেনে থাকবেন যে, রাগারাগি তার পক্ষ থেকেও হয়েছে। কিন্তু ফিরাউনীর বাড়াবাড়ি দেখে তাকে বাধা দিতে চাইলেন।) অতঃপর মূসা (আ) উভয়ের শত্রুকে শায়েস্তা করতে চাইলেন, [অর্থাৎ ফিরাউনীকে। কারণ, সে ইসরাইলী ও মূসা (আ) উভয়ের শত্রু ছিল। মূসা (আ) ছিলেন বনী ইসরাইলের। আর ফিরাউনীরা সবাই বনী ইসরাইলের শত্রু ছিল। যদিও মূসা (আ)-কে নির্দিষ্টভাবে ইসরাইলী বলে তার জানা না থাকুক। অথবা মূসা (আ) যেহেতু ফিরাউনের ধর্মমতের প্রতি বিতৃষ্ণ ছিলেন, তাই বিষয়টি প্রচারিত হয়ে গিয়েছিল এবং ফিরাউনীরা তাঁর শত্রু হয়ে গিয়েছিল। মোটকথা, মূসা (আ) যখন ফিরাউনীর প্রতি হাত বাড়ানোর আগে ইসরাইলীর প্রতি রাগান্বিত হলেন, তখন ইসরাইলী মনে করল যে, মূসা সম্ভবত আজ আমাকে মারধর করবেন। তাই পেরেশান হয়ে] ইসরাইলী বলল, হে মূসা, গতকাল তুমি যেমন এক ব্যক্তিকে হত্যা করেছিলে

সেরকম (আজ) আমাকেও কি হত্যা করতে চাও ? (মনে হয়) তুমি পৃথিবীতে স্বৈরাচারী হতে চাও এবং সন্ধি স্থাপনকারী হতে চাও না। [এই কথা ফিরাউনী শুনল। হত্যাকারীর সন্ধান চলছিল। এতটুকু ইঙ্গিত যথেষ্ট ছিল। সে তৎক্ষণাৎ ফিরাউনের কাছে খবর পৌঁছিয়ে দিল। ফিরাউন তার নিজের লোক নিহত হওয়ায় এমনিতে রাগান্বিত ছিল, এ সংবাদ শুনে আরো অগ্নিশর্মা হয়ে পড়ল। সম্ভবত এতে তার স্বপ্নের আশংকা আরও জোরদার হয়ে গিয়েছিল। যা হোক, সে তার পারিষদবর্গকে পরামর্শের জন্য একত্রিত করল এবং শেষ পর্যন্ত মূসা (আ)-কে হত্যা করার সিদ্ধান্ত গৃহীত হলো। এই সভায়] এক ব্যক্তি [মূসা (আ)-এর বন্ধু ও হিতাকাঙ্ক্ষী ছিল। সে] শহরের (সেই) প্রান্ত থেকে [যেখানে পরামর্শ হচ্ছিল, মূসা (আ)-এর কাছে নিকটতম গলি দিয়ে] ছুটে আসল এবং বলল, হে মূসা, পারিষদবর্গ আপনাকে হত্যা করার পরামর্শ করছে। অতএব আপনি (এখান থেকে) বের হয়ে যান। আমি আপনার হিতাকাঙ্ক্ষী। অতঃপর (এ কথা শুনে) মূসা (আ) সেখান থেকে ভীত-সন্ত্রস্ত অবস্থায় (একদিকে) বের হয়ে পড়লেন। (পথ জানা ছিল না, তাই দোয়ার ভঙ্গিতে) তিনি বললেন, হে আমার পালনকর্তা, আমাকে জালিম সম্প্রদায়ের কবল থেকে রক্ষা করুন (এবং শান্তির জায়গায় পৌঁছিয়ে দিন)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَلَمَّا بَلَغَ اَشُدَّهٗ وَاسْتَوٰى — اشد-এর শাব্দিক অর্থ শক্তি ও জোরের চরম সীমায় পৌঁছা। মানুষ শৈশবের দুর্বলতা থেকে আস্তে আস্তে শক্তি-সামর্থ্যের দিকে অগ্রসর হয়। অতঃপর এমন এক সময় আসে, যখন তার অস্তিত্বে যতটুকু শক্তি আসা সম্ভবপর, সবটুকুই পূর্ণ হয়ে যায়। এই সময়কেই اشد বলা হয়। এটা বিভিন্ন ভূখণ্ড ও বিভিন্ন জাতির মেজায অনুসারে বিভিন্ন রূপ হয়ে থাকে। কারও এই সময় তাড়াতাড়ি আসে এবং কারও দেরীতে। কিন্তু আবদ ইবনে হুমায়দের রেওয়ায়েতে হযরত ইবনে আব্বাস ও মুজাহিদ থেকে বর্ণিত আছে যে, তেত্রিশ বছর বয়সে اشد-এর যমানা আসে। একেই পরিণত বয়স বলা হয়। এতে দেহের বৃদ্ধি একটি বিশেষ সীমা পর্যন্ত পৌঁছে থেমে যায়। এরপর চল্লিশ বছর পর্যন্ত বিরতিকাল। একে استوى শব্দ দ্বারা ব্যক্ত করা হয়েছে। চল্লিশ বছরের পর অবনতি ও দুর্বলতা দেখা দিতে থাকে। এ থেকে জানা গেল যে, اشد তথা পরিণত বয়স তেত্রিশ বছর থেকে শুরু হয়ে চল্লিশ বছর পর্যন্ত বর্তমান থাকে।—(রূহুল-মা'আনী, কুরতুবী)

اٰتَيْنٰهُ حُكْمًا وَّعِلْمًا — حكم বলে নবুয়ত ও রিসালত এবং علم বলে বিধিবিধানের জ্ঞান বোঝানো হয়েছে। وَدَخَلَ الْمَدِيْنَةَ عَلٰى حِيْنِ غَفْلَةٍ مِّنْ اَهْلِهَا অধিকাংশ তফসীরবিদের মতে مدينة বলে মিসর নগরী বুঝানো হয়েছে। এতে প্রবেশ করার প্রসঙ্গ থেকে বুঝা গেল যে, মূসা (আ) মিসরের বাইরে কোথাও চলে গিয়েছিলেন। অতঃপর একদিন এমন সময়ে নগরীতে প্রবেশ করলেন, যা সাধারণ লোকদের অসাবধানতার সময় ছিল। অতঃপর কিবতী-হত্যার ঘটনায় একথাও উল্লেখ করা হয়েছে যে, এ সময়ে মূসা (আ) তাঁর সত্য ধর্ম প্রকাশ করতে শুরু করেছিলেন। এরই ফলে কিছু লোক তাঁর অনুগত হয়েছিল। তাঁদেরকে তাঁর অনুসারী দল বলা হতো। من شيعته শব্দটি এর সাক্ষ্য দেয়। এসব ইঙ্গিত থেকে ইবনে ইসহাক ও

ইবনে যায়দ থেকে বর্ণিত একটি রেওয়ায়েতের সমর্থন পাওয়া যায়। রেওয়ায়েত এই যে, মূসা (আ) যখন জ্ঞান-বুদ্ধি লাভ করলেন এবং সত্য ধর্মের কিছু কিছু কথা মানুষকে বলতে শুরু করলেন, তখন ফিরাউন তাঁর শত্রু হয়ে যায় এবং তাঁকে হত্যা করার ইচ্ছা করে। কিন্তু স্ত্রী আছিয়ার অনুরোধে সে তাঁকে হত্যা কল্প থেকে বিরত থাকে। তবে তাঁকে শহর থেকে বহিষ্কারের আদেশ জারি করে। এরপর মূসা (আ) অন্যত্র বসবাস করতে থাকেন এবং মাঝে মাঝে গোপনে মিসর নগরীতে আগমন করতেন। عَلٰى حِيْنِ غَفْلَةٍ مِّنْ اَهْلِهَا বলে অধিকাংশ তফসীরবিদের মতে দ্বিপ্রহর বুঝানো হয়েছে। এ সময় মানুষ দিবানিদ্রায় মশগুল থাকত। —(কুরতুবী)

فَوَكَزَهٗ مُوْسٰى — وكز শব্দের অর্থ ঘুষি মারা। فَقَضٰى عَلَيْهِ বাক পদ্ধতিতে قضى عليه ও قضاء তখন বলা হয়, যখন কারও ভবলীলা সম্পূর্ণ সাঙ্গ করে দেওয়া হয়। তাই এখানে এর অর্থ হত্যা করা।—(মাযহারী)

قَالَ رَبِّ اِنِّىْ ظَلَمْتُ نَفْسِىْ فَاغْفِرْلِىْ فَغَفَرَ لَهٗ — এই আয়াতের সারমর্ম এই যে, মূসা (আ) থেকে অনিচ্ছায় প্রকাশিত কিবতী-হত্যার ঘটনাকেও তিনি তাঁর নবুয়ত ও রিসালতের পদমর্যাদার পরিপন্থী এবং তাঁর পয়গম্বরসুলভ মাহাত্ম্যের দিক দিয়ে তাঁর গুনাহ্ সাব্যস্ত করে আল্লাহ্ তা'আলার কাছে ক্ষমা প্রার্থনা করেছেন। আল্লাহ্ তা'আলা ক্ষমা করেছেন। এখানে প্রথম প্রশ্ন এই যে, এই কিবতী কাফির শরীয়তের পরিভাষায় হরবী কাফির ছিল, যাকে ইচ্ছাকৃতভাবে হত্যা করাও বৈধ ছিল। কেননা, সে কোন ইসলামী রাষ্ট্রের যিম্মী তথা আশ্রিত ছিল না এবং মূসা (আ)-এর সাথেও তার কোন চুক্তি ছিল না। এমতাবস্থায় মূসা (আ) একে 'শয়তানের কাজ' ও গুনাহ্ কেন সাব্যস্ত করেছেন ? এর হত্যা তো বাহ্যত সওয়াবের কাজ হওয়া উচিত ছিল। কারণ সে একজন মুসলমানের উপর যুলুম করেছিল। তাকে বাঁচানোর জন্য এই হত্যা সংঘটিত হয়েছিল।

উত্তর এই যে, চুক্তি কোন সময় লিখিত হয় এবং কোন সময় কার্যগতও হয়। লিখিত চুক্তি যেমন সাধারণত মুসলিম রাষ্ট্রসমূহের মধ্যে যিম্মীদের সাথে চুক্তি অথবা অমুসলিম রাষ্ট্রের সাথে শান্তি-চুক্তি সম্পাদিত হয়। এই ধরনের চুক্তি সর্বসম্মতিক্রমে অবশ্য পালনীয় এবং বিরুদ্ধাচরণ বিশ্বাসঘাতকতার কারণে হারাম হয়ে থাকে। এমনিভাবে কার্যগত চুক্তিও অবশ্য পালনীয় এবং বিরুদ্ধাচরণ বিশ্বাসঘাতকতার শামিল।

কার্যগত চুক্তি এরূপ ঃ যে স্থানে মুসলমান এবং কিছুসংখ্যক অমুসলিম অন্য কোন রাষ্ট্রে পরস্পর শান্তিতে বসবাস করে, একে অপরের উপর হামলা করা অথবা লুটতরাজ করাকে উভয় পক্ষে বিশ্বাসঘাতকতা মনে করে, সেই স্থানে এ ধরনের জীবন যাপন ও আদান-প্রদানও এক প্রকার কার্যগত চুক্তি গণ্য হয়ে থাকে। এর বিরুদ্ধাচরণ বৈধ নয়। হযরত মুগীরা ইবনে শো'বার একটি দীর্ঘ হাদীস এর প্রমাণ। হাদীসটি ইমাম বুখারী شروط অধ্যায়ে বিস্তারিত বর্ণনা করেছেন। হাদীসের ঘটনা এই যে, ইসলাম গ্রহণের পূর্বে হযরত মুগীরা ইবনে শো'বা একদল কাফিরের সাথে ঐক্যবদ্ধ হয়ে জীবন যাপন করতেন। কিছুদিন পর তিনি তাদেরকে হত্যা করে তাদের ধন সম্পত্তি অধিকার করে নেন এবং

রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে উপস্থিত হয়ে মুসলমান হয়ে যান। তিনি কাফিরদের কাছ থেকে যে ধন-সম্পত্তি হস্তগত করেছিলেন, তা রাসূলুল্লাহ্ (সা)-এর খিদমতে পেশ করে দেন। তখন রাসূলুল্লাহ্ (সা) বললেন ঃ اما الاسلام فاقبل واما المال فلست منه فى شيء আবূ দাউদের রেওয়ায়েতে এর ভাষা এরূপ ঃ اما المال فمال غدر لاحاجة لنا فيه অর্থাৎ তোমার ইসলাম তো আমি গ্রহণ করলাম, এখন তুমি একজন মুসলমান ; কিন্তু এই ধন-সম্পদ বিশ্বাসঘাতকতা ও অঙ্গীকার ভঙ্গের পথে অর্জিত হয়েছে। কাজেই তা গ্রহণযোগ্য নয়। বুখারীর টীকাকার হাফেয ইবনে হাজর বলেন, এই হাদীস দ্বারা প্রমাণিত হয় যে, কাফিরদের ধন-সম্পদ শান্তির অবস্থায় লুটে নেওয়া জায়েয নয়। কেননা, এক জনপদের অধিবাসী অথবা যারা এক সাথে কাজ করে, তারা একে অপরের কাছ থেকে নিজেকে নিরাপদ মনে করে। তাদের এই কার্যগত চুক্তি একটি আমানত। এই আমানত আমানতকারীকে অর্পণ করা ফরয, সে কাফির হোক কিংবা মুসলিম। একমাত্র লড়াই ও জয়লাভের আকারেই কাফিরদের ধন-সম্পদ মুসলমানদের জন্য হালাল হয়। শান্তিকালে যখন একে অপরের কাছ থেকে নিজেকে নিরাপদ মনে করে, তখন কাফিরদের ধন-সম্পদ লুটে নেওয়া জায়েয নয়। বুখারীর টীকাকার কুস্তুলানী বলেন ঃ

ان اموال المشركين ان كانت مغنومة عند القهر فلا يحل اخذها عند الامن فاذا كان الانسان مصاحبا لهم فقد امن كل واحد منهم صاحبه فسفك الدماء واخذ المال مع ذلك غدر حرام الا ان ينبذ اليهم عهدهم على سواء -

অর্থাৎ—নিশ্চয় মুশরিকদের ধন-সম্পদ যুদ্ধাবস্থায় হালাল; কিন্তু শান্তির অবস্থায় হালাল নয়। কাজেই যে মুসলমান কাফিরদের সাথে বসবাস করে এবং কার্যগতভাবে একে অপরের কাছ থেকে নিরাপদ থাকে, তদবস্থায় কোন কাফিরকে হত্যা করা কিংবা জোর প্রয়োগে অর্থ-সম্পদ নেওয়া বিশ্বাসঘাতকতা ও হারাম, যে পর্যন্ত তাদের এই কার্যগত চুক্তি প্রত্যাহার করার ঘোষণা না করা হয়।

সারকথা এই যে, এই কার্যগত চুক্তির কারণে কিবতীকে ইচ্ছাকৃতভাবে হত্যা করা হলে তা জায়েয হতো না, কিন্তু হযরত মূসা (আ) তাকে প্রাণে মারার ইচ্ছা করেন নি। বরং ইসরাইলী লোকটিকে তার যুলুম থেকে বাঁচানোর উদ্দেশ্যে হাতে প্রহার করেছিলেন। এটা স্বভাবত হত্যার কারণ হয় না। কিন্তু কিবতী এতেই মারা গেল। মূসা (আ) অনুভব করলেন যে, তাকে প্রতিরোধ করার জন্য আরও কম মাত্রার প্রহারও যথেষ্ট ছিল। কাজেই এই বাড়াবাড়ি আমার জন্য জায়েয ছিল না। এ কারণেই তিনি একে শয়তানের কাজ আখ্যা দিয়ে ক্ষমা প্রার্থনা করেছেন।

**জ্ঞাতব্য ঃ** এটা হাকীমুল উম্মত, মুজাদ্দিদে মিল্লাত হযরত মাওলানা আশরাফ আলী থানভী (র)-এর সুচিন্তিত অভিমত, যা তিনি আরবী ভাষায় 'আহকামুল কোরআন' —সূরা কাসাস লেখার সময় ব্যক্ত করেছিলেন। এটা তাঁর সর্বশেষ গবেষণার ফল। কেননা,

১৩৬২ হিজরীর ২রা রজব তারিখে তিনি ইহলোক ত্যাগ করেন। ইন্না লিল্লাহি ... ... রাজিউন।

কোন কোন তফসীরকার বলেন, কিবতীকে হত্যা করা যদিও বৈধ ছিল; কিন্তু পয়গম্বরগণ বৈধ কাজও ততক্ষণ করে না, যতক্ষণ বিশেষভাবে আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে অনুমতি ও ইশারা না পান। এ ক্ষেত্রে মূসা (আ) বিশেষ অনুমতির অপেক্ষা না করেই পদক্ষেপ গ্রহণ করেছিলেন, তাই নিজ শান অনুযায়ী একে গুনাহ্ সাব্যস্ত করে ক্ষমা প্রার্থনা করেছেন।—(রূহুল-মা'আনী)

قَالَ رَبِّ بِمَا أَنْعَمْتَ عَلَيَّ فَلَنْ أَكُونَ ظَهِيرًا لِّلْمُجْرِمِينَ—হযরত মূসা (আ)-এর এই বিচ্যুতি আল্লাহ্ তা'আলা ক্ষমা করলেন। তিনি এর শোকর আদায় করনার্থে আরয করলেন, আমি ভবিষ্যতে কোন অপরাধীকে সাহায্য করব না। এ থেকে বুঝা গেল যে, মূসা (আ) যে ইসরাইলীর সাহায্যার্থে এ কাজ করেছিলেন, দ্বিতীয় ঘটনার পর প্রমাণিত হয়ে যায় যে, সে নিজেই কলহপ্রিয় ছিল। কলহ-বিবাদ করা তার অভ্যাস ছিল। তাই তিনি তাকে অপরাধী সাব্যস্ত করে ভবিষ্যতে কোন অপরাধীকে সাহায্য না করার শপথ গ্রহণ করেছেন। হযরত ইবনে আব্বাস থেকে এ স্থলে مجرمين (অপরাধী) এর তফসীরে كافرين (কাফির) বর্ণিত আছে। কাতাদাহ-এর বক্তব্যও এর কাছাকাছি। এই তফসীরের ভিত্তিতে মনে হয়, মূসা (আ) যে ইসরাইলীকে সাহায্য করেছিলেন, সে-ও মুসলমান ছিল না, তবে মজলুম মনে করে তাকে সাহায্য করেছিলেন। মূসা (আ)-এর এই উক্তি থেকে দুইটি মাস'আলা প্রমাণিত হয় ঃ

১. মজলুম কাফির ফাসেক হলেও তাকে সাহায্য করা উচিত। (২) কোন জালিম অপরাধীকে সাহায্য করা জায়েয নয়। আলিমগণ এই আয়াতদৃষ্টে অত্যাচারী শাসনকর্তার চাকরিকেও অবৈধ সাব্যস্ত করেছেন। কারণ, এতে যুলুমে অংশগ্রহণ বুঝা যায়। পূর্ববর্তী মনীষীগণের কাছ থেকে এ সম্পর্কে একাধিক রেওয়ায়েত বর্ণিত আছে।—(রূহুল-মা'আনী) কাফির অথবা জালিমদের সাহায্য-সহযোগিতার নানাবিধ পন্থা বর্তমান। এর বিধিবিধান ফিকাহর গ্রন্থাবলীতে বিশদভাবে উল্লিখিত রয়েছে। বর্তমান লেখক আরবীতে লিখিত 'আহকামুল কোরআন'-এ আয়াতের প্রসঙ্গে বিশদ ব্যাখ্যা-বিশ্লেষণ ও তাহকীক করেছেন। জ্ঞানান্বেষী বিদ্বজ্জন তা দেখে নিতে পারেন।

وَلَمَّا تَوَجَّهَ تِلْقَاءَ مَدْيَنَ قَالَ عَسَىٰ رَبِّي أَن يَهْدِيَنِي سَوَاءَ السَّبِيلِ ﴿٢٢﴾
وَلَمَّا وَرَدَ مَاءَ مَدْيَنَ وَجَدَ عَلَيْهِ أُمَّةً مِّنَ النَّاسِ يَسْقُونَ
وَوَجَدَ مِن دُونِهِمُ امْرَأَتَيْنِ تَذُودَانِ ۖ قَالَ مَا خَطْبُكُمَا ۖ قَالَتَا لَا
نَسْقِي حَتَّىٰ يُصْدِرَ الرِّعَاءُ ۖ وَأَبُونَا شَيْخٌ كَبِيرٌ ﴿٢٣﴾ فَسَقَىٰ لَهُمَا ثُمَّ تَوَلَّىٰ

إِلَى الظِّلِّ فَقَالَ رَبِّ إِنِّي لِمَا أَنْزَلْتَ إِلَيَّ مِنْ خَيْرٍ فَقِيرٌ ﴿٢٤﴾ فَجَاءَتْهُ
إِحْدَاهُمَا تَمْشِي عَلَى اسْتِحْيَاءٍ قَالَتْ إِنَّ أَبِي يَدْعُوكَ لِيَجْزِيَكَ
أَجْرَ مَا سَقَيْتَ لَنَا ۚ فَلَمَّا جَاءَهُ وَقَصَّ عَلَيْهِ الْقَصَصَ قَالَ لَا تَخَفْ
نَجَوْتَ مِنَ الْقَوْمِ الظَّالِمِينَ ﴿٢٥﴾ قَالَتْ إِحْدَاهُمَا يَا أَبَتِ اسْتَأْجِرْهُ ۖ إِنَّ خَيْرَ
مَنِ اسْتَأْجَرْتَ الْقَوِيُّ الْأَمِينُ ﴿٢٦﴾ قَالَ إِنِّي أُرِيدُ أَنْ أُنْكِحَكَ إِحْدَى
ابْنَتَيَّ هَاتَيْنِ عَلَى أَنْ تَأْجُرَنِي ثَمَانِيَ حِجَجٍ ۖ فَإِنْ أَتْمَمْتَ عَشْرًا فَمِنْ
عِنْدِكَ ۖ وَمَا أُرِيدُ أَنْ أَشُقَّ عَلَيْكَ ۚ سَتَجِدُنِي إِنْ شَاءَ اللَّهُ مِنَ
الصَّالِحِينَ ﴿٢٧﴾ قَالَ ذَٰلِكَ بَيْنِي وَبَيْنَكَ ۖ أَيَّمَا الْأَجَلَيْنِ قَضَيْتُ
فَلَا عُدْوَانَ عَلَيَّ ۖ وَاللَّهُ عَلَىٰ مَا نَقُولُ وَكِيلٌ ﴿٢٨﴾

(২২) যখন তিনি মাদইয়ান অভিমুখে রওয়ানা হলেন তখন বললেন, আশা করা যায় আমার পালনকর্তা আমাকে সরল পথ দেখাবেন। (২৩) যখন তিনি মাদইয়ানের কূপের ধারে পৌঁছলেন, তখন কূপের কাছে একদল লোককে পেলেন, তারা জন্তুদেরকে পানি পান করার কাজে রত। এবং তাদের পশ্চাতে দুইজন স্ত্রীলোককে দেখলেন, তারা তাদের জন্তুদেরকে আগলিয়ে রাখছে। তিনি বললেন, তোমাদের কি ব্যাপার ? তারা বলল, আমরা আমাদের জন্তুদেরকে পানি পান করাতে পারি না, যে পর্যন্ত রাখালরা তাদের জন্তুদেরকে নিয়ে সরে না যায়। আমাদের পিতা খুবই বৃদ্ধ। (২৪) অতঃপর মূসা তাদের জন্তুদেরকে পানি পান করালেন। অতঃপর তিনি ছায়ার দিকে সরে গেলেন এবং বললেন, হে আমার পালনকর্তা, তুমি আমার প্রতি যে অনুগ্রহ নাযিল করবে, আমি তার মুখাপেক্ষী। (২৫) অতঃপর বালিকাদ্বয়ের একজন লজ্জাজড়িত পদক্ষেপে তাঁর কাছে আগমন করল। বলল, আমার পিতা আপনাকে ডাকছেন যাতে আপনি যে আমাদেরকে পানি পান করিয়েছেন, তার বিনিময়ে পুরস্কার প্রদান করেন। অতঃপর মূসা যখন তাঁর কাছে গেলেন এবং সমস্ত বৃত্তান্ত বর্ণনা করলেন, তখন তিনি বললেন, ভয় করো না, তুমি জালিম সম্প্রদায়ের কবল থেকে রক্ষা পেয়েছ। (২৬) বালিকাদ্বয়ের একজন বলল, পিতঃ, তাকে চাকর নিযুক্ত করুন। কেননা, আপনার চাকর হিসেবে সে-ই উত্তম হবে, যে শক্তিশালী ও বিশ্বস্ত।

**(২৭) পিতা মূসাকে বললেন, আমি আমার এই কন্যাদ্বয়ের একজনকে তোমার কাছে বিবাহ দিতে চাই এই শর্তে যে, তুমি আট বছর আমার চাকরি করবে, যদি তুমি দশ বছর পূর্ণ কর, তা তোমার ইচ্ছা। আমি তোমাকে কষ্ট দিতে চাই না। আল্লাহ্ চাহেন তো তুমি আমাকে সৎকর্মপরায়ণ পাবে। (২৮) মূসা বললেন, আমার ও আপনার মধ্যে এই চুক্তি স্থির হলো। দুইটি মেয়াদের মধ্য থেকে যে কোন একটি পূর্ণ করলে আমার বিরুদ্ধে কোন অভিযোগ থাকবে না। আমরা যা বলছি, তাতে আল্লাহ্র উপর ভরসা।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

যখন মূসা [(আ) এই দোয়া করে আল্লাহ্র উপর ভরসা করে একদিকে রওয়ানা হলেন এবং অদৃশ্য ইঙ্গিতে] মাদইয়ান অভিমুখে যাত্রা করলেন, তখন যেহেতু পথ জানা ছিল না, তাই মনোবল ও মনস্তুষ্টির জন্য নিজে নিজেই বললেন, আশা করি আমার পালনকর্তা আমাকে সরল পথ দেখাবেন (সেমতে তাই হলো এবং তিনি মাদইয়ান পৌঁছে গেলেন)। এবং যখন মাদইয়ানের কূপের ধারে পৌঁছলেন, তখন তাতে (বিভিন্ন) লোকজনের একটি দলকে দেখলেন, তারা (কূপ থেকে তুলে তুলে জন্তুদেরকে) পানি পান করাচ্ছে এবং তাদের পশ্চাতে দুইজন স্ত্রীলোককে দেখলেন তারা (তাদের ভেড়াগুলোকে) আগলিয়ে রাখছে। মূসা [(আ) তাদেরকে] জিজ্ঞেস করলেন, তোমাদের কি ব্যাপার ? তারা বলল (আমাদের অভ্যাস এই যে,) আমরা আমাদের জন্তুদেরকে ততক্ষণ পানি পান করাই না, যতক্ষণ না এই রাখালরা পানি পান করিয়ে (জন্তুদেরকে) সরিয়ে নিয়ে যায়। (একে তো লজ্জার কারণে, দ্বিতীয়ত পুরুষদেরকে হটিয়ে দেওয়া আমাদের মতো অবলাদের পক্ষে সম্ভবপর নয়) এবং (এই অবস্থায় আমরা আসতামও না; কিন্তু) আমাদের পিতা খুবই বৃদ্ধ। (কাজের আর কোন লোকও নেই। কাজটিও জরুরী। তাই বাধ্য হয়ে আমাদেরকে আসতে হয়।) অতঃপর (এ কথা শুনে) মূসা [(আ)-এর মনে দয়ার উদ্রেক হয় এবং তিনি] তাদের জন্যে (পানি তুলে তাদের জন্তুদেরকে) পান করালেন (এবং তাদেরকে প্রতীক্ষা ও পানি তোলার কষ্ট থেকে বাঁচালেন)। অতঃপর (আল্লাহ্র দরবারে) দোয়া করলেন, হে আমার পালনকর্তা, (এ সময়) আপনি আমার প্রতি যে অনুগ্রহই (কম হোক কিংবা বেশি) নাযিল করবেন, আমি তার (তীব্র) মুখাপেক্ষী। (কেননা এই সফরে তিনি পানাহারের কিছুই পাননি। আল্লাহ্ তা'আলা এর এই ব্যবস্থা করলেন যে রমণীদ্বয় গৃহে পৌঁছলে পিতা তাদেরকে অস্বাভাবিক শীঘ্র চলে আসার কারণ জিজ্ঞেস করলেন। তারা সমুদয় ঘটনা খুলে বলল। অতঃপর তিনি এক কন্যাকে তাকে ডেকে আনার জন্য প্রেরণ করলেন) মূসা (আ)-এর কাছে রমণীদ্বয়ের একজন লজ্জাজড়িত পদক্ষেপে আগমন করল; (এটা সম্ভ্রান্ত পরিবারের স্বাভাবিক অবস্থা। এসে) বলল, আমার পিতা আপনাকে ডাকছেন, যাতে আপনি যে আমাদের জন্য (আমাদের জন্তুদেরকে) পানি পান করিয়েছেন, তার পুরস্কার প্রদান করেন। [কন্যা হয়তো পিতার অভ্যাস থেকে একথা জেনে থাকবে। কারণ, তার পিতা অনুগ্রহের প্রতিদান দিতেন। মূসা (আ) সঙ্গে চললেন। তবে কাজের বিনিময় গ্রহণ করাই তাঁর উদ্দেশ্য ছিল না; কিন্তু এই বেগতিক অবস্থায় তিনি শান্তির জায়গা ও একজন সহৃদয় সঙ্গীর অবশ্যই প্রত্যাশী ছিলেন। ক্ষুধার তীব্রতাও যাওয়ার অন্যতম কারণ হলে

দোষ নেই। পারিশ্রমিকের সাথে এর কোন সম্পর্ক নেই। আতিথেয়তার অনুরোধও নিদারুণ প্রয়োজনের সময় ভদ্র ও সম্ভ্রান্ত লোকের কাছে অপমানের কথা নয়। অপরের অনুরোধে আতিথেয়তা গ্রহণ করাতে তো কোন কথাই নাই। পথিমধ্যে মূসা (আ) রমণীকে বললেন, তুমি আমার পশ্চাতে আগমন কর। আমি ইবরাহীম (আ)-এর বংশধর। বেগানা নারীকে বিনা কারণে বিনা ইচ্ছায়ও দেখা পছন্দ করি না। মোটকথা, এভাবে তিনি বৃদ্ধের কাছে পৌছলেন।] অতঃপর মূসা (আ) যখন তাঁর কাছে গেলেন এবং সমস্ত বৃত্তান্ত বর্ণনা করলেন, তখন তিনি (সান্ত্বনা দিলেন এবং) বললেন, (আর) আশংকা করো না, তুমি জালিম সম্প্রদায়ের কবল থেকে রক্ষা পেয়েছ। [কেননা, এই স্থানে ফিরাউনের শাসন চলত না।—(রূহুল-মা'আনী)] বালিকাদ্বয়ের একজন বলল, আব্বাজান, (আপনার তো একজন লোক দরকার। আমরা প্রাপ্তবয়স্কা হয়ে গেছি। এখন গৃহে থাকা উচিত। অতএব) আপনি তাকে চাকর নিযুক্ত করুন। কেননা, উত্তম চাকর সে-ই, যে শক্তিশালী (ও) বিশ্বস্ত। (তাঁর মধ্যে উভয় গুণ বিদ্যমান আছে। পানি তোলা দেখে শক্তির পরিচয় এবং পথিমধ্যে নারীকে পশ্চাতে আগমনের কথা বলা থেকে বিশ্বস্ততার পরিচয় পাওয়া গেছে। সে এ কথা তার পিতার কাছেও বর্ণনা করেছিল।) পিতা [মূসা (আ)-কে] বললেন, আমি আমার এই কন্যাদ্বয়ের একজনকে তোমার কাছে বিবাহ দিতে চাই এই শর্তে যে, তুমি আট বছর আমার চাকরি করবে। (এই বিবাহই চাকরির প্রতিদান। অর্থাৎ আট বছরের চাকরি এই বিবাহের মোহরানা।) অতঃপর যদি তুমি দশ বছর পূর্ণ কর, তবে তা তোমার ইচ্ছা (অর্থাৎ অনুগ্রহ। আমার পক্ষ থেকে জবরদস্তি নেই।) আমি (এ ব্যাপারে) তোমাকে কষ্ট দিতে চাই না। (অর্থাৎ কাজ নেওয়া সময়ের অনুবর্তিতা ইত্যাদি ব্যাপারে সহজ আচরণ করব।) আল্লাহ্ চাহেন তো তুমি আমাকে সদাচারী পাবে। [মূসা (আ) সম্মত হলেন এবং] বললেন, আমার ও আপনার মধ্যে এ কথা (পাকাপাকি) হয়ে গেল। দুইটি মেয়াদের মধ্য থেকে যে কোন একটি পূর্ণ করলে আমার বিরুদ্ধে কোন অভিযোগ থাকবে না। আমরা যা বলছি, আল্লাহ্ তা'আলা তার সাক্ষী (তাঁকে হাযির-নাযির জেনে চুক্তি পূর্ণ করা উচিত)।

### আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَلَمَّا تَوَجَّهَ تِلْقَاءَ مَدْيَنَ —শামদেশের একটি শহরের নাম মাদইয়ান। মাদইয়ান ইবনে ইবরাহীম (আ)-এর নামে নামকরণ করা হয়েছে। এই অঞ্চল ফিরাউনী রাষ্ট্রের বাইরে ছিল। মিসর থেকে এর দূরত্ব ছিল আট মনযিল। মূসা (আ) ফিরাউনী সিপাহীদের পশ্চাদ্ধাবনের স্বাভাবিক আশংকা বোধ করে মিসর থেকে হিজরত করার ইচ্ছা করলেন। বলা বাহুল্য, এই আশংকাবোধ নবুয়ত ও তাওয়াক্কুল কোনটিরই পরিপন্থী নয়। মাদইয়ানের দিক নির্দিষ্ট করার কারণ সম্ভবত এই ছিল যে, মাদইয়ানেও ইবরাহীম (আ)-এর বংশধরদের বসতি ছিল। মূসা (আ)-ও এই বংশেরই অন্তর্ভুক্ত ছিলেন।

মূসা (আ) সম্পূর্ণ নিঃসম্বল অবস্থায় মিসর থেকে বের হন। তাঁর সাথে পাথেয় বলতে কিছুই ছিল না এবং রাস্তাও জানা ছিল না। এই সংকটময় অবস্থায় তিনি আল্লাহ্র দিকে মনোনিবেশ করে বললেন, عَسٰى رَبِّىْ اَنْ يَّهْدِيَنِىْ سَوَاۤءَ السَّبِيْلِ —অর্থাৎ আশা করি আমার

পালনকর্তা আমাকে সোজা পথ প্রদর্শন করবেন। আল্লাহ্ তা'আলা এই দোয়া কবূল করলেন। তফসীরকারগণ বর্ণনা করেন এই সফরে মূসা (আ)-এর খাদ্য ছিল বৃক্ষপত্র। হযরত ইবনে আব্বাস বলেন, এটা ছিল মূসা (আ)-এর সর্বপ্রথম পরীক্ষা। তাঁর পরীক্ষাসমূহের বিশদ বিবরণ সূরা তোয়াহায় একটি দীর্ঘ হাদীসের বরাত দিয়ে বর্ণিত হয়েছে।

وَلَمَّا وَرَدَ مَاءَ مَدْيَنَ وَجَدَ عَلَيْهِ أُمَّةً مِّنَ النَّاسِ يَسْقُونَ — مَاءِ مَدْيَن বলে একটি কূপকে বুঝানো হয়েছে, যা থেকে এই জনপদের অধিবাসীরা তাদের জন্তুদেরকে পানি পান করাত। وَوَجَدَ مِنْ دُونِهِمُ امْرَأَتَيْنِ تَذُودَانِ অর্থাৎ দুইজন রমণীকে দেখলেন তারা তাদের ছাগপালকে পানির দিকে যেতে বাধা দিচ্ছিল, যাতে তাদের ছাগলগুলো অন্যদের ছাগলের সাথে মিশে না যায়।

قَالَ مَا خَطْبُكُمَا قَالَتَا لَا نَسْقِي حَتَّى يُصْدِرَ الرِّعَاءُ وَأَبُونَا شَيْخٌ كَبِيرٌ — خطب শব্দের অর্থ শান, অবস্থা, উদ্দেশ্য এই যে, মূসা (আ) রমণীদ্বয়কে জিজ্ঞেস করলেন, তোমাদের কি ব্যাপার ? তোমরা তোমাদের ছাগলগুলোকে আগলিয়ে দাঁড়িয়ে আছ কেন ? অন্যদের ন্যায় কূপের কাছে এনে পানি পান করাও না কেন ? তারা জওয়াব দিল, আমাদের অভ্যাস এই যে, আমরা পুরুষের সাথে মেলামেশা থেকে আত্মরক্ষার জন্য ছাগলগুলোকে পানি পান করাই না, যে পর্যন্ত তারা কূপের কাছে থাকে। তারা চলে গেলে আমরা ছাগলগুলোকে পানি পান করাই। এতে প্রশ্ন দেখা দিতে পারত যে, তোমাদের কি কোন পুরুষ নেই যে, নারীদেরকে এ কাজে আসতে হয়েছে ? রমণীদ্বয় এই সম্ভাব্য প্রশ্নের জওয়াবও সাথে সাথে দিয়ে দিল যে, আমাদের পিতা অতিশয় বৃদ্ধ। তিনি এ কাজ করতে পারেন না। তাই আমরা করতে বাধ্য হয়েছি।

এই ঘটনা থেকে কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় জানা গেল ঃ (১) দুর্বলদেরকে সাহায্য করা পয়গম্বরগণের সুন্নত। মূসা (আ) দুইজন রমণীকে দেখলেন যে, তারা ছাগলকে পানি পান করাতে এসে ভিড়ের কারণে সুযোগ পাচ্ছে না। তখন তিনি তাদের জিজ্ঞেস করলেন। (২) বেগানা নারীর সাথে প্রয়োজনবশত কথা বলায় দোষ নেই, যে পর্যন্ত কোন অনর্থের আশংকা না হয়। (৩) আলোচ্য ঘটনাটি তখনকার, যখন মহিলাদের পর্দা অত্যাবশ্যকীয় ছিল না। ইসলামের প্রাথমিক যুগ পর্যন্তও এই ধারা অব্যাহত ছিল। মদীনায় হিজরত করার পর মহিলাদের জন্য পর্দার আদেশ অবতীর্ন হয়। কিন্তু পর্দার আসল লক্ষ্য তখনও স্বভাবগত ভদ্রতা ও লজ্জা-শরমের কারণে নারীদের মধ্যে বিধ্যমান ছিল। এ কারণেই রমণীদ্বয় প্রয়োজন থাকা সত্ত্বেও পুরুষদের সাথে মেলামেশা পছন্দ করেনি এবং নিজেরাই কষ্ট স্বীকার করেছে। (৪) এ ধরনের কাজের জন্য নারীদের বাইরে যাওয়া তখনও পছন্দনীয় ছিল না। এ কারণেই রমণীদ্বয় তাদের পিতার বার্ধক্যের ওযর বর্ণনা করেছে।

فَسَقَى لَهُمَا অর্থাৎ মূসা (আ) রমণীদ্বয়ের প্রতি দয়াপরবশ হয়ে কূপ থেকে পানি তুলে তাদের ছাগলকে পান করিয়েছেন। কোন কোন রেওয়ায়েতে আছে, রাখালদের অভ্যাস ছিল যে, তারা জন্তুদেরকে পানি পান করানোর পর একটি ভারী পাথর দ্বারা কূপের মুখ বন্ধ করে দিত। ফলে রমণীদ্বয় তাদের উচ্ছিষ্ট পানি পান করাত। এই ভারী পাথরটি দশজনে মিলে স্থানান্তরিত করত। কিন্তু মূসা (আ) একাই পাথরটি সরিয়ে দেন এবং কূপ থেকে পানি

উত্তোলন করেন। সম্ভবত এ কারণেই রমণীদ্বয়ের একজন মূসা (আ) সম্পর্কে পিতার কাছে বলেছিল, সে শক্তিশালী।—(কুরতুবী)

ثُمَّ تَوَلّٰى اِلَى الظِّلِّ فَقَالَ رَبِّ اِنِّىْ لِمَا اَنْزَلْتَ اِلَىَّ مِنْ خَيْرٍ فَقِيْرٌ—মূসা (আ) সাত দিন থেকে কোন কিছু আহার করেননি। তখন এক বৃক্ষের ছায়ায় এসে আল্লাহ্ তা'আলার সামনে নিজের অবস্থা ও অভাব পেশ করলেন। এটা দোয়া করার একটা সূক্ষ্ম পদ্ধতি। خير শব্দটি কোন কোন সময় ধন-সম্পদের অর্থে ব্যবহৃত হয়; যেমন اِنْ تَرَكَ خَيْرَانِ الْوَصِيَّةُ আয়াতে। কোন কোন সময় শক্তির অর্থেও আসে ঃ যেমন اَهُمْ خَيْرٌ اَمْ قَوْمُ تُبَّعٍ আয়াতে। আবার কোন সময় এর অর্থ হয় আহার্য। আলোচ্য আয়াতে তাই উদ্দেশ্য। —(কুরতুবী)

فَجَاءَتْهُ اِحْدٰهُمَا تَمْشِىْ عَلَى اسْتِحْيَاءٍ—কোরআনী রীতি অনুযায়ী এখানে কাহিনী সংক্ষিপ্ত করা হয়েছে। পূর্ণ ঘটনা এরূপ ঃ রমণীদ্বয় নির্দিষ্ট সময়ের পূর্বেই বাড়ি পৌঁছে গেলে বৃদ্ধ পিতা এর কারণ জিজ্ঞেস করলেন। কন্যারা ঘটনা খুলে বলল। পিতা দেখলেন, লোকটি অনুগ্রহ করেছে; তাকে এর প্রতিদান দেওয়া উচিত। তাই তিনি কন্যাদ্বয়ের একজনকে তাকে ডেকে আনার জন্য প্রেরণ করলেন। বালিকাটি লজ্জাজড়িত পদক্ষেপে সেখানে পৌঁছল। এতেও ইঙ্গিত আছে যে, পর্দার নিয়মিত বিধানাবলী অবতীর্ণ না হওয়া সত্ত্বেও সতী রমণীগণ পুরুষদের সাথে বিনা দ্বিধায় কথাবার্তা বলত না। প্রয়োজনবশত সেখানে পৌঁছে বালিকাটি লজ্জা সহকারে কথা বলেছে। কোন কোন তফসীরে বলা হয়েছে যে, সে আস্তিন দ্বারা মুখমণ্ডল আবৃত করে কথা বলেছে। তফসীরে আরও বলা হয়েছে যে, মূসা (আ) তার সাথে পথ চলার সময় বললেন, তুমি আমার পশ্চাতে চল এবং রাস্তা বলে দাও। বলা বাহুল্য, বালিকার প্রতি দৃষ্টিপাত থেকে বেঁচে থাকাই ছিল এর লক্ষ্য। সম্ভবত এ কারণেই বালিকাটি তাঁর সম্পর্কে পিতার কাছে বিশ্বস্ততার সাক্ষ্য দিয়েছিল। এই বালিকাদ্বয়ের পিতা কে ছিলেন, এ সম্পর্কে তফসীরকারকগণ মতভেদ করেছেন। কিন্তু কোরআনের আয়াতসমূহ থেকে বাহ্যত এ কথাই বুঝা যায় যে, তিনি ছিলেন হযরত শোয়ায়ব (আ)। যেমন এক আয়াতে আছে ঃ وَاِلٰى مَدْيَنَ اَخَاهُمْ شُعَيْبًا—(কুরতুবী)

اِنَّ اَبِىْ يَدْعُوْكَ—বালিকাটি নিজেই নিজের পক্ষ থেকে তাঁকে আমন্ত্রণ জানাতে পারত। কিন্তু সে তা করেনি; বরং তার পিতার পয়গাম জানিয়ে দিয়েছে। কারণ, কোন বেগানা পুরুষকে স্বয়ং তার আমন্ত্রণ জানানো লজ্জা-শরমের পরিপন্থী ছিল।

اِنَّ خَيْرَ مَنِ اسْتَاْجَرْتَ الْقَوِىُّ الْاَمِيْنُ অর্থাৎ শোয়ায়ব (আ)-এর এক কন্যা তাঁর পিতার নিকট আরয করল, গৃহের কাজের জন্য আপনার একজন চাকরের প্রয়োজন আছে। আপনি তাকে নিযুক্ত করুন। কারণ, চাকরের মধ্যে দুইটি গুণ থাকা আবশ্যক। এক, কাজের শক্তি-সামর্থ্য ও যোগ্যতা এবং দুই, বিশ্বস্ততা। আমরা পাথর তুলে পানি পান করানো দ্বারা তাঁর শক্তি-সামর্থ্য এবং পথিমধ্যে বালিকাকে পশ্চাতে রেখে পথচলা দ্বারা তাঁর বিশ্বস্ততার অভিজ্ঞতা লাভ করেছি।

**কোন চাকরি অথবা পদ ন্যাস্ত করার জন্য জরুরী শর্ত দুইটি ঃ** হযরত শোয়ায়ব (আ)-এর কন্যার মুখে আল্লাহ্ তা'আলা অত্যন্ত বিজ্ঞসুলভ কথা উচ্চারিত করিয়েছেন। আজকাল সরকারি পদ ও চাকরির ক্ষেত্রে কাজের যোগ্যতা ও ডিগ্রীর প্রতি লক্ষ্য রাখা

হলেও বিশ্বস্ততার প্রতি ভ্রুক্ষেপ করা হয় না। এরই অনিবার্য ফলস্বরূপ সাধারণ অফিস ও পদসমূহের কর্মতৎপরতায় পূর্ণ সাফল্যের পরিবর্তে ঘুষ, স্বজনপ্রীতি ইত্যাদির কারণে আইন-কানুন অচলাবস্থার সম্মুখীন হয়ে পড়েছে। আফসোস! এই কোরআনী পথ নির্দেশের প্রতি যথাযথ সম্মান প্রদর্শন করলে সবকিছু ঠিক হয়ে যেত।

قَالَ اِنِّىْٓ اُرِيْدُ اَنْ اُنْكِحَكَ اِحْدَى ابْنَتَىَّ هٰتَيْنِ — অর্থাৎ বালিকাদ্বয়ের পিতা হযরত শোয়ায়ব (আ) নিজেই নিজের পক্ষ থেকে কন্যাকে হযরত মূসা (আ)-এর কাছে বিবাহ দান করার ইচ্ছা ব্যক্ত করলেন। এ থেকে জানা গেল যে, উপযুক্ত পাত্র পাওয়া গেলে পাত্রীর অভিবাবকের উচিত পাত্রপক্ষ থেকে প্রস্তাব আসার অপেক্ষা না করা। বরং নিজের পক্ষ থেকেও প্রস্তাব উত্থাপন করা পয়গম্বরগণের সুন্নাত। উদাহরণত হযরত উমর (রা) তাঁর কন্যা হাফসা বিধবা হওয়ার পর নিজেই হযরত আবূ বকর (রা) ও হযরত উসমান গনি (রা)-এর কাছে বিবাহের প্রস্তাব রাখেন।—(কুরতুবী)

হযরত শোয়ায়ব (আ) উভয় কন্যার মধ্য থেকে কোন একজনকে নির্দিষ্ট করে কথা বলেন নি; বরং ব্যাপারটি অস্পষ্ট রেখে কোন একজনকে বিবাহ দান করার ইচ্ছা প্রকাশ করেছেন। এই আলোচনা বিবাহের নিয়মিত আলোচনা ছিল না, যাতে ইজাব কবূল ও সাক্ষীদের উপস্থিতি জরুরী হয়; বরং এটা ছিল আদান-প্রদানের আলোচনা যে, এই বিবাহের বিনিময়ে তুমি আট বছর আমার চাকরি করতে স্বীকৃত হলে আমি বিবাহ পড়িয়ে দিব। মূসা (আ) এই প্রস্তাব মেনে নিয়ে চুক্তিসূত্রে আবদ্ধ হয়ে পড়েন। এরপর নিয়মিত বিবাহ সম্পন্ন হওয়ার কথা আপনা-আপনিই বুঝা যায়। কোরআন পাক সাধারণত কাহিনীর সেই অংশ উল্লেখ করে না, যা পূর্বাপর বর্ণনা থেকে আপনা-আপনি বুঝা যায়। এই আলোচনার পরিপ্রেক্ষিতে এখানে এরূপ সন্দেহ অমূলক যে, বিবাহিত স্ত্রীকে নির্দিষ্ট না করেই বিবাহ কিরূপে হয়ে গেল অথবা সাক্ষীদের উপস্থিতি ব্যতিরেকেই বিবাহ কিরূপে সংঘটিত হলো ? —(রূহুল মা'আনী, বয়ানুল কোরআন)

عَلٰٓى اَنْ تَاْجُرَنِىْ ثَمٰنِىَ حِجَجٍ এই আট বছরের চাকরিকে মোহরানা সাব্যস্ত করা হয়। স্ত্রীর চাকরিকে স্বামী তার মোহরানা সাব্যস্ত করতে পারে কি না, এ ব্যাপারে ফিকাহ্‌বিদগণের মধ্যে মতভেদ রয়েছে। এ সম্পর্কে আহকামুল কোরআনের সূরা কাসাসে বিস্তারিত আলোচনা করা হয়েছে। এখানে এতটুকু বুঝে নেয়া যথেষ্ট যে, মোহরানার এই ব্যাপারটি মোহাম্মদী শরীয়তে জায়েয না হলেও শোয়ায়ব (আ)-এর শরীয়তে জায়েয ছিল। বিভিন্ন শরীয়তে এ ধরনের শাখাগত পার্থক্য হওয়া কোরআন হাদীসে প্রমাণিত আছে।

ইমাম আযম আবূ হানীফা (র) থেকে এক রেওয়ায়েতে আছে যে, স্ত্রীর চাকরিকে মোহরানা সাব্যস্ত করা তো স্বামীর মান-সম্মানের খেলাফ; কিন্তু স্ত্রীর যে কাজ বাড়ির বাইরে করা হয়; যেমন পশুচারণ, ব্যবসা-বাণিজ্য ইত্যাদি—এ ধরনের কাজে ইজারার শর্তানুযায়ী মেয়াদ নির্দিষ্ট করা হলে এই চাকরিকে মোহরানা করা জায়েয; যেমন আলোচ্য ঘটনায় আট বছরের মেয়াদ নির্দিষ্ট করা হয়েছিল। এই নির্দিষ্ট মেয়াদের বেতন আদায় করা স্ত্রীর যিম্মায় জরুরী। কাজেই একে মোহরানা গণ্য করা জায়েয।—(বাদায়ে)

এখানে প্রশ্ন হয় যে, মোহরানা স্ত্রীর প্রাপ্য। স্ত্রীর পিতা অথবা অন্য কোন স্বজনকে স্ত্রীর অনুমতি ব্যতিরেকে মোহরানা অর্থ হাতে হাতে দিয়ে দিলে মোহর আদায় হয় না।

আলোচ্য ঘটনায় اَنْ تَاْجُرَنِىْ শব্দ সাক্ষ্য দেয় যে, পিতা তাকে নিজের কাজের জন্য চাকর নিযুক্ত করেন। অতএব চাকরির ফল পিতা লাভ করেছেন। এটা স্ত্রীর মোহরানা কিরূপে হতে পারে ? উত্তর এই যে, প্রথমত এটাও সম্ভবপর যে, এই ছাগলগুলো বালিকাদের মালিকানাধীন ছিল। অতএব চাকরির এই ফল বালিকারাই লাভ করেছে। দ্বিতীয়ত যদি মূসা (আ) পিতারই কাজ করেন এবং পিতার যিম্মায়ই তার বেতন আদায় করা জরুরী হয় তবে মোহরানার এই টাকা কন্যার হয়ে যাবে এবং কন্যার অনুমতিক্রমে পিতাও একে ব্যবহার করতে পারেন। বলা বাহুল্য, আলোচ্য ব্যাপারটি কন্যার অনুমতিক্রমেই সম্পন্ন হয়েছিল।

**মাস'আলা ঃ** اُنْكِحَكَ শব্দ দ্বারা প্রমাণিত হয় যে, বিবাহের ব্যাপার পিতা সম্পন্ন করেছেন। ফিকাহ্‌বিদগণ এ ব্যাপারে একমত যে, এরূপ হওয়াই বাঞ্ছনীয়। কন্যার অভিভাবক তার বিবাহ কার্য সম্পন্ন করবে; কন্যা নিজে করবে না। তবে কোন কন্যা প্রয়োজন ও বাধ্যবাধকতার চাপে নিজের বিবাহ নিজেই সম্পন্ন করলে তা দুরস্ত হবে কি না, এ ব্যাপারে ইমামগণের মধ্যে মতভেদ আছে। ইমাম আযমের মতে বিবাহ সম্পন্ন হয়ে যাবে। আলোচ্য আয়াত এ সম্পর্কে কোন ফয়সালা দেয়নি।

فَلَمَّا قَضٰى مُوْسَى الْاَجَلَ وَسَارَ بِاَهْلِهٖٓ اٰنَسَ مِنْ جَانِبِ الطُّوْرِ نَارًا ۚ
قَالَ لِاَهْلِهِ امْكُثُوْٓا اِنِّيْٓ اٰنَسْتُ نَارًا لَّعَلِّيْٓ اٰتِيْكُمْ مِّنْهَا بِخَبَرٍ اَوْ جَذْوَةٍ
مِّنَ النَّارِ لَعَلَّكُمْ تَصْطَلُوْنَ (২৯) فَلَمَّآ اَتٰىهَا نُوْدِيَ مِنْ شَاطِئِ
الْوَادِ الْاَيْمَنِ فِي الْبُقْعَةِ الْمُبٰرَكَةِ مِنَ الشَّجَرَةِ اَنْ يّٰمُوْسٰٓى اِنِّيْٓ
اَنَا اللّٰهُ رَبُّ الْعٰلَمِيْنَ (৩০) وَاَنْ اَلْقِ عَصَاكَ ۭ فَلَمَّا رَاٰهَا تَهْتَزُّ كَاَنَّهَا
جَآنٌّ وَّلّٰى مُدْبِرًا وَّلَمْ يُعَقِّبْ ۭ يٰمُوْسٰٓى اَقْبِلْ وَلَا تَخَفْ ۣ اِنَّكَ
مِنَ الْاٰمِنِيْنَ (৩১) اُسْلُكْ يَدَكَ فِيْ جَيْبِكَ تَخْرُجْ بَيْضَآءَ مِنْ
غَيْرِ سُوْٓءٍ ۡ وَّاضْمُمْ اِلَيْكَ جَنَاحَكَ مِنَ الرَّهْبِ فَذٰنِكَ بُرْهَانٰنِ مِنْ رَّبِّكَ
اِلٰى فِرْعَوْنَ وَمَلَا۟ئِهٖ ۭ اِنَّهُمْ كَانُوْا قَوْمًا فٰسِقِيْنَ (৩২) قَالَ رَبِّ اِنِّيْ قَتَلْتُ
مِنْهُمْ نَفْسًا فَاَخَافُ اَنْ يَّقْتُلُوْنِ (৩৩) وَاَخِيْ هٰرُوْنُ هُوَ اَفْصَحُ مِنِّيْ

لِسَانًا فَأَرْسِلْهُ مَعِيَ رِدْءًا يُّصَدِّقُنِيٓ ۖ إِنِّيٓ أَخَافُ أَنْ يُّكَذِّبُوْنِ ﴿৩৪﴾

قَالَ سَنَشُدُّ عَضُدَكَ بِأَخِيْكَ وَنَجْعَلُ لَكُمَا سُلْطٰنًا فَلَا يَصِلُوْنَ

إِلَيْكُمَا ۚ بِاٰيٰتِنَآ ۚ أَنْتُمَا وَمَنِ اتَّبَعَكُمَا الْغٰلِبُوْنَ ﴿৩৫﴾

**(২৯) অতঃপর মূসা (আ) যখন সেই মেয়াদ পূর্ণ করল এবং সপরিবারে যাত্রা করল, তখন সে তূর পর্বতের দিক থেকে আগুন দেখতে পেল। সে তার পরিবারবর্গকে বলল, তোমরা অপেক্ষা কর, আমি আগুন দেখেছি। সম্ভবত আমি সেখান থেকে তোমাদের কাছে কোন খবর নিয়ে আসতে পারি অথবা কোন জ্বলন্ত কাষ্ঠখণ্ড আনতে পারি, যাতে তোমরা আগুন পোহাতে পার। (৩০) যখন সে তার কাছে পৌঁছল, তখন পবিত্র ভূমিতে অবস্থিত উপত্যকার ডান প্রান্তের বৃক্ষ থেকে তাকে আওয়াজ দেওয়া হলো, হে মূসা! আমি আল্লাহ্, বিশ্ব পালনকর্তা। (৩১) আরও বলা হলো, তুমি তোমার লাঠি নিক্ষেপ কর। অতঃপর যখন সে লাঠিকে সর্পের ন্যায় দৌড়াদৌড়ি করতে দেখল, তখন সে মুখ ফিরিয়ে বিপরীত দিকে পালাতে লাগল এবং পেছন ফিরে দেখল না। হে মূসা, সামনে এস এবং ভয় করো না। তোমার কোন আশংকা নেই। (৩২) তোমার হাত বগলে রাখ। তা বের হয়ে আসবে নিরাময় উজ্জ্বল হয়ে এবং ভয় হেতু তোমার হাত তোমার উপর চেপে ধর। এই দুইটি ফিরাউন ও তার পারিষদবর্গের প্রতি তোমার পালনকর্তার তরফ থেকে প্রমাণ। নিশ্চয় তারা পাপাচারী সম্প্রদায়। (৩৩) মূসা বলল, হে আমার পালনকর্তা, আমি তাদের এক ব্যক্তিকে হত্যা করেছি। কাজেই আমি ভয় করছি যে, তারা আমাকে হত্যা করবে। (৩৪) আমার ভাই হারূন, সে আমা অপেক্ষা প্রাঞ্জলভাষী। অতএব তাকে আমার সাথে সাহায্যের জন্য প্রেরণ করুন। সে আমাকে সমর্থন জানাবে। আমি আশংকা করি যে, তারা আমাকে মিথ্যাবাদী বলবে। (৩৫) আল্লাহ্ বললেন, আমি তোমার বাহু শক্তিশালী করব তোমার ভাই দ্বারা এবং তোমাদের প্রাধান্য দান করব। ফলে, তারা তোমাদের কাছে পৌঁছতে পারবে না। আমার নিদর্শনাবলীর জোরে তোমরা এবং তোমাদের অনুসারীরা প্রবল থাকবে।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

মূসা (আ) যখন সেই মেয়াদ পূর্ণ করলেন এবং [শোয়ায়ব (আ)-এর অনুমতিক্রমে] সপরিবারে (মিসরে অথবা শামদেশে) যাত্রা করলেন, তখন (শীতের রাত্রে অজানা পথে) তিনি তূর পর্বতের দিক থেকে (একটা আলো তথা) আগুন দেখতে পেলেন। তিনি তাঁর পরিবারবর্গকে বললেন, তোমরা (এখানেই) অপেক্ষা কর। আমি আগুন দেখেছি (আমি সেখানে যাই) সম্ভবত আমি সেখান থেকে (পথের) কোন খবর নিয়ে আসব অথবা জ্বলন্ত

কাষ্ঠখণ্ড তোমাদের কাছে নিয়ে আসতে পারি, যাতে তোমরা আগুন পোহাতে পার। যখন তিনি আগুনের কাছে গেলেন, তখন উপত্যকার ডান প্রান্ত হতে [যা মূসা আ-এর ডান দিক ছিল] পবিত্র ভূমিতে অবস্থিত এক বৃক্ষ থেকে তাঁকে আওয়াজ দেওয়া হলো, হে মূসা, আমিই আল্লাহ্—বিশ্ব পালনকর্তা। আর(ও বলা হলো) তুমি তোমার লাঠি নিক্ষেপ কর (তিনি লাঠি নিক্ষেপ করতেই তা সর্প হয়ে ছুটাছুটি করতে লাগল।) অতঃপর তিনি যখন লাঠিকে সর্পের ন্যায় হেলতে-দুলতে দেখলেন, তখন মুখ ফিরিয়ে পালাতে লাগলেন এবং পেছন ফিরেও দেখলেন না। (আদেশ হলো,) হে মূসা, সামনে এসো এবং ভয় করো না। তোমার কোন আশংকা নেই। (এটা ভয়ের বিষয় নয়; বরং তোমার মু'জিযা। আরেকটি মু'জিযা লও) তোমার হাত বগলে রাখ (এরপর বের কর) তা বের হয়ে আসবে নিরাময় উজ্জ্বল হয়ে (লাঠির রূপান্তরের ন্যায় এই মু'জিযা দেখতে যদি ভয় পাও, তবে) ভয় (দূরীকরণ) হেতু তোমার (সেই) হাত (পুনরায়) তোমার (বগলের) উপর চেপে ধর (যাতে সে পূর্বাবস্থায় ফিরে আসে এবং স্বাভাবিক ভয়ও না হয়।) এই দুইটি ফিরাউন ও তার পারিষদবর্গের প্রতি (যাদের কাছে যাওয়ার আদেশ তোমাকে করা হচ্ছে) তোমার পালনকর্তার তরফ থেকে প্রমাণ। নিশ্চয় তারা পাপাচারী সম্প্রদায়। মূসা (আ) বলেন, হে আমার পালনকর্তা, (আমি যাওয়ার জন্য প্রস্তুত; কিন্তু আপনার বিশেষ সাহায্য প্রয়োজন। কেননা) আমি তাদের এক ব্যক্তিকে খুন করেছিলাম। কাজেই আমার ভয় হয় যে, তারা (পূর্বেই) আমাকে হত্যা করবে (ফলে, প্রচার কার্যও হতে পারবে না)। এবং (দ্বিতীয় কথা এই যে, আমার মুখও তত চালু নয়।) আমার ভাই হারূন আমা অপেক্ষা অধিক প্রাঞ্জলভাষী। আপনি তাকেও আমার সাহায্যকারী করে আমার সাথে রিসালাত দান করুন। সে আমার (বক্তব্যের) সমর্থন (বিস্তারিত ও পুরোপুরিভাবে) করবে। (কেননা) আমি আশংকা করি যে, তারা (অর্থাৎ ফিরাউন ও তার পারিষদবর্গ) আমাকে মিথ্যাবাদী বলবে। (তখন বিতর্কের প্রয়োজন হবে। মৌখিক বিতর্কের জন্য প্রাঞ্জলভাষী ব্যক্তিই অধিক উপযুক্ত।) আল্লাহ্ বললেন, (ভাল কথা) আমি এখনই তোমার ভাইকে তোমার বাহুবল করে দিচ্ছি (এক অনুরোধ এভাবে পূর্ণ হলো) এবং (দ্বিতীয় অনুরোধ সম্পর্কে বলা হলো) আমি তোমাদের উভয়কে বিশেষ প্রাধান্য দান করব। ফলে তারা তোমাদের কাছে পৌঁছতে পারবে না। (সুতরাং আমার নিদর্শনাবলী নিয়ে যাও। তোমরা এবং তোমাদের অনুসারীরা (তাদের উপর) প্রবল থাকবে।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

فَلَمَّا قَضٰى مُوْسَى الْاَجَلَ —অর্থাৎ মূসা (আ) যখন চাকরির নির্দিষ্ট আট বছর বাধ্যতামূলক এবং দুই বছর ঐচ্ছিক মেয়াদ পূর্ণ করলেন। এখানে প্রশ্ন হয় যে, মূসা (আ) আট বছর মেয়াদ পূর্ণ করেছিলেন, না দশ বছরের? সহীহ্ বুখারীতে আছে হযরত ইবনে আব্বাসকে এই প্রশ্ন করা হলে তিনি বললেন, অধিক মেয়াদ অর্থাৎ দশ বছর পূর্ণ করেছিলেন। পয়গম্বরগণ যা বলেন তা পূর্ণ করেন। রাসূলুল্লাহ্ (সা)-ও প্রাপককে তার প্রাপ্যের চাইতে বেশি দিতেন এবং তিনি উম্মতকেও নির্দেশ দিয়েছেন যে, চাকরি, পারিশ্রমিক ও কেনাবেচার ক্ষেত্রে ত্যাগ স্বীকার করবে।

نُوْدِىَ مِنْ شَاطِئِ الْوَادِ الْاَيْمَنِ (الى) اِنِّىْ اَنَا اللّٰهُ رَبُّ الْعٰلَمِيْنَ—এই বিষয়বস্তু সূরা তোয়াহা ও সূরা নামলে বর্ণিত হয়েছে। সূরা তোয়াহায় اِنِّىْ اَنَا رَبُّكَ সূরা নামলে نُوْدِىَ اَنْ بُوْرِكَ مَنْ فِى النَّارِ এবং আলোচ্য সূরায় اِنِّىْ اَنَا اللّٰهُ رَبُّ الْعٰلَمِيْنَ বলা হয়েছে। বিভিন্ন সূরায় উল্লিখিত এসব আয়াতের ভাষা বিভিন্ন রূপ হলেও অর্থ প্রায় একই। প্রত্যেক জায়গায় উপযুক্ত ভাষায় ঘটনা বিধৃত হয়েছে। অগ্নির আকারে এই তাজাল্লী ছিল–রূপক তাজাল্লী। কারণ, সত্তাগত তাজাল্লী এই দুনিয়াতে কেউ প্রত্যক্ষ করতে পারে না। সত্তাগত তাজাল্লীর দিক দিয়ে স্বয়ং মূসা (আ)-কে لَنْ تَرَانِىْ বলা হয়েছে। অর্থাৎ তুমি আমাকে প্রত্যক্ষ করতে পারবে না—মানে, আমার সত্তাকে দেখতে পারবে না।

**সৎকর্ম দ্বারা স্থানও বরকতময় হয়ে যায় ঃ** فِى الْبُقْعَةِ الْمُبٰرَكَةِ—তূর পর্বতের এই স্থানকে কোরআন পাক 'বরকতময় ভূমি' বলেছে। বলা বাহুল্য. এর বরকতময় হওয়ার কারণ আল্লাহ্‌র তাজাল্লী, যা আগুনের আকারে এ স্থানে প্রদর্শিত হয়েছে। এ থেকে জানা গেল যে, যে স্থানে কোন গুরুত্বপূর্ণ সৎকর্ম অনুষ্ঠিত হয়, সেই স্থানও বরকতময় হয়ে যায়।

**ওয়াযে বিশুদ্ধতা ও প্রাঞ্জলতা কাম্য ঃ** هُوَ اَفْصَحُ مِنِّىْ لِسَانًا—এ থেকে জানা গেল যে, ওয়ায ও প্রচারকার্যে ভাষার প্রাঞ্জলতা ও প্রশংসনীয় বর্ণনাভঙ্গি কাম্য। এই গুণ অর্জনে প্রচেষ্টা চালানো নিন্দনীয় নয়।

فَلَمَّا جَآءَهُمْ مُّوْسٰى بِاٰيٰتِنَا بَيِّنٰتٍ قَالُوْا مَا هٰذَآ اِلَّا سِحْرٌ مُّفْتَرًى وَّمَا
سَمِعْنَا بِهٰذَا فِىْٓ اٰبَآئِنَا الْاَوَّلِيْنَ ﴿٣٦﴾ وَقَالَ مُوْسٰى رَبِّىْٓ اَعْلَمُ بِمَنْ
جَآءَ بِالْهُدٰى مِنْ عِنْدِهٖ وَمَنْ تَكُوْنُ لَهٗ عَاقِبَةُ الدَّارِ ؕ اِنَّهٗ لَا يُفْلِحُ
الظّٰلِمُوْنَ ﴿٣٧﴾ وَقَالَ فِرْعَوْنُ يٰٓاَيُّهَا الْمَلَاُ مَا عَلِمْتُ لَكُمْ مِّنْ اِلٰهٍ
غَيْرِىْ ۚ فَاَوْقِدْ لِىْ يٰهَامٰنُ عَلَى الطِّيْنِ فَاجْعَلْ لِّىْ صَرْحًا لَّعَلِّىْٓ
اَطَّلِعُ اِلٰٓى اِلٰهِ مُوْسٰى ۙ وَاِنِّىْ لَاَظُنُّهٗ مِنَ الْكٰذِبِيْنَ ﴿٣٨﴾ وَاسْتَكْبَرَ
هُوَ وَجُنُوْدُهٗ فِى الْاَرْضِ بِغَيْرِ الْحَقِّ وَظَنُّوْٓا اَنَّهُمْ اِلَيْنَا لَا يُرْجَعُوْنَ ﴿٣٩﴾
فَاَخَذْنٰهُ وَجُنُوْدَهٗ فَنَبَذْنٰهُمْ فِى الْيَمِّ ۚ فَانْظُرْ كَيْفَ كَانَ عَاقِبَةُ
الظّٰلِمِيْنَ ﴿٤٠﴾ وَجَعَلْنٰهُمْ اَئِمَّةً يَّدْعُوْنَ اِلَى النَّارِ ۚ وَيَوْمَ

الْقِيٰمَةِ لَا يُنْصَرُوْنَ ﴿٤١﴾ وَاَتْبَعْنٰهُمْ فِيْ هٰذِهِ الدُّنْيَا لَعْنَةً ۚ وَيَوْمَ الْقِيٰمَةِ هُمْ مِّنَ الْمَقْبُوْحِيْنَ ﴿٤٢﴾

**(৩৬) অতঃপর মূসা যখন তাদের কাছে আমার সুস্পষ্ট নিদর্শনাবলী নিয়ে পৌঁছল, তখন তারা বলল, এ তো অলীক জাদু মাত্র। আমরা আমাদের পূর্বপুরুষদের মধ্যে এ কথা শুনিনি। (৩৭) মূসা বলল, আমার পালনকর্তা সম্যক জানেন, যে তাঁর নিকট থেকে হিদায়াতের কথা নিয়ে আগমন করেছে, এবং যে প্রাপ্ত হবে পরকালের গৃহ। নিশ্চয় জালিমরা সফলকাম হবে না। (৩৮) ফিরাউন বলল, হে পারিষদবর্গ, আমি জানি না যে, আমি ব্যতীত তোমাদের কোন উপাস্য আছে। হে হামান, তুমি ইট পোড়াও, অতঃপর আমার জন্য একটি প্রাসাদ নির্মাণ কর, যাতে আমি মূসার উপাস্যকে উঁকি মেরে দেখতে পারি। আমার তো ধারণা এই যে, সে একজন মিথ্যাবাদী। (৩৯) ফিরাউন ও তার বাহিনী অন্যায়ভাবে পৃথিবীতে অহংকার করতে লাগল এবং তারা মনে করল যে, তারা আমার কাছে প্রত্যাবর্তিত হবে না। (৪০) অতঃপর আমি তাকে ও তার বাহিনীকে পাকড়াও করলাম, তৎপর আমি তাদেরকে সমুদ্রে নিক্ষেপ করলাম। অতএব দেখ, জালিমদের পরিণাম কি হয়েছে। (৪১) আমি তাদেরকে নেতা করেছিলাম। তারা জাহান্নামের দিকে আহ্বান করত। কিয়ামতের দিন তারা সাহায্য প্রাপ্ত হবে না। (৪২) আমি এই পৃথিবীতে অভিশাপকে তাদের পশ্চাতে লাগিয়ে দিয়েছি এবং কিয়ামতের দিন তারা হবে দুর্দশাগ্রস্ত।**

### তফসীরের সার-সংক্ষেপ

যখন মূসা (আ) তাদের কাছে আমার সুস্পষ্ট নিদর্শনাবলীসহ আগমন করলেন, তখন তারা (মু'জিযাসমূহ দেখে) বলল, এ তো এক জাদু, যা (মিছামিছি আল্লাহ্র প্রতি) আরোপ করা হচ্ছে (যে, এটা তাঁর পক্ষ থেকে মু'জিযা ও রিসালাতের প্রমাণ)। আমরা আমাদের পিতৃপুরুষদের কালে এরূপ কথা কখনও শুনিনি। (মূসা (আ) বললেন, (বিশুদ্ধ প্রমাণাদি কায়েম হওয়া এবং তাতে কোন সঙ্গত আপত্তি উত্থাপন করতে না পারার পরও যখন মান না তখন এটা হঠকারিতা। এর সর্বশেষ জওয়াব এই যে,) আমার পালনকর্তা সম্যক অবগত আছেন যে, তাঁর কাছ থেকে কে সত্য ধর্ম নিয়ে আগমন করেছে এবং কার পরিণতি এ জগত (দুনিয়া) থেকে শুভ হবে। নিশ্চয় জালিমরা (যারা হিদায়াত ও সত্য ধর্মে কায়েম নয়) কখনও সফলকাম হবে না। [কেননা, তাদের পরিণাম শুভ হবে না। উদ্দেশ্য এই যে, আল্লাহ্ সম্যক অবগত আছেন আমাদের ও তোমাদের মধ্যে কে হিদায়াতপ্রাপ্ত, কে জালিম এবং কার পরিণাম শুভ, কার পরিণাম ব্যর্থতা। সুতরাং মৃত্যুর সাথে সাথেই প্রত্যেকের অবস্থা ও পরিণতি প্রকাশ পাবে। এখন না মানলে তোমরা জান। মূসা (আ)-এর নিদর্শনাবলী দেখে ও শুনে] ফিরাউন (আশংকা করল যে, তার ভক্তবৃন্দ নাকি মূসার প্রতি আকৃষ্ট হয়ে যায়। তাই সে সবাইকে একত্রিত করে) বলল, হে

পারিষদবর্গ, আমি জানি না যে, আমি ব্যতীত তোমাদের কোন উপাস্য আছে। (এরপর বিভ্রান্তি সৃষ্টির জন্য তার উযিরকে বলল, যদি এতে তাদের মনে শান্তি না আসে, তবে) হে হামান, তুমি আমার জন্য ইট পোড়াও অতঃপর (এই পাকা ইট দ্বারা) আমার জন্য একটি সুউচ্চ প্রাসাদ তৈরি কর, যাতে আমি (তাতে উঠে) মূসার উপাস্যকে দেখতে পারি। (আমি ব্যতীত অন্য উপাস্য আছে—মূসার এই দাবিতে) আমি তো তাকে মিথ্যাবাদীই মনে করি। ফিরাউন ও তার বাহিনী অন্যায়ভাবে পৃথিবীতে মাথা উঁচু করে রেখেছিল এবং তারা মনে করত যে, তারা আমার কাছে প্রত্যাবর্তিত হবে না। অতঃপর (এই অহংকারের শাস্তি-স্বরূপ) আমি তাকে ও তার বাহিনীকে পাকড়াও করে সমুদ্রে নিক্ষেপ করলাম (অর্থাৎ নিমজ্জিত করে দিলাম) অতএব দেখ, জালিমদের পরিণতি কি হয়েছে! (মূসা (আ)-এর এই উক্তির সত্যতা প্রকাশ পেল যে, مَنْ تَكُوْنُ لَهٗ عَاقِبَةُ الدَّارِ اِنَّهٗ لَا يُفْلِحُ الظّٰلِمُوْنَ আমি তাদেরকে এমন নেতা করেছিলাম, যারা (মানুষকে) জাহান্নামের দিকে আহবান করত এবং (এ কারণেই) কিয়ামতের দিন (অসহায় হয়ে পড়বে) তাদের কোন সহায় থাকবে না। (তারা ইহকালে ও পরকালে বঞ্চিত ও ক্ষতিগ্রস্ত। সেমত) আমি এই পৃথিবীতে অভিশাপকে তাদের পশ্চাতে লাগিয়ে দিয়েছি এবং কিয়ামতের দিনও তারা দুর্দশাগ্রস্তদের অন্তর্ভুক্ত হবে।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

فَاَوْقِدْ لِيْ يٰهَامٰنُ عَلَى الطِّيْنِ—ফিরাউন সুউচ্চ প্রাসাদ নির্মাণ করার ইচ্ছা করেছিল। তাই সে উযির হামানকে মাটির ইট পুড়ে পাকা করার আদেশ করল। কারণ, কাঁচা ইট দ্বারা বিশাল ও সুউচ্চ প্রাসাদ নির্মিত হতে পারে না। কেউ কেউ বলেন, ফিরাউনের এই ঘটনার পূর্বে পাকা ইটের প্রচলন ছিল না। সর্বপ্রথম ফিরাউন এটা আবিষ্কার করেছে। ঐতিহাসিক রেওয়ায়েতে আছে, হামান এই প্রাসাদ নির্মাণের জন্য পঞ্চাশ হাজার রাজমিস্ত্রী যোগাড় করল। মজুর এবং কাঠ ও লোহার কাজ যারা করত তাদের সংখ্যা ছিল এর অতিরিক্ত। প্রাসাদটি এত উচ্চ নির্মিত হয়েছিল যে, তখনকার যুগে এত উচ্চ প্রাসাদ কোথাও ছিল না। প্রাসাদের নির্মাণ কাজ সমাপ্ত হলে পর আল্লাহ্ তা'আলা জিবরাঈলকে আদেশ করলেন। তিনি এক আঘাতে একে ত্রিখণ্ডিত করে ভূমিসাৎ করে দিলেন। ফলে ফিরাউনের হাজারো সিপাহী এর নিচে চাপা পড়ে প্রাণ ত্যাগ করে।—(কুরতুবী)

وَجَعَلْنٰهُمْ اَئِمَّةً يَّدْعُوْنَ اِلَى النَّارِ—অর্থাৎ আল্লাহ্ তা'আলা ফিরাউনের পারিষদবর্গকে দেশ ও জাতির নেতা করে দিয়েছিলেন। কিন্তু এই ভ্রান্ত নেতারা জাতিকে জাহান্নামের দিকে আহবান করত। এখানে অধিকাংশ তফসীরকার জাহান্নামের দিকে আহবান করাকে রূপক অর্থে ধরেছেন। অর্থাৎ জাহান্নাম বলে কুফরী কাজকর্ম বুঝানো হয়েছে, যার ফল ছিল জাহান্নাম ভোগ করা। কিন্তু মওলানা সাইয়েদ আনওয়ার শাহ্ কাশ্মীরী (র)-এর সুচিন্তিত অভিমত। (ইবনে আরাবীর অনুকরণে) এই ছিল যে, হুবহু কাজকর্ম পরকালের প্রতিদান হবে। মানুষ দুনিয়াতে যেসব কাজকর্ম করে, বরযখে ও হাশরে সেগুলোই আকার পরিবর্তন করে পদার্থের রূপ ধারণ করবে। সৎকর্মসমূহ পুষ্প ও পুষ্পোদ্যান হয়ে জান্নাতের নিয়ামতে পর্যবসিত হবে এবং কুফর যুলুমের কর্মসমূহ সর্প, বিচ্ছু এবং নানারকম আযাবের আকৃতি

ধারণ করবে। কাজেই দুনিয়াতে যে ব্যক্তি মানুষকে কুফর ও যুলুমের দিকে আহ্বান করে, সে প্রকৃতপক্ষে জাহান্নামের দিকেই আহবান করে; যদিও এ দুনিয়াতে কুফর ও যুলুম জাহান্নাম তথা আগুনের আকারে নয়। এদিক দিয়ে আয়াতে কোন রূপকতা নেই। এই অভিমত গ্রহণ করা হলে কোরআন পাকের অসংখ্য আয়াতে রূপকতার আশ্রয় নেয়া থেকে রক্ষা পাওয়া যাবে; উদাহরণত ঃ وَوَجَدُوْا مَا عَمِلُوْا حَاضِرًا আয়াতে এবং مَنْ يَّعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَّرَهٗ আয়াতে।

وَيَوْمَ الْقِيٰمَةِ هُمْ مِّنَ الْمَقْبُوْحِيْنَ — مقبوح শব্দের বহুবচন مَقْبُوْحِيْنَ অর্থাৎ বিকৃত। উদ্দেশ্য এই যে, কিয়ামতের দিন তাদের মুখমণ্ডল বিকৃত হয়ে কালবর্ণ এবং চক্ষু নীলবর্ণ ধারণ করবে।

وَلَقَدْ اٰتَيْنَا مُوْسَى الْكِتٰبَ مِنْۢ بَعْدِ مَآ اَهْلَكْنَا الْقُرُوْنَ

الْاُوْلٰى بَصَآئِرَ لِلنَّاسِ وَهُدًى وَّرَحْمَةً لَّعَلَّهُمْ يَتَذَكَّرُوْنَ ﴿৪৩﴾

وَمَا كُنْتَ بِجَانِبِ الْغَرْبِيِّ اِذْ قَضَيْنَآ اِلٰى مُوْسَى الْاَمْرَ وَمَا كُنْتَ مِنَ

الشّٰهِدِيْنَ ﴿৪৪﴾ وَلٰكِنَّآ اَنْشَاْنَا قُرُوْنًا فَتَطَاوَلَ عَلَيْهِمُ الْعُمُرُ ۚ وَمَا كُنْتَ

ثَاوِيًا فِيْٓ اَهْلِ مَدْيَنَ تَتْلُوْا عَلَيْهِمْ اٰيٰتِنَا ۙ وَلٰكِنَّا كُنَّا مُرْسِلِيْنَ ﴿৪৫﴾

وَمَا كُنْتَ بِجَانِبِ الطُّوْرِ اِذْ نَادَيْنَا وَلٰكِنْ رَّحْمَةً مِّنْ رَّبِّكَ لِتُنْذِرَ

قَوْمًا مَّآ اَتٰىهُمْ مِّنْ نَّذِيْرٍ مِّنْ قَبْلِكَ لَعَلَّهُمْ يَتَذَكَّرُوْنَ ﴿৪৬﴾

وَلَوْلَآ اَنْ تُصِيْبَهُمْ مُّصِيْبَةٌۢ بِمَا قَدَّمَتْ اَيْدِيْهِمْ فَيَقُوْلُوْا

رَبَّنَا لَوْلَآ اَرْسَلْتَ اِلَيْنَا رَسُوْلًا فَنَتَّبِعَ اٰيٰتِكَ وَنَكُوْنَ مِنَ الْمُؤْمِنِيْنَ ﴿৪৭﴾

فَلَمَّا جَآءَهُمُ الْحَقُّ مِنْ عِنْدِنَا قَالُوْا لَوْلَآ اُوْتِيَ مِثْلَ مَآ اُوْتِيَ

مُوْسٰى ؕ اَوَلَمْ يَكْفُرُوْا بِمَآ اُوْتِيَ مُوْسٰى مِنْ قَبْلُ ۚ قَالُوْا سِحْرٰنِ

تَظٰهَرَا ۟ وَقَالُوْٓا اِنَّا بِكُلٍّ كٰفِرُوْنَ ﴿৪৮﴾ قُلْ فَاْتُوْا بِكِتٰبٍ مِّنْ عِنْدِ

اللهِ هُوَ اَهْدٰى مِنْهُمَآ اَتَّبِعْهُ اِنْ كُنْتُمْ صٰدِقِيْنَ ﴿٤٩﴾ فَاِنْ لَّمْ
يَسْتَجِيْبُوْا لَكَ فَاعْلَمْ اَنَّمَا يَتَّبِعُوْنَ اَهْوَآءَهُمْ ؕ وَمَنْ اَضَلُّ مِمَّنِ
اتَّبَعَ هَوٰىهُ بِغَيْرِ هُدًى مِّنَ اللهِ ؕ اِنَّ اللهَ لَا يَهْدِى الْقَوْمَ
الظّٰلِمِيْنَ ﴿٥٠﴾ وَلَقَدْ وَصَّلْنَا لَهُمُ الْقَوْلَ لَعَلَّهُمْ يَتَذَكَّرُوْنَ ﴿٥١﴾

(৪৩) আমি পূর্ববর্তী অনেক সম্প্রদায়কে ধ্বংস করার পর মূসাকে কিতাব দিয়েছি মানুষের জন্য জ্ঞানবর্তিকা, হিদায়াত ও রহমত, যাতে তারা স্মরণ রাখে। (৪৪) মূসাকে যখন আমি নির্দেশনামা দিয়েছিলাম, তখন আপনি পশ্চিম প্রান্তে ছিলেন না এবং আপনি প্রত্যক্ষদর্শীও ছিলেন না। (৪৫) কিন্তু আমি অনেক সম্প্রদায় সৃষ্টি করেছিলাম, অতঃপর তাদের অনেক যুগ অতিবাহিত হয়েছে। আর আপনি মাদইয়ানবাসীদের মধ্যে ছিলেন না যে, তাদের কাছে আমার আয়াতসমূহ পাঠ করতেন। কিন্তু আমিই ছিলাম রাসূল প্রেরণকারী। (৪৬) আমি যখন মূসাকে আওয়াজ দিয়েছিলাম, তখন আপনি তূর পর্বতের পার্শ্বে ছিলেন না। কিন্তু এটা আপনার পালনকর্তার রহমত স্বরূপ, যাতে আপনি এমন এক সম্প্রদায়কে ভীতি প্রদর্শন করেন, যাদের কাছে আপনার পূর্বে কোন ভীতি প্রদর্শনকারী আগমন করেনি, যাতে তারা স্মরণ রাখে।(৪৭) আর এজন্য যে, তাদের কৃতকর্মের জন্য তাদের কোন বিপদ হলে বলত, হে আমাদের পালনকর্তা, তুমি আমাদের কাছে কোন রাসূল প্রেরণ করলে না কেন ? করলে আমরা তোমার আয়াতসমূহের অনুসরণ করতাম এবং আমরা বিশ্বাস স্থাপনকারী হয়ে যেতাম। (৪৮) অতঃপর আমার কাছ থেকে যখন তাদের কাছে সত্য আগমন করল, তখন তারা বলল, মূসাকে যেরূপ দেয়া হয়েছিল, এই রাসূলকে সেরূপ দেয়া হলো না কেন? পূর্বে মূসাকে যা দেয়া হয়েছিল, তারা কি তা অস্বীকার করেনি ? তারা বলেছিল, উভয়ই জাদু, পরস্পরে একাত্ম। তারা আরও বলেছিল, আমরা উভয়কে মানি না। (৪৯) বলুন, তোমরা সত্যবাদী হলে এখন আল্লাহ্র কাছ থেকে কোন কিতাব আন, যা এতদুভয় থেকে উত্তম পথপ্রদর্শক হয়। আমি সেই কিতাব অনুসরণ করব। (৫০) অতঃপর তারা যদি আপনার কথায় সাড়া না দেয়, তবে জানবেন, তারা শুধু নিজের প্রবৃত্তির অনুসরণ করে। আল্লাহ্র হিদায়াতের পরিবর্তে যে ব্যক্তি নিজ প্রবৃত্তির অনুসরণ করে, তার চাইতে অধিক পথভ্রষ্ট আর কে? নিশ্চয় আল্লাহ্ জালিম সম্প্রদায়কে পথ দেখান না। (৫১) আমি তাদের কাছে উপর্যুপরি বাণী পৌঁছিয়েছি, যাতে তারা অনুধাবন করে।

**তফসীরের সার-সংক্ষেপ**

(মানবজাতির সংশোধনের নিমিত্ত জরুরী বিধায় চিরকালই পয়গম্বর প্রেরণ করা

হয়েছে। সে মতে) আমি মূসা (আ)-কে (যার কাহিনী এইমাত্র বর্ণিত হলো) পূর্ববর্তী উম্মতদের অর্থাৎ কওমে নূহ, আদ ও সামূদের) ধ্বংসপ্রাপ্ত হওয়ার পর (যখন সে সময়কার পয়গম্বরগণের শিক্ষা দুর্লভ হয়ে গিয়েছিল, ফলে তারা হিদায়াতের মুখাপেক্ষী হয়ে পড়েছিল) কিতাব অর্থাৎ তওরাত দিয়েছি, যা মানুষের (অর্থাৎ বনী ইসরাঈলের জন্য জ্ঞানবর্তিকা, হিদায়াত ও রহমত ছিল, তাতে তারা (এ থেকে) উপদেশ গ্রহণ করে। (সত্যান্বেষীর প্রথমে বোধ শক্তি সঠিক হয়। এটা অন্তর্জ্ঞান। এরপর সে বিধানাবলী কবূল করে। এটা হিদায়াত। এরপর হিদায়াতের ফল অর্থাৎ নৈকট্য ও কবূল দান করা হয়। এটা রহমত। এমনিভাবে যখন এই যুগও শেষ হয়ে গেল এবং মানুষ পুনরায় হিদায়াতের মুখাপেক্ষী হয়ে পড়ল, তখন আমি আমার চিরন্তন রীতি অনুযায়ী আপনাকে রাসূল করেছি। এর প্রমাণাদির মধ্যে একটি হচ্ছে মূসা (আ)-এর ঘটনার নিশ্চিত সংবাদ পরিবেশন করা। কেননা, নিশ্চিত সংবাদ পরিবেশনের জন্য জ্ঞানলাভের কোন-না-কোন উপায় জরুরী। এরূপ উপায় চারটিই হতে পারে। ১. বুদ্ধিগত বিষয়াদির মধ্যে বুদ্ধি। মূসা (আ)-এর ঘটনা বুদ্ধিগত বিষয় নয়। ২. ইতিহাসগত বিষয়াদির মধ্যে জ্ঞানীদের কাছ থেকে শ্রবণ। রাসূলুল্লাহ্ (সা) জ্ঞানীদের সাথে উঠাবসা, মেলামেশা ও জ্ঞানচর্চা করেননি। কাজেই এই উপায়ও অনুপস্থিত। ৩. প্রত্যক্ষ দর্শন। এটা অনুপস্থিত, তা বলাই বাহুল্য। সেমতে এটা জানা কথা (যে,) আপনি (তূর পর্বতের) পশ্চিম প্রান্তে উপস্থিত ছিলেন না, যখন আমি মূসা (আ)-কে বিধানাবলী দিয়েছিলাম (অর্থাৎ তওরাত দিয়েছিলাম)। তাদের মধ্যেও ছিলেন না, যারা (সেই যুগে) বিদ্যমান ছিল। (সুতরাং প্রত্যক্ষ দর্শনের সম্ভাব্যতা রহিত হয়ে গেল); কিন্তু (ব্যাপার এই যে,) আমি [মূসা (আ)-এর পর] অনেক সম্প্রদায় সৃষ্টি করেছিলাম, অতঃপর তাদের অনেক যুগ অতিবাহিত হয়েছে। (ফলে বিশুদ্ধ জ্ঞান আবার দুর্লভ হয়ে পড়ে এবং মানুষ পুনরায় হিদায়াতের মুখাপেক্ষী হয়। মাঝে মাঝে পয়গম্বরগণ আগমন করেছেন বটে; কিন্তু তাঁদের শিক্ষাও এমনিভাবে দুর্লভ হয়ে যায়। তাই আমি স্বীয় রহমত আপনাকে ওহী ও রিসালাত দ্বারা ভূষিত করেছি। এটা নিশ্চিত সংবাদ পরিবেশনের চতুর্থ উপায়। অন্যান্য উপায় দ্বারা ধারণাগত জ্ঞান অর্জিত হয়, যা এখানে আলোচ্য বিষয়ই নয়। কেননা, আপনার পরিবেশিত সংবাদসমূহ সম্পূর্ণ নিশ্চিত ও অকাট্য। সারকথা এই যে, নিশ্চিত সংবাদ পরিবেশনের চারটি উপায়ের মধ্য থেকে তিনটি রাসূলুল্লাহ্ (সা)-এর মধ্যে অনুপস্থিত। সুতরাং চতুর্থটিই নির্দিষ্ট হয়ে গেল এবং এটাই কাম্য। আপনি যেমন তওরাত প্রদান প্রত্যক্ষ করেননি, এর পরও বিশুদ্ধ ও নিশ্চিত সংবাদ পরিবেশন করছেন, এমনিভাবে আপনি মূসা (আ)-এর মাদইয়ানে অবস্থানও দেখেননি। সেমতে এটা জানা কথা যে,) আপনি মাদইয়ানবাসীদের মধ্যেও অবস্থানকারী ছিলেন না যে, আপনি (সেখানকার অবস্থা দেখে সেই অবস্থা সম্পর্কে) আমার আয়াতসমূহ (আপনার সমসাময়িক) লোকদেরকে পাঠ করে শুনাচ্ছেন; কিন্তু আমিই (আপনাকে) রাসূল করেছি। (রাসূল করার পর এসব ঘটনা ওহীর মাধ্যমে বলে দিয়েছি। এমনিভাবে) আপনি তূর পর্বতের (পশ্চিম) পার্শ্বে তখনও উপস্থিত ছিলেন না, যখন আমি [মূসা (আ)-কে] আওয়াজ দিয়েছিলাম (যে, يَامُوْسٰى اِنِّىْ اَنَا اللّٰهُ رَبُّ الْعَالَمِيْنَ وَاَنْ اَلْقِ عَصَاكَ —এটা ছিল তাঁকে নবুয়ত দান করার সময়।) কিন্তু (এ বিষয়ের জ্ঞানও এমনিভাবে অর্জিত হয়েছে যে,) আপনি আপনার

পালনকর্তার রহমতস্বরূপ নবী হয়েছেন, যাতে আপনি এমন এক সম্প্রদায়কে সতর্ক করেন, যাদের কাছে আপনার পূর্বে কোন সতর্ককারী আগমন করেনি, যাতে তারা উপদেশ গ্রহণ করে। (কেননা, রাসূলুল্লাহ্ (সা)-এর সমসাময়িক লোকেরা বরং তাদের নিকটতম পূর্বপুরুষগণ কোন পয়গম্বর দেখেনি, যদিও শরীয়তের কোন কোন বিধান বিশেষত, তাওহীদ পরোক্ষভাবে তাদের কাছেও পৌঁছেছিল। সুতরাং وَلَقَدْ بَعَثْنَا فِىْ كُلِّ اُمَّةٍ رَّسُوْلاً আয়াতের সাথে কোন বৈপরীত্য রইল না।) আর (তারা সামান্য চিন্তা করলে বুঝতে পারে যে, পয়গম্বর প্রেরণের মধ্যে আমার কোন উপকার নেই; বরং উপকার তাদেরই। তারা ভাল মন্দ সম্পর্কে অবগত হয়ে শাস্তির কবল থেকে বাঁচতে পারে। নতুবা যেসব মন্দ বিষয় জ্ঞানবুদ্ধি দ্বারা জানা যায়, সেগুলোর জন্য পয়গম্বর প্রেরণ ব্যতিরেকেও শাস্তি হওয়া সম্ভবপর ছিল; কিন্তু তখন তারা পরিতাপ করত যে হায়! রাসূল আগমন করলে আমরা অধিক সতর্ক হতাম এবং এই বিপদের সম্মুখীন হতাম না; তাই রাসূলও প্রেরণ করেছি, যাতে এই অনুতাপ থেকে আত্মরক্ষা করা সহজ হয়। নতুবা সম্ভাবনা ছিল যে,) আমি রাসূল নাও পাঠাতাম, যদি এরূপ না হতো যে, তাদের কৃতকর্মের জন্য (যা মন্দ হওয়া বোধগম্য) তাদের কোন বিপদ (দুনিয়াতে অথবা পরকালে) হলে (যার সম্পর্কে বুদ্ধি অথবা ফেরেশতার মাধ্যমে তারা নিশ্চিত জানতে পারত যে, এটা কৃতকর্মের শাস্তি) তারা বলত, হে আমাদের পালনকর্তা, তুমি আমাদের কাছে কোন রাসূল প্রেরণ করলে না কেন? করলে আমরা তোমার বিধানসমূহের অনুসরণ করতাম এবং (বিধানাবলী ও পয়গম্বরের প্রতি) বিশ্বাসী হতাম। অতঃপর (এর দাবি ছিল এই যে, রাসূলের আগমনকে তারা সুযোগ মনে করত এবং সত্য ধর্ম কবূল করে নিত; কিন্তু তাদের অবস্থা হয়েছে এই যে,) যখন আমার কাছ থেকে তাদের কাছে সত্য (অর্থাৎ সত্য রাসূল ও সত্য ধর্ম) আগমন করল, তখন (তাতে আপত্তি তোলার জন্য) তারা বলল, মূসা (আ)-কে যেরূপ দেয়া হয়েছিল, তাকে সেরূপ কিতাব কেন দেওয়া হলো না (অর্থাৎ তওরাতের মত কোরআন এক দফায় নাযিল হলো না কেন? এরপর জওয়াব দেওয়া হচ্ছে) পূর্বে মূসা (আ)-কে যা (অর্থাৎ যে কিতাব) দেওয়া হয়েছিল, তারা কি তা অস্বীকার করেনি? [সেমতে জানা কথা যে, মুশরিকরা মূসা (আ) এবং তওরাতকে মানত না। কারণ, তারা নবুয়তই মানত না।] তারা তো (কোরআন ও তওরাত উভয়টি সম্পর্কে) বলে, উভয়ই জাদু পরস্পরে একাত্ম। (একথা বলার কারণ এই যে, মূলনীতির ক্ষেত্রে উভয় কিতাবই একমত।) তারা আরও বলে আমরা উভয়কে মানি না। (এটাই তাদের উক্তি হোক কিংবা তাদের উক্তির অপরিহার্য উদ্দেশ্য হোক এবং তারা একসাথে উভয়কে অস্বীকার করুক কিংবা বিভিন্ন উক্তির সমাহার হোক সর্বাবস্থায় এ (থেকে পরিষ্কার বুঝা যায় যে, এই সন্দেহের উদ্দেশ্য তওরাতের সাথে মিল থাকা অবস্থায় কোরআনে বিশ্বাস স্থাপন করা নয়; বরং এটাও একটা অপকৌশল ও দুষ্টামি। অতঃপর এর জওয়াব দেওয়া হচ্ছে ঃ হে মুহাম্মদ,) আপনি বলুন, তোমরা (এই দাবিতে) সত্যবাদী হলে আল্লাহ্র কাছ থেকে (তাওরাত ও কোরআন ছাড়া) কোন কিতাব আনয়ন কর, যা এতদুভয় থেকে উত্তম পথপ্রদর্শক হয়। আমি সেই কিতাব অনুসরণ করব। (অর্থাৎ উদ্দেশ্য তো সত্যের অনুসরণ। সুতরাং আল্লাহ্র কিতাবাদিকে সত্য বলে বিশ্বাস করলে এগুলোর অনুসরণ কর। কোরআনের সর্বাবস্থায় এবং তওরাতের তাওহীদ ও

মুহাম্মদ (সা)-এর আগমনের সুসংবাদের ক্ষেত্রে অনুসরণ কর। পক্ষান্তরে এগুলোকে সত্য বলে বিশ্বাস না করলে তোমরাই কোন সত্য পেশ কর এবং তাকে সত্যরূপে প্রমাণ কর। একে أَهْدَى 'উত্তম পথ প্রদর্শক' বলে ব্যক্ত করার কারণ এই যে, সত্যের উদ্দেশ্য হচ্ছে হিদায়াতের উপায় হওয়া। যদি তোমরা প্রমাণ করে দাও, তবে আমি তার অনুসরণ করব। মোটকথা, আমি সত্য প্রমাণ করলে তোমরা তার অনুসরণ কর এবং তোমরা সত্য প্রমাণ করলে আমি তার অনুসরণ করতে সম্মত আছি।) অতঃপর (এই কথার পর) তারা যদি আপনার (فَأْتُوا بِكِتَابٍ) কথায় সাড়া না দেয়, (এবং সাড়া দিতে পারবেও না ; যেমন فَإِنْ لَمْ تَفْعَلُوا وَلَنْ تَفْعَلُوا আয়াতে বলা হয়েছে এবং এরপরও আপনাকে অনুসরণ না করে,) তবে জানবেন, (এসব সন্দেহের উদ্দেশ্য সত্যান্বেষণ নয় ; বরং) তারা শুধু নিজেদের প্রবৃত্তির অনুসরণ করে। (তাদের প্রবৃত্তি বলে দেয় যে, যেভাবেই হোক অস্বীকারই করা উচিত। সুতরাং তারা তাই করেছে।) তার চাইতে অধিক পথভ্রষ্ট আর কে, যে আল্লাহ্‌র পক্ষ থেকে কোন প্রমাণ ছাড়াই নিজ প্রবৃত্তির অনুসরণ করে। আল্লাহ্ তা'আলা (এমন) জালিম সম্প্রদায়কে ( যারা সত্য পরিস্ফুট হওয়ার পর বিশুদ্ধ প্রমাণ ছাড়াই পথভ্রষ্টতা থেকে বিরত হয় না) পথ প্রদর্শন করেন না। (এর কারণ এই ব্যক্তির স্বয়ং পথভ্রষ্ট থাকতে ইচ্ছুক হওয়া। ইচ্ছার পর কাজ সৃষ্টি করা আল্লাহ্‌র রীতি। ফলে, এরূপ ব্যক্তি সর্বদা পথভ্রষ্ট থাকে। এ পর্যন্ত তাদের لَوْلَا أُوتِيَ مِثْلَ مَا أُوتِيَ مُوسَىٰ উক্তির পাল্টা প্রশ্নের মাধ্যমে জওয়াব ছিল। অতঃপর বাস্তবভিত্তিক জওয়াব হচ্ছে, যাতে কোরআন এক দফায় অবতীর্ণ না হওয়ার রহস্য বর্ণনা করা হয়েছে যে,) আমি এই কালাম (অর্থাৎ কোরআন) তাদের কাছে সময়ে সময়ে একের পর এক প্রেরণ করেছি, যাতে তারা (বারবার নতুন শুনে) উপদেশ গ্রহণ করে (অর্থাৎ আমি এক দফায় নাযিল করতেও সক্ষম ; কিন্তু তাদেরই উপকারার্থে অল্প অল্প নাযিল করি। এ কেমন কথা যে, তারা নিজেদেরই উপকারের বিরোধিতা করে)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

وَلَقَدْ آتَيْنَا مُوسَى الْكِتَابَ مِنْ بَعْدِ مَا أَهْلَكْنَا الْقُرُونَ الْأُولَىٰ بَصَائِرَ لِلنَّاسِ 'পূর্ববর্তী সম্প্রদায়' বলে নূহ, হূদ, সালেহ্ ও লূত (আ)-এর সম্প্রদায়সমূহকে বুঝানো হয়েছে। তারা মূসা (আ)-এর পূর্বে অবাধ্যতার কারণে ধ্বংসপ্রাপ্ত হয়েছিল। بصائر শব্দটি بصيرة এর বহুবচন। এর শাব্দিক অর্থ জ্ঞান ও অন্তর্দৃষ্টি। এখানে সেই নূর বুঝানো হয়েছে, যা আল্লাহ্ তা'আলা মানুষের অন্তরে সৃষ্টি করেন। এই নূর দ্বারা মানুষ বস্তুর স্বরূপ দেখতে পারে এবং সত্য ও মিথ্যার পার্থক্য বুঝতে পারে। بَصَائِرَ لِلنَّاسِ এখানে ناس শব্দ দ্বারা মূসা (আ)-এর উম্মত বুঝানো হলে তাতে কোন খটকা নেই। কারণ, সেই উম্মতের জন্য তওরাতই ছিল জ্ঞানের আলোক বর্তিকা। পক্ষান্তরে যদি ناس শব্দ দ্বারা উম্মতে মুহাম্মদীসহ সমগ্র মানবজাতিকে বুঝানো হয়, তবে প্রশ্ন দেখা দেয় যে, উম্মতে মুহাম্মদীর আমলে যে তওরাত বিদ্যমান আছে, তা পরিবর্তনের মাধ্যমে বিকৃত হয়ে গেছে। এমতাবস্থায় একে উম্মতে মুহাম্মদীর জন্য জ্ঞানের আলোকবর্তিকা বলা কিরূপে ঠিক হবে ? এ ছাড়া এ থেকে জরুরী হয় যে, মুসলমানদেরও তওরাত দ্বারা উপকৃত হওয়া উচিত। অথচ হাদীসের এই ঘটনা সুবিদিত

যে, হযরত উমর ফারূক (রা) একবার রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে জ্ঞান বৃদ্ধির উদ্দেশ্যে তওরাতের উপদেশাবলী পাঠ করার অনুমতি চাইলে রাসূলুল্লাহ্ (সা) রাগান্বিত হয়ে বললেন, বর্তমান যুগে মূসা জীবিত থাকলে আমার অনুসরণ ছাড়া তাঁর কোন গত্যন্তর ছিল না। এর সারমর্ম এই যে, তোমার উচিত আমার শিক্ষা অনুসরণ। তওরাত ও ইনজীলের শিক্ষা দেখা তোমার জন্য ঠিক নয়। কিন্তু এর জওয়াবে একথা বলা যায় যে, সেই যুগে আহলে কিতাবের হাতে তওরাতের যে কপি ছিল, তা ছিল পরিবর্তিত এবং যুগ ছিল ইসলামের প্রাথমিক যুগ, যাতে কোরআন অবতরণ অব্যাহত ছিল। তখন কোরআনের পূর্ণ হিফাযতের উদ্দেশ্যে রাসূলুল্লাহ (সা) কোন কোন সাহাবীকে হাদীস লিপিবদ্ধ করতে নিষেধ করেছিলেন, যাতে মানুষ কোরআনের সাথে হাদীসকেও জুড়ে না দেয়। এহেন পরিস্থিতিতে অন্য কোন রহিত আল্লাহ্র গ্রন্থ পড়া ও পড়ানো সাবধানতার পরিপন্থী ছিল। এ থেকে জরুরী নয় যে, সর্বাবস্থায় তওরাত ও ইনজীল পাঠ করা নিষিদ্ধ করা হয়েছে। এই কিতাবসমূহের যে যে অংশ রাসূলুল্লাহ্ (সা) সম্পর্কে ভবিষ্যদ্বাণী লিপিবদ্ধ আছে, সেইসব অংশ পাঠ করা ও উদ্ধৃত করা সাহাবায়ে কিরাম থেকে প্রমাণিত ও প্রচলিত আছে। হযরত আবদুল্লাহ্ ইবনে সালাম ও কা'ব আহবার এ ব্যাপারে সমধিক প্রসিদ্ধ। অন্য সাহাবীগণও তাদের এ কাজ অপছন্দ করেননি। কাজেই আয়াতের সারমর্ম হবে এই যে, তওরাত ও ইনজীলে যেসব অপরিবর্তিত বিষয়বস্তু অদ্যাবধি বিদ্যমান আছে, এবং জ্ঞানের আলোকবর্তিকারূপে আছে, সেগুলো দ্বারা উপকৃত হওয়া বৈধ। কিন্তু বলা বাহুল্য, এগুলো দ্বারা একমাত্র তারাই উপকৃত হতে পারে, যারা পরিবর্তিত ও অপরিবর্তিতের মধ্যে পার্থক্য নির্ণয়ে সক্ষম এবং শুদ্ধ ও অশুদ্ধ বুঝতে পারে। তাঁরা হলেন বিশেষজ্ঞ আলিম শ্রেণী। জনসাধারণের উচিত এ থেকে বেঁচে থাকা। নতুবা তারা বিভ্রান্ত হয়ে যেতে পারে। সত্য ও মিথ্যা বিমিশ্রিত অন্যান্য কিতাবের বিধান তা-ই। জনসাধারণের এগুলো পাঠ করা থেকে বিরত থাকা উচিত। বিশেষজ্ঞগণ পাঠ করলে ক্ষতি নেই।

لِتُنْذِرَ قَوْمًا مَّا أَتَاهُمْ مِّنْ نَّذِيرٍ—এখানে কওম বলে হযরত ইসমাঈল (আ)-এর বংশধর আরবদেরকে বুঝানো হয়েছে। হযরত ইসমাঈলের পর থেকে শেষ, নবী (সা) পর্যন্ত তাদের মধ্যে কোন পয়গম্বর প্রেরিত হননি। সূরা ইয়াসীনেও এই বিষয়বস্তু আলোচিত হবে। কোরআনের অন্যত্র বলা হয়েছে ঃ "إِنْ مِّنْ أُمَّةٍ إِلَّا خَلَا فِيهَا نَذِيرٌ" অর্থাৎ এমন কোন উম্মত নেই, যার মধ্যে আল্লাহ্র কোন পয়গম্বর আসেননি। এই ইরশাদ, আলোচ্য আয়াতের পরিপন্থী নয়। কেননা, আলোচ্য আয়াতের উদ্দেশ্য এই যে, সুদীর্ঘকাল ধরে হযরত ইসমাঈলের পর তাদের মধ্যে কোন নবী আসেননি। কিন্তু নবী-রাসূলের আগমন থেকে সম্পূর্ণ মুক্ত এই উম্মতও নয়।

وَلَقَدْ وَصَّلْنَا لَهُمُ الْقَوْلَ لَعَلَّهُمْ يَتَذَكَّرُونَ — وصلنا শব্দটি توصيل থেকে উদ্ভূত। এর আসল আভিধানিক অর্থ রশির সূতায় আরও সূতা মিলিয়ে রশিকে মজবুত করা। উদ্দেশ্য এই যে, আল্লাহ্ তা'আলা কোরআন পাকে একের পর এক হিদায়াত অব্যাহত রেখেছেন এবং অনেক উপদেশমূলক বিষয়বস্তুর বারবার পুনরাবৃত্তিও করা হয়েছে, যাতে শ্রোতারা প্রভাবান্বিত হয়।

**তাবলীগ ও দাওয়াতের কতিপয় রীতি ঃ** এ থেকে জানা গেল যে সত্য কথা উপর্যুপরি বলা ও পৌঁছাতে থাকা পয়গম্বরগণের তাবলীগের একটি গুরুত্বপূর্ণ দিক ছিল। মানুষের

অস্বীকার ও মিথ্যারোপ তাঁদের কাজে ও কর্মশক্তিতে কোনরূপ বাধা সৃষ্টি করতে পারত না। সত্যকথা একবার না মানা হলে দ্বিতীয়বার, তৃতীয়বার ও চতুর্থবার তাঁরা পেশ করতে থাকতেন। কারও মধ্যে প্রকৃত অন্তর সৃষ্টি করে দেওয়ার সাধ্য তো কোন সহৃদয় উপদেশদাতার নেই। কিন্তু নিজের অক্লান্ত প্রচেষ্টা অব্যাহত রাখার ব্যাপারে তাঁরা ছিলেন আপোসহীন। আজকালও যাঁরা তাবলীগ ও দাওয়াতের কাজ করেন, তাঁদের এ থেকে শিক্ষা গ্রহণ করা উচিত।

اَلَّذِيْنَ اٰتَيْنٰهُمُ الْكِتٰبَ مِنْ قَبْلِهٖ هُمْ بِهٖ يُؤْمِنُوْنَ ﴿٥٢﴾ وَاِذَا يُتْلٰى عَلَيْهِمْ
قَالُوْٓا اٰمَنَّا بِهٖٓ اِنَّهُ الْحَقُّ مِنْ رَّبِّنَآ اِنَّا كُنَّا مِنْ قَبْلِهٖ مُسْلِمِيْنَ ﴿٥٣﴾ اُولٰٓئِكَ
يُؤْتَوْنَ اَجْرَهُمْ مَّرَّتَيْنِ بِمَا صَبَرُوْا وَيَدْرَءُوْنَ بِالْحَسَنَةِ السَّيِّئَةَ
وَمِمَّا رَزَقْنٰهُمْ يُنْفِقُوْنَ ﴿٥٤﴾ وَاِذَا سَمِعُوا اللَّغْوَ اَعْرَضُوْا عَنْهُ وَقَالُوْا لَنَآ
اَعْمَالُنَا وَلَكُمْ اَعْمَالُكُمْ ز سَلٰمٌ عَلَيْكُمْ ز لَا نَبْتَغِى الْجٰهِلِيْنَ ﴿٥٥﴾

**(৫২) কোরআনের পূর্বে আমি যাদেরকে কিতাব দিয়েছি, তারা এতে বিশ্বাস করে। (৫৩) যখন তাদের কাছে এটা পাঠ করা হয়, তখন তারা বলে, আমরা এর প্রতি বিশ্বাস স্থাপন করলাম। এটা আমাদের পালনকর্তার পক্ষ থেকে সত্য। আমরা এর পূর্বেও আজ্ঞাবহ ছিলাম। (৫৪) তারা দুইবার পুরস্কৃত হবে তাদের সবরের কারণে। তারা মন্দের জওয়াবে ভাল করে এবং আমি তাদেরকে যা দিয়েছি, তা থেকে ব্যয় করে। (৫৫) তারা যখন অবাঞ্ছিত বাজে কথাবার্তা শ্রবণ করে, তখন তা থেকে মুখ ফিরিয়ে নেয় এবং বলে, আমাদের জন্য আমাদের কাজ এবং তোমাদের জন্য তোমাদের কাজ। তোমাদের প্রতি সালাম। আমরা অজ্ঞদের সাথে জড়িত হতে চাই না।**

**তফসীরের সার-সংক্ষেপ**

[তওরাত ও ইনজীলে রাসূলুল্লাহ্ (সা)-এর আগমনের সুসংবাদ বর্ণিত আছে। জ্ঞানীগণ কর্তৃক এইসব সুসংবাদের সত্যায়ন দ্বারাও রাসূলুল্লাহ্ (সা)-এর রিসালত প্রমাণিত হয়। সেমতে] কোরআনের পূর্বে আমি যাদেরকে (খোদায়ী) কিতাব দিয়েছি (তাদের মধ্যে যারা ন্যায়নিষ্ঠ) তারা এতে বিশ্বাস করে। তাদের কাছে যখন কোরআন পাঠ করা হয়, তখন তারা বলে, আমরা এর প্রতি বিশ্বাস স্থাপন করলাম। নিশ্চয় এটা আমাদের পালনকর্তার পক্ষ থেকে (অবতীর্ণ) সত্য। আমরা তো এর (আগমনের) পূর্বেও (আমাদের কিতাবের সুসংবাদের ভিত্তিতে) একে মানতাম। (এখন অবতীর্ণ হওয়ার পর নতুনভাবে অঙ্গীকার করছি। অর্থাৎ আমরা তাদের অন্তর্ভুক্ত নই, যারা কোরআন অবতীর্ণ হওয়ার পূর্বে তো

একে সত্য বলে বিশ্বাস করত, বরং এর আগমনের প্রতীক্ষায় উৎসুক ছিল; কিন্তু যখন আগমন করল, তখন অস্বীকার করে বসল। فَلَمَّا جَاءَهُمْ مَا عَرَفُوا كَفَرُوا بِهِ-এ থেকে পরিষ্কার বুঝা গেল যে, তওরাত ও ইনজীলের সুসংবাদসমূহের প্রতীক রাসূলুল্লাহ্ (সা) ই ছিলেন; যেমন সূরা আশ-শু'আরার শেষে বলা হয়েছে ঃ أَوَلَمْ يَكُن لَّهُمْ آيَةً أَن يَعْلَمَهُ عُلَمَاءُ بَنِي إِسْرَائِيلَ অতঃপর আহ্‌লে কিতাবের মধ্যে যারা ঈমানদার, তাদের শ্রেষ্ঠত্ব বর্ণিত হচ্ছেঃ) তাদেরকে তাদের দৃঢ়তার কারণে দুইবার পুরস্কৃত করা হবে। (কেননা তারা পূর্ববর্তী কিতাবে বিশ্বাসী হওয়ার সাথে সাথেও কোরআনে বিশ্বাসী ছিল এবং অবতীর্ণ হওয়ার পরেও এতে অটল রইল এবং এর নবায়ন করল। এ হচ্ছে তাদের বিশ্বাস ও প্রতিদানের বর্ণনা। অতঃপর তাদের কর্ম ও চরিত্র বর্ণনা করা হচ্ছে ঃ) তারা ভাল (ও সহনশীলতা) দ্বারা মন্দ (ও কষ্ট প্রদান)-কে প্রতিহত করে এবং আমি তাদেরকে যা দিয়েছি, তা থেকে (আল্লাহ্‌র পথে) ব্যয় করে। (তারা যেমন কার্যত কষ্টের ক্ষেত্রে সবর করে, তেমনি) তারা যখন (কারও কাছ থেকে নিজেদের সম্পর্কে) অর্থহীন-বাজে কথাবার্তা শোনে, (যা উক্তিগত কষ্ট) তখন একে (ও) এড়িয়ে যায় এবং (নিরীহ আচরণ প্রদর্শনার্থে) বলে, (আমরা জওয়াব দেই না) আমাদের কাজ আমাদের সামনে আসবে এবং তোমাদের কাজ তোমাদের সামনে, (ভাই) আমরা তো তোমাদেরকে সালাম করি। (আমাদেরকে ঝগড়া থেকে নিরাপদ রাখ।) আমরা অজ্ঞদের সাথে জড়িত হতে চাই না।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

الَّذِينَ آتَيْنَاهُمُ الْكِتَابَ مِن قَبْلِهِ هُم بِهِ يُؤْمِنُونَ—এই আয়াতে সেই সব আহলে কিতাবের কথা বলা হয়েছে, যারা রাসূলুল্লাহ্ (সা)-এর নবুয়ত ও কোরআন অবতরণের পূর্বেও তওরাত ও ইনজীল প্রদত্ত সুসংবাদের ভিত্তিতে কোরআন ও রাসূলুল্লাহ্ (সা)-এর নবুয়তে বিশ্বাসী ছিল। এরপর যখন তিনি প্রেরিত হন, তখন সাবেক বিশ্বাসের ভিত্তিতে কালবিলম্ব না করে মুসলমান হয়ে যায়। হযরত ইবনে আব্বাস থেকে বর্ণিত আছে যে, আবিসিনিয়ার সম্রাট নাজ্জাশীর পারিষদবর্গের মধ্য থেকে চল্লিশজনের একটি প্রতিনিধিদল যখন মদীনায় উপস্থিত হয়, তখন রাসূলুল্লাহ্ (সা) খায়বর যুদ্ধে ব্যাপৃত ছিলেন। তারাও জিহাদে অংশগ্রহণ করল। কেউ কেউ আহতও হলো, কিন্তু তাদের মধ্যে কেউ নিহত হলো না। তারা যখন সাহাবায়ে-কিরামের আর্থিক দুর্দশা দেখল, তখন রাসূলুল্লাহ্ (সা)-কে অনুরোধ জানাল যে, আমরা আল্লাহ্‌র রহমতে ধনাঢ্য ও সম্পদশালী জাতি। আপনি অনুমতি দিলে আমরা দেশে প্রত্যাবর্তন করে সাহাবায়ে-কিরামের জন্য অর্থ-সম্পদ সরবরাহ করব। এর পরিপ্রেক্ষিতে আলোচ্য আয়াত الَّذِينَ آتَيْنَاهُمُ الْكِتَابَ থেকে وَمِمَّا رَزَقْنَاهُمْ يُنفِقُونَ পর্যন্ত অবতীর্ণ হয়। (মাযহারী) হযরত সাঈদ ইবনে জুবায়র (রা) বর্ণনা করেন যে, হযরত জাফর (রা) মদীনায় হিজরতের পূর্বে যখন আবিসিনিয়ায় গমন করেন এবং নাজ্জাশীর দরবারে ইসলামী শিক্ষা পেশ করেন, তখনই আল্লাহ্ তা'আলা তাদের অন্তরে ঈমান সৃষ্টি করে দেন। তারা ছিল খ্রিস্টান এবং তওরাত ও ইনজীল রাসূলুল্লাহ্ (সা)-এর আগমনের সুসংবাদ সম্পর্কে জ্ঞাত।—(মাযহারী)

**'মুসলিম' শব্দটি উম্মতে মোহাম্মদীর বিশেষ উপাধি, না সব উম্মতের জন্য ব্যাপক ?** اِنَّا كُنَّا مِنْ قَبْلِهٖ مُسْلِمِيْنَ অর্থাৎ আহলে কিতাবের এই আলিমগণ বলল, আমরা তো কোরআন অবতীর্ণ হওয়ার পূর্বেই মুসলমান ছিলাম। এখানে 'মুসলিম' শব্দের আভিধানিক অর্থ (অনুগত, আজ্ঞাবহ) নিলে বিষয়টি পরিষ্কার যে, তাদের কিতাবের কারণে কোরআন ও শেষ নবী সম্পর্কে তাদের যে বিশ্বাস অর্জিত হয়েছিল, সেই বিশ্বাসকেই 'ইসলাম' ও 'মুসলিমীন' শব্দ দ্বারা ব্যক্ত করা হয়েছে। অর্থাৎ আমরা তো পূর্বেই এতে বিশ্বাসী ছিলাম। পক্ষান্তরে যে অর্থের দিক দিয়ে উম্মতে মোহাম্মাদীকে 'মুসলিম' বলা হয়, সেই অর্থ নিলে এতে প্রমাণিত হয় যে, 'ইসলাম' ও 'মুসলিম' শব্দ কেবলমাত্র উম্মতে মোহাম্মাদীর বিশেষ উপাধি নয়; বরং সব পয়গম্বরের ধর্ম ছিল ইসলাম এবং তাঁরা সবাই ছিলেন মুসলিম। কিন্তু কোরআন পাকের কোন কোন আয়াত থেকে জানা যায় যে, 'ইসলাম' ও 'মুসলিম' শব্দ এই উম্মতের জন্যই বিশেষভাবে নির্দিষ্ট, যেমন হযরত ইবরাহীম (আ)-এর উক্তি স্বয়ং কোরআনেই আছে যে ঃ هُوَ سَمّٰكُمُ الْمُسْلِمِيْنَ আল্লামা সুয়ূতী এই বৈশিষ্ট্যেরই প্রবক্তা। এই বিষয়বস্তু সম্পর্কে তাঁর একটি স্বতন্ত্র পুস্তিকা আছে। তাঁর মতে এই আয়াতের উদ্দেশ্য এই যে, আমরা তো পূর্ব থেকেই ইসলাম গ্রহণের জন্য প্রস্তুত ছিলাম। চিন্তা করলে দেখা যায় যে, ইসলাম সব পয়গম্বরের অভিন্ন ধর্ম এবং এই উম্মতের জন্য বিশেষ উপাধি—এতদুভয়ের মধ্যে কোন বিরোধ নেই। কেননা এটা সম্ভবপর যে, গুণগত অর্থের দিক দিয়ে ইসলাম সকলের অভিন্ন ধর্ম হবে এবং 'মুসলিম' উপাধি শুধু এই উম্মতের বিশেষ উপাধি হবে। উদাহরণত সিদ্দীক, ফারুক ইত্যাদির উপাধির কথা বলা যায়। এগুলো বিশেষভাবে হযরত আবূ বকর ও উমরের উপাধি; কিন্তু গুণগত অর্থের দিক দিয়ে অন্যরাও সিদ্দীক ও ফারুক হতে পারেন। (هذا ماسنح لى وَاللّٰهُ اَعْلَمُ)

اُولٰٓئِكَ يُؤْتَوْنَ اَجْرَهُمْ مَّرَّتَيْنِ—অর্থাৎ আহলে কিতাবের মু'মিনদেরকে দুইবার পুরস্কৃত করা হবে। কোরআন পাকে এমনি ধরনের প্রতিশ্রুতি রাসূলুল্লাহ্ (সা)-এর পবিত্রা ভার্যাগণের সম্পর্কেও বর্ণিত হয়েছে। বলা হয়েছে ঃ

وَمَنْ يَّقْنُتْ مِنْكُنَّ لِلّٰهِ وَرَسُوْلِهٖ وَتَعْمَلْ صَالِحًا نُّؤْتِهَا اَجْرَهَا مَرَّتَيْنِ—সহীহ বুখারীর এক হাদীসে তিন ব্যক্তির জন্য দুইবার পুরস্কার দানের কথা উল্লেখ করা হয়েছে। (১) যে কিতাবধারী পূর্বে তার পয়গম্বরের প্রতি বিশ্বাস স্থাপন করেছে। (২) যে অপরের মালিকানাধীন গোলাম এবং আপন প্রভুরও আনুগত্য করে এবং আল্লাহ্ ও রাসূলের ফরমাবরদারী করে। (৩) যার মালিকানায় কোন বাঁদী ছিল। এই বাঁদীর সাথে বিবাহ ছাড়াই সহবাস করা তার জন্য জায়েয ছিল। কিন্তু সে তাকে গোলামী থেকে মুক্ত করে বিবাহিতা স্ত্রী করে নিল।

এখানে চিন্তাসাপেক্ষ বিষয় এই যে, এই কয়েক প্রকার লোককে দুইবার পুরস্কৃত করার কারণ কি ? এর জওয়াবে বলা যায় যে, তাদের প্রত্যেকের আসল যেহেতু দুইটি, তাই তাদেরকে দুইবার পুরস্কার প্রদান করা হবে। কিতাবধারী মু'মিনের দুই আমল এই যে, সে পূর্বে এক পয়গম্বরের প্রতি বিশ্বাস স্থাপন করেছিল, এরপর রাসূলুল্লাহ্ (সা)-এর প্রতি ঈমান এনেছে। পবিত্র বিবিগণের দুই আমল এই যে, তাঁরা রাসূলুল্লাহ্ (সা)-এর আনুগত্য ও মহব্বত রাসূল হিসাবেও করেন এবং স্বামী হিসাবেও করেন। গোলামের দুই আমল তার দ্বিমুখী আনুগত্য, আল্লাহ্ ও রাসূলের আনুগত্য এবং প্রভুর আনুগত্য। বাঁদীকে মুক্ত

ব্যক্তিকেই বলা হচ্ছে,) তুমি (মিথ্যা ধর্ম থেকে) একমুখী হয়ে নিজেকে (সত্য) ধর্মের উপর কায়েম রাখ। সবাই আল্লাহ্ প্রদত্ত যোগ্যতর অনুসরণ কর, যে যোগ্যতার উপর আল্লাহ্ তা'আলা মানুষ সৃষ্টি করেছেন। (আল্লাহ্র ফিতরাত'-এর অর্থ এই যে, আল্লাহ্ প্রত্যেক ব্যক্তির মধ্যে সৃষ্টিগতভাবে এই যোগ্যতা রেখেছেন যে, সে যদি সত্যকে শুনতে ও বুঝতে চায়, তবে বুঝতে সক্ষম হয়। এর অনুসরণের অর্থ, এই যোগ্যতাকে কাজে লাগানো এবং তদনুযায়ী আমল করা। মোটকথা, এই ফিতরাত অনুসরণ করা দরকার এবং) যে ফিতরাতের উপর আল্লাহ্ মানুষ সৃষ্টি করেছেন, তা পরিবর্তন করা উচিত নয়। অতএব সরল ধর্ম (-এর পথ) এটাই। কিন্তু অধিকাংশ মানুষ (চিন্তা-ভাবনা না করার কারণে) জানে না (ফলে এর অনুসরণ করে না। মোটকথা,) তোমরা আল্লাহ্র অভিমুখী হয়ে ফিতরাতের অনুসরণ কর, তাঁকে (অর্থাৎ তাঁর বিরোধিতা ও বিরোধিতার শাস্তিকে) ভয় কর—এবং (ইসলাম গ্রহণ করে) নামায কায়েম কর—(এটাও কার্যত তাওহীদ,) মুশরিকদের অন্তর্ভুক্ত হয়ো না, যারা তাদের ধর্মকে খণ্ড-বিখণ্ড করেছে (অর্থাৎ সত্য ছিল এক এবং মিথ্যা অনেক। তারা সত্য ত্যাগ করে মিথ্যার বিভিন্ন পথ অবলম্বন করেছে। এটাই খণ্ড-বিখণ্ড করা অর্থাৎ প্রত্যেকেই পৃথক পৃথক পথ ধরেছে) এবং অনেক দলে বিভক্ত হয়ে পড়েছে। (সত্যের উপর থাকলে একই দল থাকত। সত্যত্যাগী সবগুলো পথ বাতিল হওয়া সত্ত্বেও) প্রত্যেক দলই নিজ নিজ মতবাদ নিয়ে উল্লসিত। যে তাওহীদের প্রতি আমি আহ্বান করি, তা অস্বীকার করা সত্ত্বেও বিপদমুহূর্তে মানুষের অবস্থা ও কথার মধ্যে ফুটে ওঠে। এ তাওহীদ যে সৃষ্টিগত, তারও সমর্থন পাওয়া যায়। সে মতে প্রত্যক্ষ করা হয় যে, মানুষকে যখন দুঃখ-কষ্ট স্পর্শ করে, তখন (অস্থির হয়ে) তারা তাদের পালনকর্তার অভিমুখী হয়ে তাঁকে ডাকে (অন্য সব দেবদেবীকে পরিত্যাগ করে ; কিন্তু) অতঃপর (অদূর ভবিষ্যতেই এই অবস্থা হয় যে,) তিনি যখন তাদেরকে কিছু রহমতের স্বাদ আস্বাদন করান, তখন তাদের একদল (আবার) তাদের পালনকর্তার সাথে শিরক করতে থাকে, যার অর্থ এই যে, আমি তাদেরকে যা কিছু (আরাম আয়েশ) দিয়েছি, তা অস্বীকার করে (এটা যুক্তিগতভাবেও মন্দ)। অতএব আরও কিছুদিন মজা লুটে নাও। এরপর সত্বরই (আসল সত্য) জানতে পারবে। (তারা যে তাওহীদ স্বীকার করার পরও শিরক করে, তাদের জিজ্ঞেস করা উচিত যে, এর কারণ কি?) আমি কি তাদের কাছে কোন দলীল (অর্থাৎ কিতাব) নাযিল করেছি, যে তাদেরকে আমার সাথে শরীক করতে বলে? (অর্থাৎ তাদের কাছে এর কোন ইতিহাসগত প্রমাণও নেই। তাদের শিরক যে যুক্তিরও পরিপন্থী একথা বিপদমুহূর্তে তাদের স্বীকারোক্তি থেকে বুঝা যায়। কাজেই শিরক আদ্যোপান্ত বাতিল। এরপর এই বিষয়বস্তুর পরিশিষ্ট বর্ণিত হচ্ছে ঃ) আমি যখন মানুষকে রহমতের স্বাদ আস্বাদন করাই, তখন তারা তাতে (এমন) আনন্দিত হয় (যে, আনন্দে মত্ত হয়ে শিরক শুরু করে দেয় ; যেন উপরে বর্ণিত হয়েছে।) আর তাদের কু-কর্মের ফলে যদি তাদের উপর কোন বিপদ আসে, তবে তারা হতাশ হয়ে পড়ে। (এখানে চিন্তা করলে জানা যায় যে, এই পরিশিষ্টের মধ্যে আসল উদ্দেশ্য প্রথম বাক্য إِذَا أَذَقْنَا النَّاسَ। এতে বলা হয়েছে যে, তাদের শিরকে লিপ্ত হওয়ার কারণ আনন্দে মত্ত হওয়া। দ্বিতীয় বাক্যটি কেবল বৈপরীত্য প্রকাশ করার জন্য আনা হয়েছে। কেননা, উভয় অবস্থায় একটুকু প্রমাণিত হয়

যে, এর সম্পর্ক আল্লাহ্‌র সাথে কম ও দুর্বল। সামান্য বিষয়ও এই সম্পর্ককে ছিন্ন করে দেয়। এরপর তার দ্বিতীয় প্রমাণ বর্ণনা করা হচ্ছে অর্থাৎ (এরা যে শিরক করে, তবে) তারা কি জানে না যে, আল্লাহ্ যার জন্য ইচ্ছা রিযিক বর্ধিত করেন এবং যার জন্য ইচ্ছা হ্রাস করেন। (মুশরিকরা একথা স্বীকারও করত যে, রুযীর হ্রাস-বৃদ্ধি আল্লাহ্‌র কাজ। এক আয়াতে আছে ঃ وَلَئِنْ سَأَلْتَهُمْ مَنْ نَزَّلَ مِنَ السَّمَاءِ مَاءً فَأَحْيَا بِهِ الْأَرْضَ مِنْ بَعْدِ مَوْتِهَا الخ ) এতে বিশ্বাসী সম্প্রদায়ের জন্য (তাওহীদের নিদর্শনাবলী রয়েছে। (অর্থাৎ তারা বুঝে এবং অন্যরাও বুঝে যে, যে এরূপ সর্বশক্তিমান হবে, সে-ই উপাসনার যোগ্য হবে) অতএব (যখন জানা গেল যে, রুযীর হ্রাস-বৃদ্ধি আল্লাহ্‌রই পক্ষ থেকে, তখন এ থেকে আরও একটি বিষয় জানা গেল যে, কার্পণ্য করা নিন্দনীয়। কেননা, কৃপণতা দ্বারা অবধারিত রিযিকের বেশি পাওয়া যাবে না। তাই সৎ কাজে ব্যয় করতে কৃপণতা করবে না ; বরং) আত্মীয়-স্বজনকে তাদের প্রাপ্য দাও, মিসকীন ও মুসাফিরদেরকেও (তাদের প্রাপ্য দাও।) এটা তাদের জন্য উত্তম, যারা আল্লাহ্‌র সন্তুষ্টি কামনা করে। তারাই সফলকাম। (আমি যে বলেছি, 'এটা তাদের জন্য উত্তম, যারা আল্লাহ্‌র সন্তুষ্টি কামনা করে'-এর কারণ এই যে,) এই যে, আমার কাছে ধন-সম্পদ ব্যয় করাই কৃতকার্যতার কারণ নয় ; বরং এর আইন এই যে, যা কিছু তোমরা (দুনিয়ার উদ্দেশ্যে ব্যয় করবে, যেমন কাউকে কোন কিছু) এই আশায় দেবে যে, তা মানুষের ধন-সম্পদে (শামিল হয়ে অর্থাৎ তাদের মালিকানায় ও অধিকারে) পৌঁছে তোমাদের জন্য বেশি (হয়ে) আসবে, (যেমন বিবাহ্ ইত্যাদি অনুষ্ঠানাদিতে প্রায়ই এই উদ্দেশ্যে ধন-সম্পদ দেওয়া হয় যে, আমাদের অনুষ্ঠানের সময় আরও কিছু বেশি শামিল করে আমাদেরকে দেবে।) আল্লাহ্‌র কাছে তা বৃদ্ধি পায় না। (কেননা, আল্লাহ্‌র কাছে কেবলমাত্র সেই ধন-সম্পদই পৌঁছে ও বৃদ্ধি পায়, যা আল্লাহ্‌র সন্তুষ্টির জন্য ব্যয় করা হয়। হাদীসেও বলা হয়েছে, একটি মকবূল খেজুর ওহুদ পাহাড়ের চাইতেও বেশি বেড়ে যায়। যেহেতু উপরোক্ত ধন-সম্পদে আল্লাহ্‌র সন্তুষ্টির নিয়ত থাকে না। কাজেই কবূলও হয় না, বাড়েও না) আল্লাহ্‌র সন্তুষ্টি লাভের আশায় তোমাদের মধ্যে যারা যাকাত (ইত্যাদি) দিয়ে থাকে, তারাই আল্লাহ্‌র কাছে (তাদের প্রদত্ত ধন) বৃদ্ধি করতে থাকবে। (আল্লাহ্‌র পথে ব্যয় করার এই আলোচনা দ্বারা বুঝা যায় যে, আল্লাহ্ রিযিকদাতা। সুতরাং এই বিষয়বস্তু তাওহীদকে জোরদার করার একটি উপায়। তাই এখানে প্রসঙ্গক্রমে বর্ণিত হয়েছে। যেহেতু এখানে তাওহীদ বর্ণনা করাই আসল উদ্দেশ্য, তাই এরপর তাওহীদই বর্ণিত হচ্ছে)

আল্লাহ্ই তোমাদের সৃষ্টি করেছেন, অতঃপর রিযিক দিয়েছেন, এরপর তোমাদের মৃত্যু ঘটাবেন, এরপর (কিয়ামতে) তোমাদের জীবিত করবেন। (এগুলোর মধ্যে কোন কোন বিষয় কাফিরদের স্বীকারোক্তি দ্বারা প্রমাণিত এবং কোন কোনটি সাক্ষ্য-প্রমাণ দ্বারা প্রমাণিত। মোটকথা, আল্লাহ্ এমনি শক্তিশালী, এখন বল), তোমাদের দেবদেবীদের মধ্যেও এমন কেউ আছে কি, যে এসব কাজের মধ্যে কোন একটি করতে পারে? (বলা বাহুল্য, কেউ নেই। কাজেই প্রমাণিত হলো যে) আল্লাহ্ তাদের শিরক থেকে পবিত্র ও মহান (অর্থাৎ তাঁর কোন শরীক নেই)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

আলোচ্য আয়াতসমূহে তাওহীদের বিষয়বস্তু বিভিন্ন সাক্ষ্য-প্রমাণ ও বিভিন্ন হৃদয়গ্রাহী শিরোনামে ব্যক্ত করা হয়েছে। প্রথমে একটি উদাহরণ দ্বারা বুঝানো হয়েছে যে, তোমাদের গোলাম-চাকর তোমাদের মতই মানুষ ; আকার-আকৃতি, হাত-পা, মনের চাহিদা সব বিষয়ে তোমাদের শরীক। কিন্তু তোমরা তাদের ক্ষমতায় নিজেদের সমান কর না যে, তারাও তোমাদের ন্যায় যা ইচ্ছা করবে এবং যা ইচ্ছা ব্যয় করবে। নিজেদের পুরোপুরি সমকক্ষ তো দূরের কথা, তাদেরকে তোমাদের ধন-সম্পদ ও ক্ষমতায় সামান্যতম অংশীদারিত্বেও অধিকার দাও না। কোন ক্ষুদ্র ও মামুলী শরীককেও তোমরা ভয় কর যে, তার ইচ্ছার বিরুদ্ধে কোন কাজ করলে সে আপত্তি করবে। গোলাম-চাকরদেরকে তোমরা এই মর্যাদাও দাও না। অতএব চিন্তা কর, ফেরেশতা, মানব ও জিনসহ সমগ্র সৃষ্টজগৎ আল্লাহ্‌র সৃজিত ও তাঁরই দাস, গোলাম। তাদেরকে তোমরা আল্লাহ্‌র সমকক্ষ অথবা তাঁর শরীক কিরূপে বিশ্বাস কর?

দ্বিতীয় আয়াতে বলা হয়েছে যে, কথাটি সরল ও পরিষ্কার ; কিন্তু প্রতিপক্ষ কু-প্রবৃত্তির অনুসারী হয়ে কোন জ্ঞান ও বুদ্ধির কথা মানে না।

তৃতীয় আয়াতে রাসূলুল্লাহ্ (সা)-কে অথবা সাধারণ লোককে আদেশ করা হয়েছে যে, যখন জানা গেল যে, শিরক অযৌক্তিক ও মহা অন্যায়, তখন আপনি যাবতীয় মুশরিকসুলভ চিন্তাধারা পরিত্যাগ করে শুধু ইসলামের দিকে মুখ করুন فَاَقِمْ وَجْهَكَ لِلدِّيْنِ حَنِيْفًا

এরপর ইসলাম ধর্ম যে ফিতরাত তথা স্বভাব ধর্মের অনুরূপ, একথা এভাবে বর্ণনা করা হয়েছে ঃ فِطْرَةَ اللّٰهِ الَّتِىْ فَطَرَ النَّاسَ عَلَيْهَا لاَ تَبْدِيْلَ لِخَلْقِ اللّٰهِ

ذٰلِكَ الدِّيْنُ الْقَيِّمُ — فِطْرَةَ اللّٰهِবাক্যটি পূর্ববর্তী فاقم বাক্যের ব্যাখ্যা এবং دين حنيف-এর একটি বিশেষ গুণের বর্ণনা, যার অনুসরণের আদেশ আগের বাক্যে দেওয়া হয়েছিল। অর্থাৎ دين حنيف হচ্ছে ادين فطرت পরবর্তী বাক্যে এর অর্থ এরূপ বলা হয়েছে যে, আল্লাহ্‌র ফিতরাত বলে সেই ফিতরাত বোঝানো হয়েছে, যার উপর আল্লাহ্ মানুষকে সৃষ্টি করেছেন।

**ফিতরাত বলে কি বুঝানো হয়েছে ?** এ সম্পর্কে তফসীরকারদের অনেক উক্তির মধ্যে দুইটি উক্তি প্রসিদ্ধ।

এক. ফিতরাত বলে ইসলাম বুঝানো হয়েছে। উদ্দেশ্য এই যে, আল্লাহ্ তা'আলা প্রত্যেক মানুষকে প্রকৃতিগতভাবে মুসলমান সৃষ্টি করেছেন। যদি পরিবেশ কোন কিছু খারাপ না করে, তবে প্রতিটি জন্মগ্রহণকারী শিশু ভবিষ্যতে মুসলমানই হবে। কিন্তু অভ্যাসগতভাবেই পিতামাতা তাকে ইসলাম বিরোধী বিষয়াদি শিক্ষা দেয়। ফলে সে ইসলামের উপর কায়েম থাকে না। বুখারী ও মুসলিম বর্ণিত এ এক হাদীসে তাই ব্যক্ত হয়েছে। ইমাম কুরতুবী বলেন, এটাই অধিকাংশ পূর্ববর্তী মনীষীর উক্তি।

দুই. ফিতরাত বলে যোগ্যতা বুঝানো হয়েছে অর্থাৎ আল্লাহ্ তা'আলা সৃষ্টিগতভাবে প্রত্যেক মানুষের মধ্যে স্রষ্টাকে চেনার ও তাকে মেনে চলার যোগ্যতা নিহিত রেখেছেন। এর ফলে মানুষ ইসলাম গ্রহণ করে যদি সে যোগ্যতাকে কাজে লাগায়।

কিন্তু প্রথম উক্তির বিরুদ্ধে কয়েকটি আপত্তি রয়েছে। এক. এই আয়াতেই পরে বলা হয়েছে ঃ لاَ تَبْدِيْلَ لِخَلْقِ اللّٰهِ এখানে خلق الله বলে পূর্বোল্লিখিত فطرة الله-কেই বুঝানো হয়েছে।

কাজেই বাক্যের অর্থ এই যে, আল্লাহ্‌র এই ফিতরাতকে কেউ পরিবর্তন করতে পারে না। অথচ বুখারী ও মুসলিমের হাদীসে বর্ণিত হয়েছে যে, এরপর পিতামাতা মাঝে-মাঝে সন্তানকে ইহুদী অথবা খ্রিস্টান করে দেয়। যদি ফিতরাতের অর্থ ইসলাম নেওয়া হয়, যাতে পরিবর্তন না হওয়ার কথা স্বয়ং এই আয়াতেই ব্যক্ত হয়েছে, তা কিরূপে সহীহ হবে ? এই পরিবর্তন তো সাধারণভাবে প্রত্যক্ষ করা হয়। সর্বত্রই মুসলমানদের চাইতে কাফির বেশি পাওয়া যায়। ইসলাম অপরিবর্তনীয় ফিতরাত হলে এই পরিবর্তন নিরূপে ও কেন ?

দ্বিতীয় আপত্তি এই যে, হযরত খিযির (আ) যে বালককে হত্যা করেছিলেন, তার সম্পর্কে সহীহ হাদীসে বলা হয়েছে, এই বালকের ফিতরাতে কুফর ছিল। তাই খিযির (আ) তাকে হত্যা করেন। ফিতরাতের অর্থ ইসলাম নিলে প্রত্যেকেরই মুসলমান হয়ে জন্মগ্রহণ করা জরুরী। কাজেই এই হাদীস তার পরিপন্থী।

তৃতীয় আপত্তি এই যে, ইসলাম যদি মানুষের ফিতরতে রক্ষিত এমন কোন বিষয় হয়ে থাকে, যার পরিবর্তন করতেও সে সক্ষম নয়, তবে এটা কোন ইচ্ছাধীন বিষয় হলো না। এমতাবস্থায় ইসলাম দ্বারা পরকালের সওয়াব কিরূপে অর্জিত হবে ? কারণ ইচ্ছাধীন কাজ দ্বারাই সওয়াব পাওয়া যায়।

চতুর্থ আপত্তি এই যে, সহীহ হাদীদের অনুরূপ ফিকাহ্‌বিদগণের মতে সন্তানকে প্রাপ্তবয়স্ক হওয়ার পূর্বে পিতামাতার অনুসারী মনে করা হয়। পিতামাতা কাফির হলে সন্তানকেও কাফির ধরা হয় এবং তার কাফন-দাফন ইসলামী নিয়মে করা হয় না।

এসব আপত্তি ইমাম তুরপশতী 'মাসাবীহ' গ্রন্থের টীকায় বর্ণনা করেছেন। এর ভিত্তিতেই তিনি ফিতরাতের অর্থ প্রসঙ্গে দ্বিতীয় উক্তিকে অগ্রাধিকার দিয়েছেন। কেননা, এই সৃষ্টিগত যোগ্যতা সম্পর্কে একথাও ঠিক যে, এতে কোন পরিবর্তন হতে পারে না। যে ব্যক্তি পিতামাতা অথবা অন্য কারও প্ররোচনায় কাফির হয়ে যায়, তার মধ্যে ইসলামের সত্যতা চিনে নেবার যোগ্যতা নিঃশেষ হয়ে যায় না। খিযির (আ)-এর হাতে নিহত বালক কাফির হয়ে জন্মগ্রহণ করলেও এতে জরুরী হয় না যে, তার মধ্যে সত্যকে বুঝার যোগ্যতাই ছিল না। এই আল্লাহ্‌ প্রদত্ত যোগ্যতাকে মানুষ নিজ ইচ্ছায় ব্যবহার করে। তাই এর কারণে বিরাট সওয়াবের অধিকারী হওয়ার ব্যাপারটি অত্যন্ত স্পষ্ট। পিতামাতা সন্তানকে ইহুদী অথবা খ্রিস্টান করে দেওয়ার যে কথা বুখারী ও মুসলিমে আছে, তার অর্থও ফিতরতের দ্বিতীয় অর্থ অনুযায়ী সুস্পষ্ট। অর্থাৎ তার যোগ্যতা যদিও জন্মগত ও আল্লাহ্‌ প্রদত্ত ছিল এবং তাকে ইসলামের দিকেই নিয়ে যেত ; কিন্তু বাধা-বিপত্তি অন্তরায় হয়ে গেছে এবং তাকে সেদিকে যেতে দেয়নি। পূর্ববর্তী মনীষীগণ থেকে বর্ণিত প্রথম উক্তির অর্থও বাহ্যত মূল ইসলাম নয় ; বরং ইসলামের এই যোগ্যতাই বুঝানো হয়েছে। পূর্ববর্তী মনীষীগণের উক্তির এই অর্থ মুহাদ্দিস-ই দেহলভী (র) মেশকাতের টীকা 'লামআতে' বর্ণনা করেছেন।

'হুজ্জাতুল্লাহিল বালিগাহ্‌' গ্রন্থে লিখিত শাহ্‌ ওয়ালিউল্লাহ্‌ দেহলভী (র)-এর আলোচনা দ্বারা এরই সমর্থন পাওয়া যায়। এর সারমর্ম এই যে, আল্লাহ্‌ তা'আলা বিভিন্ন মন ও মেযাজের অধিকারী অসংখ্য প্রকার জীব সৃষ্টি করেছেন। তিনি প্রত্যেক জীবের প্রকৃতির মধ্যে বিশেষ এক প্রকার যোগ্যতা রেখে দিয়েছেন, যদদ্বারা সে তার সৃষ্টির উদ্দেশ্য পূর্ণ

করতে পারে। أَعْطَى كُلَّ شَيْءٍ خَلْقَهُ ثُمَّ هَدَى আয়াতের মর্মও তাই। অর্থাৎ যে জীবকে স্রষ্টা কোন বিশেষ উদ্দেশ্যের জন্য সৃষ্টি করেছেন, তাকে সেই উদ্দেশ্যের প্রতি পথ-প্রদর্শনও করেছেন। আলোচ্য যোগ্যতাই হচ্ছে সেই পথপ্রদর্শন। আল্লাহ্ তা'আলা মৌমাছির মধ্যে বৃক্ষ ও ফুল চেনা, বেছে নেওয়া এবং রস পেটে আহরণ করে চাকে এনে সঞ্চিত করার যোগ্যতা নিহিত রেখেছেন। এমনিভাবে মানুষের প্রকৃতিতে এমন যোগ্যতা রেখেছেন, যদদ্বারা সে আপন স্রষ্টাকে চিনতে পারে, তার কৃতজ্ঞতা প্রকাশ ও আনুগত্য করতে পারে। এরই নাম ইসলাম।

لَا تَبْدِيلَ لِخَلْقِ اللَّهِ—উল্লিখিত বক্তব্য থেকে এই বাক্যের উদ্দেশ্যও ফুটে উঠেছে যে, আল্লাহ্ প্রদত্ত ফিতরাত তথা সত্যকে চেনার যোগ্যতা কেউ পরিবর্তন করতে পারে না। ভ্রান্ত পরিবেশ কাফির করতে পারে। কিন্তু ব্যক্তির সত্য গ্রহণের যোগ্যতাকে সম্পূর্ণরূপে নিঃশেষ করতে পারে না।

এ থেকেই مَا خَلَقْتُ الْجِنَّ وَالْإِنْسَ إِلَّا لِيَعْبُدُونِ—আয়াতের মর্মও পরিষ্কার হয়ে যায়। অর্থাৎ আমি জিন ও মানবকে আমার ইবাদত ব্যতীত অন্য কোন কাজের জন্য সৃষ্টি করিনি। উদ্দেশ্য এই যে, তাদের প্রকৃতিতে আমি ইবাদতের আগ্রহ ও যোগ্যতা রেখে দিয়েছি। তারা একে কাজে লাগালে তাদের দ্বারা ইবাদত ব্যতীত অন্য কোন কাজ সংঘটিত হবে না।

**বাতিলপন্থীদের সংসর্গ এবং ভ্রান্ত পরিবেশ থেকে দূরে থাকা ফরয ঃ** لَا تَبْدِيلَ لِخَلْقِ اللَّهِ বাক্যটি খবর আকারের। অর্থাৎ খবর দেওয়া হয়েছে যে, আল্লাহ্র ফিতরাতকে কেউ পরিবর্তন করতে পারে না। কিন্তু এতে এক অর্থ আদেশেরও আছে অর্থাৎ পরিবর্তন করা উচিত নয়। তাই এই বাক্য থেকে এ কথাও বুঝা গেল যে, মানুষকে এমন সব বিষয় থেকে পুরোপুরি বেঁচে থাকা উচিত, যা তার সত্য গ্রহণের যোগ্যতাকে নিষ্ক্রিয় অথবা দুর্বল করে দেয়। এসব বিষয়ের বেশির ভাগ হচ্ছে ভ্রান্ত পরিবেশ ও কুসংসর্গ অথবা নিজ ধর্ম ইসলাম সম্পর্কে পূর্ণ জ্ঞানী ও পর্যবেক্ষক না হয়ে বাতিলপন্থীদের পুস্তকাদি পাঠ করা।

وَأَقِيمُوا الصَّلَوٰةَ وَلَا تَكُونُوا مِنَ الْمُشْرِكِينَ—পূর্বের আয়াতে মানব প্রকৃতিকে সত্য গ্রহণের যোগ্য করার আলোচনা ছিল। আলোচ্য আয়াতে প্রথমে সত্য গ্রহণের উপায় বলা হয়েছে যে, নামায কায়েম করতে হবে। কেননা, নামায কার্যক্ষেত্রে ঈমান, ইসলাম ও আল্লাহ্র আনুগত্য প্রকাশ করে। এরপর বলা হয়েছে ঃ وَلَا تَكُونُوا مِنَ الْمُشْرِكِينَ—অর্থাৎ যারা শিরক করে, তাদের অন্তর্ভুক্ত হয়ো না। মুশরিকরা তাদের ফিতরাত তথা সত্য গ্রহণের যোগ্যতাকে কাজে লাগায়নি। এরপর তাদের পথভ্রষ্টতা বর্ণিত হচ্ছে ঃ مِنَ الَّذِينَ فَرَّقُوا دِينَهُمْ وَكَانُوا شِيَعًا —অর্থাৎ এই মুশরিক তারা, যারা স্বভাবধর্মে ও সত্যধর্মে বিভেদ সৃষ্টি করেছে অথবা স্বভাবধর্ম থেকে পৃথক হয়ে গেছে। ফলে তারা বিভিন্ন দলে বিভক্ত হয়ে পড়েছে। شِيَعًا শব্দটি شِيعَة এর বহুবচন। কোন একজন অনুসৃতের অনুসারী দলকে شِيعَة বলা হয়। উদ্দেশ্য এই যে, স্বভাবধর্ম ছিল তাওহীদ। এর প্রতিক্রিয়াস্বরূপ সব মানুষেরই একে অবলম্বন করে এক জাতি এক দল হওয়া উচিত ছিল। কিন্তু তারা তাওহীদকে ত্যাগ করে বিভিন্ন লোকের চিন্তাধারার অনুগামী হয়েছে। মানুষের চিন্তাধারা ও অভিমতে বিরোধ থাকা স্বাভাবিক। তাই প্রত্যেকেই আলাদা আলাদা মাযহাব বানিয়ে নিয়েছে। তাদের কারণে জনগণ বিভিন্ন দলে বিভক্ত হয়ে পড়েছে। শয়তান তাদের নিজ নিজ মাযহাবকে

সত্য প্রতিপন্ন করার কাজে এমন ব্যাপৃত করে দিয়েছে যে, كُلُّ حِزْبٍ بِمَا لَدَيْهِمْ فَرِحُوْنَ অর্থাৎ প্রত্যেক দল নিজ নিজ মতবাদ নিয়ে হর্ষোৎফুল্ল। তারা অপরের মতবাদকে ভ্রান্ত আখ্যা দেয়। অথচ তারা সবাই ভ্রান্ত পথে পতিত রয়েছে।

فَاٰتِ ذَا الْقُرْبٰى حَقَّهٗ وَالْمِسْكِيْنَ وَابْنَ السَّبِيْلِ পূর্বের আয়াতে বলা হয়েছিল যে, রিযিকের ব্যাপারটি সম্পূর্ণ আল্লাহ্র হাতে। তিনি যার জন্য ইচ্ছা রিযিক বাড়িয়ে দেন এবং যার জন্য ইচ্ছা হ্রাস করে দেন। এ থেকে জানা গেল যে, কেউ যদি আল্লাহ্ প্রদত্ত রিযিককে তার যথার্থ খাতে ব্যয় করে, তবে এর কারণে রিযিক হ্রাস পায় না। পক্ষান্তরে কেউ যদি কৃপণতা করে এবং নিজের ধন-সম্পদ সংরক্ষিত রাখার চেষ্টা করে, তবে এর ফলে ধন-সম্পদ বৃদ্ধি পায় না।

এই বিষয়বস্তুর সাথে মিল রেখে আলোচ্য আয়াতে রাসূলুল্লাহ্ (সা)-কে এবং হাসান বসরী (র)-এর মতে প্রত্যেক সামর্থ্যবান মানুষকে নির্দেশ দেওয়া হয়েছে যে, আল্লাহ্ যে ধন-সম্পদ দান করেছেন, তাতে কৃপণতা করো না; বরং তা হৃষ্টচিত্তে যথার্থ খাতে ব্যয় কর। এতে তোমার ধন-সম্পদ হ্রাস পাবে না। এর সাথে সাথে আয়াতে ধন-সম্পদের কয়েকটি খাতও বর্ণনা করা হয়েছে। এক. আত্মীয়স্বজন, দুই. মিসকীন, তিন. মুসাফির। অর্থাৎ আল্লাহ্ প্রদত্ত ধন-সম্পদ তাদেরকে দান কর এবং তাদের জন্য ব্যয় কর। সাথে সাথে আরও বলা হয়েছে যে, এটা তাদের প্রাপ্য, যা আল্লাহ্ তোমাদের ধন-সম্পদে শামিল করে দিয়েছেন। কাজেই দান করার সময় তাদের প্রতি কোন অনুগ্রহ করছ বলে বড়াই করো না। কেননা প্রাপকের প্রাপ্য পরিশোধ করা ইনসাফের দাবি, কোন অনুগ্রহ নয়।

ذوى القربى বলে বাহ্যত সাধারণ আত্মীয় বুঝানো হয়েছে, মাহ্রাম হোক বা না হোক। حق বলেও ওয়াজিব—যেমন পিতা-মাতা, সন্তান-সন্তুতি ও অন্যান্য আত্মীয়ের হোক কিংবা শুধু অনুগ্রহমূলক হোক—সবই বুঝানো হয়েছে। অনুগ্রহমূলক দান অন্যদের করলে যে সওয়াব পাওয়া যায়, আত্মীয়-স্বজনকে করলে তার চাইতে বেশি সওয়াব পাওয়া যায়। এমনকি, তফসীরবিদ মুজাহিদ বলেন ঃ যে ব্যক্তির আত্মীয়-স্বজন গরীব, সে তাদের বাদ দিয়ে অন্যদের দান করলে তা আল্লাহ্র কাছে গ্রহণীয় নয়। কেবল আর্থিক সাহায্যই আত্মীয়-স্বজনের প্রাপ্য নয় ; বরং তাদের দেখাশোনা, দৈহিক সেবা এবং তা সম্ভব না হলে ন্যূনপক্ষে মৌখিক সহানুভূতি ও সান্ত্বনা দানও তাদের প্রাপ্য। হযরত হাসান বলেন, যার আর্থিক সচ্ছলতা আছে, তার জন্য আত্মীয়-স্বজনের প্রাপ্য হলো আর্থিক সাহায্য করা। পক্ষান্তরে যার সচ্ছলতা নেই, তার কাছে দৈহিক সেবা ও মৌখিক সহানুভূতি প্রাপ্য।—(কুরতুবী)

আত্মীয়-স্বজনের পরে মিসকীন ও মুসাফিরের প্রাপ্য বর্ণনা করা হয়েছে। এটাও ব্যাপক অর্থে তথা সচ্ছলতা থাকলে আর্থিক সাহায্য, নতুবা সদ্ব্যবহার।

وَمَا اٰتَيْتُمْ مِّنْ رِّبًا لِّيَرْبُوَا فِىْ اَمْوَالِ النَّاسِ—এই আয়াতে একটি কুপ্রথার সংস্কার করা হয়েছে, যা সাধারণ পরিবার ও আত্মীয়-স্বজনের মধ্যে প্রচলিত আছে। তা এই যে, আত্মীয়-স্বজনরা সাধারণত একে অপরকে যা দেয়, তাতে এদিকে দৃষ্টি রাখা হয় যে, সেও আমাদের সময়ে কিছু দেবে। বরং প্রথাগতভাবে কিছু বেশি দেবে। বিয়ে-শাদী ইত্যাদি অনুষ্ঠানাদিতে এদিকে লক্ষ্য করে উপহার উপঢৌকন দেওয়া হয়। আয়াতে নির্দেশ করা

হয়েছে যে, আত্মীয়দের প্রাপ্য আদায় করার বেলায় তাদের প্রতি অনুগ্রহ প্রকাশ করবে না এবং কোন প্রতিদানের দিকে দৃষ্টি রাখবে না। যে ব্যক্তি, এই নিয়তে দেয় যে, তার ধনসম্পদ আত্মীয়ের ধনসম্পদে শামিল হয়ে কিছু বেশি নিয়ে ফিরে আসবে, আল্লাহ্র কাছে তার দানের কোন মর্যাদা ও সওয়াব নেই। কোরআন পাকে এই 'বেশি'-কে ربوا (সুদ) শব্দ দ্বারা ব্যক্ত করে ইঙ্গিত করেছে যে, এটা সুদের মতই ব্যাপার।

**মাস'আলা ঃ** প্রতিদান পাওয়ার আশায় উপঢৌকন দেওয়া ও দান করা খুবই নিন্দনীয় কাজ। আয়াতে তা নিষিদ্ধ করা হয়েছে। তবে যে ব্যক্তি কোন আত্মীয়ের কাছ থেকে দান অথবা উপহার পায়, তার জন্য নৈতিক শিক্ষা এই যে, সে-ও সুযোগ মত এর প্রতিদান দেবে। রাসূলুল্লাহ্ (সা)-কে কেউ কোন উপঢৌকন দিলে সুযোগ মত তিনিও তাকে উপঢৌকন দিতেন। এটা ছিল তাঁর অভ্যাস—(কুরতুবী) তবে এই প্রতিদানএভাবে দেওয়া উচিত নয় যে, প্রতিপক্ষ একে তার দানের প্রতিদান মনে করতে থাকে।

ظَهَرَ الْفَسَادُ فِي الْبَرِّ وَالْبَحْرِ بِمَا كَسَبَتْ أَيْدِي النَّاسِ لِيُذِيقَهُمْ بَعْضَ
الَّذِي عَمِلُوا لَعَلَّهُمْ يَرْجِعُونَ ﴿٤١﴾ قُلْ سِيرُوا فِي الْأَرْضِ فَانْظُرُوا
كَيْفَ كَانَ عَاقِبَةُ الَّذِينَ مِنْ قَبْلُ ۚ كَانَ أَكْثَرُهُمْ مُشْرِكِينَ ﴿٤٢﴾
فَأَقِمْ وَجْهَكَ لِلدِّينِ الْقَيِّمِ مِنْ قَبْلِ أَنْ يَأْتِيَ يَوْمٌ لَا مَرَدَّ لَهُ مِنَ اللَّهِ
يَوْمَئِذٍ يَصَّدَّعُونَ ﴿٤٣﴾ مَنْ كَفَرَ فَعَلَيْهِ كُفْرُهُ ۖ وَمَنْ عَمِلَ صَالِحًا
فَلِأَنْفُسِهِمْ يَمْهَدُونَ ﴿٤٤﴾ لِيَجْزِيَ الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ
مِنْ فَضْلِهِ ۚ إِنَّهُ لَا يُحِبُّ الْكَافِرِينَ ﴿٤٥﴾

**(৪১) স্থলে ও জলে মানুষের কৃতকর্মের দরুন বিপর্যয় ছড়িয়ে পড়েছে। আল্লাহ্ তাদেরকে তাদের কর্মের শাস্তি আস্বাদন করাতে চান, যাতে তারা ফিরে আসে। (৪২) বলুন, 'তোমরা পৃথিবীতে পরিভ্রমণ কর এবং দেখ তোমাদের পূর্ববর্তীদের পরিণাম কি হয়েছে। তাদের অধিকাংশই ছিল মুশরিক। (৪৩) যে দিবস আল্লাহ্র পক্ষ থেকে প্রত্যাহৃত হবার নয়, সেই দিবসের পূর্বে আপনি সরল ধর্মে নিজকে প্রতিষ্ঠিত করুন। সেদিন মানুষ বিভক্ত হয়ে পড়বে। (৪৪) যে কুফর করে, তার কুফরের জন্য সে-ই দায়ী এবং যে সৎকর্ম করে, তারা নিজেদের পথই শুধরে নিচ্ছে। (৪৫)যারা বিশ্বাস করেছে ও সৎকর্ম করেছে যাতে আল্লাহ্ তা'আলা তাদেরকে নিজ অনুগ্রহে প্রতিদান দেন। নিশ্চয় তিনি কাফিরদের ভালবাসেন না।**

## তাফসীরের সার-সংক্ষেপ

(শিরক ও গুনাহ্ এমন মন্দ যে,) স্থলে ও জলে (অর্থাৎ সারা বিশ্বে) মানুষের কুকর্মের কারণে বিপর্যয় ছড়িয়ে পড়ছে উদাহরণত (দুর্ভিক্ষ, মহামারী, বন্যা) ; যাতে আল্লাহ্ তা'আলা তাদেরকে তাদের কোন কোন কর্মের শাস্তি আস্বাদন করান--যাতে তারা (এসব কর্ম থেকে) ফিরে আসে। (অন্য আয়াতে বলা হয়েছে ঃ وَمَا اَصَابَكُمْ مِّنْ مُّصِيْبَةٍ فَبِمَا كَسَبَتْ اَيْدِيْكُمْ "কোন কোন কর্মের" বলার কারণ এই যে, সব কর্মের শাস্তি দিতে গেলে তারা জীবিতই থাকবে না। যেমন আল্লাহ্ বলেন ঃ وَلَوْ يُؤَاخِذُ اللّٰهُ النَّاسَ بِمَا كَسَبُوْا مَا تَرَكَ عَلٰى ظَهْرِهَا مِنْ دَابَّةٍ এই অর্থে পূর্বোক্ত আয়াতে وَيَعْفُوْا عَنْ كَثِيْرٍ বলা হয়েছে। অর্থাৎ অনেক গুনাহ্ তো আল্লাহ্ মাফই করে দেন—কোন কোন আমলেরই শাস্তি দেন মাত্র। মোটকথা, কুকর্মই যখন সর্বাবস্থায় শাস্তির কারণ, তখন শিরক ও কুফর তো সর্বাধিক আযাবের কারণ হবে। মুশরিকরা যদি একথা মেনে নিতে ইতস্তত করে, তবে) বলুন, তোমরা পৃথিবীতে ভ্রমণ কর এবং দেখ তোমাদের পূর্বে যারা (কাফির ও মুশরিক) ছিল, তাদের পরিণাম কি হয়েছে। তাদের অধিকাংশই মুশরিক ছিল। (অতএব দেখ, তারা আল্লাহ্র আযাবে কিভাবে ধ্বংস হয়েছে। এ থেকে পরিষ্কার বুঝা গেল যে, শিরকের বিপদ ভয়ঙ্কর। কেউ কেউ অন্য প্রকার কুফরে লিপ্ত ছিল, যেমন লূতের সম্প্রদায় ও কারূন এবং বানর ও শূকরে রূপান্তরিত জাতি। আয়াতসমূহকে মিথ্যা বলা এবং নিষেধ অমান্য করার কারণে তারা কুফর ও লানতে লিপ্ত হয়। মক্কার কাফিরদের বিশেষ ও প্রসিদ্ধ অবস্থা 'শিরক' হওয়ার কারণে বিশেষভাবে শিরক উল্লেখ করা হয়েছে। যখন প্রমাণিত হলো যে, শিরক আযাবের কারণ, তখন হে সম্বোধিত ব্যক্তি,) আপনি সরল ধর্মের (অর্থাৎ ইসলামী তাওহীদের) উপর নিজকে প্রতিষ্ঠিত করুন, সেই দিন আসার পূর্বে যেদিন আল্লাহ্র পক্ষ থেকে প্রত্যাহৃত হবে না। (অর্থাৎ দুনিয়াতে বিশেষ আযাবের সময়কে আল্লাহ্ তা'আলা কিয়ামতের ওয়াদার উপর পিছিয়ে দিতে থাকেন। কিন্তু সেই প্রতিশ্রুতি দিন যখন আসবে, তখন একে প্রত্যাহার করবেন না এবং বিরতি ও সময় দেবেন না। এই বাক্যে শিরকের পারলৌকিক শাস্তি বর্ণিত হয়েছে, যেমন ظَهَرَ الْفَسَادُ الخ ও كَيْفَ كَانَ عَاقِبَةُ الخ বাক্যে ইহলৌকিক শাস্তি বর্ণিত হয়েছে।) সেদিন (আমলকারী) মানুষ (আমলের প্রতিদান হিসাবে) বিভক্ত হয়ে পড়বে (এভাবে যে,) যে কুফর করে, তার কুফরের জন্য সে দায়ী এবং নিন্দনীয় কাজ। যারা সৎকর্ম করে, আল্লাহ্ তাদেরকে নিজ অনুগ্রহে প্রতিদান দেবেন। যারা সৎকর্ম করছে, তারা নিজেদের লোভের জন্যই উপকরণ তৈরি করে নিচ্ছে : এর ফল হবে এই যে, আল্লাহ্ তা'আলা এ সৎ লোককে নিজ অনুগ্রহে (উত্তম) পুরস্কার দেবেন—যারা ঈমান এনেছে এবং তারা সৎকর্মও করেছে ; (এবং এ থেকে কাফিররা বঞ্চিত থাকবে ; যা পূর্ববর্তী আয়াতের فعليه كفره থেকে জানা যায়। যার কারণ হলো এই যে, নিশ্চয় আল্লাহ্ কাফিরদেরকে ভালবাসেন না বরং কুফরের কারণে তাদের প্রতি অসন্তুষ্ট)।

আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

ظَهَرَ الْفَسَادُ فِى الْبَرِّ وَالْبَحْرِ بِمَا كَسَبَتْ اَيْدِى النَّاسِ—অর্থাৎ স্থলে, জলে তথা সারা বিশ্বে মানুষের কুকর্মের কারণে বিপর্যয় ছড়িয়ে পড়েছে। তফসীরে রূহুল মা'আনীতে বলা হয়েছে, 'বিপর্যয়' বলে দুর্ভিক্ষ, মহামারী, অগ্নিকাণ্ড, পানিতে নিমজ্জিত হওয়ার ঘটনাবলীর প্রাচুর্য, সবকিছু থেকে বরকত উঠে যাওয়া, উপকারী, বস্তুর উপকার কম এবং ক্ষতি বেশি হয়ে যাওয়া ইত্যাদি আপদ বিপদ বুঝানো হয়েছে। আয়াত থেকে জানা গেল যে, এসব পার্থিব বিপদাপদের কারণ মানুষের গুনাহ ও কুকর্ম, তন্মধ্যে শিরক ও কুফর সবচাইতে মারাত্মক। এরপর অন্যান্য গুনাহ্ আসে।

অন্য এক আয়াতে এই বিষয়বস্তু এভাবে বর্ণিত হয়েছে ঃ وَمَا اَصَابَكُمْ مِّنْ مُّصِيْبَةٍ فَبِمَا كَسَبَتْ اَيْدِيْكُمْ وَيَعْفُوْا عَنْ كَثِيْرٍ—অর্থাৎ তোমাদেরকে যেসব বিপদাপদ স্পর্শ করে, সেগুলো তোমাদেরই কৃতকর্মের কারণ। অনেক গুনাহ তো আল্লাহ্ ক্ষমাই করে দেন। উদ্দেশ্য এই যে, এই দুনিয়ার বিপদাপদের সত্যিকার কারণ তোমাদের গুনাহ্ যদিও দুনিয়াতে এসব গুনাহের পুরোপুরি প্রতিফল দেওয়া হয় না এবং প্রত্যেক গুনাহ্র কারণেই বিপদ আসে না, বরং অনেক গুনাহ্ তো ক্ষমা করে দেওয়া হয়। কোন কোন গুনাহর কারণেই বিপদ আসে। দুনিয়াতে প্রত্যেক গুনাহ্র কারণে বিপদ এলে একটি মানুষও পৃথিবীতে বেঁচে থাকত না : বরং অনেক গুনাহ্ তো আল্লাহ্ মাফই করে দেন। যেগুলো মাফ করেন না, সেগুলোরও পুরোপুরি শাস্তি দুনিয়াতে দেন না : বরং সামান্য স্বাদ আস্বাদন করানো হয় মাত্র ; যেমন এই আয়াতের শেষে আছে ঃ لِيُذِيْقَهُمْ بَعْضَ الَّذِىْ عَمِلُوْا যাতে আল্লাহ্ তোমাদের কোন কোন কর্মের শাস্তি আস্বাদন করান। এরপর বলা হয়েছে, কুকর্মের কারণে দুনিয়াতে বিপদাপদ প্রেরণ করাও আল্লাহ্ তা'আলার কৃপা ও অনুগ্রহই। কেননা পার্থিব বিপদের উদ্দেশ্য হচ্ছে গাফিল মানুষকে সাবধান করা যাতে সে গুনাহ থেকে বিরত হয়। এটা পরিণামে তার জন্য উপকারপ্রদ ও একটি বড় নিয়ামত। তাই আয়াতের শেষে বলা হয়েছে ঃ لَعَلَّهُمْ يَرْجِعُوْنَ

**দুনিয়াতে বড় বড় বিপদ মানুষের গুনাহের কারণে আসে ঃ** তাই কোন কোন আলিম বলেন, যে ব্যক্তি কোন গুনাহ্ করে, সে সারা বিশ্বের মানুষ, চতুষ্পদ জন্তু ও পশুপক্ষীদের প্রতি অবিচার করে। কারণ, তার গুনাহ্র কারণে অনাবৃষ্টি ও অন্য যেসব বিপদাপদ দুনিয়াতে আসে, তাতে সব প্রাণীই ক্ষতিগ্রস্ত হয়। তাই কিয়ামতের দিন এরা সবাই গুনাহগার ব্যক্তির বিরুদ্ধে অভিযোগ করবে।

শকীক যাহেদ বলেন, যে ব্যক্তি হারাম মাল খায়, সে কেবল যার কাছ থেকে এই মাল নেওয়া হয়েছে, তার প্রতিই যুলুম করে না ; বরং সমগ্র মানবজাতির প্রতিই অবিচার করে থাকে। (রূহুল মা'আনী) কারণ, প্রথমত একজনের যুলুম দেখে অন্যদের মধ্যেও যুলুম করার অভ্যাস গড়ে ওঠে এবং এটা সমগ্র মানবতাকে গ্রাস করে নেয়। দ্বিতীয়ত তার যুলুমের কারণে দুনিয়াতে বিপদাপদ আসে, যদ্বারা সব মানুষই কম বেশি প্রভাবান্বিত হয়।

**একটি আপত্তির জওয়াব ঃ** সহীহ্ হাদীসসমূহে রাসূলুল্লাহ্ (সা)-এর এই বাণী বিদ্যমান রয়েছে যে, দুনিয়া মু'মিনের জেলখানা এবং কাফিরের জান্নাত। কাফিরকে তার সৎকাজের প্রতিদান দুনিয়াতেই ধনসম্পদ ও স্বাস্থ্যের আকারে দান করা হয়। মু'মিনের কর্মসমূহের প্রতিদান পরকালের জন্য সংরক্ষিত রাখা হয়। আরও বলা হয়েছে, দুনিয়াতে মু'মিনের দৃষ্টান্ত একটি নাজুক শাখাবিশেষ, যাকে বাতাস কখনও এদিকে, কখনও ওদিকে নিয়ে যায়। আবার কোন সময় সোজা করে দেয়। এমতাবস্থায়ই সে দুনিয়া থেকে বিদায় হয়ে যায়। অন্য এক হাদীসে আছে ঃ اشد الناس بلاء الانبياء ثم الامثل فالامثل —অর্থাৎ দুনিয়াতে পয়গম্বরগণের উপর সর্বাধিক বিপদাপদ আসে। এরপর তাঁদের নিকটবর্তী, অতঃপর তাদের নিকটবর্তীদের উপর আসে।

এসব সহীহ্ হাদীস বাহ্যত আয়াতের বিপরীত। দুনিয়াতে সাধারণভাবে প্রত্যক্ষও করা হয় যে, মু'মিন-মুসলমানগণ ব্যাপকভাবে দুঃখকষ্ট ভোগ করে এবং কাফিররা বিলাসিতায় মগ্ন থাকে। আয়াত অনুযায়ী যদি দুনিয়ার বিপদাপদ ও কষ্ট গুনাহ্র কারণে হতো, তবে ব্যাপার উল্টা হতো।

জওয়াব এই যে, আয়াতে গুনাহ্কে বিপদাপদের কারণ বলা হয়েছে ঠিকই ; কিন্তু পূর্ণাঙ্গ কারণ বলা হয়নি যে, কারও উপর কোন বিপদ এলে তা একমাত্র গুনাহ্র কারণেই আসবে এবং যে ব্যক্তি বিপদগ্রস্ত হবে, সে অবশ্যই গুনাহ্গার হবে। বরং নিয়ম এই যে, কারণ সংঘটিত হলে ঘটনা অধিকাংশ সময় সংঘটিত হয়ে যায় এবং কখনও অন্য কারণ অন্তরায় হয়ে যাওয়ার ফলে প্রথম কারণের প্রভাব জাহির হয় না; যেমন কেউ দাস্ত আনয়নকারী ঔষধ সম্পর্কে বলে যে, এটা সেবন করলে দাস্ত হবে। একথা এ স্থলে ঠিক ; কিন্তু মাঝে মাঝে অন্যান্য ঔষধ ও যথাযথ খাদ্য অথবা জলবায়ুর প্রভাবেও দাস্ত হয় না। মাঝে মাঝে বিভিন্ন উপসর্গের কারণে জ্বর নিরাময়কারী ঔষধের প্রতিক্রিয়া প্রকাশ পায় না, ঘুমের বটিকা সেবন করেও অনেক সময় ঘুম আসে না।

কাজেই আয়াতের সারমর্ম এই যে, গুনাহ্র কারণে বিপদাপদ আসা, এটাই গুনাহ্র আসল বৈশিষ্ট্য। কিন্তু মাঝে মাঝে অন্যান্য কারণও এর প্রতিবন্ধক হয়ে থাকে। ফলে বিপদাপদ প্রকাশ পায় না। কোন কোন ক্ষেত্রে কোন গুনাহ্ ছাড়াই বিপদাপদ আসাও এর পরিপন্থী নয়। কারণ, আয়াতে বলা হয়নি যে, গুনাহ্ না করলে কেউ কোন বিপদে পতিত হয় না। অন্য কোন কারণেও বিপদাপদ আসা সম্ভবপর ; যেমন পয়গম্বর ও ওলীগণের বিপদাপদের কারণ গুনাহ্ নয়; বরং তাঁদেরকে পরীক্ষা করা। পরীক্ষার মাধ্যমে তাঁদের মর্যাদা বৃদ্ধি করা এসব বিপদাপদের কারণ হয়ে থাকে।

এছাড়া কোরআন পাক সব বিপদাপদকেই গুনাহ্র ফল সাব্যস্ত করেনি ; বরং যেসব বিপদ সমগ্র বিশ্ব অথবা সমগ্র শহর কিংবা জনপদকেই ঘিরে ফেলে এবং তার প্রভাব থেকে সাধারণ মানুষ ও জন্তুর মুক্ত থাকা সম্ভব হয় না, সেইসব বিপদাপদকে সাধারণত গুনাহ্র এবং বিশেষত প্রকাশ্য গুনাহ্র ফল সাব্যস্ত করেছে। ব্যক্তিগত কষ্ট ও বিপদের ক্ষেত্রে এই নিয়ম প্রজোয্য নয়, বরং এ ধরনের বিপদ কখনও পরীক্ষার জন্যও প্রেরণ করা হয়। সংশ্লিষ্ট ব্যক্তি এই পরীক্ষায় উত্তীর্ণ হলে তার পরকালীন মর্যাদা বৃদ্ধি পায়। ফলে এই

মুসীবত প্রকৃতপক্ষে তার জন্য রহমত হয়ে দেখা দেয়। তাই ব্যক্তিগত পর্যায়ে কাউকে বিপদে পতিত দেখে একথা বলা যায় না যে, সে অত্যন্ত গুনাহ্গার। এমনিভাবে কাউকে সুখী ও স্বাচ্ছন্দ্যশীল দেখে এরূপ বলা যায় না যে, সে খুব সৎকর্মপরায়ণ বুযুর্গ। হ্যাঁ, ব্যাপকাকারের বিপদাপদ—যেমন দুর্ভিক্ষ, বন্যা, মহামারী ও দ্রব্যমূল্যের ঊর্ধ্বগতি, বরকত নষ্ট হয়ে যাওয়া ইত্যাদির প্রধান কারণ মানুষের প্রকাশ্য গুনাহ্ ও পাপাচার হয়ে থাকে।

**জ্ঞাতব্য ঃ** হযরত শাহ্ ওয়ালীউল্লাহ্ (র) **'হুজ্জাতুল্লাহিল বালিগা'** গ্রন্থে বলেন, এ জগতে ভাল-মন্দ, বিপদ-সুখ, কষ্ট ও আরামের কারণ দু'প্রকার; এক. বাহ্যিক ও দুই. অভ্যন্তরীণ। বাহ্যিক কারণ বলতে বৈষয়িক কারণই বুঝায়, যা সবার দৃষ্টিগ্রহ্য বোধগম্য কারণ। অভ্যন্তরীণ কারণ হচ্ছে মানুষের কর্মকাণ্ড এবং তার ভিত্তিতে ফেরেশতাদের সাহায্য সমর্থন অথবা অভিশাপ ও ঘৃণা। বিজ্ঞানীর দৃষ্টিতে পৃথিবীতে বৃষ্টিপাতের কারণ সমুদ্র থেকে উত্থিত বাষ্প, (মৌসুমী বায়ু) যা উপরের বায়ুতে পৌঁছে বরফে পরিণত হয় এবং সূর্যকিরণে গলিত হয়ে বর্ষিত হয়। কিন্তু হাদীসে এসব বিষয়কে ফেরেশতাদের কর্ম বলা হয়েছে। বাস্তবে এতদুভয়ের মধ্যে কোন বৈপরীত্য নেই। একই বিষয়ের বিভিন্ন কারণ থাকতে পারে। তাই বাহ্যিক হেতু বিজ্ঞানীদের উল্লিখিত কারণ হতে পারে এবং অভ্যন্তরীণ কারণ ফেরেশতাদের কর্ম উভয় প্রকার হতে পারে। কারণ একত্রিত হয়ে গেলেই বৃষ্টিপাত আশানুরূপ ও প্রয়োজন অনুযায়ী সম্পন্ন হয় এবং তার একত্রীকরণ না হলে বৃষ্টিপাতে ত্রুটি দেখা দেয়।

হযরত শাহ্ সাহেব বলেন, এমনিভাবে দুনিয়ার আপদ-বিপদের কিছু কারণ প্রাকৃত-বৈষয়িক, যা সৎ-অসৎ চেনে না। অগ্নির কাজ জ্বালানো। সে মুত্তাকী ও পাপাচারী নির্বিশেষে সবাইকে জ্বালাবে। তবে যদি বিশেষ ফরমান দ্বারা তাকে এ কাজ থেকে বিরত রাখা হয়, তবে তা ভিন্ন কথা, যেমন নমরূদের অগ্নিকে ইবরাহীম (আ)-এর জন্য শীতল ও শান্তিদায়ক করে দেওয়া হয়েছিল। পানি ওযনবিশিষ্ট বস্তুকে নিমজ্জিত করার জন্য। সে এ কাজ করবেই। এমনিভাবে অন্যান্য উপাদানসমূহ আপন কাজে নিয়োজিত আছে। এই প্রাকৃতিক কারণ কারও জন্য সুখকর হয় এবং কারও জন্য বিপদাপদেরও কারণ হয়ে পড়ে।

এসব বাহ্যিক কারণের ন্যায় মানুষের নিজের ভালমন্দ কর্মকাণ্ডও বিপদাপদ ও সুখ-স্বাচ্ছন্দ্যের কারণ হয়ে থাকে। যখন কোন ব্যক্তি অথবা দলের সুখ-স্বাচ্ছন্দ্যে বাহ্যিক ও অভ্যন্তরীণ উভয় প্রকার কারণ একত্রিত হয়ে যায়, তখন সেই ব্যক্তি অথবা দল জগতে পূর্ণ মাত্রায় সুখ ও শান্তি লাভ করে। সবাই এটা প্রত্যক্ষ করে। এর বিপরীতে যে ব্যক্তি অথবা দলের জন্য প্রাকৃতিক ও বৈষয়িক কারণও বিপদাপদ আনয়ন করে এবং তার নিজের কর্মকাণ্ডও বিপদ ও কষ্ট ডেকে আনে, সেই ব্যক্তি অথবা দলের বিপদও পূর্ণমাত্রায় হয়ে থাকে, যা সাধারণভাবে প্রত্যক্ষ করা হয়।

মাঝে মাঝে এমনও হয় যে, প্রাকৃতিক ও বৈষয়িক কারণ তো বিপদাপদের উপরই একত্রিত আছে ; কিন্তু তার সৎকর্ম শান্তি ও সুখ দাবি করে। এমতাবস্থায় তার এসব

অভ্যন্তরীণ কারণ তার বাহ্যিক বিপদ দূরীকরণ অথবা হ্রাস করার কাজেই ব্যয়িত হয়ে যায়। ফলে তার সুখ ও আরাম পূর্ণ মাত্রায় সামনে আসে না। এর বিপরীতে মাঝে মাঝে প্রাকৃতিক কারণসমূহ সুখ ও আরাম চায় কিন্তু আভ্যন্তরীণ কারণ অর্থাৎ তার কাজকর্ম মন্দ হওয়ার কারণে বিপদাপদ চায়। এ ক্ষেত্রে পরস্পর বিরোধী চাহিদার কারণে সংশ্লিষ্ট ব্যক্তির জীবনে না সুখশান্তি পূর্ণমাত্রায় থাকে এবং না প্রভূত বিপদাপদ তাকে ঘিরে রাখে।

এমনিভাবে কোন কোন সময় প্রাকৃতিক কারণসমূহকে কোন উচ্চস্তরের নবী-রাসূল ও ওলীয়ে কামিলের জন্য প্রতিকূল করে তার পরীক্ষার জন্যও ব্যবহার করা হয়। এই বিষয়টি বুঝে নিলে আয়াত ও হাদীসসমূহের পারস্পরিক যোগসূত্র ও ঐক্য পরিস্ফুট হয়ে উঠে। পরস্পর বিরোধিতা অবশিষ্ট থাকে না।

**বিপদের সময় পরীক্ষা ও বিপদে ফেলা অথবা শাস্তি ও আযাবের মধ্যে পার্থক্য ঃ** বিপদাপদ দ্বারা কিছু লোককে তাদের গুনাহ্র শাস্তি দেওয়া হয় এবং কিছু লোককে মর্যাদা বৃদ্ধি অথবা কাফ্ফারার জন্য পরীক্ষাস্বরূপ বিপদে নিক্ষেপ করা হয়। উভয়ক্ষেত্রে বিপদাপদের আকার একই রূপ হয়ে থাকে। এমতাবস্থায় উভয়ের পার্থক্য কিরূপে বুঝা যাবে ? এর পরিচয় শাহ্ ওয়ালীউল্লাহ্ (র) লিখেছেন যে, সাধু ব্যক্তি পরীক্ষার্থে বিপদাপদে পতিত হয়, আল্লাহ্ তাঁর অন্তর প্রশান্ত করে দেন। সে এসব বিপদাপদে রোগীর তিক্ত ঔষধ খেতে অথবা অপারেশন করাতে কষ্ট সত্ত্বেও সম্মত থাকার মত সন্তুষ্ট থাকে ; বরং এর জন্য সে টাকা পয়সাও ব্যয় করে ; সুপারিশ যোগাড় করে। যেসব পাপীকে শাস্তি হিসাবে বিপদে ফেলা হয়, তাদের অবস্থা এর বিপরীত। তাদের হা-হুতাশ ও হৈ-চৈ এর অন্ত থাকে না। মাঝে মাঝে অকৃতজ্ঞতা এমনকি, কুফরী বাক্যে পর্যন্ত পৌঁছে যায়।

হযরত মওলানা আশরাফ আলী থানভী (র) এই পরিচয় বর্ণনা করেছেন যে, যে বিপদের কারণে মানুষ আল্লাহ্র প্রতি অধিক মনোযোগী, অধিক সতর্ক এবং তওবা ও ইস্তিগফারের প্রতি অধিক আগ্রহী হয়, সে বিপদ শাস্তির বিপদ নয় ; বরং মেহেরবানী ও কৃপা। পক্ষান্তরে যার অবস্থা এরূপ হয় না, বরং হা-হুতাশ করতে থাকে এবং পাপকার্যে অধিক উৎসাহী হয়, তার বিপদ আল্লাহ্র গযব ও আযাবের আলামত। وَاللّٰهُ اَعْلَمُ

---

وَمِنْ اٰيٰتِهٖٓ اَنْ يُّرْسِلَ الرِّيَاحَ مُبَشِّرٰتٍ وَّلِيُذِيْقَكُمْ مِّنْ رَّحْمَتِهٖ
وَلِتَجْرِيَ الْفُلْكُ بِاَمْرِهٖ وَلِتَبْتَغُوْا مِنْ فَضْلِهٖ وَلَعَلَّكُمْ تَشْكُرُوْنَ ﴿٤٦﴾
وَلَقَدْ اَرْسَلْنَا مِنْ قَبْلِكَ رُسُلًا اِلٰى قَوْمِهِمْ فَجَآءُوْهُمْ بِالْبَيِّنٰتِ
فَانْتَقَمْنَا مِنَ الَّذِيْنَ اَجْرَمُوْا ۭ وَكَانَ حَقًّا عَلَيْنَا نَصْرُ

---

الْمُؤْمِنِينَ ﴿٤٧﴾ اللَّهُ الَّذِي يُرْسِلُ الرِّيَاحَ فَتُثِيرُ سَحَابًا فَيَبْسُطُهُ
فِي السَّمَاءِ كَيْفَ يَشَاءُ وَيَجْعَلُهُ كِسَفًا فَتَرَى الْوَدْقَ يَخْرُجُ مِنْ
خِلَالِهِ ۖ فَإِذَا أَصَابَ بِهِ مَنْ يَشَاءُ مِنْ عِبَادِهِ إِذَا هُمْ
يَسْتَبْشِرُونَ ﴿٤٨﴾ وَإِنْ كَانُوا مِنْ قَبْلِ أَنْ يُنَزَّلَ عَلَيْهِمْ مِنْ قَبْلِهِ
لَمُبْلِسِينَ ﴿٤٩﴾ فَانْظُرْ إِلَىٰ آثَارِ رَحْمَتِ اللَّهِ كَيْفَ يُحْيِي الْأَرْضَ بَعْدَ مَوْتِهَا ۚ
إِنَّ ذَٰلِكَ لَمُحْيِي الْمَوْتَىٰ ۖ وَهُوَ عَلَىٰ كُلِّ شَيْءٍ قَدِيرٌ ﴿٥٠﴾ وَلَئِنْ أَرْسَلْنَا رِيحًا
فَرَأَوْهُ مُصْفَرًّا لَظَلُّوا مِنْ بَعْدِهِ يَكْفُرُونَ ﴿٥١﴾ فَإِنَّكَ لَا تُسْمِعُ الْمَوْتَىٰ وَلَا
تُسْمِعُ الصُّمَّ الدُّعَاءَ إِذَا وَلَّوْا مُدْبِرِينَ ﴿٥٢﴾ وَمَا أَنْتَ بِهَادِ الْعُمْيِ عَنْ
ضَلَالَتِهِمْ ۖ إِنْ تُسْمِعُ إِلَّا مَنْ يُؤْمِنُ بِآيَاتِنَا فَهُمْ مُسْلِمُونَ ﴿٥٣﴾

(৪৬) তাঁর নিদর্শনসমূহের মধ্যে একটি এই যে, তিনি সুসংবাদবাহী বায়ু প্রেরণ করেন, যাতে তিনি তাঁর অনুগ্রহ তোমাদের আস্বাদন করান এবং যাতে তাঁর নির্দেশে জাহাজসমূহ বিচরণ করে এবং যাতে তোমরা তাঁর অনুগ্রহ তালাশ কর ও তাঁর প্রতি কৃতজ্ঞ হও। (৪৭) আপনার পূর্বে আমি রাসূলগণকে তাদের নিজ নিজ সম্প্রদায়ের কাছে প্রেরণ করেছি। তাঁরা তাদের কাছে সুস্পষ্ট নিদর্শনাবলী নিয়ে আগমন করেন। অতঃপর যারা পাপী ছিল, তাদের আমি শাস্তি দিয়েছি। মু'মিনদের সাহায্য করা আমার দায়িত্ব। (৪৮) তিনি আল্লাহ্, যিনি বায়ু প্রেরণ করেন, অতঃপর তা মেঘমালাকে সঞ্চালিত করে। অতঃপর তিনি মেঘমালাকে যেভাবে ইচ্ছা আকাশে ছড়িয়ে দেন এবং তাকে স্তরে স্তরে রাখেন। এরপর তুমি দেখতে পাও—তার মধ্য থেকে নির্গত হয় বৃষ্টিধারা। তিনি তাঁর বান্দাদের মধ্যে যাদেরকে ইচ্ছা তা পৌঁছান ; তখন তারা আনন্দিত হয়। (৪৯) তারা প্রথম থেকেই তাদের প্রতি এই বৃষ্টি বর্ষিত হওয়ার পূর্বে নিরাশ ছিল। (৫০) অতএব আল্লাহ্র রহমতের ফল দেখে নাও, কিভাবে তিনি মৃত্তিকার মৃত্যুর পর তাকে জীবিত করেন। নিশ্চয় তিনি মৃতদেরকে জীবিত করবেন এবং তিনি সবকিছুর উপর সর্বশক্তিমান। (৫১) আমি যদি এমন বায়ু প্রেরণ করি, যার ফলে তারা শস্যকে হলদে হয়ে যেতে দেখে, তখন তো তারা অবশ্যই অকৃতজ্ঞ হয়ে যায়। (৫২) অতএব আপনি মৃতদেরকে শুনাতে পারবেন না এবং

**বধিরকেও আহ্বান শুনাতে পারবেন না, যখন তারা পৃষ্ঠ প্রদর্শন করে। (৫৩) আপনি অন্ধদেরও তাদের পথভ্রষ্টতা থেকে পথ দেখাতে পারবেন না। আপনি কেবল তাদেরই শুনাতে পারবেন, যারা আমার আয়াতসমূহে বিশ্বাস করে। কারণ, তারা মুসলমান।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

তাঁর (আল্লাহ্ তা'আলার কুদরত, তাওহীদ ও নিয়ামতের) নিদর্শনাবলীর একটি এই যে, তিনি (বৃষ্টির পূর্বে) সুসংবাদবাহী বায়ু প্রেরণ করেন (এক তো মন প্রফুল্ল করার জন্য এবং) যাতে (এর পরে বৃষ্টি হয় এবং) তিনি তাঁর অনুগ্রহ্ তোমাদের আস্বাদন করান (অর্থাৎ বৃষ্টির উপকারিতা উপভোগ করান) এবং (এ কারণে বায়ু প্রেরণ করেন,) যাতে (এর মাধ্যমে পালের) নৌকাসমূহ তার নির্দেশে বিচরণ করে এবং যাতে বায়ুর সাহায্যে নৌকায় সমুদ্র ভ্রমণ করে) তোমরা তাঁর অনুগ্রহ তালাশ কর (অর্থাৎ নৌকা চলা এবং অনুগ্রহ তালাশ করা উভয়ই বাতাস প্রেরণ দ্বারা অর্জিত হয়—প্রথমটি প্রত্যক্ষভাবে এবং দ্বিতীয়টি নৌকার মধ্যস্থতায়) এবং যাতে তোমরা কৃতজ্ঞ হও। (এসব অকাট্য প্রমাণ ও নিয়ামত সত্ত্বেও মুশরিকরা আল্লাহ্র অকৃতজ্ঞতা প্রকাশ করে অর্থাৎ শিরক, পয়গম্বরের বিরোধিতা, মুসলমানদের নির্যাতন ইত্যাদি দুষ্কর্ম করে। আপনি তজ্জন্যে দুঃখিত হবেন না। কেননা আমি সত্বরই তাদের কাছ থেকে প্রতিশোধ নেব। এতে তাদের পরাভূত এবং সত্যপন্থীদের প্রবল করব, যেমন পূর্বেও হয়েছে। সেমতে) আমি আপনার পূর্বে অনেক পয়গম্বর তাঁদের সম্প্রদায়ের কাছে প্রেরণ করেছি। তাঁরা তাদের কাছে (সত্য প্রমাণের) সুস্পষ্ট প্রমাণাদি নিয়ে আগমন করেন যাতে কেউ বিশ্বাস স্থাপন করে এবং কেউ করে না।) অতঃপর আমি অপরাধীদেরকে শাস্তি দিয়েছি। সত্যকে মিথ্যা বলা, সত্যপন্থীদের বিরোধিতা করা ছিল অপরাধ। এই শাস্তি দিয়ে আমি তাদের পরাজিত এবং সত্যপন্থীদের বিজয়ী করেছি।) মু'মিনকে প্রবল করা (প্রতিশ্রুতি ও রীতি অনুযায়ী) আমার দায়িত্ব। (আল্লাহ্র এই শাস্তিতে কাফিরদের ধ্বংস হওয়া অথবা পরাভূত হওয়া এবং মুসলমানদের রক্ষা পাওয়া ও বিজয়ী হওয়া অবধারিত ছিল। মোটকথা, এই কাফিরদের কাছ থেকেও এমনিভাবে প্রতিশোধ নেওয়া হবে—দুনিয়াতে কিংবা মৃত্যুর পরে। সান্ত্বনার এই বিষয়বস্তু মধ্যবর্তী বাক্য হিসাবে বর্ণিত হয়েছে। অতঃপর বায়ু প্রেরণের উল্লিখিত কতক সংক্ষিপ্ত ফলাফলের বিবরণ দান করা হচ্ছে) আল্লাহ্ এমন শক্তিশালী, প্রজ্ঞাময় ও অনুগ্রহদাতা) যে, তিনি বায়ু প্রেরণ করেন, অতঃপর তা (অর্থাৎ বায়ু) মেঘমালাকে (যা বায়ু আসার পূর্বে বাষ্প হয়ে উঠে মেঘমালায় রূপান্তরিত হয়েছিল ; আবার কোন সময় এই বায়ু দ্বারাই বাষ্প উত্থিত হয়ে মেঘমালা হয়ে যায়। এরপর বায়ু মেঘমালাকে তার স্থান থেকে অর্থাৎ শূন্য থেকে অথবা মাটি থেকে) সঞ্চালিত করে। অতঃপর আল্লাহ্ মেঘমালাকে (কখনও তো) যেভাবে ইচ্ছা আকাশে (অর্থাৎ শূন্যে) ছড়িয়ে দেন এবং (কখনও) তাকে খণ্ড বিখণ্ড করে দেন। (بسط-এর মর্ম একত্রিত করে দূর পর্যন্ত ছড়িয়ে দেওয়া, كَيْفَ يَشَاءُ এর অর্থ কোন সময় অল্প দূর পর্যন্ত এবং কোন সময় বেশি দূর পর্যন্ত এবং كِسَفًا এর উদ্দেশ্য এই যে, একত্রিত হয় না, বিচ্ছিন্ন থাকে।) এরপর (উভয় অবস্থায়) তুমি বৃষ্টিকে দেখ যে, তার মধ্য থেকে নির্গত হয়। (একত্রিত মেঘমালা থেকে তো প্রচুর বর্ষিত হয়। কোন কোন ঋতুতে

বিচ্ছিন্ন মেঘমালা থেকেও প্রচুর বর্ষণ হয়।) এরপর (অর্থাৎ মেঘমালা থেকে নির্গত হওয়ার পর যখন তিনি তাঁর বান্দাদের মধ্যে যাকে ইচ্ছা তা পৌঁছান তখন সে আনন্দিত হয়। তারা প্রথমত তাদের প্রতি এই বৃষ্টি বর্ষিত হওয়ার ব্যাপারে আনন্দিত হওয়ার পূর্বে (সম্পূর্ণ) নিরাশ ছিল। (অর্থাৎ এইমাত্র নিরাশ ছিল এবং এইমাত্র আনন্দ লাভ করেছে। আসলেও দেখা যায়, এহেন পরিস্থিতিতে মানুষের অবস্থা দ্রুত পরিবর্তিত হয়ে যায়।) অতএব আল্লাহ্র রহমতের (অর্থাৎ বৃষ্টির) ফল দেখ, কিভাবে তিনি (এর সাহায্যে) মৃত্তিকার মৃত্যুর পর তাকে জীবিত (অর্থাৎ সজীব-সতেজ) করেন। (এটা নিয়ামত ও তাওহীদের দলীল হওয়া ছাড়া এ বিষয়েরও দলীল যে, আল্লাহ্ মৃত্যুর পর পুনরায় জীবিত করতে সক্ষম। এ থেকে জানা গেল যে, যে আল্লাহ্ মৃত মৃত্তিকাকে জীবিত করেন,) নিশ্চয়ই তিনিই মৃতদেরকে জীবিত করবেন ; তিনি সর্ববিষয়োপরি ক্ষমতাবান। (মৃত্তিকা জীবিত করার সাথে মিল রেখে মৃত জীবিত করার এই বিষয়বস্তু মধ্যবর্তী বাক্য ছিল। অতঃপর বৃষ্টি ও বায়ুর কথা বলা হচ্ছে। এতে গাফিলদের অকৃতজ্ঞতার বর্ণনা আছে অর্থাৎ গাফিলরা এমন অকৃতজ্ঞ যে, এমন বড় বড় নিয়ামতের পর) যদি আমি এমন বায়ু প্রেরণ করি, যার ফলে তারা শস্যকে (শুষ্ক ও) হলদে হয়ে যেতে দেখে (অর্থাৎ সজীবতা বিনষ্ট হয়ে যায়।) তবে তারা এরপর অকৃতজ্ঞ হয়ে যায় (এবং পূর্ববর্তী সব নিয়ামত বিস্মৃত করে দেয়)। অতএব (তারা যখন এতই গাফিল ও অকৃতজ্ঞ, তখন প্রমাণিত হলো যে, তারা সম্পূর্ণ অনুভূতিহীন। কাজেই তাদের অবিশ্বাসের কারণে দুঃখ করাও অনর্থক। কেননা) আপনি মৃতদেরকে (তো) শোনাতে পারবেন না এবং বধিরদেরকে (ও) আওয়াজ শোনাতে পারবেন না, (বিশেষ করে) যখন তারা পৃষ্ঠ প্রদর্শন করে (এবং ইঙ্গিতও দেখতে পায় না)। আপনি (এমন) অন্ধদেরকে (যারা চক্ষুষ্মানের অনুসরণ করে না) তাদের পথভ্রষ্টতা থেকে পথে আনতে পারবেন না ( অর্থাৎ তারা চৈতন্য-বিকল ও মৃতের সমতুল্য)। আপনি কেবল তাদেরকেই শুনাতে পারবেন, যারা আমার আয়াতসমূহে বিশ্বাস করে, অতঃপর মেনে (ও) চলে। (আর এরা যখন মৃত, বধির ও অন্ধদের সমতুল্য, তখন তাদের কাছ থেকে ঈমান আশা করবেন না এবং দুঃখ করবেন না)।

## আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়

فَانْتَقَمْنَا مِنَ الَّذِيْنَ اَجْرَمُوْا وَكَانَ حَقًّا عَلَيْنَا نَصْرُ الْمُؤْمِنِيْنَ—অর্থাৎ আমি অপরাধী কাফিরদের কাছ থেকে প্রতিশোধ নিলাম এবং মু'মিনদের সাহায্য করা আমার দায়িত্ব ছিল। এই আয়াত থেকে জানা গেল যে, আল্লাহ্ তা'আলা কৃপাবশত মু'মিনের সাহায্য করাকে নিজ দায়িত্বে গ্রহণ করেছেন। বাহ্যত এর ফলে কাফিরদের মুকাবিলায় মুসলমানদের কোন সময় পরাজিত না হওয়া উচিত ছিল। অথচ অনেক ঘটনা এর খেলাফও হয়েছে এবং হয়ে থাকে। এর জওয়াব আয়াতের মধ্যেই নিহিত আছে যে, মু'মিন বলে কাফিরদের বিরুদ্ধে যারা আল্লাহ্র ওয়াস্তে জিহাদ করে, তাদের বুঝানো হয়েছে। এমন খাঁটি লোকদের প্রতিশোধই আল্লাহ্ তা'আলা কাফিরদের কাছ থেকে গ্রহণ করেন এবং তাদের বিজয়ী

করেন। যেখানে এর বিপরীত কোন কিছু ঘটে, সেখানে জিহাদকারীদের পদস্খলন তাদের পরাজয়ের কারণ হয়ে থাকে ; যেমন ওহুদ যুদ্ধ সম্পর্কে স্বয়ং কোরআনে আছে ঃ إِنَّمَا اسْتَزَلَّهُمُ الشَّيْطَانُ بِبَعْضِ مَا كَسَبُوا — অর্থাৎ তাদের কতক ভ্রান্ত কর্মের কারণে শয়তান তাদের পদস্খলন ঘটিয়ে দেয়। এরূপ পরিস্থিতিতেও আল্লাহ্ তা'আলা পরিণামে মু'মিনদেরই বিজয় দান করেন—যদি তারা তাদের ভুল বুঝতে পারে। ওহুদ যুদ্ধে তা-ই হয়েছে। পক্ষান্তরে যারা শুধু নামে মু'মিন, আল্লাহ্র বিধানাবলীর অবাধ্য এবং কাফিরদের বিজয়ের সময়ও গুনাহ্ থেকে তওবা করে না, তারা এই ওয়াদার অন্তর্ভুক্ত নয়। তারা আল্লাহ্র সাহায্যের যোগ্য পাত্র নয়। এমনি যোগ্যতা ব্যতিরেকেও আল্লাহ্ তা'আলা দয়াবশত সাহায্য ও বিজয় প্রদান করে থাকেন, অতএব এর আশা করা এবং দোয়া করতে থাকা সর্বাবস্থায় উপকারী।

فَإِنَّكَ لَا تُسْمِعُ الْمَوْتَىٰ আয়াতের অর্থ এই যে, আপনি মৃতদেরকে শুনাতে পারেন না। মৃতদের মধ্যে শ্রবণের যোগ্যতা আছে কি না, সাধারণ মৃতরা জীবিতদের কথা শোনে কি না—সূরা নমলের তফসীরে এ বিষয়ের সংক্ষিপ্ত সারগর্ভ বর্ণনা লিপিবদ্ধ হয়েছে।

اَللّٰهُ الَّذِىْ خَلَقَكُمْ مِّنْ ضَعْفٍ ثُمَّ جَعَلَ مِنْۢ بَعْدِ ضَعْفٍ قُوَّةً ثُمَّ جَعَلَ
مِنْۢ بَعْدِ قُوَّةٍ ضَعْفًا وَّشَيْبَةً ؕ يَخْلُقُ مَا يَشَآءُ ۚ وَهُوَ الْعَلِيْمُ الْقَدِيْرُ ﴿٥٤﴾
وَيَوْمَ تَقُوْمُ السَّاعَةُ يُقْسِمُ الْمُجْرِمُوْنَ ۙ۬ مَا لَبِثُوْا غَيْرَ سَاعَةٍ ؕ كَذٰلِكَ
كَانُوْا يُؤْفَكُوْنَ ﴿٥٥﴾ وَقَالَ الَّذِيْنَ اُوْتُوا الْعِلْمَ وَالْاِيْمَانَ لَقَدْ
لَبِثْتُمْ فِىْ كِتٰبِ اللّٰهِ اِلٰى يَوْمِ الْبَعْثِ ؗ فَهٰذَا يَوْمُ الْبَعْثِ وَلٰكِنَّكُمْ
كُنْتُمْ لَا تَعْلَمُوْنَ ﴿٥٦﴾ فَيَوْمَئِذٍ لَّا يَنْفَعُ الَّذِيْنَ ظَلَمُوْا مَعْذِرَتُهُمْ
وَلَا هُمْ يُسْتَعْتَبُوْنَ ﴿٥٧﴾ وَلَقَدْ ضَرَبْنَا لِلنَّاسِ فِىْ هٰذَا الْقُرْاٰنِ مِنْ
كُلِّ مَثَلٍ ؕ وَلَئِنْ جِئْتَهُمْ بِاٰيَةٍ لَّيَقُوْلَنَّ الَّذِيْنَ كَفَرُوْۤا اِنْ اَنْتُمْ اِلَّا
مُبْطِلُوْنَ ﴿٥٨﴾ كَذٰلِكَ يَطْبَعُ اللّٰهُ عَلٰى قُلُوْبِ الَّذِيْنَ لَا يَعْلَمُوْنَ ﴿٥٩﴾
فَاصْبِرْ اِنَّ وَعْدَ اللّٰهِ حَقٌّ وَّلَا يَسْتَخِفَّنَّكَ الَّذِيْنَ لَا يُوْقِنُوْنَ ﴿٦٠﴾

**(৫৪) আল্লাহ্, তিনি দুর্বল অবস্থায় তোমাদের সৃষ্টি করেন, অতঃপর দুর্বলতার পর শক্তি দান করেন, অতঃপর শক্তির পর দেন দুর্বলতা ও বার্ধক্য। তিনি যা ইচ্ছা সৃষ্টি করেন এবং তিনি সর্বজ্ঞ, সর্বশক্তিমান। (৫৫) যেদিন কিয়ামত সংঘটিত হবে, সেদিন অপরাধীরা কসম খেয়ে বলবে যে, এক মুহূর্তেরও বেশি অবস্থান করিনি। এমনিভাবে তারা সত্যবিমুখ হতো। (৫৬) যাদের জ্ঞান ও ঈমান দেওয়া হয়েছে, তারা বলবে, 'তোমরা আল্লাহ্র কিতাব মতে পুনরুত্থান দিবস পর্যন্ত অবস্থান করেছ। এটাই পুনরুত্থান দিবস ; কিন্তু তোমরা তা জানতে না।' (৫৭) সেদিন জালিমদের ওযর-আপত্তি তাদের কোন উপকারে আসবে না এবং তওবা করে আল্লাহ্র সন্তুষ্টি লাভের সুযোগও তাদের দেওয়া হবে না। (৫৮) আমি এই কোরআনে মানুষের জন্য সর্বপ্রকার দৃষ্টান্ত বর্ণনা করেছি। আপনি যদি তাদের কাছে কোন নিদর্শন উপস্থিত করেন, তবে কাফিররা অবশ্যই বলবে, তোমরা সবাই মিথ্যাপন্থী। (৫৯) এমনিভাবে আল্লাহ্ জ্ঞানহীনদের হৃদয় মোহরাঙ্কিত করে দেন। (৬০) অতএব আপনি সবর করুন। আল্লাহ্র ওয়াদা সত্য। যারা বিশ্বাসী নয়, তারা যেন আপনাকে বিচলিত করতে না পারে।**

---

**তফসীরের সার-সংক্ষেপ**

আল্লাহ্ এমন, যিনি দুর্বল অবস্থায় তোমাদের সৃষ্টি করেছেন (এতে শৈশবের প্রথমাবস্থা বুঝানো হয়েছে।) অতঃপর দুর্বলতার পর শক্তি (অর্থাৎ যৌবন) দান করেছেন, অতঃপর শক্তির পর দিয়েছেন দুর্বলতা ও বার্ধক্য। তিনি যা ইচ্ছা সৃষ্টি করেন এবং তিনি (সব কাজ সম্পর্কে) সর্বজ্ঞ (এবং ক্ষমতা প্রয়োগে) সর্বশক্তিমান। সুতরাং এমন সর্বশক্তিমানের পক্ষে পুনর্বার সৃষ্টি করা কঠিন নয়। এ হচ্ছে পুনরুত্থানের সম্ভাবনার বর্ণনা। অতঃপর তার বাস্তবতা বর্ণিত হচ্ছে।) যেদিন কিয়ামত হবে, অপরাধীরা (অর্থাৎ কাফিররা কিয়ামতের ভয়াবহতা ও অস্থিরতা দেখে তাকে অত্যন্ত অসহনীয় মনে করে) কসম খেয়ে বলবে যে, (কিয়ামত তাড়াতাড়ি এসে গেছে)। তারা অর্থাৎ আমরা বরযখে এক মুহূর্তের বেশি অবস্থান করেনি (অর্থাৎ কিয়ামত আগমনের যে সময়কাল নির্ধারিত ছিল, তা পূর্ণ না হতেই কিয়ামত এসে গেছে। উদাহরণত ফাঁসির আসামীকে এক মাস সময় দিলে যখন এক মাস অতিবাহিত হয়ে যায়, তখন তার মনে হবে যেন এক মাস অতিবাহিত হয়নি, বরং বিপদ সত্বর এসে গেছে। আল্লাহ্ বলেন,) এমনিভাবে তারা (দুনিয়াতে) উল্টা দিকে চলত। (অর্থাৎ পরকালে যেমন সময়ের পূর্বে কিয়ামত এসে গেছে বলে কসম খেতে শুরু করেছে, তেমনি দুনিয়াতেও তারা কিয়ামত স্বীকারই করত না এবং আসবে না বলে কসম খেত।) যাদের জ্ঞান ও ঈমান দেওয়া হয়েছে, (অর্থাৎ ঈমানদার, কেননা তারা শরীয়তের জ্ঞানে জ্ঞানী,) তারা (এই অপরাধীদের জওয়াবে) বলবে, (তোমরা বরযখে নির্ধারিত সময়কালের কম অবস্থান করনি। তোমাদের দাবি ভ্রান্ত; বরং) তোমরা বিধিলিপি অনুযায়ী কিয়ামত দিবস পর্যন্ত অবস্থান করেছ। এটাই কিয়ামত দিবস। কিন্তু তোমরা যে সময়কালের পূর্বে কিয়ামত এসেছে বলে মনে কর, এর কারণ এই যে, তোমরা দুনিয়াতে কিয়ামত হবে বলে জানতে না অর্থাৎ বিশ্বাস করতে না; বরং মিথ্যা বলতে। এই অস্বীকারের শাস্তিস্বরূপ আজ তোমরা অস্থিরতার সম্মুখীন হয়েছ। তাই অস্থির মনে এই ধারণা করছ যে, এখনও

সময়কাল পূর্ণও হয়নি। দুনিয়াতে বিশ্বাস করলে কিয়ামত তাড়াতাড়ি এসে গেছে বলে মনে করতে না ; বরং আরও তাড়াতাড়ি এর আগমন কামনা করতে। কারণ, মানুষ যে বিষয় থেকে সুখ ও শান্তির ওয়াদা পায়, সে স্বভাবতই তার দ্রুত আগমন কামনা করে। প্রতীক্ষার প্রতিটি মুহূর্ত তার জন্য কষ্টকর ও দীর্ঘ মনে হতে থাকে। হাদীসেও বলা হয়েছে, কাফির ব্যক্তি কবরে বলে, رب لاتقم الساعة এবং মু'মিন ব্যক্তি বলে رب اقم الساعة মু'মিনগণের এই জওয়াব থেকেও বুঝা যায় যে, এখানে উল্লিখিত বরযখের অবস্থান সম্পর্কে মু'মিনগণ যথেষ্ট ভালোভাবে বোধগম্য করে নিয়েছিল। এতে স্পষ্ট হয়ে যায় যে, তারা কিয়ামতের দ্রুত আগমন আগ্রহান্বিত ছিল।) সেদিন জালিমদের (অর্থাৎ কাফিরদের অস্থিরতা ও বিপদ এরূপ হবে যে, তাদের) ওযর আপত্তি (সত্যমিথ্যা যাই হোক,) উপকারে আসবে না এবং তাদের কাছে আল্লাহ্র অসন্তুষ্টির ক্ষতিপূরণ চাওয়া হবে না। (অর্থাৎ তাওবা করে আল্লাহ্কে সন্তুষ্ট করার সুযোগ দেওয়া হবে না।) আমি মানুষের (হিদায়াতের) জন্য এই কোরআনে (অথবা এই সূরায়) সর্বপ্রকার জরুরী) দৃষ্টান্ত বর্ণনা করেছি। (সেগুলো দ্বারা কাফিরদের হিদায়াত হয়ে যাওয়া সমীচীন ছিল। কিন্তু তারা হঠকারিতাবশত কবূল করেনি এবং বাঞ্ছিত উপকার লাভ করেনি। কোরআনেই কি বিশেষত্ব, তাদের হঠকারিতা তো এতদূর পৌঁছেছে যে,) যদি আপনি (কোরআন ছাড়া তাদের) কোন ফরমায়েশী) নিদর্শনও তাদের কাছে উপস্থিত করেন, তবুও কাফিররা এ কথাই বলবে, তোমরা সবাই (অর্থাৎ পয়গম্বর ও মু'মিনগণ—যারা কোরআনের শরীয়তগত ও আল্লাহ্র বিশেষ বিধানগত আয়াতসমূহের সত্যায়ন করে, তারা) নিরেট বাতিলপন্থী। (তারা অর্থাৎ কাফিররা পয়গম্বরের উপর জাদু বিদ্যার অপবাদ চাপিয়ে তাঁকে বাতিল বলছে এবং মুসলমানগণ যেহেতু পয়গম্বরের অনুসরণ করে অর্থাৎ তারা যেটাকে জাদু বলে অভিহিত করে মুসলমানগণ ওটাকেই সত্য বলে স্বীকার করে নেয় ঃ সেহেতু তাদেরকে বাতিলপন্থী বলছে। প্রণিধানযোগ্য, তাদের এই হঠকারিতার ব্যাপারে আসল কথা এই যে,) যারা নিদর্শন ও প্রমাণাদি প্রকাশ হওয়া সত্ত্বেও) বিশ্বাস করে না, (এবং তা অর্জন করার চেষ্টা করে না) আল্লাহ্ তা'আলা তাদের হৃদয় এমনিভাবে মোহরাঙ্কিত করে দেন যেমন এই কাফিরদের হৃদয় মোহরাঙ্কিত করা হয়েছে। অর্থাৎ তাদের সত্য গ্রহণের যোগ্যতা রোজই নিস্তেজ ও দুর্বল হয়ে যাচ্ছে। ফলে আনুগত্যে শৈথিল্য এবং হঠকারিতার শক্তি বৃদ্ধি পাচ্ছে)। অতএব (তারা যখন এরূপ হঠকারী, তখন তাদের বিরুদ্ধাচরণ, নির্যাতন ও কটুকথার জন্য) আপনি সবর করুন। নিশ্চয় আল্লাহ্র ওয়াদা (এই মর্মে যে, এরা পরিণামে অকৃতকার্য এবং মু'মিনগণ কৃতকার্য হবে—তা) সত্য। (এই ওয়াদা অবশ্যই পূর্ণ হবে। কাজেই অল্প দিনই সবর করতে হবে।) যারা বিশ্বাসী নয়, তারা যেন আপনাকে বিচলিত করতে না পারে (অর্থাৎ তাদের পক্ষ থেকে যাই ঘটুক না কেন আপিন সবর পরিত্যাগ করবেন না)।

**আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়**

এই সূরার একটি বড় অংশ কিয়ামত অস্বীকারকারীদের আপত্তি নিরসনের সাথে সম্পর্কযুক্ত। এই উদ্দেশ্যে আল্লাহ্ তা'আলার সর্বশক্তি ও পরিপূর্ণ প্রজ্ঞার অনেক নিদর্শন

বর্ণনা করে আনবধান মানুষকে সচেতন করার ব্যবস্থা করা হয়েছে। উল্লিখিত প্রথম আয়াতে এক নতুন ভঙ্গিতে এই বিষয়বস্তু প্রমাণ করা হয়েছে। বলা হয়েছে, মানুষ স্বভাবতই ত্বরা-প্রিয়। সে বর্তমানের বিষয়ে মগ্ন হয়ে অতীত ও ভবিষ্যতকে বিস্মৃত হয়ে যেতে অভ্যস্ত। তার এই অভ্যাসই তাকে অনেক মারাত্মক ভ্রান্তিতে নিপতিত করে। যৌবনে তার মধ্যে পরিপূর্ণ মাত্রায় শক্তি থাকে। সে এই শক্তির নেশায় মত্ত হয়ে বেপরোয়া হয়ে ওঠে এবং বিশেষ কোনভাবে গণ্ডিবদ্ধ থাকা তার কাছে কষ্টকর মনে হয়। মানুষকে হুশিয়ার করার জন্য আলোচ্য আয়াতে শক্তি ও দুর্বলতার দিক দিয়ে মানুষের অস্তিত্বের একটি পরিপূর্ণ চিত্র পেশ করা হয়েছে। এতে দেখানো হয়েছে যে, মানুষের সূচনাও দুর্বল এবং পরিণতিও দুর্বল। মাঝখানে কিছু দিনের জন্য সে শক্তি লাভ করে। এই ক্ষণস্থায়ী শক্তির যমানায় নিজের পূর্বের দুর্বলতা ও পরবর্তী দুর্বলতাকে বিস্মৃত না হওয়াই বুদ্ধিমানের কাজ; বরং যে দুর্বলতা অতিক্রম করে সে শক্তি ও যৌবন পর্যন্ত পৌঁছেছে, তার বিভিন্ন স্তর সর্বদা সামনে রাখা আবশ্যক।

خَلَقَكُمْ مِّنْ ضَعْفٍ —বাক্যে মানুষকে এই শিক্ষাই দেওয়া হয়েছে যে, তুমি তোমার আসল ভিত্তি দেখে নাও কতটুকু দুর্বল, বরং তুমি তো সাক্ষাৎ দুর্বল ছিলে ! তুমি ছিলে এক ফোঁটা নির্জীব, চেতনাহীন, অপবিত্র ও নোংরা বীর্য। এ বিষয়ে চিন্তা কর যে, কার শক্তি ও প্রজ্ঞা এই নোংরা ফোঁটাকে প্রথমে জমাট রক্তে, অতঃপর রক্তকে মাংসে রূপান্তরিত করেছে। এরপর মাংসের মধ্যে অস্থি গেঁথে দিয়েছে। অতঃপর অঙ্গপ্রত্যঙ্গের সূক্ষ্ম যন্ত্রপাতি সৃষ্টি করেছে। ফলে ক্ষুদ্র একটি অস্তিত্ব ভ্রাম্যমাণ ফ্যাক্টরীতে রূপান্তরিত হয়ে গেছে। এতে হাজার হাজার বিচিত্র স্বয়ংক্রিয় যন্ত্রপাতি সংযুক্ত রয়েছে। আরও বেশি চিন্তা করলে দেখবে যে, এ একটা ফ্যাক্টরীই নয় ; বরং ক্ষুদ্র একটি জগৎ। এর অস্তিত্বের মধ্যে সারা বিশ্বের নমুনা শামিল রয়েছে। এর নির্মাণ কাজও কোন বিশাল ওয়ার্কশপে নয় ; বরং মাতৃগর্ভের তিনটি অন্ধকারে সম্পন্ন হয়েছে। নয় মাস এই সংকীর্ণ ও অন্ধকার প্রকোষ্ঠে মাতৃগর্ভের রক্ত ও আবর্জনা খেয়ে খেয়ে মানুষের অস্তিত্ব সৃজিত হয়েছে।

ثُمَّ السَّبِيْلَ يَسَّرَهُ এরপর আল্লাহ্ তা'আলা তার বিকাশ লাভের জন্য পথ সুগম করে দিয়েছেন। এ জগতে আসার পর তার অবস্থা ছিল এই أَخْرَجَكُمْ مِّنْ بُطُونِ أُمَّهَاتِكُمْ لَا تَعْلَمُونَ شَيْئًا—অর্থাৎ আল্লাহ্ তা'আলা মাতৃগর্ভ থেকে তোমাদের যখন বের করলেন, তখন তোমরা কিছুই জানতে না। এখন শিক্ষাদীক্ষার পালা শুরু হলো। সর্বপ্রথম তিনি ক্রন্দনের কৌশল শিক্ষা দিলেন, যাতে মাতাপিতা তোমাদের প্রতি মনোযোগী হয়ে তোমাদের ক্ষুধা-তৃষ্ণা নিবারণে সচেষ্ট হয়। এরপর ঠোঁট ও মাড়ি চেপে জননীর বক্ষ থেকে দুধ বের করার বিদ্যা শিক্ষা দিলেন, যাতে তোমরা খাদ্য সংগ্রহ করতে পার। কার সাধ্য ছিল যে, এই বোধশক্তিহীন শিশুকে তার বর্তমান প্রয়োজনের জন্য যথেষ্ট এ দু'টি বিদ্যা শিক্ষা দেয় ? তার স্রষ্টা ব্যতীত কারও এরূপ করার শক্তি ছিল না। এ তো এক ক্ষীণ শিশু। একটু বাতাস লাগলেই বিমর্ষ হয়ে যাবে। সামান্য শীতে কিংবা গরমে অসুস্থ হয়ে পড়বে। নিজের কোন প্রয়োজনে চাওয়ার ক্ষমতা নেই এবং কোন কষ্টও দূর করতে সক্ষম নয়।

এখন থেকে চলুন এবং যৌবন কাল পর্যন্ত তার ক্রমোন্নতির সিঁড়িগুলো সম্পর্কে চিন্তা করে দেখুন, কুদরত ও শক্তির বিস্ময়কর নমুনা সামনে আসবে।

ثُمَّ جَعَلَ مِنْ بَعْدِ ضَعْفٍ قُوَّةً—এখন সে শক্তির সিঁড়িতে পা রেখে আকাশ-কুসুম পরিকল্পনায় মেতে উঠেছে, চন্দ্র ও মঙ্গল গ্রহে জাল পাততে শুরু করেছে, জলে ও স্থলে অধিকার প্রতিষ্ঠিত করতে শুরু করেছে এবং নিজের অতীত ও ভবিষ্যৎ বিস্মৃত হয়ে مَنْ اَشَدُّ مِنَّا قُوَّةً (আমার চাইতে অধিক শক্তিশালী কে?)-এর শ্লোগান দিতে দিতে এতদূর পৌঁছে গেছে যে, আপন স্রষ্টা ও তাঁর বিধানাবলীর অনুসরণ পর্যন্ত বিস্মৃত হয়ে গেছে। কিন্তু তাকে জাগ্রত করার জন্য আল্লাহ্ বলেন: ثُمَّ جَعَلَ مِنْ بَعْدِ قُوَّةٍ ضَعْفًا وَّشَيْبَةً —হে গাফেল, খুব মনে রেখ তোমার এই শক্তি ক্ষণস্থায়ী। তোমাকে আবার দুর্বল অবস্থায় ফিরে যেতে হবে। ধীরে ধীরে দুর্বলতা বৃদ্ধি পাবে এবং এক সময়ে চুল সাদা হয়ে বার্ধক্য ফুটে উঠবে। এরপর সব অঙ্গ-প্রত্যঙ্গেরই আকার-আকৃতি পরিবর্তন করা হবে। পৃথিবীর ইতিহাস ও অন্যান্য গ্রন্থে নয়—নিজ অস্তিত্বের দেয়ালে লিখিত এই গোপন লিপি পাঠ করলে এ বিশ্বাস ছাড়া উপায় থাকবে না যে, يَخْلُقُ مَا يَشَاءُ وَهُوَ الْعَلِيْمُ الْقَدِيْرُ অর্থাৎ এগুলো সব সেই রাব্বুল ইযযতেরই কারসাজি, তিনি যা ইচ্ছা, যেভাবে ইচ্ছা সৃষ্টি করেন। জ্ঞানেও তিনি শ্রেষ্ঠ, কুদরতেও তিনি শ্রেষ্ঠ। এরপরও কি তিনি মৃতদেহকে যখন ইচ্ছা, পুনরায় সৃষ্টি করতে পারেন কি না এ বিষয় কোনরূপ সন্দেহের অবকাশ আছে?

অতঃপর আবার কিয়ামত অস্বীকারকারীদের প্রলাপোক্তি ও মূর্খতা বর্ণিত হচ্ছে: وَيَوْمَ تَقُوْمُ السَّاعَةُ يُقْسِمُ الْمُجْرِمُوْنَ مَا لَبِثُوْا غَيْرَ سَاعَةٍ অর্থাৎ যেদিন কিয়ামত অস্বীকারকারীরা তখনকার ভয়াবহ দৃশ্যাবলীতে অভিভূত হয়ে কসম খাবে যে, তারা এক মুহূর্তের বেশি অবস্থান করেনি। এর অর্থ দুনিয়ার অবস্থান হতে পারে। কারণ, তাদের দুনিয়া সুখ-স্বাচ্ছন্দ্য ও ভোগ-বিলাসের মধ্যে অতিবাহিত হয়েছিল। কিন্তু এখন বিপদাপদের সম্মুখীন হয়েছে। মানুষ স্বভাবতই সুখের দিনকে সংক্ষিপ্ত মনে করে। তাই তারা কসম খেয়ে বলবে যে, দুনিয়াতে তাদের অবস্থান খুবই সংক্ষিপ্ত ছিল।

এখানে কবর ও বরযখের অবস্থান অর্থ হওয়ারও সম্ভাবনা আছে। এর উদ্দেশ্য হলো এই যে, আমরা মনে করেছিলাম কবরে তথা বরযখে দীর্ঘকাল অবস্থান করতে হবে এবং কিয়ামত বহু বছর পরে সংঘটিত হবে। কিন্তু ব্যাপার উল্টা হয়ে গেছে। আমরা বরযখে অল্প কিছুক্ষণ থাকতেই কিয়ামত এসে হাযির। তাদের এরূপ মনে হওয়ার কারণ এই যে, কিয়ামত তাদের জন্য সুখকর নয় বরং বিপদই বিপদ হয়ে দেখা দেবে। মানুষের স্বভাব এই যে, বিপদে পড়ে অতীত সুখের দিনকে সে খুবই সংক্ষিপ্ত মনে করে। কাফিররা যদিও কবরে তথা বরযখেও আযাব ভোগ করবে; কিন্তু কিয়ামতের আযাবের তুলানায় সেই আযাব আযাব নয়—সুখ মনে হবে এবং সেই সময়কালকে সংক্ষিপ্ত মনে করে কসম খাবে যে, কবরে তারা মাত্র এক মুহূর্ত অবস্থান করেছে।

**হাশরে আল্লাহ্র সামনে কেউ মিথ্যা বলতে পারবে কি ?** আলোচ্য আয়াত থেকে জানা গেল যে, হাশরে কাফিররা কসম খেয়ে এই মিথ্যা কথা বলবে, আমরা দুনিয়াতে অথবা কবরে এক মুহূর্তের বেশি থাকিনি। অন্য এক আয়াতে মুশরিকদের এই উক্তি বর্ণিত আছে ঃ وَاللّٰهُ رَبِّنَا مَاكُنَّا مُشْرِكِيْنَ —অর্থাৎ তারা কসম খেয়ে বলবে, আমরা মুশরিক ছিলাম না। কারণ এই যে, হাশরের ময়দানে রাব্বুল আলামীনের আদালত কায়েম হবে। তিনি সবাইকে স্বাধীনতা দেবেন। তারা সত্য কিংবা মিথ্যা যে কোন বিবৃতি দিতে পারবে। কেননা, রাব্বুল আলামীনের ব্যক্তিগত জ্ঞানও পূর্ণ মাত্রায় আছে এবং বিচার বিভাগীয় তদন্তের জন্য তিনি তাদের স্বীকারোক্তি করা না করার মুখাপেক্ষী নন। মানুষ যখন মিথ্যা বলবে, তখন তার মুখ মোহরাঙ্কিত করে দেয়া হবে এবং তার হস্তপদ ও চর্ম থেকে সাক্ষ্য নেওয়া হবে। এসব অঙ্গ-প্রত্যঙ্গ সম্পূর্ণ সত্য ঘটনা বিবৃত করে দেবে। এরপর আর কোন প্রমাণ আবশ্যক হবে না। اَلْيَوْمَ نَخْتِمُ عَلٰى اَفْوَاهِهِمْ وَتُكَلِّمُنَا الخ আয়াতের অর্থ তা-ই। কোরআন পাকের অন্যান্য আয়াত থেকে জানা যায় যে, হাশরের মাঠে বিভিন্ন অবস্থানস্থল হবে এবং প্রত্যেক অবস্থানস্থলের অবস্থা ভিন্নরূপ হবে। এক অবস্থানস্থলে আল্লাহ্র অনুমতি ব্যতীত কারও কথা বলার অধিকার থাকবে না। যাকে অনুমতি দেওয়া হবে, সে কেবল সত্য ও নির্ভুল কথা বলতে পারবে—মিথ্যা বলার সামর্থ্য থাকবে না। যেমন ইরশাদ হয়েছে ঃ لَا يَتَكَلَّمُوْنَ اِلَّا مَنْ اَذِنَ لَهُ الرَّحْمٰنُ وَقَالَ صَوَابًا

**কবরে কেউ মিথ্যা বলতে পারবে না ঃ** এর বিপরীতে সহীহ্ হাদীসে বর্ণিত আছে যে, কবরে যখন কাফিরকে জিজ্ঞেস করা হবে, তোর পালনকর্তা কে এবং মুহাম্মদ (সা) কে ? তখন সে বলবে هَاهْ هَاهْ لَا اَدْرِىْ অর্থাৎ হায়, হায়, আমি কিছু জানি না। সেখানে মিথ্যা বলার ক্ষমতা থাকলে 'আমার পালনকর্তা আল্লাহ্' বলে দেওয়া মোটেই কঠিন ছিল না। এটা আশ্চর্যের বিষয় বটে যে, কাফিররা আল্লাহ্র সামনে মিথ্যা বলতে সক্ষম হবে এবং ফেরেশতাদের সামনে মিথ্যা বলতে পারবে না। কিন্তু চিন্তা করলে এটা মোটেই আশ্চর্যের বিষয় নয়। কারণ, ফেরেশতা অদৃশ্য বিষয়ে জ্ঞাত নয় এবং হস্তপদের সাক্ষ্য নিয়ে চূড়ান্ত ফয়সালা করার ক্ষমতাও তারা রাখে না। তাদের সামনে মিথ্যা বলার শক্তি থাকলে সব কাফির ও পাপাচারীই কবরের আযাব থেকে নিষ্কৃতি পেয়ে যাবে। কিন্তু আল্লাহ্ হৃদয়ের অবস্থা জানেন এবং তার অঙ্গ-প্রত্যঙ্গের সাক্ষ্য নিয়ে মিথ্যা ফাঁস করে দেয়ার শক্তিও তিনি রাখেন। কাজেই হাশরে আল্লাহ্র পক্ষ থেকে এই স্বাধীনতা দান বিচার বিভাগীয় ন্যায়বিচারে কোনরূপ ত্রুটি সৃষ্টি করবে না।

ইফা—২০১১-২০১২—প্র/০৮(রা)—৫,২৫০

